# উৎসর্গ

আমার পরমশ্রদ্ধেয় আচার্য
শ্রীযুক্ত চিন্তাহরণ চক্রবর্তী মহাশয়ের করকমলে

# ঋণ-স্বীকার

রবীন্দ্রশব্দকোষের পরিকল্পনা আমি পেয়েছিলাম আমার অধ্যাপক শ্রীযুক্ত চিন্তাহরণ চক্রবর্তী মহাশয়ের কাছে। এই গ্রন্থে আমার প্রধান ঋণও তাঁরই কাছে। অসীম ধৈর্য সহকারে তিনি আমার কাজ আদ্যোপান্ত পর্যালোচনা করেছেন। তাঁর সাহায্য ব্যতিরেকে গ্রামে ব'সে এই কাজ করা আমার পক্ষে অসাধ্য হত।

এই গ্রন্থের কিছু কিছু উপাদান রবীন্দ্রায়ণ: প্রথম খণ্ড, দেশ: রবীন্দ্রজন্মশত-বার্ষিক সংখ্যা, সাহিত্য পরিষৎ পত্রিকা: রবীন্দ্রজন্মশতবর্ষপূর্তি সংখ্যা ও অন্যান্য সংখ্যা এবং বিশ্বভারতী পত্রিকায় রচনাকারে প্রকাশিত হয়েছে। শ্রীযুক্ত পুলিন-বিহারী সেন শুধু যে এই রচনাগুলি প্রকাশের ব্যাপারে আমাকে অশেষভাবে ঋণী করেছেন তাই নয়, রবীন্দ্রসাহিত্যে তাঁর গভীর জ্ঞানেও আমাকে অকৃপণ অংশ দিয়েছেন। এই বই প্রকাশিত হলে তিনি সুখী হবেন এই আশা আমার কাজে প্রেরণা দিয়েছে।

আমার কাজের কোনো কোনো উপাদান সংগ্রহ করে জানিয়েছেন শ্রীযুক্ত কানাই সামন্ত, শ্রীযুক্ত সুবিমল লাহিড়ী, শ্রীযুক্ত শুভেন্দুশেখর মুখোপাধ্যায় ও শ্রীপার্থ বসু। শ্রীযুক্ত সামন্ত শব্দার্থঘটিত অনেক সমস্যারও নিরসন করে দিয়েছেন।

আমার পরবর্তী ঋণ জাতীয় গ্রন্থাগারের শ্রীযুক্ত চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়ের কাছে। তাঁর আগ্রহেই বর্তমান প্রকাশক বইটি প্রকাশের ব্যাপারে তৎপর হন।

শ্রীযুক্ত বুদ্ধদেব বসু এবং আমার অধ্যপক শ্রীযুক্ত ভবতোষ দত্তের সঙ্গে বহুপ্রসঙ্গের আলোচনায় আমি উপকৃত হয়েছি। আমার বন্ধু শ্রীযুক্ত নিরুপম চট্টোপাধ্যায়ের অসীম ঋণ স্বীকার করার চেষ্টা ক'রে তাঁর বন্ধুত্বের অমর্যাদা করতে চাই না। আমার স্নেহভাজন শ্রীপ্রশান্ত কুমার মণ্ডল ও ছাত্র শ্রীপ্রভাসচন্দ্র মজুমদারের কাছে যথেষ্ট সাহায্য পেয়েছি। যখনই আমি সহযোগিতা ও সাহায্যের জন্য জাতীয় গ্রন্থাগারের এবং বঙ্গীয় সাহিত্য পরিষদের দ্বারস্থ হয়েছি তখনই তাঁরা সহৃদয় সহযোগিতা করেছেন। এই গবেষণায় আমি আট বছর অতিবাহিত করেছি। এই সময়ে আমার বিদ্যালয়ের সহকর্মীদের এবং গ্রামের বন্ধুদের অবিরত উৎসাহ এবং বহুবিধ সাহায্য না পেলে আমার পক্ষে অধ্যবসায় সহকারে কাজ করা সম্ভব হত না। তাঁদের কাছে আমি ঋণী।

আমার প্রকাশক শ্রীযুক্ত শ্রীপতি ভট্টাচার্য এবং ওয়ার্লড প্রেসের শ্রীযুক্ত শ্যামল-কান্তি চক্রবর্তী, শ্রীযুক্ত মণীন্দ্র ঘটক ও অন্যান্য কর্মীদের সযত্ন পরিশ্রমের ঋণ স্বীকার শুধু প্রথানুগ কৃতজ্ঞতা জ্ঞাপন নয়।

**বীরেন্দ্রনাথ বিশ্বাস**

# আকর-গ্রন্থ সংকেত

*অচলা(য়তন)-১১ ৩০৯-৩৭৮ পৃ
অরূপ(রতন)-১৩।১৬৭-২১২ পৃ
অনু(বাদচর্চা) অ(চলিত সংগ্রহ)-২।৫০৯-৬০৭ পৃ
আত্ম-প(রিচয়)-২৭।১৮৯-২৪৮ পৃ
আত্মশক্তি-৩।৫১৫-৬৩৬ পৃ
আ(ধুনিক)সাহিত্য-৯।৩৯৯-৫৪১ পৃ
আ(কাশ)প্রদীপ-২৩।৭৫-১২৭ পৃ
আরোগ্য-২৫।৪১-৬৬ পৃ
আলোচনা-অ(চলিতসংগ্রহ)-২।৫-৫১ পৃ
আ(দর্শ)-প্রশ্ন-অ(চলিত সংগ্রহ)-২।৬৭৫-৭১৫ পৃ
আ(শ্রমের)-রূ(প)-বি(কাশ)-২৭।৩১৫-৩৪০ পৃ
ইতিহাস ১৬০ পৃ (শ্রাবণ ১৩৬২)
ইং(রেজি)-সোপান অ(চলিত সংগ্রহ,-২।২৫৩-৩৬৫ পৃ
ইং(রেজি)শ্রুতি(শিক্ষা)অ(চলিত সংগ্রহ)-২।৩৬৯-৪১৬ পৃ
ইং(রেজি)সহজ(শিক্ষা) অ(চলিত সংগ্রহ)-২।৪১৬-৫০৬ পৃ
ইং(রেজি) পাঠ অ(চলিত সংগ্রহ)-২।৬৫১-৬৭১ পৃ
উৎসর্গ-১০।৭-৯১ পৃ
ঋণশোধ-১৩।২১৯-২৬১ পৃ
ঔ(পনিষদ)-ব্রহ্মঅ(চলিত সংগ্রহ)-২।১৯৯-২২০ পৃ
কণিকা-৬।৭-৩৫ পৃ
কথা-৭।৩-৮৮ পৃ
কল্পনা-৭।১২১-২০২ পৃ
কবি-কা(হিনী)·অ(চলিত সংগ্রহ)-১।১-৪৬ পৃ
ক(র্তার)ই(চ্ছায়)-কর্ম-১৮।৪৪৫-৫৬৫ পৃ
কড়ি-কো(মল)-২।২৮ ১১৬ পৃ
কাহিনী-৫।৬৫-১৬২ পৃ ; ঐ-৭।৯১-১১৫ পৃ
কালান্তর-২৪।২৪৩-৪৬৪ পৃ
কাল(মৃগয়া)-অ(চলিত সংগ্রহ)-১।৩১৯-৩৩৮ পৃ
কা(লের)যাত্রা-২২।১১৭-১৭০ পৃ
ক্ষণিকা-৭।২০৭-৩৩২ পৃ
খাপছাড়া-২১।৩-৬২-ক পৃ
খৃষ্ট-১-৭১ (পৌষ ১৩৬৬); ঐ -২৭।৪৮৭-৫১১ পৃ
খেয়া-১০।৯৫-১৮৭ পৃ
গল্প(গুচ্ছ)-১৪।২৪৫-২৭৯ পৃ
ঐ -১৫।৪০৫-৪৩৭ পৃ
ঐ -১৬।২৯৫-৩৩৭ পৃ
ঐ -১৭।১৫৭-২৫৭ পৃ
ঐ -১৮।২৫৩-৩২৩ পৃ
ঐ -১৯।২০৫-২৮৮ পৃ

* অর্থাৎ 'অচলায়তন' রবীন্দ্ররচনাবলীর (বিশ্বভারতী সংস্করণ) ১১শ খণ্ডের ৩০৯-৩৭৮ পৃষ্ঠা ব্যাপ্ত বুঝতে হবে। রচনাবলীবহির্ভূত গ্রন্থের ক্ষেত্রে বন্ধনী মধ্যে বর্তমান গ্রন্থকার-ব্যবহৃত গ্রন্থের প্রকাশকাল (প্রথম প্রকাশ কাল সর্বক্ষেত্রে নয়) নির্দিষ্ট হয়েছে।

## আকর-গ্রন্থ সংকেত

গল্প(গুচ্ছ)-২০।১৯৭-২৬৬ পৃ
ঐ -২১।১৯১-২৮৬ পৃ
ঐ -২২।১৭৫-৪২৭ পৃ
ঐ -২৩।১৯৯-৩৪৯ পৃ
ঐ -২৪।২০৩-২৩৭ পৃ
ঐ -২৬।২৯৯-৩৭২ পৃ
ঐ -২৭।৬৯-১৮৪ পৃ
গীত(বিতান)-১।১-২৬৭ পৃ (জ্যৈষ্ঠ ১৩৫৮)
ঐ -২।২৭১-৬১৬ পৃ (আশ্বিন ১৩৫৮)
ঐ -৩।৬১৭-৯৫০ পৃ (আশ্বিন ১৩৫৭)
গীতাঞ্জলি-১১।৫-১২৪ পৃ
গীতিমাল্য-১১।১২৭-২১৩ পৃ
গীতালি-১১।২১৭-৩০২ পৃ
গুরু-১৩।১২৩-১৫৯ পৃ
গৃহ(প্রবেশ)-১৭।১০৭-১৫১ পৃ
গোরা-৬।১১৩-৫৭২ পৃ
গো(ড়ায়)-গলদ-৩।২০৫-২৮০ পৃ
গ্রন্থ-প(রিচয়)-১-২৭ পৃ
ঘরে(বাইরে)-৮।১৪১-৩৩৪ পৃ
চণ্ডালিকা-২৩।১৩৩-১৫৩ পৃ
চতুরঙ্গ-৭।৪২৯-৪৯৬ পৃ
চারিত্র-পূ(জা)-৪।৪৭৭-৫৪১ পৃ
চার-অ(ধ্যায়)-১৩।২৬৭-৩২৯ পৃ
চিঠি(পত্র)-১।১-১০৮ পৃ বৈশাখ ১৩৪৯)
ঐ -২।১-১১৭ পৃ (আষাঢ় ১৩৪৯)
ঐ -৩।১-১৫৪ পৃ (অগ্রহায়ণ ১৩৪৯)
ঐ -৪।১-২৪০ পৃ (পৌষ ১৩৫০)
ঐ -৫।১-৩২২ পৃ (পৌষ ১৩৫২)
ঐ -৬।১-২৫৩ পৃ (মে ১৯৫৭)
ঐ -৭।১-১৮৯ পৃ (বৈশাখ ১৩৬৭)
ঐ -৮।১-৩২৮ পৃ (বৈশাখ ১৩৭০)
ঐ -৯।১-৫২০ পৃ (বৈশাখ ১৩৭১)
চিঠিপত্র-২।৫০৭-৫৩৭ পৃ (রচনাবলীভুক্ত)

চিত্রবিচিত্র ১১-৮৯ পৃ (পৌষ ১৩৬৬)
চিত্রা-৪।২১-১১৮ পৃ
চিত্রাঙ্গদা-৩।১৬১-২০০ পৃ
চি(রকুমার)-সভা-১৬।১৫১-২৯০ পৃ
চৈতালি-৫।৫-৫৮ পৃ
চো(খের)-বালি-৩।২৮৩।৫১২ পৃ
ছড়া-২৬।১-৩৬ পৃ
ছ(ড়ার)-ছবি-২১।৫৯-১১২ পৃ
ছন্দ-২১।২৯৫-৪৩২ পৃ
ছ(বি ও)-গান-১।১০৩-১৬২ পৃ
ছিন্নপত্র ২৮৭ পৃ (কার্তিক ১৩৬২)
ছিন্নপত্রাবলী ৫২০ পৃ (আশ্বিন ১৩৬৭)
ছুটির পড়া ১১৬ পৃ (পৌষ ১৩৫২)
ছেলেবেলা-২৬।৫৮৫ ৬৩১ পৃ
জন্মদিনে-২৫।৬৯-১০১ পৃ
জাপানযাত্রী-১৯।২৯৫-৩৫৯ পৃ
জীবনস্মৃতি-১৭।২৬৩-৪৩২ পৃ
ডাকঘর-১১।৩৮১-৪০৬ পৃ
তপতী-২১।১১৫-১৮৬ পৃ
তা(সের) দেশ-২৩।১৫৯-১৯৩ পৃ
তিনসঙ্গী-২৫।২২৩-৩৪১ পৃ
দুইবোন-১১।৪১৩-৪৬৩ পৃ
ধর্ম-১৩।৩৩৫-৪৪৫ পৃ
নটরাজ-১৮।১৯৫-২৪৮ পৃ
ন(টীর)-পূজা-১৮।১৪৯-১৯০ পৃ
নদী-৪।৪-১৭ পৃ
নবজাতক-২৪।১-৬৪ পৃ
নবীন-২২।৬৭-৮৪-ঘ পৃ
নলিনী-অ(চলিত সংগ্রহ)-১।৪০২-৪২১ পৃ
নৃ(ত্যনাট্য-চণ্ডালিকা)-২৫।১৬১-১৮৪ পৃ
নৃ(ত্যনাট্য-চিত্রাঙ্গদা)-২৫।১২৭-১৫৭ পৃ
নৈবেদ্য-৮।৭-৭৫ পৃ
নৌকাডুবি-৫।১৬৭-৪৩২ পৃ

## আকর-গ্রন্থ সংকেত

যু(রোপ প্রবাসীর)-পত্র-১।৫১৫-৫৮৪ পৃ
যোগাযোগ-৯।১৮৩-৩৯৪ পৃ
রক্তকরবী-১৫।৩৪৩-৪০০ পৃ
র(চনাবলী)-১। ভূমিকা ॥/-৮৵ (বিশ্বভারতী সংস্করণ)
ঐ । অবতরণিকা ১/০-২৵০ (ঐ)
র(বীন্দ্র)র চনাবলী) ১-১৫ (সরকারী সংস্করণ)
রাজর্ষি-২।৩৭৩-৫০২ পৃ
রাজা-১০।১৯৩ ২৬৬ পৃ
রাজাপ্রজা-১০।৩৭৯-৪৮৪ পৃ
রা(জা) রাণী-১।২৬১-৩৭০ পৃ
রা(শিয়ার) চিঠি-২০।২৭৩-৩৬৮ পৃ
রুদ্রচণ্ড অ চলিত সংগ্রহ) ১।২৭৯ ৩১৪ পৃ
রোগশয্যায়-২৫।৩ ৩৬ পৃ
লিপিকা-২৬।৯৩-১৮০ পৃ
লেখন-১৪।১৫৭-১৮২ পৃ
লোক-সা(হিত্য)-৬।৫৭৭-৬৬৪ পৃ
শব্দতত্ত্ব-১২।৩৩৭-৪১০ পৃ
শারদ-(উৎসব)-৭।৩৮৫-৪২৩ পৃ
শান্তি-নি(কেতন)-১৩।৪৪৯-৫৩৪ পৃ
ঐ -১৪।২৮৫-৫১৯ পৃ
ঐ -১৫।৪৪৩-৫১৫ পৃ
ঐ -১৬।৩৪৩-৫০৮ পৃ
শা(ন্তিনিকেতন) ব্রহ্ম চর্যাশ্রম)-২৭।৪৩১-৪৪৫ প
শাপমো চন)-২২।৮৫-১১০ পৃ
শিক্ষা ৭-২৬০ পৃ (১৩৫৮), ঐ -১২।২৭৭-৩৩৪, ৫০১-৫২৮ পৃ
শিশু-৯।৫-৯৬ পৃ
শি(শু) ভো লানাথ)-১৩।৬৫-১১৬ পৃ
শে(ষ) স(প্তক)-১৮।১-১২৪ পৃ
শে(ষ) ব(র্ষণ)-১৮।১২৭-১৪৩ পৃ
শেষরক্ষা-১৯।১২৯-১৯৯ পৃ
শেষলেখা-২৬।৩৯-৫১ পৃ
শে(ষের)-কবিতা-১০।২৭১-৩৭৪ পৃ
শৈশব-সং গীত)অ চলিত সংগ্রহ)-১।৪২৯-৫২৬ পৃ
শোধবোধ-১৭।৫১-১০৪ পৃ
শ্যামলী-২০।৫৭-১২৪ পৃ
শ্যামা ২৫।১৮৭-২১৮ পৃ
শ্রা(বণ)গাথা-২৫।১০৭-১২৪ পৃ
সঞ্চয়-১৮।৩৩১-৪১৯ পৃ
সঞ্চয়িতা (জ্যৈষ্ঠ ১৩৫৩)
সন্ধ্যা-সং(গীত)-১।১-৪৬ পৃ
স(ভ্যতার)সংকট-২৬।৬৩৫-৬৪১ পৃ
স(মবায়)নীতি-২৭।৪৫১-৪৮৩ পৃ
সমাজ-১২।২০৫-২৭৩, ৪১৩-৫০০ পৃ
সমালোচনা অ(চলিত সংগ্রহ)-২।৫৭ ১৫৭ পৃ
সমূহ-১০।৪৮৭-৫৩১ পৃ
স(হজ)পাঠ অ(চলিত সংগ্রহ) ২।৬১১-৬৪৫ পৃ
সানাই-২৪।৬৭-১৪২ পৃ
সাহিত্য-৮।৩৩৯-৫১৮ পৃ
সা(হিত্যের)পথে-২৩।৩৫৫-৫২৮ পৃ
সা(হিত্যের)স্বরূপ-২৭।২৫১-২০৫ পৃ
সে-২৬।১৮৩-২৯৬ পৃ
সেঁজুতি-২২।২৩-৬১ পৃ
সো(নার)তরী ৩।৬-১৫৩ পৃ
স্ফুলিঙ্গ-২৭।১-৬৪ পৃ
স্মরণ-৮।৮১-১০১ পৃ
স্বদেশ-১১।৪৬৯-৪৯৪ পৃ
হাস্য-কৌ(তুক)-৬।৪৩-১০৫ পৃ

বর্তমান গ্রন্থকার কর্তৃক ব্যবহৃত বিশ্বভারতী সংস্করণ রবীন্দ্ররচনাবলীর

## আকর-গ্রন্থ সংকেত

মুদ্রণ বা সংস্করণকাল বন্ধনীমধ্যে নিচে খণ্ডক্রমে উল্লিখিত হল—

অ চলিত সংগ্রহ[১] (১৩৬৯)
অচলিত সংগ্রহ[২] (১৩৬৯)
১ম খণ্ড (১৩৬৩)
২য় খণ্ড (১৩৬৩)
৩য় খণ্ড (১৯৫৭)
৪র্থ খণ্ড (১৩৫২)
৫ম খণ্ড (১৩৬২)
৬ষ্ঠ খণ্ড (১৩৬৩)
৭ম খণ্ড (১৩৬০)
৮ম খণ্ড (১৩৬০)
৯ম খণ্ড (১৩৫৩)
১০ম খণ্ড (১৩৬৫)
১১শ খণ্ড (১৩৫৮)
১২শ খণ্ড (১৩৫৮)
১৩শ খণ্ড (১৩৫৯)
১৪শ খণ্ড (১৪৬০)
১৫শ খণ্ড (১৩৬০)
১৬শ খণ্ড (১৩৬০)
১৭শ খণ্ড (১৩৬১)
১৮শ খণ্ড (১৩৬১)
১৯শ খণ্ড (১৩৬৩)
২০শ খণ্ড (১৩৬১)
২১শ খণ্ড (১৯৫৭)
২২শ খণ্ড (১৯৫৭)
২৩শ খণ্ড (১৯৫৮)
২৪শ খণ্ড (১৩৫৪)
২৫শ খণ্ড (১৩৫৫)
২৬শ খণ্ড (১৩৫৫)
২৭শ খণ্ড (১৩৭২)

অভিধান ব্যবহারের নির্দেশ ঃ

১। কোনো শব্দ পূর্বপদে না পেলে জানতে হবে তা উত্তর পদে নির্দেশ করা হয়েছে। যেমন— ভূতারাজকতন্ত্র। এটি রাজক শব্দে পাওয়া যাবে।

২। প্রত্যেক শব্দের শেষে তৃতীয় বন্ধনীভুক্ত সংখ্যাগুলি ভূমিকায় এক বা একাধিক যে যে অনুচ্ছেদে শব্দটি সম্পর্কে আলোচনা আছে তারই নির্দেশক। উল্লিখিত অনুচ্ছেদে ঐ জাতীয় সমস্ত শব্দের সমাবেশ ও বিবৃতি আছে।

# সূচীপত্র

সূচীপত্র

# ভূমিকা

১। সাহিত্যের রসবোধে সমালোচনাগ্রন্থের মতো শব্দার্থবোধক গ্রন্থেরও প্রয়োজন হয়। শব্দার্থের সুস্পষ্ট বোধ ছাড়া সাহিত্য-বিচার হয় না। রবীন্দ্র-সাহিত্যের রসাস্বাদনে 'রবীন্দ্রশব্দকোষ' বিশেষ সহায়ক হতে পারে। একান্তরূপে রবীন্দ্রনাথ ব্যবহৃত সকল শব্দের বিবৃতি সাধারণ অভিধানে থাকার কথা নয়। কিন্তু সাধারণ অভিধানে স্থান না পেলেও রবীন্দ্রনাথ ব্যবহৃত ব'লে এবং ভাষাতাত্ত্বিক কারণে সেই সব শব্দের গুরুত্ব আছে। এগুলি একত্র বিধৃত হওয়া উচিত। রবীন্দ্র-শব্দকোষে একত্র সমাবিষ্ট রবীন্দ্রনাথ ব্যবহৃত শব্দের বৈচিত্র্য ও বৈশিষ্ট্য সহজেই দৃষ্টিগোচর হবে। এই সমস্ত শব্দের প্রকৃতি ও বৈশিষ্ট্য বাংলা ভাষার অন্তঃপ্রকৃতি উদ্ঘাটনে সাহায্য করবে।

২। আলোচনার সুবিধার জন্য রবীন্দ্র-ব্যবহৃত শব্দরাজিকে আমি প্রচলিত, বিরলপ্রচলিত, প্রায়-অপ্রচলিত, অধুনা-অপ্রচলিত, অপ্রচলিত ও নূতন এই কটি শ্রেণীতে ভাগ করেছি। বস্তুত এই বিভাগ একান্ত আপেক্ষিক। বর্তমান সংকলকের জ্ঞান-ও বিচার-নির্ভর। ব্যক্তিগত মতভেদ এবিষয়ে অপরিহার্য। বর্তমান কালকে নিশানা ধ'রে এই বিভাগ করা হয়েছে। প্রচলিত বলতে এখন যেগুলি চলে সেগুলিকেই বুঝেছি। বিরলপ্রচলিত বলতে সেই সব শব্দ বুঝেছি যেগুলির প্রচলন অপেক্ষাকৃত কম। এ ব্যাপারেও মতানৈক্য ঘটবে। পারিভাষিক শব্দগুলি বিশেষজ্ঞের কাছে প্রচলিত ব'লে গণ্য হবে। যিনি সংস্কৃত চর্চা করেন, তাঁর কাছে সংস্কৃত-সাহিত্য ও অভিধানের অনেক শব্দই প্রচলিত মনে হবে। এই বিরল-প্রচলিত শব্দের সঙ্গে প্রায়-অপ্রচলিত শব্দের ভেদরেখা খুবই সূক্ষ্ম। যে সব শব্দ অতীতে বাংলা সাহিত্যে ব্যবহৃত হত অথচ আজ আর যেগুলির তেমন প্রচলন নেই সেগুলিকেই অধুনা-অপ্রচলিত শব্দ বলেছি। বাংলাভাষায় The Oxford English Dictionary-র মতো কোনো অভিধান না থাকায় সকল শব্দের কালানুক্রমিক বিবৃতি পাওয়া দুষ্কর। সাধারণ প্রচলিত অভিধানগুলিতে এবিষয়ে নির্ভরযোগ্য সহায়তা আশা করা যায় না। এই কারণে যেগুলিকে প্রায়-অপ্রচলিত ও অপ্রচলিত গণ্য করছি তার কিছু বা অনেক শব্দই হয়তো অধুনা-অপ্রচলিত শব্দশ্রেণীভুক্ত হতে পারে। যেগুলির প্রয়োগ দেখা যায় না অথচ যেগুলি অভিধানে, বিশেষ ক'রে সংস্কৃত অভিধানে, বিধৃত সেই সব শব্দই আমি অপ্রচলিত শ্রেণীতে ফেলেছি। যেগুলি অভিধানে পাই নি, যার ব্যবহার বর্তমান সংকলকের জ্ঞানের গম্য নয়, এমন শব্দই নূতন ব'লে অভিহিত করেছি। কিন্তু আশঙ্কা আছে ভাবী গবেষকের

কষ্টিপাথরে এগুলির হয়তো অধিকাংশই টিকবে না। বস্তুত বর্তমান অবস্থায় কোনো শব্দকে একমাত্র অভিধানে না পেলেই নূতন বলা প্রমাদের কারণ হবে। রবীন্দ্র-পূর্ব সাহিত্যে যে তার ব্যবহার নেই সে তথ্য জানা যাবে কী উপায়ে? বাংলা অভিধানের মতো সংস্কৃত অভিধানেও সংস্কৃত সাহিত্যের সকল শব্দ এখনো অন্তর্ভুক্ত হয় নি। কাজেই নূতন শব্দের দু-চারটে সংস্কৃত সাহিত্যেও যে মিলবে তাতে আর আশ্চর্য কী!

৩। রবীন্দ্রনাথের শব্দ ব্যবহারে কটি সূত্র লক্ষ্য করা যায়। পৌনঃপুনিকতা, বৈচিত্র্যপ্রিয়তা, নিজস্বপ্রবণতা, প্রত্যয়প্রবণতা, উপসর্গপ্রীতি, নঞ্‌তৎপুরুষ ও নঞ্‌বহুব্রীহি সমাস নিষ্পন্ন শব্দের প্রাচুর্য, অন্ত্যমিল, অনুপ্রাসপ্রবণতা, স্ত্রীবাচকতা, পরিহাসপ্রিয়তা প্রভৃতি বৈশিষ্ট্য ঐ সূত্রগুলির অন্যতম।

৪। নির্বিচারে কোনো শব্দই এই গ্রন্থে গৃহীত হয় নি। বিশিষ্ট কারণেই সকল শব্দ কোষভুক্ত হয়েছে। কোষভুক্তির সেই সব কারণগুলিকে সূত্র ধ'রে শব্দগুলির সাধারণ পরিচয় এবং ক্ষেত্রবিশেষে বিস্তৃত টীকা- ও মন্তব্য-সহকারে আলোচনা করছি।

৫। রবীন্দ্রনাথ-ব্যবহৃত এমন কিছু শব্দ আছে যেগুলি প্রচলিত অথচ এখনো অভিধানে স্থান পায় নি। এগুলিকে রবীন্দ্রনাথ 'অভিধান তিরস্কৃত' আখ্যা দিয়েছেন।[১] এগুলির কিছু ঐতিহাসিক কারণে 'রবীন্দ্র-শব্দকোষ'ভুক্ত করেছি। এই পর্যায়ে পড়ে চাপুনি, জাগতিক, জেদালো, ঝাড়ে-মূলে, তেজালো, দানবিকতা, দায়িক, ধরোয়া, নাবো, নিঃস্বার্থ, নিরাপত্তে, নিরোগী, নীরু(-রো-)গী, পড়ন, মানবিক (-তা), পারিবারিক (রা-চিঠি ২০।২৯৪।৬৯)। এই রকম প্রচলিত অথচ অভিধান-বহির্ভূত ধাতু—গুঙরা, সানা। প্রচলিত অথচ অভিধানবহির্ভূত সংযোগমূলক ধাতু হল—আমল পা, ঘাড় কর্‌, দেশ থাক্‌, না কর্‌ (না করিয়া দে), মিল খা, স্বপন দে। 'না কর্‌' (প্রত্যাখান কর্‌) পূর্ববঙ্গের ভাষায় সুপ্রচলিত।

৬। প্রয়োজনবোধে বা নিছক সাদৃশ্যেও (analogy) রচিত বেশ কিছু শব্দ বাংলায় চলছে। সেগুলিকে তৎসম বা সংস্কৃত বলতে পণ্ডিতজনের আপত্তি হবে। কেন না সেগুলির সংস্কৃত সাহিত্যে ব্যবহার নেই অথবা সংস্কৃত অভিধানেও সেগুলির উল্লেখ নেই। যথা—জ্যামিতি, প্রচলন, প্রাগৈতিহাসিক প্রভৃতি। এগুলির প্রয়োগের ভাষাতত্ত্বগত ও ঐতিহাসিক মূল্য আছে। কিন্তু এ জাতীয় শব্দ চিহ্নিত করা বর্তমান সংকলকের স্বল্পজ্ঞানে সম্ভব না। এই সনাক্তকরণই স্বতন্ত্র গবেষণার বিষয় হতে পারে। কোষে-ধৃত এ জাতীয় একটি মাত্র শব্দের এখানে উল্লেখ করছি—বনানী। শব্দটি সংস্কৃতের অরণ্যানীর সাদৃশ্যে, সম্ভবত শ্রুতিসুভগতার জন্য, সৃষ্ট।

১ শব্দতত্ত্ব ১২।৩৭৮।১৩

শষ্পবনানী' এই সমাসবদ্ধ পদও আমি পেয়েছি। 'বনানী'র প্রথম প্রবর্তক কে বলতে পারি না। 'প্রাচীন সাহিত্যে'র ১ম সংস্করণের 'বনানী' স্থলে পরবর্তী সংস্করণে বনভূমি' প্রতিষ্ঠিত হয়েছে।[২] পণ্ডিতজন-অনভিপ্রেত শব্দের রবীন্দ্রসাহিত্য থেকে উচ্ছেদের এ রকম নজির আরো আছে। প্রসঙ্গত 'পিনাক' শব্দের উল্লেখ করা যেতে পারে। কিন্তু সর্বত্র এ উচ্ছেদ সম্পূর্ণ হয় নি। ( ১৫ অনুচ্ছেদ দ্রঃ। )

৭। রবীন্দ্র-প্রযুক্ত শব্দরাজির মধ্যে এমন কিছু শব্দ দেখা যায় যেগুলিকে প্রচলিত বললে ঠিক বলা হয় না। আবার সেগুলিকে অপ্রচলিত বলাও সমীচীন নয়। এগুলির অধিকাংশ অভিধানে ও সাহিত্যে উল্লিখিত আছে। এ জাতীয় শব্দকেই বিরলপ্রচলিত আখ্যা দিচ্ছি। অনুবৃত্তি, অনুমত, অবল, আভাষণ আশয়, চাকৃক্তি, ঘুরণ পাসরা, বাছনি, রেণুকা, ললাটিকা, সর্বনাশিয়া, স্তবন, অন্ত্যমিলের জন্য প্রধানত ব্যবহৃত। 'অবল' প্রয়োগে অনুপ্রাসের ধ্বনি আছে। 'হস্ত' শব্দটিও অনুপ্রাসানুরোধে প্রযুক্ত। তবে এই সকল মন্তব্য সম্পূর্ণ আক্ষরিক অর্থে নিলে রবীন্দ্রপ্রতিভার প্রতি অবিচার করা হয়। প্রতিভাবানের শব্দের প্রয়োগে যে সূক্ষ্মব্যঞ্জনা, অর্থচ্ছটা[৩], যথাযথ্য, সূক্ষ্মশ্লেষ, পরিহাসপ্রিয়তা প্রভৃতি ধ্বনিত হয়, সেই দ্যুতি অভিধানকার বা শব্দকোষকার কী ক'রে দেখাবেন ? আর তা দেখানোও বোধহয় তাঁর কাজ নয়। 'চোপদার' ( রাজদণ্ডবাহক ) শব্দটির প্রয়োগ এই রকম। —'ছেলেদের আঙিনায় চোপদার না নিয়ে এগোলে সম্ভ্রম নষ্ট হবার ভয়ে তারা সতর্ক।' 'পড়ো-পড়ো' স্থলে 'পড়ে-পড়ে', 'বাছাই' স্থলে 'বাছনি' 'লাভজনক' স্থলে 'লাভকর' শব্দের প্রয়োগ বৈচিত্র্যপ্রিয়তার নিদর্শন। ধ্বনিগাম্ভীর্য, দৃঢ়বদ্ধতা, অর্থের সুস্পষ্ট বাচকতা কারণে অভাগ্য, অভিজ্ঞাত, অভীক, আতিথেয়, আনুরক্তি, উপোদ্‌ঘাত, কন্যকা, কন্যাপিতৃত্ব, কিম্ভূত, খুঁতমুত, গ্রন্থিল, ঢল্‌কো, তূষ্ণীম্ভাব, নিঃশঙ্ক, নিয়ামিত, পানপত্র, পানপাত্র, প্রতিনমস্কার, প্রত্যভিবাদন, ফুটোফুটো, বিলস্ত, বিক্ষুব্ধ, রায়রায়াঁ, সেচনী, সেজ, স্তনিত, হস্তারক, হুহুংকার প্রযুক্ত। ছন্দের জন্য 'আক্রম' ব্যবহৃত। প্রসঙ্গের খাতিরে রবীন্দ্রনাথ 'যেহেতুক' প্রয়োগ করেছেন। সংস্কৃত সাহিত্য পাঠের প্রভাব 'কাদম্বরী', 'পর্জন্য', 'মেদুর' প্রয়োগের মূলে আছে। বিহারীলালের 'যোগীর ধ্যানের ধন ললাটিকা মেয়ে'র সঙ্গে রবীন্দ্রনাথের 'কন্যা ললাটিকার' সাদৃশ্য সহজেই লক্ষ্যগোচর হয়। ইংরাজির অনুবাদসূত্রে অসৈনিক (civil), কাষ্ঠাধার (coffin), ছোটাহাজরি (breakfast) নরভুক (cannibal), নির্মিতি (=construction)[৪]—বিশ্বভারতী পত্রিকা শ্রাবণ-আশ্বিন, ১৩৭০।২ পৃ, ব্যবহৃত।

২ 'পূর্ব পরিচিত বনভূমির সহিত তাহার পূর্বের মিলন আর সম্ভবপর নহে।' প্রাচীন -সা ৫।৫৩২।৬

৩ পরিচয় ১৮।৫।১৫।৩৩

৪ কবি স্বয়ং যে স্থলে ইংরাজি শব্দটিও দিয়েছেন তা বোঝাতে ইংরাজী শব্দের পূর্বে = চিহ্ন ব্যবহার করেছি। কোষবহির্ভূত শব্দের ক্ষেত্রেই এই নীতি অনুসরণ করেছি।

৮। কালধর্মে প্রচলিত শব্দ অপ্রচলিত হয়ে পড়ে, আবার অপ্রচলিত শব্দও উজ্জীবিত হয়। প্রাচীন সাহিত্যে প্রযুক্ত ছিল, কিন্তু আধুনিক সাহিত্যে প্রচলন তেমন নেই—এ জাতীয় শব্দকে আমি প্রায়-অপ্রচলিতরূপে চিহ্নিত করেছি। এগুলি হল—অবলম্ব, আণ্ডিয়া ( শিশু ৯।৯।৪ ), ইথে, উলসিত, গরজনি, গাঁথন, গোঙা, চন্দ্রিমা, চাদা, ত্বরিত, ধটি ( শিশু ৯।৯।১০ ), পৌছ-সংবাদ, বেদন, শঙ্কিল, শাঙন ( ক্ষণিকা ৭।২৫৫।৭ ), শ্যামলিম। এগুলির কিছু মঙ্গলকাব্যে, বৈষ্ণব-পদাবলীতে ও অন্যান্য রচনায় পাওয়া যায়। উলসিত, গরজনি, গোঙা, বেদন, ও শ্যামলিম বৈষ্ণবপদাবলীতেও পাওয়া যায়। বিদ্যাপতির পাঠক সহজেই 'গরজনি' ও 'গোঙা' ( ক্রিয়াপদ ) সনাক্ত করতে পারবেন। 'বেদন' রবীন্দ্রনাথ শুধুই কাব্যে প্রয়োগ করেছেন। 'গাথন' অন্নদামঙ্গলে ও 'চন্দ্রিমা' বিহারীলালে পেয়েছি। 'পৌছসংবাদ' সাধারণের পত্র রচনায় বাঁধিগৎ ছিল।

৯। প্রায়-অপ্রচলিত শব্দের সঙ্গে অধুনা-অপ্রচলিত শব্দের পার্থক্যও খুবই সামান্য ; কোনো কোনো ক্ষেত্রে প্রায় অভিন্ন মনে হবে। এই শব্দগুলিও এক সময় সাহিত্যে প্রচলিত ছিল ; কিন্তু এখন অপ্রচলিত। অবশ্য জোর ক'রে বলা যায় না কিছুই। কেন না এক-আধটা নজির অবশ্যই মিলতে পারে, যাতে প্রমাণ করা যায় অতিসাম্প্রতিক কালের সাহিত্যে এদের কোনোকোনোটার ব্যবহার হয়েছে। কিন্তু সেই একান্ত দুর্লভতা প্রায়-অপ্রচলিত বলার অন্তরায় হতে পারে না। তেমন সূক্ষ্ম বিতর্কের অবতারণা না ক'রে মোটামুটিজ্ঞানে এগুলিকে স্বীকার করতে পাঠককে অনুরোধ জানাচ্ছি। অধীনী, অপরন্তু, আলা, উত্তান, উপচয়, উপচিত, কাঁচল, ছাপা ( গোপন অর্থে ), ঝটিত, ঝটিৎ, ঝাট, ঝারি, ঝিয়ারি, তুহারে, দরশ-পরশ, দরশন-পরশন, দুঁহু, দুঁহুক, দোঁহা ( দুজন ), ধৈরজ, নিঃশক্তি, নিকড়িয়া, নিচল, নিছনি, নিয়ড়, পন্থ, পাঁচনি ( শিশু ৯।৯।১৯ ), পাঁতি ( চিঠি ), পুরবৈয়াঁ, বরযুবতী, বা', বাঘী, ভদ্রস্থতা, ভিত ( একভিত, চারিভিত ), রা', রাতিয়া, শরম-ভরম, সঘন, সাঁচা, সিংহিনী, সৈঁউলি, হেমঝারি—শব্দগুলি অধুনা-অপ্রচলিত শব্দ পর্যায়ে পড়ে। 'অধীনী', 'বাঘী', 'সিংহিনী' স্ত্রীবাচক শব্দ প্রাচীন সাহিত্যে আছে। রবীন্দ্রনাথে এগুলি প্রচুর নয়। প্রথম দিকের রচনায় 'অধীনী' মেলে। 'অধীনী', 'বাঘী' ও 'সিংহিনী' পদ্যে ব্যবহৃত। 'সিংহিনী' অনুপ্রাসবশে গদ্যেও প্রযুক্ত। প্রাচীন প্রয়োগের নিদর্শন—'কপূর কহেন দাদা সেইরূপী বাঘী'—।[৫] আলা, ঝাট, ঝারি, ডারিয়া, তুহারে, দুসরমতি, নিছনি, পাঁতি, পুরবৈয়াঁ, বা', বিঘটায়, বেয়াপিত, ভিত ( একভিত, চারিভিত ), মাহ, রা', রাতিয়া, সাঁচা, হেমঝারি—অন্ত্যমিলের জন্য প্রযুক্ত। 'আঁধার হইবে আলা' বাগবন্ধের সঙ্গে চণ্ডীদাসের 'তোরা নিষারা হইয়া

৫ 'শ্রীধর্মমঙ্গল'। ঘনরাম চক্রবর্তী। পৃ ২১২। শ্রীপীযূষকান্তি মহাপাত্র সম্পাদিত। কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক প্রকাশিত।

আইলো সজনি আঁধার পেরিয়ে আলা'-র মিল সহজেই লক্ষ্য করা যায়। চৈতন্য-ভাগবত ও অন্নদামঙ্গলে 'সাঁচা'র প্রয়োগ আছে। 'কাঁচল', 'ঝটিৎ' ও 'নিয়ড়' কবি অনুপ্রাসানুরোধে ব্যবহার করেছেন। 'স্রোতের সেঁউ(ও)লি' বাগ্‌বন্ধ বৈষ্ণব-পদাবলীর। এটিকে সুভাষিতের পর্যায়ে গণ্য করা চলে। বিদ্যাপতির 'দিনরাতিয়া' (কৈছে গোঙায়বি হরি বিনে দিনরাতিয়া) রবীন্দ্রনাথে 'দিবসরাতিয়া'তে রূপান্তরিত হয়েছে। ভানুসিংহ ঠাকুরের পদাবলীর ছিদল, বালিক, ভীঁখত, মঁদর, মরুমরু, মালত, মুঞ্চ, সমরয়ি, রবীন্দ্রনাথের নিজস্ব সৃষ্টি হতে পারে। 'নিঃশক্তি' (নিঃসক্তি) নারায়ণ দেবের মনসামঙ্গলে দেখেছি।[৬] অপরন্তু শব্দের অ 'অতিশায়নে'; যেমন প্রচলিত 'অপর্যাপ্ত' শব্দের অ। সুনন্দা দত্ত তাঁর 'রবীন্দ্রকাব্য-ভাষা' গ্রন্থে 'ভীঁখত' হিন্দি ধাতু (?) বলেছেন।

১০। যে সকল শব্দের বাংলা সাহিত্যে প্রয়োগ সুপ্রচলিত নয় অথচ অভিধানে আছে, সেগুলিই প্রধানত অপ্রচলিত বলে ধরেছি। অবশ্য এই অপ্রচলিত শব্দ-সমূহের মধ্যেও অধুনা অপ্রচলিত অর্থাৎ পূর্বে সাহিত্যে ব্যবহারের নজির আছে এমন শব্দও থাকতে পারে। কাজ চলার জন্য এই বিভাগটি মোটামুটিভাবে স্বীকার করতে পাঠককে অনুরোধ করছি। নিচের শব্দগুলি আমি অপ্রচলিত ব'লে গণ্য করেছি। অচ্ছিদ্র, অধঃকৃত, অধিপ, অপাবৃত, অপ্রজ্বল, অপ্রাপণীয়, অফলিত, অভিক্রম, অভিহত, অভৌতিক, অমনস্ক, অশরীর, অস্বাস্থ্য, আকল্প, আক্ষিপ্ত, আরব, আরোপণ, আশ্রমিক, আস্তৃত, ইষুকার, উৎসর্জন, উদাহৃত, উদ্‌বর্তিত, উদ্‌বেজিত, উল্লোল, একালা, কণিক, কম্প্র, কলাবান, কল্পন. কৃপালু, কোটপাল, ক্রন্দসী, ক্রিয়াবান, ক্ষুণ্ণতা, ক্ষুভিত, গর্তাল, খিলাপ, গর্জ, গাথক, গিরিব্রজ, চর্ষ (ক্ষাত্রচর্ষ), চারিত্র, চিঙ্গটি, চিন্তন, জনস্থান, জাগর, জাগরি [জাগরী', তমস, তরণ, তর্জিত, তিরস্কর, তিরস্কর(-রি)ণী, ত্রিদশপতি, থূৎকার, দিগ্‌দাহ, দীপন, দূষণ, দেবদেব, দেশিক, দ্বৈধ, ধনিকা, ধ্মাত, নটন, নিঃসীম, নিঃস্পন্দ, নিঃস্রাব, নিকর্ষণ, নিদেশ, নিরবকাশ, নিরর্থ, নিরশন, নির্ঝ'রী, নির্বাত, নিবৃ'ত্তি, নির্বেদ, পণ্যবীথিকা. পরাকৃত, পরাবৃত্ত, পশুপাল, পার্ষদ, পুত্তল, পূর, পৃথিবীপতি, পৃথুল, পেশল, প্রজ্ঞপ্তি, প্রতিযোগী, প্রমুক্ত, প্রলপিত, প্রসাদন, প্রাণন, বল্লী, বণ্টক, বরবর্ণিনী, বরারোহা, বসন্তী, বহ্বাশী, বাদক, বাসন্তিক, বিনতি, বিরহিত, বিশ্বজনীন, বিহসিত, বীভৎসা, বেদনীয়, বৈনাশিক, ব্যবহিত, ভাবিক, ভাস, ভূতভাবন, ভেদন, মথন. মধুব্রত, মরণান্তিক, মানবক [মাণবক], মানুষিক, মিমির, মৌশল [মৌষল], ম্লানি, রভস, রাজক, রাজশ্রী, রাষ্ট্রিক, রুচির, রুদ্রবীণা, রোচন, রোদসী, লোপত্র, শালীন, শ্রমী, শ্বেতাস্য, সংঘটন, সত্তম, সধর্মিণী, সমর্থ, সমুচ্চয়, সম্ভোগী, সরস, সরূপ,

[৬] পদ্মাপুরাণ (মনসামঙ্গল) পৃ১১০। নারায়ণ দেব। শ্রীতমোনাশ দাশগুপ্ত সম্পাদিত। কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক প্রকাশিত।

সর্জন, সাম্প্রত, সুভিক্ষ(-ক্ষা), সূক্ষ্মদর্শিনী, সুপ্ত, সেবিত, সেহা, সৈকতিনী, স্থানিক, স্বরাট, হরষণ, হিংসক, হোশ। বিশালবিস্তৃত রবীন্দ্ররচনায় এরূপ সংখ্যক অপ্রচলিত শব্দ অনপেক্ষিত নয়। প্রসঙ্গউপযোগ, কাঙ্ক্ষিত অর্থবহতা প্রভৃতি অনিবার্যকারণ ছাড়াও অন্ত্যমিল, ছন্দ, অনুপ্রাস, বৈচিত্র্যপ্রিয়তা, উপসর্গপ্রীতি ইত্যাদি কারণেও রবীন্দ্রনাথ অপ্রচলিত শব্দ প্রয়োগ করেছেন। 'একালা', 'খিলাপ', 'ধনিকা', 'পুত্তল', 'বণ্টক', 'মৌশল', 'হোশ' অন্ত্যমিলের জন্য, 'গর্জ' ছন্দের জন্য, 'কম্প্র', 'তিরস্কর', 'দমণ', 'শ্রমী' অনুপ্রাসের জন্য এবং 'কৃপালু', 'মথন', 'রাজশ্রী' বৈচিত্র্যপ্রিয়তার জন্য প্রযুক্ত। শেষের শব্দ তিনটির স্থলে 'দয়ালু', 'মন্থন' ও 'রাজলক্ষ্মী' এবং 'বসন্তী' অপেক্ষা 'বাসন্তী' অধিক প্রচলিত। ইংরাজি শব্দের অনুবাদসূত্রে ব্যবহৃত হয়েছে—অক্রিয় (inactive) অগ্নিজিহ্ব (fire-spewing), অতিদিষ্ট (overruled), অপভাষা (slang), অবন্ধ্যা (unproductive), আগামিক (incoming) ঐচ্ছিক (voluntary), গুঞ্জৎ (buzzing) চারুমুখী (fair-faced), জানপদিক (popular), জ্বালামুখী (volcano) বথ্যা (street), রূপদক্ষ (artist), শরীরবদ্ধ (embodied) প্রযুক্ত। গুঞ্জৎ শব্দটি শতৃপ্রত্যয়ান্ত। অপ্রচলিত শব্দালোচনাপ্রসঙ্গে হিন্দি শব্দ ধাতু ও বিশিষ্টার্থক শব্দগুচ্ছের কথা আসে। আঁখিয়া, কাজরি, মছলি, এবং কোষবহির্ভূত দরদিয়া ( গীত ১।৭৫।১ ), নোকরি ( সাহিত্য ৮।৪৯৩।২২ ), বহুৎ ( বউ-হাট ১।৩৮৭।৮ ), বীনকার, পরদেশিয়া ( ছ-ছবি ২১।৮৪।১৬ ) বিরল প্রচলিত বলা গেলেও আঁধা, ঘরাও, ঝুরো, তুরন্ত, দুবলা, পস্তানা, পুবন, পুবেন, বাঁশুরী, মঞ্জিরা প্রভৃতি অপ্রচলিত বলতেই হয়। আঁখিয়া, আঁধা, তুরন্ত, পস্তানা ও বাঁশুরী অন্ত্যমিলের উদ্দেশ্যসাধনে ব্যবহৃত। চড়াও ( <চঢ়াই ) হিন্দিমূল শব্দ। উতার্ ( < উতারনা ), চড়্ ( < চঢ়াই ), পিয়া ( <পিলানা ), বুলা ( <বুলানা ) হিন্দিমূল ধাতু। 'সমজে নে'-র ( ক্ষণিকা ৭।২২৭।৯ ) 'সমজে' হিন্দি ধাতু। 'চরাচরে উঠাইয়া গান চরাচরে জাগাইয়া হাসি'[৭] (প্রভাত-সং ১।৮৮।৯)-- দৃষ্টান্তটিতে 'উঠানার' হিন্দি idiomএর প্রভাব স্পষ্ট। 'সমজে' হিন্দি ধাতু বলি কেন ? প্রত্যন্ত পল্লীর প্রাকৃতজনেরা 'পিয়া,' 'পিয়ালা' (<হিন্দি প্যালা ), 'সমজে', 'বৌঠ' ( < হিন্দি বৈঠ ) ব্যবহার করে। তাদের ভাষায় এগুলির অনুপ্রবেশ কী উপায়ে ঘটল ? এইসব শব্দ ও ধাতুতে হিন্দি বিভক্তি যখন নেই, তখন বাংলা বলতে দোষ কোথায় ? কয়েকটি অপ্রচলিত শব্দও পাওয়া যায়, যেগুলি আঞ্চলিক বলেই মনে হয়। এগুলি হল—গ্রাম্ভারি, পেরাকি, বিছন, সোঁতা, স্বাস্তামি ও হাপা। প্রথমটি বীরভূম অঞ্চলে প্রচলিত। অপ্রচলিত শব্দ পর্যায়ে 'অনাগারিক' এই পালি শব্দটির উল্লেখ করতে হয়। আর উল্লেখ করতে হয় ভুখারি' এই আসামী শব্দটির। 'চন্দ্রকান্ত অভিধানে' শব্দটি আছে। 'রবীন্দ্রকাব্যভাষা' গ্রন্থে 'পুব(বে)ন' হিন্দি (?) ব'লে উল্লিখিত।

৭ 'রবীন্দ্রনাথের কবিতায় ভাষা ব্যবহার'। ডক্টর সুকুমার সেন। রবীন্দ্রায়ণ ( ১ম খণ্ড ) পৃ ১১২।

১১। শব্দের মতো শব্দার্থকেও কয়েকটি ভাগে ভাগ করা যায়: যেমন, প্রচলিত অর্থ, প্রায়-অপ্রচলিত অর্থ, অপ্রচলিত অর্থ ও নূতন অর্থ। ইংরাজি শব্দ বা শব্দগুচ্ছের অনুবাদ সূত্রে প্রচলিত অর্থে ব্যবহৃত প্রচলিত শব্দগুলিও কোষে গৃহীত হয়েছে। —অদৃষ্টের খেলেনা (plaything of fate), আদিম পাপ (original sin), ঐতিহাসিক উপন্যাস রস (romance), কলের দোলা lift), কৃষ্টি (culture), চৌকা হইয়া বস্ (to squat), চৌকিদার দল (vigilance association), চ্যাপ্টা হইয়া শু (lie flat), ছেঁড়া কাগজের ঝুড়ি (waste-paper basket), জীবনের জ্বর (- life's fitful fever), তৃপ্ত কর্ (to satisfy), তেরিয়া (bully), তেলা কাগজ (oil paper), নঞর্থক (negative), নৈসর্গিক নির্বাচন (natural selection), পরিচায়ক (guide), প্রাকৃতিক নির্বাচন (natural selection), ফাঁকা চেক (blank cheque), বন্ধ্যশ্রম (unproductive labour), [কারো] বাহুগ্রহণ কর্ (to take one by the arm), ভাগ্যের বিদ্রূপ (irony of fate), মাটির ট্রেন (down train), মাটির সন্তান (son of the soil) মুক্ত বাণিজ্য (free trade), মনস্ক হাসি (wit), রুগ্‌ণ (morbid), সংস্কৃতি (culture), সঙ্গরক্ষা (to keep company), সমুজ্জ্বল (bright), সিংহের ভাগ (lion's share), স্তম্ভ (column)। culture অর্থে 'কৃষ্টি', column (newspaper) অর্থে 'স্তম্ভ' কবির অনভিপ্রেত শব্দ। এদের পরিবর্তে যথাক্রমে 'সংস্কৃতি' ও 'বীথিকা' কবির অভিপ্রেত। 'জীবনের জ্বর' life's fitful feverএর প্রভাবজাত। 'তেরিয়া' যে bullyর ঠিক প্রতিশব্দ নয় সে বিষয়ে কবি অবহিত ছিলেন। 'নঞর্থক' স্থলে 'নঙর্থক' বানান দেখা যায়। original sinএর অপর অনুবাদ 'গোড়ায় গলদ' (কালান্তর ২৪।৩৩৭।২৭)। কোষবহির্ভূত এই জাতীয় অন্যান্য অনুবাদ—অঙ্কুশ কৃমি (hook worm) অনু. অ-২।৫৮০।১৬; আবেগের ভাষা (=language of emotion) —র-র ১৪।৮৮৩।২২; ওষ্ঠ এবং পাত্রের মধ্যে অনেকগুলি ব্যাঘাত (there is many a slip between the cup and the lip) - চিঠি ৮।১০০।১; কুঁড়েমির দুর্গে আছি বললেই হয় (castle of indolence) – চিঠি ৯।৩৪।৪, ঘুমন্ত সরিক (=sleeping partner) —চিঠি ৯।২৪৬।১৭; চিত্রাবলী (=album) —ইতিহাস ১৫৩,২২; দুটো পাখী ঝোপে থাকার চেয়ে একটা পাখী হাতে থাকা ভালো (a bird in hand is worth two in the bush) -চিঠি ৮।৬৭।৮-৯; দুয়ের সঙ্গে তিনের যোগে গোলযোগ (two is company, three is crowd) —র-র ১৪।৮৯৩।৩; নিয়মের কাঠামো (constitution, বিশ্ব-ভা ২৭।৪১৫।১৩-১৪); ফিরতি টিকিট (return ticket) – পত্রপুট ২০।১২।১; বনক্ষেত্র (woodfield) - প্রহাসিনী ২৩।৪৪ পৃ; ভাবের চিহ্ন (=sign of idea) —র-র ১৪।৮৮৩।১; ভ্রমণকারী এজেন্ট (touring or travelling agent) —গল্প ২৩।৩১৮।২৫; মেরুদণ্ড (axis)

—বিশ্ব-প ২৫।৩৯৫।৩ ; রুপোর চামচে মুখে নিয়ে জন্মেছিল (born with silver spoon in the mouth) —পল্লী ২৭।৫৯৮।১৮ ; লাল ফিতে (red tape) —ম-গান্ধী ২৭।৩০৯।৫-৬ ; শৃঙ্গ (horn 'গণ্ডারের নাসাগ্রস্থিত এক শৃঙ্গের মতো' —'খড়্গ' প্রচলিত) —সাহিত্য ৮।৪৯৯।২০ ; শুনে ছিলাম যে (I heard said) —চিঠি ৯।২৩১।৭। বাংলা অনুবাদের সঙ্গেসঙ্গে ইংরাজি প্রতিশব্দটি দেওয়া থাকলেও যেগুলি সুপ্রচলিত ও বৈচিত্র্যহীন সেগুলি পরিত্যক্ত হয়েছে। যেমন : aristocrat = অভিজাত, —পরিশিষ্ট ১০।৫৭৮।২১ ; background = পটভূমিকা, —জাপানযাত্রী ১৯।৩১৩।১৩ ; bride = বধূ, —যু-পত্র ১।৫৬৩।১৮ ; ceremony = অনুষ্ঠান, —সমাজ ১২।৫৮৪।১৬ ; cheek = গণ্ডদেশ, —দুইবোন ১১।৪৫৩।৯-১০ ; civilization = সভ্যতা, —স-সংকট ২৬।৬৩৬।১২ ; cowardliness = কাপুরুষতা, —পরিশিষ্ট ১০।৫৬৪।৩ ; creation = সৃষ্টি, —বিশ্বভারতী পত্রিকা, শ্রাবণ-আশ্বিন ১৩৭০ পৃ ২ ; crusade = ধর্মযুদ্ধ, —সাহিত্য ৮।৪৪৭।১৩ ; definition = সংজ্ঞা, —শব্দতত্ত্ব ১২।৫৩০।২৬ ; demand = চাহিদা, —ভারত ৪।৪২৬।১১-১২ ; dialect = উপভাষা, —লোক-সা ৬।৬০৯।২১ ; emotion = আবেগ, —পঞ্চভূত ২।৬০১।২১ ; = হৃদয়ের বৃত্তি, —পঞ্চভূত ২।৬০১।২১ ; energy = শক্তি, —সমাজ ১২।৪৫১।৩ ; equality = সাম্য, —ছন্দ ২১।৩৯৬।১৩-১৪ ; exploitation = শোষণনীতি, —স-নীতি ২৭।৪৬৯।২০ ; farmer = জোতদার, —পরিশিষ্ট ১০।৫৭৮।৬ ; fraternity = সৌভ্রাত্র, —ছন্দ ২১।৩৯৬।১৩-১৪ ; insomnia = অনিদ্রা, —কালান্তর ২৪।৩৪৫।১১ ; intensity = প্রগাঢ়তা, —আ-সাহিত্য ৯।৪৪১।১৮ ; —সা-পথে ২৩।৫০১।৪ . land haze = ডাঙার উপরকার ঝাপসাভাব, —অনু. অ-২।৫৩৮।৯-১০ ; law of compensation = ক্ষতিপূরণের নিয়ম, —সমাজ ১২।৪৫০।১০ ; leader = কর্তাব্যক্তি, —যাত্রী ১৯।৩৭০।২৯ ; liberty = স্বাধীনতা, —সমালোচনা অ-২।১৩৩।২২ ; mass = জনসাধারণ ; —ভারত ৪।৪১৩।২১ ; matter of great importance = গুরুতর প্রয়োজনীয় ব্যাপার, —গ্রন্থ ১।৬৪৫।১৫-১৬ ; merciful = দয়াময়, —চারিত্র-পূ ৪।৫২২।১১ ; mess = ছাত্রাবাস, —আলোচনা অ-২।৭০১।৩ ; modern = আধুনিক, —সা-পথে. ২৩।৪২০।১৩ ; narrative = কাহিনী, —কথা-কা ৭। সূচনা।৩ ; nomad = যাযাবর, —রা-চিঠি ২০।৩২১।২৪ ; original sin = গোড়ায় গলদ, —কালান্তর ২৪।৩৩৫।২৭ ; pessimist = আশাহীন, —আত্ম-প ৩।৫৩৫।৪, ১০-১১ ; position = অবস্থান, —শব্দতত্ত্ব ১২।৩৬৯।১১ ; prestige = রাজসম্মান —ভারত, ৪।৩৮৮।৬, public = সর্বসাধারণ, —যাত্রী ১৯।৪৬৫।৪ ; race = জাতি, —আত্মশক্তি ৩।৫১৫।৬ ; ৫১৭।১ ; recreation corner = আরামের জায়গা, —রা-চিঠি ২০।৩২১।২ ; religion = ধর্ম, —ছিন্নপত্রাবলী ৪৭৩।১০ ; sacrifice = আত্মত্যাগ, —শান্তি-নি ১৪।৪৬৬।২৫ ; sentence = বাক্য, —ছন্দ ২১।৩৯৪।১২ ; space =

অবকাশ, —রা-চিঠি ২০।৩০৬।২৬ ; state = সরকার, —আত্মশক্তি ৩।৫২৮।৩-৪ ; ভারত ৪ ৪০৯।১৬ ; success = সিদ্ধি, —যাত্রী ১৯।৫০৭।১০ ; ৪৪২।২২ ; suggestiveness = ব্যঞ্জনা, —পরিচয় ১৮ ৫২০.১৩ ; supply = জোগান, —ভারত ৪ ৪২৬।১১-১২ ; technique = আঙ্গিক, —যাত্রী ১৯।৪৫ ।২৮ ; Tommy Atkins = পল্টনের গোরা, —স্বদেশ ১১।৪৮৯ ২৫ ; truth is beauty = সত্যই সৌন্দর্য, সা-স্ব ২৭।২৫১।১৮ ; vivisection = জীবচ্ছেদ, —স্বদেশ ১১।৫৯১।১৮ ॥

১২। প্রচলিত অনেক শব্দ বর্তমানে অতীতের সুপ্রচলিত অর্থে আর তেমন প্রযুক্ত হয় না। সেই অর্থটি এখন প্রায়-অপ্রচলিত হয়ে পড়েছে। এ জাতীয় দুটি শব্দ হল 'অসদ্ভাব', ও 'মন্দির'। 'অভাব' অর্থে অসদ্ভাব, 'ঘর' অর্থে মন্দির এখন অপ্রচলিত। কিন্তু অতীতে ঐসব অর্থে শব্দদুটির ব্যবহার ছিল। রবীন্দ্রনাথের কালেই বহু শব্দের অর্থান্তর ঘটেছে। তাঁর প্রথম জীবনে 'ভদ্র' শব্দের বর্তমানে প্রচলিত অর্থান্তরও পাকাপাকি হয়নি। নিচের উদ্ধৃতি থেকেই তার প্রমাণ মেলে। "অনেক সময় ভদ্রলোকদের ( ভদ্র কথা সাধারণ অর্থে যেরূপ ব্যবহৃত ) যত ভয় হয় তত কাহাদেরও নয়।" —গল্প ২৭।১৬১ ১১-১২ ( করুণা — রচনা কাল : আশ্বিন ১২৮৪-ভাদ্র ১২৮৫ ) ॥

১৩। প্রচলিত শব্দের অপ্রচলিত অর্থে প্রয়োগের সংখ্যাও কম নয়। বৈচিত্র্য-প্রিয়তা, অন্ত্যমিল, সংস্কৃত সাহিত্যের অনুবাদ সূত্রে, ইংরাজির অনুবাদ ও প্রভাবে কখনো সূক্ষ্ম শ্লেষ, অনুপ্রাস প্রভৃতি কারণে প্রচলিত শব্দের অপ্রচলিত অর্থে প্রয়োগ দেখা যায়। এই জাতীয় শব্দ হল ( বন্ধনী-মধ্যে অপ্রচলিত অর্থটি উল্লিখিত ) অনুবাদ ( পুনঃকথন ), অপদস্থ ( পদহীন ), অব্যবস্থিত ( বিশৃঙ্খল ), আক্ষেপ ( খোঁচনি ), আগন্তুক ( আগমনশীল ), আবাহন ( আমন্ত্রণ ), আসক্ত ( সংলগ্ন ঈশ্বরী ( অধীশ্বরী ), উধাও ( উর্দ্ধ্বগত ), উন্নতি ( উচ্চতা ), কাকুতি ( কাকু কূট ( কক্ষ ), কোটি ( প্রান্তদেশ ), ক্ষুব্ধ ( আলোড়িত ), ক্ষোভ ( আলোড়ন খোলা ( কমলমাড়ার জায়গা ). গোষ্ঠ ( গোস্থান ), গৌরব ( ভারত্ব ), গ্রাম্য ( গেঁয়োমি ), চক্র ( চক্রান্ত গল্প ১৬।৩১৭।৩), চক্রী ( চক্রবিশিষ্ট ), চোকা।০ ( পরিশোধ ), জাতি ( জন্ম ), জীবিত ( জীবন ), জ্ঞাতি ( যে জানে শোনে ), ঢেঁকি ( নিরেট মূর্খ ), তৎপর ( দ্রুত ), তিরস্কৃত ( আচ্ছন্ন ), ত্রিদিব ( আকাশ ), নিপাত ( পতন ) নৌকা(-কো)ডুবি ( সমূহ সর্বনাশ ), পদস্থ ( পায়ে অবস্থিত ) পদাতিক ( পথিক ), পরকীয় ( অপর ), পাতি ( ঠিকানা ), পার্বতী ( পাহাড়ী ) প্রতিভা ( প্রভা ), বক্র ( বাম ), বল্লভ ( সুখকর ), বাদী ( বক্তা, প্রতিবন্ধক ) বাষ্প ( অশ্রু ), বাহিনী ( নদী ), বিনয় ( নমস্কার ), বিমুখ ( বিরত ), বিরূপ ( কুরূপ ), বৃষ্টি ( বর্ষণ ), বেদনা ( অনুভূতি ), ব্যক্তি ( প্রকাশ ), ব্যঙ্গ ( হীনাঙ্গ ভঙ্গ ( ছাঁদ ), ভিক্ষু ( ভিক্ষুক ), ভীম ( ভয়ানক ), ভৌমিক ( মৃন্ময় ), মনো

( মনোজ্ঞাত ), মনোনীত ( পছন্দ ), মহাজন ( প্রখ্যাত বা ধার্মিক ব্যক্তি ), মহেশ্বর ( পরমেশ্বর ), মুষ্টিমেয় ( যা মুঠোয় ধরে ), শকুন ( পাখি ), সংগ(-ঙ্গ)ত ( মিলিত ), সংঘ ( সমূহ ), সংহতি ( সমূহ, সঞ্চয় ), সকর্মক ( কার্যবান ), সকল ( কলাসহ ), সঙ্গম ( মিলন ), সঙ্ঘ ( সমূহ ), সঙ্ঘাত ( সমূহ ), সঞ্চার ( গতি ), সত্যবান ( সত্যবাদী ), সমবায় ( মিলন ), সমাধান ( সমাধি ), সম্বন্ধী ( সম্বন্ধবিশিষ্ট ), সম্মিলন ( মিলন ), সহজ ( স্বাভাবিক, সহজাত ), সুবর্ণ ( সুন্দর বর্ণযুক্ত ), সেব্য ( সেবার্হ ), স্তম্ভিত ( পূর্ণ ) স্বদেশীয় ( স্বদেশবাসী ), স্বয়ম্ভব ( আপনা থেকে উৎপন্ন ), হাঁপানি ( শ্বাসবেগ )। এগুলির মধ্যে 'উধাও', 'কুট', 'চোকানি', 'পাতি', 'বাহিনী' অন্ত্যমিলের জন্য ব্যবহৃত। 'জ্ঞাতি', 'পদস্থ' যৌগিক অর্থে প্রযুক্ত। 'সমূহ বিপদ' অর্থে 'ভরাডুবি' 'নৌকাডুবি'র চেয়ে বেশি প্রচলিত। ইংরাজি elevation ও rain এর প্রভাব 'উন্নতি' ও 'বর্ষণ' প্রয়োগের পশ্চাতে থাকা বিচিত্র নয়। living death-এর প্রভাবে 'জীবিত মৃত্যু'র সৃষ্টি হয়ে থাকতে পারে। 'দশ চক্রে ভগবান ভূত', 'পুষ্পবৃষ্টি' প্রচলিত প্রয়োগগুলিতে 'চক্র' ও 'বৃষ্টি'র অপ্রচলিতার্থ আছে। শুধু ইংরাজির প্রভাব নয়, ইংরাজির অনুবাদ সূত্রে ও অপ্রচলিত অর্থে দু একটি প্রচলিত শব্দের প্রয়োগ দেখা যায়। inactive অর্থে 'অকর্মক', canvas অর্থে 'পট', sentence অর্থে 'পদ', pavilion অর্থে 'মণ্ডপ' ও custom বা usage অর্থে 'স্থিতি' এই শেষোক্ত শ্রেণীর শব্দ। এই ইংরাজি অর্থগুলি আভিধানিক। অপ্রচলিত অর্থে প্রচলিত ধাতুরও প্রয়োগ আছে। বিচরণ কর্ অর্থে 'চর্', অন্যকে উপাসনায় প্রবৃত্ত করা অর্থে 'ভজা' ও রক্ষা করা অর্থে 'রাখ্' এই রকম ধাতু।

১৪। অপ্রচলিত অর্থে বিরলপ্রচলিত শব্দ ব'লে উল্লেখ করা যেতে পারে অবরোহী ( যে নামে ), আলাপচারি ( আলাপসালাপ ) কিভূত ( কিপ্রকার, কি উদ্ভূত ), জৃম্ভিত ( খোলা )।

১৫। রবীন্দ্ররচনায় অনেক প্রচলিত, বিরলপ্রচলিত ও অপ্রচলিত শব্দের অর্থান্তরও লক্ষ্য করা যায়। নিম্নের তালিকাভুক্ত প্রচলিত শব্দগুলি নূতন অর্থে ব্যবহৃত ( বন্ধনীমধ্যে নূতন অর্থ উল্লিখিত ) : অবগতি ( অধঃগমন ), আক্ষেপ ( আন্দোলন ), আড় ( আড়ষ্ট ), ইতস্তত ( এদিক ওদিক ; ঈষৎ পরিবর্তিত ), উদ্দেশ ( উৎক্রান্ত দেশ যার দ্বারা ), উপকণ্ঠ ( আকণ্ঠ ), উষসী ( উষা ), একশেষ ( একপ্রান্ত ), কল্প (কল্পনা ), কাকুধ্বনি ( ক্যাঁচ ক্যাঁচ আওয়াজ ), কাকুতি ( অব্যক্ত ধ্বনি ), কুক্ষি[৮] ( কাঁখ ; বগল ), কুরুক্ষেত্র ( ছড়াছড়ি ; অস্থির ; অত্যন্ত পরিশ্রম ), খণ্ডিতা ( অংশীভূতা ), খেলা ( খেলনা ) খোস্তা ( খুন্তি ), খোয়া ( ধাতু—কাটা অর্থে ), গণ্ডগ্রাম ( ছোটো গ্রাম ), গল্পসল্প ( ছোটো গল্প ), গোধূলি ( গোখুর ধূলি ),

[৮] কুক্ষির 'বগল' অর্থ বিহারীলালে আছে। 'হায় রে সূর্যের তেজে বিশ্বের প্রকাশ/হনুর কুক্ষির ক্লেদে তাহার নিবাস'? পৃ ৫৮১। কলিকাতা বিশ্ববিদ্যালয় প্রকাশিত 'বিহারীলালের কাব্য সংগ্রহ।'

ঘট ( কপাল ; দেহ ), চণ্ডীপাঠ ( হট্টগোল ), তমসা ( অন্ধকার ), তিরস্কৃত ( দূরীকৃত ), ত্রিদিব ( ত্রিলোক ), দায়িক ( দায়গ্রস্ত ), দ্বৈত ( সঙ্গী ), পরকাল ( অন্যের কাল ), পল্লব ( পক্ষ ), পাণিপীড়ন ( করাঘাত ), পিনাক ( বিষাণ ), প্রতিশোধ ( ক্ষতিপূরণ ), প্রভাশালিনী ( প্রতিভাশালিনী ), প্রশ্বসিত ( নির্গত ), ফাঁকা ( বাড়তি ), বন্ধুরতা ( অসাম্য ), বলাকা ( বকের শ্রেণী ; শ্রেণী ; হাঁসের দল ), বালুচর ( বালুতে চরে যে ), বিজয়া ( বিজয়িনী ), বিনয় ( মিনতি ), বিমান ( আকাশ ), বেতস ( বেণু ), ব্রাহ্মণী ( পত্নী ), মাধব ( মধুজাত ), মুষ্টিযোগ (মুষ্ট্যাঘাত), যন্ত্র (বীণা), যোগ্যতা ( আস্পর্ধা ), হঠযোগ ( জবরদস্তি দ্বারা যোগ ), হিজিবিজি ( শৃঙ্খলাহীনতা )। অন্ত্যমিলের খাতিরেও কোনো কোনো শব্দের অর্থান্তর ঘটেছে। যেমন তমসা, ফাঁকা, বিজয়া। ছন্দের জন্য 'প্রভাশালিনী' ব্যবহৃত। সুবিধামতো ব্যুৎপত্তি ধরার ফলেও অর্থান্তর ঘটেছে। যেমন—গোধূলি, পরকাল, বালুচর, মাধব। Monier Williams এর অভিধানে 'গোধূলির' ব্যুৎপত্তিগত অর্থ দেওয়া আছে—'earth-dust'. 'যন্ত্র' বীণা অর্থে রবীন্দ্রপ্রয়োগ হতে পারে। কিন্তু 'যন্ত্র' শব্দে এক সময় 'ত্রিতন্ত্রী' বীণা বোঝাত। সঙ্গীত রত্নাকরের টীকাকার মল্লিনাথ বলেছেন—'ত্রিতন্ত্রীকৈব লোকে জন্ত্র শব্দেনোচ্যতে।' —বিশ্বভারতী পত্রিকা, কার্তিক-পৌষ, ১৩৬৯।১৩৯ পৃঃ। পাদটীকা। 'বিমান' শব্দের 'আকাশ' অর্থ পরিগ্রহ সম্পর্কে জ্ঞানেন্দ্রমোহন দাসের মন্তব্য উল্লেখযোগ্য—"আধুনিক বঙ্গীয় কবিগণ আকাশার্থে বিমান শব্দের প্রয়োগ করিয়া থাকেন।" 'বাদ্যযন্ত্র' অর্থে পিনাকের প্রয়োগ পদাবলী সাহিত্যে আছে। বস্তুত অর্থটি প্রাচীন। Monier Williams 'a kind of stringed instrument' অর্থ নির্দেশ করেছেন পিনাক শব্দের। 'বিষাণ' অর্থে পিনাক শব্দটি পরবর্তীকালে রবীন্দ্ররচনা থেকে বর্জনের চেষ্টা হলেও একেবারে বাদ দেওয়া সম্ভব হয় নি। যে সব ক্ষেত্রে বর্জিত হয়েছে তার দু-একটি দৃষ্টান্ত—'পিনাকেতে পুরিলা নিশ্বাস', প্রভাত সংগীত ( ১ম মুদ্রণ ১৮০৫ )। 'সৃষ্টি-স্থিতি প্রলয়' কবিতার 'প্রলয়' অংশ। বর্তমানে 'বিষাণেতে পুরিলা নিশ্বাস', প্রভাত সংগীত ১।৯১।১। 'মুখে তুলি পিনাক করাল'— 'বৈশাখ' ( 'কল্পনা' ১ম মুদ্রণ। বৈশাখ ১৩০৭ )। কিন্তু 'মুখে তুলি বিষাণ ভয়াল', কল্পনা ৭।১৯৬।২৪ ॥ ইংরাজির অনুবাদ সূত্রেও বেশ কিছু প্রচলিত শব্দের অর্থান্তর ঘটেছে। যথা অংশ (part), অধিনায়ক (president), অপূর্বতা (originality), আঁচলা (apron), আধিভৌতিক (materialistic), আলোকিত (enlightened), উত্তাপ (warmth), উপাদেয় (interesting), ঔৎসুক্য (interest), কণ্ঠ (voice), কর্ত্রী (matron), কাট(-ঠ)রা (rail), গাথা (anthem), জলযন্ত্র (watermill), জলাধার (basin), জৈব (organic), দ্বন্দ্ব (duet), দ্বৈপায়ন (insular), ধর্ম (culture), ধৃত (nursling), নায়ক (dictator), পরিণামবাদ (theory of evolution), পাণ্ডা (guide), পালা (part),

প্রকর্ষ (culture), প্রদোষ (twilight), ফাঁসি (tie), বচন (saying), বড়োদিন (great day), বন্ধুনী (girl friend), বাগ্দত্তা (engaged), বাতাস (air, atmosphere), বীথিকা (column), ব্যঞ্জনা (gesture), ভঙ্গিমা (attitude), মণিবন্ধ (band), মহল (compartment), মাঝি (pilot), যন্ত্রী (mechanic, engineer), রূপ (creation), শিঙে (whistle, horn), শৃঙ্গ (whistle, horn), সংকেত (alarm), সংগতি (harmony), সংস্থান (composition), সারথি (pilot, coachman), সেবক (steward), স্তম্ভ (tower), স্বকীয়তা (originality) ॥ 'অংশ' বা 'খণ্ড' ইংরাজি partএর প্রতিশব্দ ঠিকই। কিন্তু অভিনয়ক্ষেত্রে partএর এক বিশেষ অর্থ আছে। সেই অর্থে 'অংশ' বা 'খণ্ড' প্রয়োগ অভিনব। এই রকম 'দুর্বলতা'র weakness অর্থে প্রয়োগ সাম্প্রতিক কালের। 'কেবল এক মুহূর্তের দুর্বলতাবশত ফেলিয়া না দিয়া নিজের বাক্সর মধ্যে পুরিয়াছে'; —গল্প ১৯।২৭৭।২৪)। সাংখ্যের doctrine of evolution (পরিণামবাদ) এর সঙ্গে বৈজ্ঞানিক theory of evolutionএ তফাৎ আছে। twilight অর্থে 'প্রদোষ' প্রয়োগ রবীন্দ্ররচনায় সর্বত্র নয়। এই প্রসঙ্গে কবির কৈফিয়ৎ দ্রষ্টব্য —রবীন্দ্ররচনাবলী ২২। পৃ৫২৮। এই জাতীয় কোষবহির্ভূত অপর কটি অনুবাদ : অধিকাংশ (=democracy), —র-র ১৪।৮৯২।১৬; অপঘাত (=casualty), —বিশ্বভারতী পত্রিকা, শ্রাবণ-আশ্বিন, ১৩৭০। পৃ: ৬। খণ্ডসকল (parts), —গল্প ২০।২৪৯।১৮; গাড়োয়ান (driver), —গল্প ২৭।১৭৬।২৫; প্রবহমানতা (=enjambement), —র-র ১৪।২০৩।২০; বস্তু নির্মাণ বিদ্যা (physics), —র-র ১৪।৮৮৩।২৫, ২৬; মানবের প্রতি ঔৎসুক্য =human interest), —পৃষ্ঠ ২৭।৫০৬।১৭। 'তোমার এ-বাড়িতে আসার খবর বটুই প্রথম থানার কানাকানি-বিভাগে জানিয়েছে।' —চার-অ ১৩।৩০৬।১০; 'তোমার ছেলের কঠিন পীড়া শুনে চিন্তিত হলুম। অস্ত্রাঘাতের কথা শুনলে ভয় হয়।' —চিঠি ৮।৪৫।১ ॥ এই সব স্থলে 'কানাকানি বিভাগ', 'অস্ত্রাঘাত' যথাক্রমে intelligence department ও operationএর ঠিক অনুবাদ বলা যায় না। তবে ইংরাজি শব্দদ্বয়ের প্রতি ইঙ্গিত সুস্পষ্ট। স্থলে স্থলে অনুবাদের ক্ষেত্রেও রবীন্দ্রনাথের শব্দ-প্রয়োগের কুশলতা এমনি যে নিঃসন্দেহে বলা শক্ত অনুবাদ না স্বাধীন প্রয়োগ। 'ঔৎসুক্য' শব্দটি এই রকম। এটিকে আগ্রহ বা কৌতূহলের সমর্থক ধরা যায়। আবার ইংরাজি interest-এর প্রতিশব্দও বলা যেতে পারে। বস্তুত রবীন্দ্রনাথের ভাষায় ও ভাবে পাশ্চাত্ত্য-প্রভাব এমনি স্বাভাবিকভাবে জারিত হয়েছে যে, তা প্রায়ই আমাদের কাছে অসংগত মনে হয় না। রবীন্দ্রভাবনায় 'রাজা'র একটি বিশেষ স্থান আছে। সেই রাজার যা বৈশিষ্ট্য তাতে তাঁকে খ্রীষ্ট ধর্মগ্রন্থ বাইবেলের রাজা-ভগবানের সমগোত্র বলেই মনে হয়। "খ্রীষ্টীয় আখ্যানে বলা হয় রাজা-ভগবান আসেন রাত্রিতে গভীর রাত্রিতে, অন্ধকারে অন্ধকারে চোরের মতন; মানুষ,

মানুষের অন্তরাত্মা যদি সজাগ-সতর্ক না থাকে তবে তিনি ফিরে যান দুঃখভরে।" বিশ্বভারতী পত্রিকা, কার্তিক-পৌষ, ১৩৭০। পৃ১৬৬-১৬৭। 'বেদনায় ভরে গিয়েছে পেয়ালা' (গীত ২।৩০৬।১০) এই বাগ্‌বন্ধ ইংরাজি প্রভাবিত—'the cup of misery is full'. অনুরূপভাবে ইংরাজি leave এর প্রভাবে ছাড়্ ধাতুর প্রয়োগ ও অর্থান্তর লক্ষ্য করি এই বাক্য দুটিতে —'সেই ট্রেনযোগে আমরা ছাড়ছি।' …'আমরা শনিবারে ছাড়ব।' —চিঠিপত্র, বিশ্বভারতী পত্রিকা, শ্রাবণ-আশ্বিন, ১৩৭৩। প্রচলিত সংযোগমূলক ধাতুর অর্থান্তর ঘটেছে 'ক্ষমা দে' বাগ্‌বিধির ক্ষেত্রে। 'ক্ষমা কর্' অর্থে এটি রবীন্দ্রনাথ প্রয়োগ করেছেন।

১৬। প্রচলিত শব্দের মতো বিরলপ্রচলিত শব্দও নূতন অর্থে পাওয়া যায়। যেমন—অনুভাব (অনুভূতি অর্থে), অভাগ্য (দুরদৃষ্ট), বিলোচন (শিব অর্থে)। 'অনুভাব' (রঘু ১।৩৭) তেজ অর্থে ও 'বিলোচন' (কুমার ৭।৩৩) তৃতীয় নয়ন অর্থে কালিদাসের প্রয়োগ। কুমারসম্ভবে শিবপ্রসঙ্গ থাকায় 'বিলোচন' শব্দের ক্ষেত্রে অর্থান্তর সহজেই ঘটে থাকবে। ইংরাজির অনুবাদসূত্রেও এ রকম দু-একটি শব্দ মেলে। যথা—উত্তরকাল (posterity), ব্যোমযান (aeroplane), নীলরঙের মোমজামা (tracing cloth)। অনুভাবের চিহ্ন (=sign of feeling) —র-র ১৪।৮৮৩।২ ॥

১৭। অপ্রচলিত শব্দও নূতন অর্থে রবীন্দ্রনাথ ব্যবহার করেছেন। এই সব শব্দের অধিকাংশই আভিধানিক। এই শ্রেণীয় শব্দ হল : অঙ্গুলিকা (ক্ষুদ্র অঙ্গুলি), অতিবাদ (অতিকথন), অনুকম্পন (মৃদু কম্পন), অনুষঙ্গী (সহচর), অন্তরস্থ (উদরস্থ), অপভাষা (অপভ্রংশ), অভুগ্ন (অভুক্ত), অশ্রদ্ধিত (অশ্রদ্ধেয়), উন্মীল (উন্মীলিত), ঔপনিষদিক (উপনিষদ সম্বন্ধীয়), কৃষী (কৃষক), ক্রন্দসী (আকাশ), খনিক (খনির মালিক), খেলনক (পুতুল), চণ্ডালিকা (চণ্ডালের মেয়ে), চিত্রী (চিত্রকর), তপতী (তপস্বিনী), ধ্বনিমান (শব্দময়), নরদেব (নরশ্রেষ্ঠ), নিস্তল (তলহীন), পতঙ্গিনী (পতঙ্গী), পদ্মহস্ত (করকমল), প্রতিবাক্য (অনুরূপবাক্য), প্রতিষ্ঠাবান (খ্যাতিমান), প্রাণিক (প্রাণ সম্বন্ধীয়), বিতন্ত্রী (তাঁরছেঁড়া), বিনতি (বিশেষ নতি), মলিনী (মলিনা), রামায়ণিক (রামায়ণ সম্বন্ধীয়), রুদ্রবীণা (রুদ্রের বীণা), লম্বিকা (জিহ্বা), শাস্ত্রিক (শাস্ত্রীয়), সংশ্রব (সংস্পর্শ), সরণ (পথ), সর্বগ্রহ (সকল গ্রহণকারী), সৈকতিনী (নদী), স্নেহসার (স্নেহসর্বস্ব), স্বকীয়া (আপন)। এগুলির মধ্যে অঙ্গুলিকা, কৃষী, চণ্ডালিকা, চিত্রী, ধ্বনিমান, নিতল, পতঙ্গিনী, প্রতিবাক্য, বিনতি, মলিনী, রুদ্রবীণা, লম্বিকা, শাস্ত্রিক, সরণ, সর্বগ্রহ, সৈকতিনী ও স্নেহসার শব্দের সুবিধামতো ব্যুৎপত্তিগত অর্থ ধরা হয়েছে। অন্ত্যমিলের জন্য 'মলিনী', 'লম্বিকা' ও 'সরণ' প্রযুক্ত। অনুপ্রাস সৃষ্টির জন্য 'কৃষী' ব্যবহৃত। পথ অর্থে 'সরণী' আভিধানিক। 'ক্রন্দসী' বৈদিক শব্দ (ঋক্ ২।১২।৮, ৬।২৫।৪ ; ১০।১২১।৬)। অর্থ : দ্যাবা পৃথিবী, ক্রন্দনরতা মানুষী ও

দৈবী সেনা। 'মূল অর্থ যাহা বরণ করে'—'চলন্তিকা'কার কোথায় পেয়েছেন জানি না।

ইংরাজির অনুবাদসূত্রে নিচের অপ্রচলিত শব্দগুলি নবার্থ পরিগ্রহণ করেছে: অক্রিয় (passive), অপ্দীক্ষা (baptism), অবচ্ছিন্ন (abstract), অবসৃত (retired), আঙ্গারিক (carbon), আনুযাত্রিক (camp-follower), উপনায়ক (subaltern), ঔপদেশিক (didactic), ক্রীড়াশৈল (miniature hill), খনিক (miner), গেয়সংগীত (vocal music), চারিত্র (character, hero, ethics), প্রতিরূপক (symbol), প্রতিষ্ঠান (institution), প্রায়োপবেশন (hungerstrike), প্রৈতি (impulse, energy) বৈদ্যুত (electricity), মহাজাতি (nation), মাধ্যস্থ্য (medium), শাব্দিক (philologist), শিলীভূত (fossilized), সংবাদী (informed), সম্মিতি (symmetry), সার্বভৌমিক (cosmopolitan), স্বপ্নগতা (somnambulist)। শব্দগুলির পার্শ্বস্থ বন্ধনী মধ্যের অর্থ নূতন। অভিধানে বা মূল রচনায় ঐ সকল অর্থের উল্লেখ নেই। রবীন্দ্রনাথ লিখেছেন: "প্রতিষ্ঠান কথাটা আমাকে বানাইতে হইল। ইংরেজি কথাটা institution। ইহার কোনো বাংলা প্রচলিত প্রতিশব্দ পাইলাম না। যে-প্রথা কোনো একটা বিশেষ ব্যবস্থাকে অবলম্বন করিয়া দেশে প্রতিষ্ঠালাভ করিয়া যায়, তাহাকে প্রতিষ্ঠান বলিতে দোষ দেখি না। ceremony শব্দের বাংলা অনুষ্ঠান এবং institution শব্দের বাংলা প্রতিষ্ঠান করা যাইতে পারে।" —শব্দতত্ত্ব ১২।৫৮৪ পৃ॥ সম্পর্ক, যোগ অর্থে 'সংস্রবে'র ব্যবহার কবে থেকে বলা দুষ্কর। সংস্কৃত অভিধানে 'সংস্রব' নেই; 'সংশ্রব' আছে। এটির অর্থ অঙ্গীকার। সম্পর্ক অর্থে 'সংশ্রব' রামকমল বিদ্যালংকারের সচিত্র প্রকৃতিবাদ অভিধানে (প্রকাশকাল সম্বৎ ১৯২৩) আছে।

১৮. রবীন্দ্রসাহিত্যে অনেক প্রচলিত, বিরলপ্রচলিত, অপ্রচলিত ও নূতন শব্দের পৌনঃপুনিক প্রয়োগও দেখা যায়: অতলস্পর্শ, অপঘাত, অভিঘাত, অস্বাস্থ্য, উদার, উদাস, একঝোঁকা, কালান্তর, নিঃশ্বসিত, নিরাসক্ত, বন্ধ, ভুবন, যোগ, সকরুণ, সপ্রমাণ, সর্বজনীন, সারস্বত, সার্বজনীন। এ সত্য কবি নিজেই স্বীকার করেছেন। "খেলা, ছুটি, আনন্দ, এই-সব কথা আমার কাব্যে বারবার আসিয়া পড়িয়েছে।" সা-পথে ২৩।৩৭০ পৃ। বিশেষ বিশেষ শব্দের প্রতি আসক্তি কবির একধরণের মানসতত্ত্বের ইঙ্গিত বহন করে। 'অস্বাস্থ্য' পুরাতন শব্দ। সংস্কৃত সাহিত্যে নঞ্-তৎপুরুষ সমাসবদ্ধ শব্দের প্রয়োগের প্রাচুর্য থাকলেও বাংলাভাষায় এই জাতীয় শব্দের প্রয়োগ অপ্রচুর। সুতরাং রবীন্দ্ররচনায় এগুলির প্রয়োগের মূলে সংস্কৃত ও ইংরাজি দুই ভাষার প্রভাব ক্রিয়াশীল বলা যায়। বস্তুত রবীন্দ্রনাথের ভাষা ও বাগ্বন্ধ অনেক ক্ষেত্রে সংস্কৃত ভাষারীতিকে অনুসরণ করেই ইংরাজির ভাষান্তর। সেজন্য তা অনুবাদ কিনা অনেক

সময়ই নির্ণয় করা সুকঠিন। ভাবের অনুরূপ ভাষার ক্ষেত্রে কবির স্বাঙ্গীকরণ বিস্ময়কর।

১৯। ণিজন্ত প্রবণতা বাংলা ভাষার অন্যতম বৈশিষ্ট্য। রবীন্দ্ররচনায় এই ণিজন্তকৃত শব্দগুলি দেখা যায়: অনুবাদিত, আবরিত, আস্ফালিত, আহরিত, উদ্‌বর্তিত, উদ্‌বারিত, উদ্‌বোধিত (আত্মশক্তি ৩।৫৩১।৪), উদ্‌ভাবিত, উন্মেষিত, খনিত, নর্তিত, পোষিত, বিকাশিত, বিকিরিত, বিদারিত, বিবরিত, বিসর্জিত (সমালোচনা অ- ২।১৫৩।২), মজ্জিত, সম্ভাবিত। এগুলির মধ্যে অনুবাদিত, আস্ফালিত, উদ্বর্তিত, উদ্ভাবিত, নর্তিত, পোষিত, বিকাশিত, বিদারিত, বিসর্জিত, ও সম্ভাবিত অভিধানে আছে। এ সম্পর্কে শ্রীচিন্তাহরণ চক্রবর্তী মহাশয়ের অভিমত প্রণিধানযোগ্য: "ক্ত-প্রত্যয় ব্যবহারে বাংলায় যে বৈচিত্র্য লক্ষিত হয় তাহার মধ্যে বাংলা শব্দে ধ্বনিগৌরববৃদ্ধির উদ্দেশ্য প্রচ্ছন্ন রহিয়াছে মনে হয়। তাই মূল ধাতুকে অকারণে ণিজন্ত করা হয় এবং প্রত্যয়ের পূর্বে ই-কার যুক্ত হয়। ফলে বিস্তৃত স্থলে বিস্তারিত, প্রস্তুত স্থলে প্রস্তাবিত, অনূদিত স্থলে অনুবাদিত, খাত স্থলে খনিত, স্পৃষ্ট স্থলে স্পর্শিত, কৃষ্ট স্থলে কর্ষিত, ব্যূঢ় স্থলে বিবাহিত, আবৃত স্থলে আবরিত, আহৃত স্থলে আহরিত, ক্ষীণ স্থলে ক্ষয়িত, বিবৃত স্থলে বিবরিত, সিক্ত স্থলে সিঞ্চিত, বিতীর্ণ স্থলে বিতরিত প্রভৃতি প্রয়োগ দেখিতে পাওয়া যায়।" ভাষাসাহিত্যসংস্কৃতি পৃ ৭। এগুলির অণিজন্ত ক্ত-প্রত্যয়ান্ত রূপও একেবারে বিরল নয়। অবদ্ধিত, উদ্‌ঘোষিত, দ্রবিতা, বিসর্পিত শব্দগুলিও নূতন ণিজন্তকৃত ব'লে মনে হয়। 'দ্রবিতা' অন্ত্যমিলের খাতিরে প্রযুক্ত।

২০। প্রত্যয়ান্ত শব্দ দৃঢ়বদ্ধ, সংহত ও ধ্বনিগম্ভীর। এই সকল কারণে, ছন্দের খাতিরে, অন্ত্যমিলের জন্য, বৈচিত্র্যসাধনের নিমিত্তও কয়েকটি প্রত্যয়ের প্রতি বাংলাভাষার প্রকৃতিগত প্রবণতা বিদ্যমান। কৃৎ, তদ্ধিত ও স্ত্রী প্রত্যয়ের ব্যবহারের মূলে এই কারণগুলি আছে। প্রত্যয়ের প্রতি আসক্তিবশে বিরল-প্রচলিত, অপ্রচলিত ও নূতন শব্দের ব্যবহার দেখা যায়। প্রয়োজনে অসংস্কৃত শব্দে বা ধাতুতেও সংস্কৃত প্রত্যয় যোগ করতে কবি দ্বিধা করেন নি। নিচে সংস্কৃত ও বাংলা কৃৎ, তদ্ধিত এবং স্ত্রী প্রত্যয়ের আলোচনা করছি।

কৃৎ (সংস্কৃত):

২০।১। -অচ্. মর্মঙ্গম, সম্মুখগমতা, সুরঙ্গমা। শব্দ তিনটিই নূতন। মর্মন্ শব্দের দ্বিতীয়া বিভক্তি-অন্ত পদ মর্মম্ হবে না। সম্ভবত হৃদয়ঙ্গমের সাদৃশ্যে তৈরি।

২০।২। -অনট্: আভাষণ, আভাসন, আরোপণ, উদ্‌ঘোষণ, ত্রাসন, ধ্বংসন, পরিহরণ, প্রবাহণ, বাঞ্ছনা, বিচারণা, বিধ্বংসন, লোভন, সংকল্পন, স্তবন, স্পর্শন আভিধানিক অনটন্ত শব্দ। অগ্রসরণ, অতিকরণ, অন্তরায়ণ, আত্মীকরণ, আলাপন (সো-তরী ৩।৬২।৮; চিত্রা ৪।৫১।৬), আলিপন, নির্ঘোষণ, পরিস্ফুটন, (শব্দতত্ত্ব

১২।৩৬১।২৩), প্রতিসংহরণ, রূপকরণ, সত্যকরণ (চিঠি ৯।২৩।১৮) নূতন অনট্-প্রত্যয়ান্ত শব্দ। আভাষণ, আভাসন, আলাপন, ত্রাসন, ধ্বংসন, নির্ঘোষণ, বাঞ্ছনা, স্তবন অন্ত্যমিলের খাতিরে; অগ্রসরণ, অনুকরণ, রূপকরণ, লোভন, স্পর্শন অনুপ্রাসানুরোধে; আলিপন ছন্দ ও অন্ত্যমিলের জন্য; এবং অগ্রসরণ, অতিকরণ ও আত্মীকরণ বিপরীতার্থে প্রযুক্ত। অভিধানে 'আলেপন' ও 'আলিম্পন' পাওয়া যায়। এই রকম আরো দুটি -অনট্প্রত্যয়ান্ত শব্দ—'পদচারণ' (চিঠি ৪।৪৩।১৬), 'পদচারণা' (নৌকাডুবি ৫।১৯৭।৬)। এগুলির -অনট্হীন রূপ আভাষ, আভাস, আলাপ, ত্রাস, ধ্বংস, নির্ঘোষ, পরিস্ফুট, প্রবাহ, বাঞ্ছা, বিচার, বিধ্বংস, লোভ, সংকল্প, স্তব, স্পর্শ, সমধিক প্রচলিত। এর বিপরীতও দেখা যায়; অর্থাৎ প্রচলিত -অনট্-প্রত্যয়ান্ত শব্দস্থলে -অনট্-হীন শব্দেরও প্রয়োগ পাওয়া যায়। যেমন প্রচলিত অবলম্বন, আক্রমণ, গর্জন, গুঞ্জন, পরিবর্তন, প্লাবন, বন্ধন, বিদারণ, স্থলে কবি অবলম্ব, আক্রম, গর্জ, গুঞ্জ (চিত্রা ৪।৭১।২৭), পরিবর্ত, প্লাব, বন্ধ, বিদার, প্রয়োগ করেছেন।

২০১৩। -অনীয়: অপরিমোচনীয়, আলোচনীয় (র-র ১৪।৮৭১।২৮), গর্হনীয় (র-র ১৪।১০১৪।৫), নির্বচনীয় (র-র ১৪।৮৯৪।২৩), পরিহসনীয়, মীমাংসনীয়, সমাদরণীয়, সম্বরণীয়, হসনীয়। এগুলির মধ্যে অপরিমোচনীয়, আলোচনীয় নূতন ব'লে মনে হয়। সংস্কৃত ব্যাকরণমতে সংবরণীয় হয়; কিন্তু বাংলায় এসব স্থলে 'ম্ব'-যুক্ত বানানই সবত্র চলে। এ জাতীয় অশুদ্ধ শব্দকে প্রয়োগসিদ্ধ বলা চলে। এই প্রত্যয়টি বাক্যসংক্ষেপের এবং সংহতির কাজ করে।

২০১৪। -ক্ত: অতিকৃত, অধঃকৃত, অবস্তৃত, উদাহৃত, উদ্ঘোষিত, উপচিত, উপহসিত, উদ্ভাবিত, ক্ষুভিত, মেঘায়িত, রটিত প্রভৃতি প্রাচীন -ক্ত প্রত্যয়ান্ত শব্দ-ব্যবহারে এই প্রত্যয়টির প্রতি কবির প্রবণতা প্রকাশ পায়। সাধারণ অর্থে ধাতুকে ণিজন্ত ক'রে বা শব্দকে নামধাতু রূপে ব্যবহার ক'রে শেষে-অনট্ বা-ক্ত প্রত্যয় যোগে শব্দ তৈরি বাংলার প্রচলিত রীতি। এই উপায়ে শব্দ গালভরা হয় ব'লেই এমন করা হয়ে থাকে। রবীন্দ্রনাথেও এই রীতির অনুবর্তন দেখা যায়। যেমন—অন্তরায়িত, অবলীলায়িত, ঘনায়িত, তরঙ্গায়িত, দীর্ঘায়িত, দোলায়িত, পল্লবায়িত, রেখায়িত, শাখায়িত, সংস্কৃতায়িত নামধাতু-জাত; অবন্ধিত, উজ্জ্বালিত, উদ্গিরিত, উদ্বারিত, উন্মেষিত, গঞ্জিত, দ্রবিত, বিসর্পিত, মজ্জিত ণিজন্তকৃত রূপ। 'গঞ্জিত' অনুপ্রাসানুরোধে সাদৃশ্যে সৃষ্ট। 'উদ্বারিত' নূতন হতে পারে। আ-ভাস্ ধাতু অভিধানে আছে। 'আভাসিত' রবীন্দ্রনাথ ব্যবহার করেছেন। এই প্রত্যয়জাত -ইত প্রত্যয়ান্ত অনেক শব্দও রবীন্দ্রনাথে দেখা যায়। অজানিত, অভাবিত, গঠিত, জড়িত, ঝলকিত, ঠিকরিত ইত্যাদি। 'জড়িত' শব্দের সংস্কৃত অভিধানে নির্দিষ্ট অর্থ: 'নিষ্প্রাণকৃত'। রবীন্দ্রপ্রয়োগে অর্থ 'জড়ানো'। যথা: জড়িমাজড়িত (কড়ি-কো

২।১১২।৮), 'শ্রীঅঙ্গের উত্তপ্ত সৌরভ/এখনো জড়িত আছে' (চিত্রা ৪।২৫।২১), 'নয়নে জড়িত লজ্জা' (কথা ৭।২৯।২)।

২০।৫। -ক্তি : অতিকৃতি, অনুকৃতি, অনুসৃতি, অভিভূতি, অসংবৃতি, আত্মরক্তি, আবিষ্কৃতি, আবৃতি, আয়তি, তিরস্কৃতি, নিঃসৃতি, নিরাপত্তি, পরিপূর্তি, বিলুপ্তি, লিপ্তি, লুপ্তি। এই শব্দগুলির মধ্যে নিঃসৃতি, নিরাপত্তি, বিলুপ্তি ও লুপ্তি, নূতন। আবিস্-কৃ ও তিরস্-কৃ ধাতু আছে। 'সংবৃতি' আছে। অন্ত্যমিলের নিমিত্ত 'নিঃসৃতি' প্রযুক্ত।

২০।৬। -ক্যঙ্ : অন্তরায়ণ, অন্তরায়িত, অবলীলায়িত, এড়ায়ন, কুণ্ডলায়িত, খড়খড়ায়িত, ঘনায়িত, চিরায়মাণ (-ণা), তরঙ্গায়িত, দীর্ঘায়মাণ, দীর্ঘায়িত, দোলায়িত (র-র ১৪।২৪৬।২৩), পল্লবায়িত, মর্মরায়মাণ, মেঘায়িত, ম্লানায়মান, রেখায়িত, লোলুপায়মান, শব্দায়িত, শাখায়িত, শাখাপল্লবায়িত (ধর্ম ১৩।৪৩৪।৬), সংস্কৃতায়িত। এ ছাড়াও আছে চুপায়তে (সে ২৬।১৯৩।২২), ঝকমকায়মান (য়ু-পত্র ১,৫৪৪।২৭), ঝকঝকায়তে (সে ২৬।১৯৩।২৫)। চিরায়মাণ, দোলায়িত, মেঘায়িত, শব্দায়িত অভিধানে আছে। অন্তরায়তি, ঘনায়তে, মর্মরায়তে, রেখায়তে ধাতু আছে। চিরয়তি, তরঙ্গয়তি, দীর্ঘয়তি, পল্লবয়তি আছে। এ থেকে বোঝা যাচ্ছে বাংলাভাষার ঝোঁক আকারান্তের দিকে। পরিহাসবশত কবি এড়ায়ন, চুপায়তে, ঝক্‌ঝকায়তে ব্যবহার করেছেন। অনুপ্রাস সৃষ্টির জন্য 'খড়খড়ায়িত'র প্রয়োগ হয়েছে। ধ্বন্যাত্মক শব্দে -ক্যঙ্ প্রত্যয়ের প্রয়োগ দোষের নয়। সংস্কৃতেও আছে— 'ভেকঃ মকমকায়তে।' এই প্রত্যয়ের প্রতি বাংলাভাষার প্রবণতা সম্পর্কে শ্রীচিন্তাহরণ চক্রবর্তী মহাশয়ের অভিমত উদ্ধারযোগ্য: "ম্লানায়মান, ঘনায়মান, শ্যামায়মান, দীর্ঘায়িত, তরঙ্গায়িত প্রভৃতি শব্দে সংস্কৃত ব্যাকরণনির্দিষ্ট অর্থের সন্ধান পাওয়া গেলেও রূপায়িত, লীলায়িত এবং রবীন্দ্রনাথের বহুশাখায়িত ও অলংকরণরেখায়িত প্রভৃতি শব্দ নূতন অর্থে রচিত হইয়াছে মনে হয়। এখানেও শব্দকে পল্লবিত করিয়া তাহার ধ্বনিগাম্ভীর্য সৃষ্টির প্রয়াসের পরিচয় পাওয়া যায়।" ভাষাসাহিত্যসংস্কৃতি পৃ ৮॥

২০।৭। -খ : অবশ্যম্ভব, নূতন।

২০।৮। -ণক : অবসাদক, আলোচক, উৎপাতক, উপদেশক, পোষক, বর্জক, বিস্ফারক, ভাবক, লংঘক, সমবেদক এগুলির মধ্যে একমাত্র শেষেরটি নূতন ব'লে মনে হয়।

২০।৯। -ণিন্ : অকারী, অতিক্রমী, অনুক্রমবাহী, অন্যভাষী, অপরভাষী, অপেক্ষী, অবিচারিণী, অভিসারিণী, অন্নাশী, অশঙ্কিনী, আত্মদাহী, আত্মবিসর্জী, আত্মশ্লাঘী, উপনিবেশী, চিত্রী, পণ্যপ্রবাহী, পুরোযায়ী, পুষ্পচয়িনী, প্রতিমুখী, প্রতিযোগী, বন্ধনচ্ছেদী, বন্ধননাশী, বিবাহী, বিলম্বী, বিলোপী, বিশ্বাসঘাতিনী,

বিশ্বাসঘাতী, মতাপ্রাবী, মৃত্যুঞ্জয়ী, রক্তশোষী, রক্তস্রাবী, সকারী, সন্দেহী, সন্ধায়ী, সম্মুখগামিতা, সর্বগ্রাহী, সহস্রবাহী ( র-র ১৩।৮৩০।২ ), সুসংস্কারী, সুভাষী, হাসিনী। এদের মধ্যে অকারী, অতিক্রমী, অপেক্ষী, অভিসারিণী, চিত্রী ( অস্ত্যার্থে ), প্রতিমূর্তী, প্রতিযোগী, বিবাহী, বিলম্বী, বিলোপী, বিশ্বাসঘাতিনী ( ঘাতী), সন্দেহী, সন্ধায়ী ( অস্ত্যার্থে ), হাসিনী, আভিধানিক। 'শ্লাঘী' ও 'সকার' আছে। অনুপ্রাসানুরোধে 'সকারী' রবীন্দ্রপ্রয়োগ। প্রচলিত 'অভিসারিকা' স্থলে 'অভিসারিণী'র প্রয়োগ বৈচিত্র্যপ্রিয়তা সূচিত করে। 'পুরোযায়ী' বাণভট্টের কাদম্বরীতে আছে।

২০।১০। -ণ্যৎ : নাশ্য, পুরাতন।

২০।১১। -তব্য : অভিনেতব্য ( চো-বালি ৩।৪৫৬।২৭ ) পুরাতন।

২০।১২। -তৃন : ঘটয়িতা, চেতয়িতা, পরিবেষ্টিতা, পরিদর্শয়িতা, পরীক্ষয়িত্রী, শাসয়িতা, শোষয়িতা ও সঞ্চয়িতা ( সঞ্চয়কারী ) শব্দগুলির চেতয়িতা, পরিবেষ্টিতা ও শোষয়িতা প্রাচীন। ঘটয়তি, পরিদর্শয়তি, পরীক্ষয়তি, শাসয়তি এই ণিজন্ত ধাতুগুলি আছে। ণিজন্তকরণের সঙ্গে -তৃন্ প্রত্যয়টির যোগ লক্ষ্য করার যোগ্য।

২০।১৩। -যৎ : অবায়ুস্পর্শাদেহ। 'অসূর্যম্পশ্যরূপ' শব্দের সাদৃশ্যে রচিত।

২০।১৪। -শানচ্ : অভিব্যজ্যমান, উদ্ভাসমান, উপচীয়মানা, উপলভ্যমান, গম্যমান, চিরায়মাণ (-ণা), দীর্ঘায়মাণ (-ণা), নর্তমান, প্রকাশমান, বিকাশমান, মর্মরায়মাণ, ম্লানায়মান, ম্লায়মান, লুণ্ঠ্যমান, লোলুপায়মান, সর্জ্যমান, সঞ্চলমান, স্পন্দমান। এগুলির মধ্যে অভিব্যজ্যমান, নর্তমান, ম্লায়মান, সর্জ্যমান, সঞ্চলমান, পরস্মৈপদী ধাতুর পরে -শানচ্-যুক্ত। বাংলায় আত্মনেপদী-পরস্মৈপদী নির্বিচারে -শানচ্ প্রত্যয় প্রয়োগ করা হয়। রবীন্দ্র-প্রয়োগে কর্মবাচ্যে নিষ্পন্ন -শানচ্ প্রত্যয়ান্ত শব্দেরও কর্তৃবাচ্যে প্রয়োগ দেখা যায়। 'গম্যমান শরীর' যেমন আছে, তেমনি ঘূর্ণমান--ঘূর্ণ্যমান, পরিবর্তমান—পরিবর্ত্যমান শব্দযুগলে কোনো অর্থপার্থক্য রবীন্দ্রনাথের প্রয়োগে নেই। 'সর্জ্যমান' বানান 'সর্জমান' হলে পরস্মৈপদী ণিজন্তধাতু-উৎপন্ন ব'লে শব্দটি সমর্থন করা যায়। নইলে কর্মবাচ্যে সৃজ্যমান হয়। ণিজন্তধাতু-নিষ্পন্ন লুণ্ঠ্যমান শব্দের রবীন্দ্র-প্রয়োগে অর্থান্তর ঘটেছে। আভিধানিক অর্থ 'যা লুণ্ঠ করা হচ্ছে', রবীন্দ্র-অর্থ 'যা লোটাচ্ছে'। রবীন্দ্রনাথের রচনায় প্রচলিত-অপ্রচলিত অনেক শানচ্-প্রত্যয়ান্ত শব্দের প্রয়োগ দেখা যায়। যথা—গর্জমান, ঘূর্ণ (-র্ণ্য) মান, চলমান, ধাবমান, পরিবর্ত (-র্ত্য) মান, পলায়মান, বহমান, বিলীয়মান, ভাসমান, মজ্জমান, মুহ্যমান, রুধ্যমান ( প্র-প্রতি ১।২০৩।২ ), রোরুদ্যমান (-না), লম্বমান ( সা-পথে ২৩।৪২৮।১৭ ), প্রভৃতি প্রচলিত শব্দ ছাড়াও আবর্তমান ( সমালোচনা অ- ২ ৯৮।২৭ ), উপচীয়মানা ( প্রা-সাহিত্য ৫।৫৫৪।৭ ), ঝকমকায়মান ( যু-পত্র ১।৫৪৪।২৭ ), নিত্যপ্রসার্যমাণ ( রা-চিঠি ২০।৩৫৮।২৫ ), ব্যাপ্যমান ( আত্মশক্তি

।৫৬১।১৫), মধ্যমান (স্বদেশ ১১।৪৭০।১৮), শোভমান (চো-বালি ৩।২৯০।২১), ক্ষীয়মান (সঞ্চয় ১৮।৪১০।৪), স্পন্দমান (সাহিত্য ৮।৪৫৪।৭) প্রভৃতি শব্দের য়োগ বিরল নয়।

তাদ্ধত (সংস্কৃত):

২০।১৫। -অয়ন: উদরায়ণ, বর্ষায়ন। শব্দ দুটি নূতন।

২০।১৬। -আলুচ্: ভাবালুতা, হৃদয়ালুতা। শেষেরটি পুরাতন।

২০।১৭। -ইক: অঞ্জলিকা, কথিকা, কবিতিকা, করবিকা, গ্রহিকা, থালিকা, ণ্ডিকা, দীপালিকা, দীপিকা, দূতিকা, পত্রালিকা, পরিপ্রেক্ষণিকা, বল্লিকা, ধ্যমিকা, মাধবিকা, মালতিকা, মুকুলিকা, রোটিকা, লহরিকা, লিপিকা, শুষ্কিকা াড়া আছে অবন্তিকা (শ্যামলী ২০।৬৯।২), কানন কুসুমিকা (গল্প ১৯।১৪৬।২১), রবিকা (শ্রা-গাথা ২৫।১১৭ পৃঃ), মঞ্জুলিকা (পলাতকা ১৩।২৫ পৃঃ), মন্দালিকা পিকা ৭২৪৫।৫)। এই -ইক প্রত্যয়ান্ত শব্দ প্রায়শ -আপ্-অন্ত স্ত্রীলিঙ্গ। ম্ভবত ধ্বনিগাম্ভীর্যের জন্য এই রকম করা হয়ে থাকে। এগুলির মধ্যে অঞ্জলিকা, ীপালিকা, দীপিকা, দূতিকা, বল্লিকা, মাধবিকা, মুকুলিকা, রোটিকা ও লিপিকা াভিধানিক। অঞ্জলিকা, মধ্যমিকা ও মুকুলিকার রবীন্দ্রপ্রয়োগে অর্থান্তর টেছে। 'ছোটো অঞ্জলি' ও 'ছোটো মুকুল' রবীন্দ্র-অর্থ। এরূপ ক্ষেত্রে শব্দটিকে তন বলিনি। এই প্রত্যয়টি স্বার্থে অথবা ক্ষুদ্রার্থে প্রযুক্ত। 'থালিকা' শব্দটি তদ্ভব লা থেকে সংস্কৃত প্রত্যয় যোগে তৈরি। অঞ্জলিকা, করবিকা, থালিকা, দণ্ডিকা, ীপালিকা, দূতিকা, পত্রালিকা, শুষ্কিকা অন্ত্যমিলের নিমিত্ত এবং বল্লিকা ও কুলিকা অনুপ্রাসের খাতিরে ব্যবহৃত। 'পত্রালীর' আভিধানিক অর্থ পত্রলেখা। ত্রালিকায়' সেই অর্থ ধ্বনি আছে। 'কুঞ্জদ্বারে বনমল্লিকা/সেজেছে পরিয়া নব ত্রালিকা'—এখানে পত্রালিকার অর্থ 'কিশলয়রাজি' ধরতে হবে। [২০।৭৫ নুচ্ছেদ দ্রষ্টব্য।]

২০।১৮। -ইতচ্: অলসিত, অশ্রদ্ধিত, আত্মকেন্দ্রিত, আশ্বাসিত, ইচ্ছিত, জ্জ্বলিত, কলকলিত, কল্লোলিত, কিশলয়িত, কুণ্ডলিত, কুলাস্তরিত, কুশাঙ্কুরিত, ক্লান্সিত, গীতকলিতা, চঞ্চলিত, ছিদ্রিত, জন্মান্তরিত, ঝঞ্ঝনিত (বজ্রঝঞ্ঝনিত), শান্তরিত, নিঃশঙ্কিতা, নিঃসংশয়িত, নীরবিত, পিঞ্জরিত, পিয়াসিত, পুনঃপুনিত, ণিত, প্রাণিত, বলয়িত, বিচিত্রিত (-তা), বিভঙ্গিত, বিলোলিত, বিশঙ্কিত, ভুক্ষিত, ভিন্নিত, ভ্রূভঙ্গিত, মন্দ্রিত, মর্মরিত, মুকুটিত, মেঘক্রীড়িত, রসিত, লক্ষিত, াভিত, শিথিলিত, শিল্পিত, শিশিরিত, সংকল্পিত, সংযমিত, সংশয়িত, সুগন্ধিত, ল্লোলিত—এগুলির মধ্যে অশ্রদ্ধিত, আশ্বাসিত, উজ্জ্বলিত, কল্লোলিত, কিশলয়িত, ণ্ডলিত, চঞ্চলিত, ছিদ্রিত, জন্মান্তবিত, দেশান্তরিত, নিঃশঙ্কিত, নিঃসংশয়িত, য়িত, বিলোলিত, বিশঙ্কিত, বুভুক্ষিত, রসিত, লোভিত, শিথিলিত, শিশিরিত,

সংকল্পিত, সংযমিত, সংশয়িত—সংস্কৃত অভিধানে আছে। 'পূর্ণিত' বিজয়গুপ্তের মনসামঙ্গলে* আছে। নিঃশঙ্কিতা, ভিঙ্গিত ও সুগন্ধিত অন্ত্যমিলের প্রয়োজনে ব্যবহৃত। বিশেষ্যপদের পরে -ইতচ্ প্রত্যয় হয়। কিন্তু সংস্কৃতেও এই নিয়মের ব্যতিক্রমের নিদর্শন 'চঞ্চলিত', 'শিথিলিত' Monier Williamsএ আছে। বাংলায় বিশেষ্য বিশেষণ দুইয়েরই পরে এই প্রত্যয়যুক্ত হয়, এই নিয়ম। এই নিয়মে অলসিত, পূর্ণিত, বিচিত্রিতা, ভিঙ্গিত প্রভৃতি সমর্থনীয়। 'অশ্রদ্ধিত' সংস্কৃত অভিধানে আছে ; কিন্তু রবীন্দ্রপ্রয়োগে অর্থান্তর সুস্পষ্ট। 'পুনঃপুনিত' শব্দটির ক্ষেত্রে শেষের : বিসর্গ লোপ হয়েছে ধরতে হবে। 'চঞ্চলিত' নিধুবাবুতেও আছে—'চিত চঞ্চলিত।' -ইতচ্ প্রত্যয় যুক্ত হলে শব্দের ধ্বনি গাম্ভীর্য বাড়ে। 'লণ্ডিত ভণ্ডিত' ( খাপছাড়া ২১।৫৪।৪ ) পরিহাস ও অন্ত্যমিলের জন্যে তৈরি।

২০।১৯। -ইন্: অন্যায়ী, অবিবেকী, আলাপী, কৃষী, কোলাহলী, কৌতুকী, নিন্দী, পথী, পিপাসী, প্রয়াসী, বঙ্গশায়ী, বলী ( গল্প ১৮।২৬৩।২১ ), বিগ্রহিণী, বিজ্ঞানী, বিশ্রামী, রসায়নী, শ্রমী, সংগ্রহী, সংবাদী, সংশয়ী, সম্ভোগী, সূক্ষ্মরেখিনী, স্বধর্মী, স্বরাজী, স্বীকারী শব্দগুলির মধ্যে অন্যায়ী, অবিবেকী, আলাপী, কৃষী, কোলাহলী, কৌতুকী, বলী, বিগ্রহিণী, বিজ্ঞানী, রসায়নী, শ্রমী, সংগ্রহী, সংবাদী, সংশয়ী পুরাতন। কৃষী, রসায়নী ও সংবাদী শব্দের ক্ষেত্রে আভিধানিক অর্থের সঙ্গে রবীন্দ্র-অর্থের পার্থক্য ঘটেছে। কৌতুকী, পথী ও সূক্ষ্মরেখিনী অন্ত্যমিলের জন্য এবং 'কৃষী' অনুপ্রাসের জন্য ব্যবহৃত।

২০।২০। -ইনন: মৌলিন্য নূতন।

২০।২১। -ইমন: অরুণিম, অরুণিমা, গৌরিমা, ঘনিমা, জড়িমা, তনিমা, তরঙ্গিমা, দীপ্তিমা, ধূসরিমা, বর্ণিমা, মলিনিমা, ম্লানিমা, রক্তিম (-মে), রঙ্গিমা, রাঙিমা, লালিম, শ্যামলিম- এগুলির মধ্যে অরুণিমা, গৌরিমা, জড়িমা, তনিমা, ধূসরিমা, মলিনিমা, ম্লানিমা সংস্কৃত অভিধানে আছে। সংস্কৃত ইমন প্রত্যয়জাত -ইম অন্ত শব্দের প্রয়োগ বৈষ্ণবপদাবলীতে আছে। 'শ্যামলিম' নূতন হতে পারে। গৌরিমা, ঘনিমা, তরঙ্গিমা, দীপ্তিমা, বর্ণিমা, রাঙিমা নূতন ব'লে মনে হয়। তরঙ্গিমা, দীপ্তিমা, বর্ণিমা, মলিনিমা, রক্তিমে ও রঙ্গিমা অন্ত্যমিলের জন্য ব্যবহৃত। 'ধূসরিমা' অনুপ্রাসের নিমিত্ত প্রযুক্ত। পদাবলী সাহিত্যে 'রঙ্গিমা' ও 'তরঙ্গিম' পাওয়া যায়।

২০।২২। -ইয়: বিংশশতকিয়া। অন্ত্যমিল সাধন করেছে এই নূতন শব্দটি।

২০।২৩। -ইল: শর্মিলা ( শর্মন্ + ইল + আপ্—দুইবোন ১১।৪১৩ পৃ। নায়িকার নাম )। নূতন শব্দ।

* পদ্মাপুরাণ বা মনসামঙ্গল পৃ ১৯। বিজয়গুপ্ত। বসন্তকুমার ভট্টাচার্য সংকলিত, পিপলস্ পাবলিশর্স ( ১০৮ কর্ণওয়ালিশ ষ্ট্রীট ) কর্তৃক প্রকাশিত।

২০।২৪। -ইষ্ঠন্ : নড়িষ্ঠ। পরিহাসবশত অন্ত্যামিলের জন্য শব্দটি তৈরি। দক্ষিণীয় বাংলা নড়্ ধাতুর উত্তর এই তদ্ধিত প্রত্যয়টি যুক্ত হয়েছে। এই জাতীয় শব্দ ব্যাকরণের অনুশাসনের আওতায় পড়ে না।

২০।২৫। -কন্ : অনামক, অনুযায়িক, একাত্মকতা, কিরীটিকা, কিশোরক, কিশোরিকা, খেলনক, গন্ধিকা, চয়নিকা, ছাতাহস্তক, তনুকা, তরুকা, নিক্কণিকা, বস্তুক, নির্ব্যক্তিক, বহ্বাক্ষরক, বিরহাস্তক, বেণুকা, ব্যজনিকা, সমমাত্রক, সার্বভৌমক, স্বল্পাক্ষরক, হেমন্তিকা। কোষবহির্ভূত অন্যান্য কয়েকটি এরূপ শব্দ— কর্মলিকা ( পুনশ্চ ১৬।১৩৩।২১ ), ঝম্পক ( সে ২৬।২৭৬।১২ ), ললিতিকা ( নবীন ২১।৬৯।২০ )। কিশোরক, কিশোরিকা, খেলনক ( অন্যার্থ ), তনুকা সংস্কৃত অভিধানে আছে। বহ্বাক্ষর, বেণুক, ব্যজনক, সমমাত্র অভিধানে আছে। এগুলিকে স্ত্রীপ্রত্যয়ান্ত করা হয়েছে প্রয়োজনের খাতিরে। অন্ত্যামিলের জন্য 'কিশোরিকা', 'বেণুকা' প্রযুক্ত। 'অনুযায়িক' শব্দটির গঠন ব্যাপারে কবির অবচেতন মনের ক্রিয়া থাকা বিচিত্র নয়। রঘুবংশের 'অনুযায়ী' ( ২।২৪—অনুগামী ) ও অভিজ্ঞান-শকুন্তলের 'অনুযাত্রিক' ( ১।৩১—অনুচর ) শব্দদ্বয়ের সংঘটনে 'অনুযায়িক' জন্মলাভ ক'রে থাকতে পারে। এরূপ বিচিত্রগঠন শব্দের নিদর্শন আছে। 'চন্দ্রাবার' শব্দটি 'চন্দ্রাতপ' ও 'স্কন্ধাবার' শব্দদুটির মিশ্রণে সৃষ্ট। ( 'কর্ণকুন্তী-সংবাদ,' কাহিনী - ফাল্গুন ১৩০৬ ; ঐ, কাব্যগ্রন্থ পঞ্চম খণ্ড, ১৯১৫ )। 'ছাতাহস্তক' তদ্ভবতৎসম শব্দের সমাস। 'তরুকা' শব্দটিকে sapling এর অনুবাদ ধরা যেতে পারে। [ ২০।৭৫ অনুচ্ছেদ দ্রষ্টব্য। ]

২০।২৬। -চশস্ : খণ্ডশঃ ( প-প-প্রান্তে ৯১।১৫ ) বিরল প্রচলিত প্রাচীন শব্দ।

২০।২৭। -চ্বি : আত্মীকরণ, একীকরণ, ( দাম্পত্য-একীকরণ ), একত্রীকরণ, একাঙ্গীকৃত, ব্যঙ্গীকরণ, যন্ত্রীভবন, লিপীকৃত, শিলীভূত, স্বভাবীকরণ, ব্যাঙ্গীকরণ—শব্দগুলির মধ্যে 'শিলীভূত' প্রাচীন ; নূতন অর্থে রবীন্দ্রনাথ কর্তৃক প্রযুক্ত। 'ব্যঙ্গীকৃ' ধাতু অভিধানে আছে। চ্বিপ্রত্যয় ব্যতীতও প্রয়োগ আছে। যথা—আশ্রয়ভূত, পৃথক্কৃত ( ধর্ম ১৩।৩৬৬।২০ )। কোষবহির্ভূত আরো কয়েকটি চ্বি-প্রত্যয়ান্ত শব্দ—একাকারীকরণ ( ইতিহাস ৭৬।১৮ ), একীকরণ, অঙ্গীকরণ, ষড়ীকরণ ( শব্দতত্ত্ব ১২।৪২১।১৪ ), সহস্রীকরণ ( শব্দতত্ত্ব ১২।৪২১।১৫ ), খণ্ডীকৃত ( সাহিত্য ৮।৪৯২।৩ ) ; খণ্ডীভবন ( শব্দতত্ত্ব ১২।৫৬১।৪ ) ; জড়ীভূত ( আ-সাহিত্য ৯।৫০৯।২২ ) ; জর্জরীভূত ( ধর্ম ১৩।৪০৫।৬ ) ; নবীভূত ( সাহিত্য ৮।৩৪০।৭ ; নূতনীকৃত ( আ-সাহিত্য ৯।৪৭৩।১৬ ) ; পিণ্ডীকৃত ( ধর্ম ১৩।৩৬৬।১৯ ) ; পুঞ্জীভূত ( নৈবেদ্য ৮।৫০।২ ) ; বিপুলীকৃত ( স-নীতি ২৭।৪৭৫।২০ ) ; শিথিলীকৃত ( আ-সাহিত্য ৯।৫০৮।৭ ) ; সজ্জীভূত ( প-প-প্রান্তে ১১৩।৭ ) ; সমষ্টীকরণ ( প-প-প্রান্তে ১১৩।১ )।

২০।২৮। -গীন : বিশ্বজনীন ও সায়ংকালীন পুরাতন। প্রাণীন, বিশ্বভূমীন, সমতলীন ও সর্বভূমীনতা নূতন মনে হয়। -গীনপ্রত্যয়ান্ত 'কালীন' শব্দের উত্তর-পদান্তরূপে প্রচুর প্রয়োগ রবীন্দ্রনাথে আছে।

২০।২৯। -গীয় : আত্মকীয়তা, উত্তরবংশীয়, এ-কালীয়তা, চিনীয়, নাটীয়, নিজকীয়, পরজাতীয়, বিশ্বজাতীয়তা, ব্রহ্মীয়, রাশীয়, সঙ্ঘীয়, স্পানীয়, স্বশ্রেণীয়—এগুলির মধ্যে 'আত্মকীয়' আভিধানিক। স্পেন ও রাশিয়া থেকে স্পানীয় ও রাশীয় নিষ্পন্ন। ইংরাজি Spanish ও Russian শব্দদ্বয়ের প্রভাব থাকতে পারে স্পানীয় ও রাশীয় শব্দ দুটির উৎপত্তির মূলে। 'এ-কাল' শব্দে -গীয় প্রত্যয়যোগে 'এ-কালীয়তা' তৈরি। এ-জাতীয় আরো কয়েকটি শব্দ—অধ্যাপকীয় ( র-র ১৪।২৯৭।১ ); অ্যাংলোইণ্ডীয় ( রাজাপ্রজা ১০।৩৮৫।২৫ ); আরবীয় ( সঞ্চয় ১৮।৪০০।৯ ); ঘোড়দৌড়ীয় ( শে-কবিতা ১০।৩৫২।১৬ ); প্যারিসীয় ( শে-কবিতা ১০।৩৫২।৮ ); ভট্টাচার্যীয় ( গল্প ২৭।১২৯।২৯ ); যুগযুগান্তরীয় ( রাজাপ্রজা ১০।৪৯৬।১৫ )।

২০।৩০। -তনষ্ : উচ্চতন, কল্যতন, নবতন শব্দ তিনটি নূতন। দেশবাচক ও কালবাচক অব্যয়ের উত্তর -তনষ্ প্রত্যয় হয়। কিন্তু বাংলায় এই নিয়ম শিথিল হয়েছে। 'উচ্চতন' শব্দটি তারই দৃষ্টান্ত। উচ্চ অব্যয় নয় ; বিশেষণ। নব+-তনষ্ 'নূতন' হয় ( শব্দকল্পদ্রুম দ্র )। কিন্তু 'নব' অবিকৃত রাখার মানসে নবতন। ছন্দের কারণে তো বটেই।

২০।৩১। -তমপ্ : দাসতম দাস ( শান্তি-নি ১৩।৫২০।২৪ ) ; দুর্লভতম ( চো-বালি ৩।৪৯১।২৭ ); দূরতম ( আ-সাহিত্য ৯।৪৬৪।২২ ); পরমতম ( আ-সাহিত্য ৯।৪৫৫।১০ ) ; সামান্যতম ( আ-সাহিত্য ৯।৪৬৪।২১। রবীন্দ্ররচনায় এই প্রত্যয়যুক্ত শব্দ প্রচুর থাকলেও এই প্রত্যয়ান্ত শব্দ বৈশিষ্ট্যহীন ব'লে কোষে ধরা হয় নি।

২০।৩২। -তরপ্ : উত্তরতর ; অধিকতর ( চারিত্র-পূ ৪।৪৭৯।১৯ ) ; আমিতর ( সাহিত্য ৮।৩৭৪।১০ ) ; উজ্জ্বলতর ( আ-সাহিত্য ৯।৪৫৫।৯ ) ; কঠিনতর ( চারিত্র-পূ ৪।৪৭৯।১৮ ); গভীরতর ( আ-সাহিত্য ৯।৪৬৭।১২ ); ঘনতর ( চো-বালি ৩।৪৭০।১০ ); তারতর ( ব্যঙ্গ-কৌ ৭।৩৬২।২৪ ) ; তীব্রতর ( চারিত্র ৪।৪৭৯।১২ ); দিব্যতরা ( প্রা সাহিত্য ৫।৫১৮।২৩ ); দ্বিগুণতর ( ধর্ম ১৩।৩৪৫।১০ ); নবতর ( নৌকাডুবি ৫।২১৭।১০ ); প্রবলতর ( নৌকাডুবি ৫।২৪১।২) ; প্রশস্ততর ( আ-সাহিত্য ৯।৪৬৭।১২ ); ব্যথিততর ( সাহিত্য ৮।৫০০।২৬ ) ; ম্লানতর ( চারিত্রপূজা ৪।৪৭৯।১৩ ) ; সম্পূর্ণতর ( আ-সাহিত্য ৯।৪৫৫।৯ ) ; স্ফুটতর (চো-বালি ৩।৪৩২।২৪)। তারতম্যবোধক -তমপ্ ও -তরপ্ প্রত্যয় দুটির রবীন্দ্রপ্রয়োগ অজস্র। প্রাচীন 'অন্তরতর' শব্দটি রবীন্দ্রপ্রয়োগে অর্থান্তর লাভ করেছে। 'উত্তরতর' শব্দটি কোষে বিধৃত। এটি Monier Williams এ আছে। -তমপ্ ও -তরপ্ প্রত্যয়ান্ত শব্দের

অজস্রতা সংস্কৃতর বৈশিষ্ট্য। এই সঙ্গে ফারসি তরহ্ জাত -তর বা -তরো-র কথাও বলতে হয়। এটির প্রয়োগও রবীন্দ্ররচনায় প্রচুর। প্রকার অর্থে প্রত্যয়টি প্রযুক্ত। 'বহুতর' শব্দটির পুনঃপুন প্রয়োগ রবীন্দ্রপাঠকের পরিচিত। দুএকটি দৃষ্টান্ত— এমনতরো (শিক্ষা ১২।২৯৩।২৬); কেমনতরো (আত্মশক্তি ৩।৫৬৮।২৬); যেমনতরো (শান্তি-নি ১৩।৪৭৪।১১)।

২০।৩৩। -তল্ (তা): তল্-প্রত্যয়ান্ত শব্দের প্রাচুর্য রবীন্দ্ররচনায় বিস্ময়কর। কোষান্তর্গত অপূর্বতা, আত্মতা, কুরূপতা, সত্যপরতা, হাস্যতা ও হৃদয়ালুতা Monier Williams-এ আছে। 'অপূর্বতা' নূতন অর্থে প্রযুক্ত। কোষে ধৃত অন্য -তল্ প্রত্যয়ান্ত শব্দ: অগ্রসরতা, অনন্যতন্ত্রতা, অনন্যযোগিতা, অন্তঃশীলতা, অন্যায়পরতা, অপভ্রংশতা, অবজ্ঞাপরতা, অবশ্যকৃত্যতা, অবশ্যবাধ্যতা, অবশ্যরূঢ়তা, অভ্যাসপরতা, অভ্রান্তিকতা, অলজ্জতা, অসত্যপরতা, অসীমায়তনতা, আগ্নেয়তা, আড়ষ্টতা, আত্মকীয়তা, আত্মরাজকতা, আত্মিকতা, আবশ্যিকতা, ইচ্ছান্ধতা, ইচ্ছাবধিরতা, উদ্যোগপরতা, একাত্মিকতা, একালীয়তা, ঐকত্রিকতা, ঔদরিকতা, ক্ষুব্ধতা, গোচরতা, চাণক্যতা, জঙ্গলতা, দ্বৈপায়নতা, নিরাকুলতা, ন্যায়পরতা, ন্যায়ভক্তিতা, পরপরায়ণতা, পরিধেয়তা, পারিবারিকতা, পাশ্চাত্যিকতা, প্রসারতা, বাসন্তিকতা, বাহ্যিকতা, বিশ্বজাগতিকতা, বিশ্বভৌমিকতা, বিস্ফারতা, ব্রাহ্মিকতা, ভিক্ষাজীবিতা, মনোজয়িতা, মানবিকতা, মিতভাষিতা, রঙিনতা, শাস্ত্রদ্রোহিতা, সকরুণতা, সত্যচারিতা, সত্যপরতা, সন্ধানপরতা, সব্যসাচিতা, সমূলকতা, সম্মুখগমতা, সম্মুখগামিতা, সরাজকতা, সর্বজনীনতা, সর্বভূমীনতা, সর্বাঙ্গসম্পূর্ণতা, সাবধানিতা, সাম্রাজ্যিকতা, সার্বজনীনতা, সার্বজাতিকতা, সার্বভৌমিকতা, স্পর্শক্রামকতা, স্বজাতীয়তা, স্বদেশীয়তা, স্বর্গীয়তা, স্বাজাতিকতা, স্বাতন্ত্র্যপরতা, স্বাদেশিকতা, স্বানুবর্তিতা। এই শব্দগুলির অধিকাংশ পুরাতন শব্দে -তল্ প্রত্যয় যোগ করা হয়েছে। আবার কয়েকটি একেবারে নূতন ব'লে মনে হয়। তালিকায় অগ্রসরতা, প্রসারতা, বিস্ফারতা, সখ্যতা, সাবধানিতা লক্ষণীয়। প্রচলিত উৎকর্ষতা (র-র ১৪।৮৭৭।১৯), নির্ভরতা (নৌকাডুবি ৫।২৬০।২৯) প্রভৃতি শব্দের মতো অগ্রসরতা, প্রসারতা, বিস্ফারতা, সখ্যতা শব্দে স্বার্থে -তল্ প্রত্যয় হয়েছে ব'লে সমর্থন করা চলে।[১০] সংস্কৃত মতে শুদ্ধ সাবধান শব্দের রূপান্তর সাবধানি-র সঙ্গে -তল্ প্রত্যয় যুক্ত হয়েছে। 'একালীয়তা', 'রঙিনতা' অসংস্কৃত শব্দে সংস্কৃত প্রত্যয় যুক্ত। কয়েকটি ইংরাজির অনুবাদসূত্রে সৃষ্ট বা প্রযুক্ত। যেমন— অগ্রসরতা, অনন্যতন্ত্রতা, আগ্নেয়তা, আত্মতা, দ্বৈপায়নতা, নৈহারিকতা, পাশ্চাত্যিকতা, পুলিশরাজকতা, বহুরাজকতা, বিশ্বভৌমিকতা, মানবিকতা, সাম্রাজ্যিকতা, সার্বজাতিকতা, স্বজাতীয়তা, স্বদেশীয়তা, স্বর্গীয়তা, স্বাদেশিকতা। 'চাণক্যতা'

১০ ভাষাসাহিত্যসংস্কৃতি পৃ ১১। শ্রীচিন্তাহরণ চক্রবর্তী।

শব্দটি diplomacy-র প্রতিশব্দ ধরা যেতে পারে। রবীন্দ্রব্যবহৃত -তল্ প্রত্যয়ান্ত শব্দের একটি তালিকা প্রস্তুত করেছি। এগুলির মধ্যে অপরিচিত বা নূতন -তল্ প্রত্যয়ান্ত শব্দ অনেকই আছে। কিন্তু কোন্‌গুলি একান্ত রবীন্দ্র-সৃষ্ট বা রবীন্দ্র-প্রযুক্ত তা বলা বর্তমান অবস্থায় সম্ভব না। —অকর্তব্যতা ( রাজাপ্রজা ১০।৪১১।১ ), অকর্মকতা ( সাহিত্য ৮।৫১২।১০ ), অকর্মণ্যতা ( আত্মশক্তি ৩।২২৯।২৫ ), অকিঞ্চনতা ( বিশ্ব-ভা ২৭।৪১০।২ ), অকিঞ্চিৎকরতা ( প্র-প্রতি ১। সূচনা-১।২৬ ), অকৃত্রিমতা ( ভারত ৪।৪৩১।৫ ), অগণ্যতা ( ধর্ম ১৩।৩৬৬।১১ ), অগোচরতা ( চার-অ ১৩।২৯৩।১৪ ), অগ্রগামিতা ( শব্দতত্ত্ব ১২।৫৫৮।১ ), অচির-প্রাচীনতা ( ভারত ৪।৩৭৬।২৭ ), অচেতনতা ( ভারত ৪।৪০৪।২ ), অতলতা ( চিত্রাঙ্গদা ৩।১৭৫।৫ ), অতিবন্ধুরতা ( স-নীতি ২৭।৪৭৮।১২ ), অতিব্যগ্রতা ( সমাজ ১২।২৫৪।২০ ), অতিবাগ্মিতা ( ছন্দ ২১।৩৬৭।২৫ ), অতিরিক্ততা ( সাহিত্য ৮।৪৯৮।১৭ ), অতিশয়তা ( জীবনস্মৃতি ১৭।৩৭৪।১৪ ), অত্যুগ্রতা ( শান্তি-নি ১৪।৪৬২।২১ ), অত্যুজ্জ্বলতা ( প্রা-সাহিত্য ৫।৫১২।১২ ), অত্যুক্তিপরায়ণতা ( ভারত ৪।৪৫০।৪ ), অদূরদর্শিতা ( বাঁশরি ২৪।১৭৯।২৬ ), অধিনায়কতা ( আত্মশক্তি ৩।৫৮৭।৭ ), অধ্রুবতা ( প-প-প্রান্তে ৬৭।১২ ), অনতিধনশালিতা ( চিঠি ৯।৩১৩।১৭ ), অনভিজ্ঞতা ( প্রাচীন সা ৫।৫৩৬।৩০ ), অনর্থকতা ( সা-পথে ২৩।৩৮২।৯ ), অনসম্ভবতা ( গল্প ১৯।২৩৬।১২ ), অনাবশ্যকতা ( চো-বালি ৩।৪৮৪।৬), অনায়সতা ( আ-সাহিত্য ৯।৫২২।২৪ ), অনিন্দনীয়তা ( শান্তি-নি ১৪।৩৬৬।১৮ ), অনির্দিষ্টতা ( আ-সাহিত্য ৯।৫২৪।২১ ), অনির্দেশ্যতা ( আ-সাহিত্য ৯।৫২৪।২৮ ), অনির্বচনীয়তা ( সাহিত্য ৮।৩৪১।১২ ), অনৈতিহাসিকতা ( আ-সাহিত্য ৯।৪৪৯।৯), অনৈসর্গিকতা ( আ-সাহিত্য ৯।৪৪৯।৯ ), অন্ধতা ( ভারত ৪।৪২৬।২৯ ), অপক্ষপাতিতা ( পরিশিষ্ট ১০।৩০০।১২ ), অপূর্ণতা ( আ-সাহিত্য ৯।৪৫৬।১৭ ), অপ্রকাশ্যতা, ( যোগাযোগ ৯।৩৬১।৮ ), অপ্রতিষ্ঠতা ( ছন্দ ২১।৩৫২।১ ), অপ্রমত্ততা ( আ-সাহিত্য ৯।৫২২।২২ ), অপ্রাপ্যতা ( পঞ্চভূত ২।৫৭৩।৫ ), অপ্রিয়তা ( গোরা ৬।৩৯৭।৩ ), অবাধ্যতা ( চারিত্র-পূ ৪।৫০৮।২১ ), অবাক্তা ( চো-বালি ৩।৪৯৭।৮ ), অভিভাবকতা ( চো-বালি ৩।৩৭৩।৫ ), অভিমুগ্ধতা ( শব্দতত্ত্ব ১২।৫৫৮।২৪ ), অভিমুখিতা ( কথা-কা ৭। সূচনা-।১৩ ), অমত্ততা ( সমূহ ১০।৫১০।৮ ), অমনোযোগিতা ( বিবিধ-প্র অ-১।৩৮৩।৪ ), অমলতা ( কাহিনী ৫।৮৫।১৩ ), অমানুষিতা ( গ্রন্থ ২০।৪৩৫।২৪ ), অমূলকতা ( ভারত ৪।৪৪৯।৫ ), অমূল্যতা ( যাত্রী ১৯।৪৭০।১৮ ), অমোঘতা ( সমাজ ১২।২১১।২৫ ), অরসিকতা ( বউ-হাট ১।৪০৩।১৫ ), অর্থসুগমতা ( ভারত ৪।৪৬৮।১৩ ), অলসশান্তিপ্রিয়তা ( চারিত্র-পূ ৪।৪৯৫।১৫ ), অশিষ্টতা ( ভারত ৪।৪৫২।১৪ ), অশ্রদ্ধেয়তা ( দুইবোন ১১।৪৪৫।১৬ ), অসংশয়তা ( লোক-সা ৩।৫৯৩।৪ ), অসচ্ছলতা ( চারিত্র-পূ ৪।৪৯০।১২ ), অসমকক্ষতা ( পরিশিষ্ট

১০।৬০৬।২৩ ), অসমানতা ( আ-সাহিত্য ৯।৫১৪।২১ ), অসম্পূর্ণতা ( আত্মশক্তি ৩।৫৯৭।২৫ ), অসম্বদ্ধতা ( চারিত্র-পূ ৪।৫০৩।৮), অসরলতা ( শব্দতত্ত্ব ১২।৫৩৩।৩০) অসাড়তা ( চারিত্র-পূ ৪।৫০৬।২৬ ), অসামান্যতা ( ভারত ৪।৩৭৪।২২), অসীমতা ( সাহিত্য ৮।৪৭২।২৮), অস্বচ্ছনতা ( রূপান্তর ১৮৭।৭ ), অস্ফুটতা ( চো-বালি ৩।৪৯০।৮ ), অহেতুকতা ( শান্তি-নি ১৫।৪৭২।১৫ ), আত্মসহায়তা ( চারিত্র-পূ ৪।৫১০।২৪ ), আত্ম-সার্থকতা ( আত্মশক্তি ৩।৫৫৭।১৩ ), আদিমতা ( লোক-সা ৬।৬০৯।৬ ), আনুপূর্বিকতা ( আ-সাহিত্য ৯।৪৯৫।১ ), আবদ্ধতা ( শান্তি-নি ১৩।৪৫৭।৩০ ), আবশ্যকতা ( সাহিত্য ৮।৪২৮।১৯ ), আবিলতা ( সা-স্ব ২৭।২৫৩।২৭ ), আলজ্জতা ( শে-কবিতা ১০।৩৫৩।১৪ ), আহারলোলুপতা ( চো-বালি ৩।৪৩১।২৫ ), ইংরেজিগ্রস্ততা ( আত্মশক্তি ৩।৫৮০।১৭ ), ইতরতা ( লোক-সা ৬।৬৩৩।২৫ ), ইতিহাসহীনতা ( ব্যঙ্গ-কৌ ৭।৫০৮।৩ ), ইন্দ্রিয়গম্যতা ( শব্দতত্ত্ব ১২।৫৬০।১৭ ), উগ্রতা ( সাহিত্য ৮।৪৩৮।২৮ ), উচ্ছলতা ( সাহিত্য ৮।৪৯৮।৮ ), উজ্জ্বলতা ( রা-চিঠি ২০।৩০৬।২৬ ), উদ্‌বেলতা ( গোরা ৬।৩৩১।২৭ ), উদ্‌যোগিতা ( শিক্ষা ৩০৬।১ ), উন্মত্ততা ( সাহিত্য ৮।৩৬২।১৩ ), উন্মুখরতা ( সা-পথে ২৩।৪৪৯।৫ ), উপযুক্ততা ( চি-সভা ১৬।২৬৫।১২ ), উপযোগিতা ( সমাজ ১২।৪৪৭।১৫ ), উর্ধ্বগামিতা ( শব্দতত্ত্ব ১২।৫৫৭।৬ ), এককতা ( ধর্ম ১৩।৩৭০।৫ ), একতানতা ( ধর্ম ১৩।৪৩৪।৫ ), একনায়কতা ( রা-চিঠি ২০।৩৪০।২২ ), একপ্রবণতা ( ভারত ৪।৪১৭।১৭ ), একাকারতা ( স-নীতি ২৭।২৭৮।১০ ), একা।কিতা ( মালঞ্চ ১২।১৮৭।১৮ ), একাত্মকতা ( আ-প্রশ্ন অ-২।৬৮১।২৩ ), একান্ততা ( সা-পথে ২৩।৪৪৭।২২ ), একীকরণতা ( সমাজ ১২।৪১৭।২৫ ), ঐকত্রিকতা ( রা-চিঠি ২০।২৯১।৬ ), ঐতিহাসিকতা ( আ-সাহিত্য ৯।৪৫১।২৬ ), ঔদরিকতা ( সাহিত্য ৮।৪৮৫।৫ ), কঠোরতা ( নৌকাডুবি ৫।৩৫৪।১৯ ), কদর্যতা ( আলোচনা অ-২।২৭।২৪ ), কর্তব্যতা ( সমাজ ১২।৪৪১।২৪ ), কর্তব্যপরতা ( আত্মশক্তি ৩।৬০৭।২২-২৩ ), কর্তব্যপরায়ণতা ( আ-সাহিত্য ৯।৪৫০।৩১ ), কর্মনিষ্ঠতা ( ভারত ৪।৪১২।২৬ ), কর্মপরতা ( ধর্ম ১৩।৩৮২।২১ ), কর্মশীলতা ( আ-সাহিত্য ৯।৫১৮।১৭ ), কর্মিষ্ঠতা ( পারস্যে ২২।৪৫৯।৪ ), কাপুরুষতা (পরিশিষ্ট ১০।৫৬৪।১৩ ), কার্যকারিতা ( পঞ্চভূত ২।৫৫৯।৩ ), কিংকর্তব্যবিমূঢ়তা ( ছুটির পড়া ৮৪।১৩ ), কুফলতা ( আত্মশক্তি ৩।৫৯৭।২১ ), কুশাগ্রবুদ্ধিতা ( শব্দতত্ত্ব ১২।৫৫৩।১৪ ), কুশ্রীতা ( সাহিত্য ৮।৩৬২।২৩ ), কৃতকার্যতা ( আত্মশক্তি ৩।৬০৬।৪ ), কৃতবিদ্যতা ( শব্দতত্ত্ব ১২।৫৭৮।২২ ), কৌতুকপরতা ( জীবনস্মৃতি ১৭।২৬৫।১৬ ), ক্ষুদ্রতা ( চারিত্র-পূ ৪।৫০২।১ ), ক্ষুধাতুরতা ( শান্তি-নি ১৪।৪৯৩।১৪ ), ক্ষুব্ধতা ( গোরা ৬।৩২৮।১৫ ), খণ্ডতা (বিচিত্র-প্র ৫।৪৬১।২৮), খলতা ( খাপছাড়া ২১।২৬।৭ ), খামখেয়ালিতা ( শান্তি-নি ১৪।২৯৭।১১ ), গহনতা ( শান্তি-নি ১৪।৪৭০।২৫ ), গোলতা ( পঞ্চভূত

২।৬২৭।২৭ ), ঘটনাবহুলতা ( আ-সাহিত্য ৯।৪৬৯।১৪ ), ঘৃণাব্যঞ্জকতা ( শব্দতত্ত্ব ১২।৫৬১।২৪ ), ঘৃণ্যতা ( চো-বালি ৩।৩৯১।৫ ), চরমতা ( শান্তি-নি ১৩।৫৩৪।৯ ), চলনশীলতা ( জাপানযাত্রী ১৯।৩৫৪।২৪ ), চরিতার্থতা ( চারিত্র-পূ ৪।৫৮।১০ ), চিরন্তনতা ( র-১। অবতরণিকা ১।।৶।১৮ ), চিরপ্রসন্নতা ( নৌকাডুবি ৫।২২৯।৫ ), চৈতন্যময়তা ( শান্তি-নি ১৪।৪৭৩।২৭ ), জঘন্যতা ( আ-সাহিত্য ৯।৪৯৪।৮), জটিলতা ( যাত্রী ১৯।৩৮০।২১ ), জড়তা ( চারিত্র-পূ ৪।৪৮৬।১৮ ), জরাজীর্ণতা ( শান্তি-নি ১৫।৪৬৫।২৭ ), জলীয়তা ( লোক-সা ৬।৬৩৮।১৮ ), তৎপরতা ( নৌকাডুবি ৫।৩৯৩।২৬), তথ্যতা (আ-সাহিত্য ৯।৫০৭।১৬), তরঙ্গায়িততা ( র-র ১৪।২৩৯।২৫ ), তার্কিকতা ( গোরা ৬।১৬১।২৩ ), তামসিকতা ( প-প-প্রান্তে ১০৭।৭ ), তুচ্ছতা ( চিঠি ৫।৬৪।১৩ ), তুলনীয়তা ( আলোচনা অ-২।১০।৮ ), তুল্যতা ( শব্দতত্ত্ব ১২।৫৬০।২৭ ), ত্যাগশীলতা ( নৌকাডুবি ৫।২৮১।২১ ), দস্যুতা ( প্রা-সাহিত্য ৫।৫১২।৩ ), দানবিকতা ( কালান্তর ২৪।২৫২।৪ ), দীর্ঘকালবর্তিতা ( শব্দতত্ত্ব ১২।৩৭১।৩ ), দীর্ঘজীবিতা ( সমাজ ১২।৪৬১।৬-৭ ), দীর্ণতা ( প্রা-সাহিত্য ৫।৫০৮।২০ ), দুঃখকরতা ( নৌকাডুবি ৫। সূচনা-১।২৭ ), দুঃসাধ্যতা ( আত্মশক্তি ৩।৫৭৮।৭ ), দুঃসাহসিকতা ( বউঠাট ১।৪৭৭।৩ ), দুর্গমতা ( চারিত্র-পূ ৪।৫২৪।২৩ ), দুর্জ্ঞেয়তা ( স্বদেশ ১১।৪৮৪।১৭ ), দুর্বারতা ( সমূহ ১০।৫০৫।৫ ), দুর্মাগ্যতা ( গ্রন্থ ২০।৪৩৮।৭ ), দুর্লভতা ( আত্মশক্তি ৩।৫৯৬।১ ), দুস্তরতা ( বিচিত্র-প্র ৫।৪৪৮।১৫ ), দুষ্প্রাপ্যতা ( সাহিত্য ৮।৪৯২।১৪ ), দূরগামিতা ( শব্দতত্ত্ব ১২।৫৫৮।১৩ ), দূরীকরণতা ( শব্দতত্ত্ব ১২।৫৬১।২৪ ), দূষণীয়তা ( লোক-সা ৬।৬৩৫ ২১ ), দৃঢ়চিত্ততা ( চারিত্র-পূ ৪।৫৩১।২৮), দৃঢ়নির্ভরতা ( শান্তি-নি ১৫।৪৪৪।৬), দেশহিতৈষিতা ( আত্মশক্তি ৩।৫৭৫।২০-২১ ), দৈহিকতা ( সা-পথে ২৩।৪০৬।১৯ ), দ্রুততা ( আ-সাহিত্য ৯।৪৬৪।৪ ), ধনশালিতা ( রা-চিঠি ২০।৩৩১।২২ ), ধনহীনতা ( লোক-সা ৬।৬৫০।৫ ), ধর্মপ্রাণতা ( প্রা-সাহিত্য ৫।৫৩৯।১৮ ), ধর্মভীরুতা ( সাহিত্য ৮।৪১৩।১০ ), ধার্মিকতা ( চারিত্র-পূ ৪।৫৩৯।২৩ ), ধ্যানলীনতা ( আ-সাহিত্য ৯।৪৪৩।১২ ), ধ্রুবতা ( ভারত ৪।৪৩১।৬ ), নাটকীয়তা ( নৌকাডুবি ৫। সূচনা।২৫ ), নায়কতা ( রা-চিঠি ২০।৩৪২।৩০ ), নিঃশব্দতা ( শান্তি-নি ১৫।৪৬৮।২১ ), নিঃশেষতা ( শান্তি-নি ১৬।৩৯১।২৩ ), নিঃসাড়তা ( চারিত্র-পূ ৪।৫০৭।২২ ), নিঃস্বতা ( আ-প্রশ্ন অ-২।৬৮০।১৭ ), নিকটবর্তিতা ( নৌকাডুবি ৫।২৬৫।৫ ), নিকটলগ্নতা ( শব্দতত্ত্ব ১২।৫৬১।৭ ), নিখিলতা ( মা-ধর্ম ২০।৩৯৯।২ ), নিত্যনির্বিকারতা ( আ-সাহিত্য ৯।৪৫৮।১৫ ), নিদারুণতা ( আত্মশক্তি ৩।৬০৩।২৪ ), নিম্নগতা ( শব্দতত্ত্ব ১২।৫৬১।২৩ ), নিম্নবর্তিতা ( শব্দতত্ত্ব ১২।৫৬১।২৮ ), নিয়মলোলুপতা ( সাহিত্য ৮।৩৫৫ ২৪ ), নিরবচ্ছিন্নতা ( সঞ্চয় ১৮।৩৩৭।২০ ), নিরন্তরতা ( বাংলা-প ২৬।৪৪৩।২০ ), নিরর্থকতা ( পরিচয় ১৮।৫০১।৫ ), নিরাতঙ্কতা ( ধর্ম ১৩।৪০৭।২৯ ), নিরুপায়তা

( রাজাপ্রজা ১০।৪৫০।১৫ ), নির্গুণতা ( চো-বালি ৩।৩৪৪।১৯ ), নির্জীবতা ( চারিত্র-পূ ৪।৫০৪।২৫ ), নির্বচনীয়তা ( র-র ১৪।৮৯৪।২৪ ), নির্বুদ্ধিতা ( সাহিত্য ৮।৫০৯।২২ ), নির্মমতা ( ম-গান্ধী ২৭।৩০৯।১৬ ), নির্মলতা ( নৌকাডুবি ৫।৩২৬।৭ ) নির্মাণপরতা ( আত্ম-প ২৭।২৪৭।৪ ), নিশ্চলতা ( ভারত ৪ ৪:৫।২২ ), নিশ্চিন্ততা ( শান্তি-নি ১৩।৪৫০।১ ), নিশ্চেতনতা ( পরিচয় ১৮ ৪৭৫.২ ), নিশ্চেষ্টতা ( ভারত ৪।৪১৫।২০ ), নিষ্ঠুরতা ( চো-বালি ৩।৪১০।২৮ ), নিষ্ফলতা ( আত্মশক্তি ৩।৫৯৭।২১ ), নিঃসংশয়তা ( জীবনস্মৃতি ১৭।৩৮৬।১৩ ), নিস্তেজতা ( সমাজ ১২।৪৬২।১৬ ), নীরসতা ( সাহিত্য ৮।৩৫৫।১৬ ), নীরোগতা ( অচ অ ২।৫৮০।২৪ ), নৈপুণ্যহীনতা ( চো-বালি ৩।৩২৯।৮২ ), নৈসর্গিকতা ( সাহিত্য ৮।৪১৪।২১ ), পঙ্কিলতা ( আ-সাহিত্য ৯।৪৯৪ ৯ ), পণ্ডতা ( গল্প ২৩।৩৪১।১৬ ), পরতন্ত্রতা ( পরিশিষ্ট ১০।৬১৬।৮ ), পরনির্ভরতা ( সাহিত্য ৮ ৫০৫।৩ ), পরবশতা ( চারিত্র-পূ ৪।৫৪০।১৭ ), পরার্থপরতা ( সমালোচনা অ-২।১৫৩।৪ ), পরিণামরমণীয়তা ( সাহিত্য ৮।৪৪২।১৬-১৭ ), পরিপুষ্টতা ( নৌকাডুবি ৫।২১৬।৩০ ), পরিমাপ্যতা ( কালান্তর ২৪।২৯৬।১৫ ), পরিস্ফুটতা ( সাহিত্য ৮।৩৯৯।১০ ), পশ্চাদ্বর্তিতা ( শব্দতত্ত্ব ১২ ৫৬০।২৬ ), পারগামিতা ( শব্দতত্ত্ব ১২।৫৫৮।২৫ ), পারমার্থিকতা ( চারিত্র-পূ ৪।৫০৭।২১ ), পাশবতা ( ভারত ৪।৩৯০।১৮ ), পিপাসুতা ( পঞ্চভূত ২।৬১৮।১০ ), পীড়াকরতা ( শান্তি-নি ১৪।৪৪৭।৮ ), পূর্বগামিতা ( শব্দতত্ত্ব ১২।৫৫৮।১৩ ), পূর্বপরতা ( ব্যঙ্গ-কৌ ৭৫০৬।২৪ ), প্রকাশ্যতা ( গোরা ৬।৪৪৮।২৯ ), প্রকৃষ্টতা ( শান্তি-নি ১৪।৪৬৩।২১ ), প্রগাঢ়তা ( আ-সাহিত্য ৯।৪৪১।১৮ ), প্রচণ্ডতা ( সাহিত্য ৮।৪৩৮।২২ ), প্রতিপক্ষতা ( আ-সাহিত্য ৯।৪৪১।২১ ), প্রত্যক্ষগোচরতা ( শব্দতত্ত্ব ১২।৫৬০।২০ ), প্রত্যক্ষতা ( ছবি-গা ১। সূচনা। ৭ )। প্রবলতা ( সাহিত্য ৮।৪৩৬।১৭ ) প্রয়োজনীয়তা ( বিচিত্র-প্র ৫।৪৫৯।৫ ), প্রলুব্ধতা ( প-সঞ্চয় ২৬।৫৭৮।১ ), প্রসন্নতা ( প্রা-সাহিত্য ৫।৫১৯।২৪ ), প্রাঞ্জলতা ( ভারত ৪।৪১৪।২ ), প্রাদেশিকতা ( ম-গান্ধী ২৭।২৯২।১৯ ), প্রামাণিকতা ( ব্যঙ্গ-কৌ ৭।৫০৬।২৩ ), প্রেমাকুলতা ( প্রা-সাহিত্য ৫।৫৫১।২৫ ), বচনীয়তা ( ছন্দ ২১।৪১৯।১২ ), বন্ধুতা ( বনফুল অ-১।৯৬।১৮ ), বয়স্কতা ( চিঠি ৫।৪৪।১৬ ), বলশালিতা ( চারিত্র পূ ৪।৪৯৪।১০ ), বলিষ্ঠতা ( আ-সাহিত্য ৯।৪০৮।৫ ), বস্তুতন্ত্রতা ( জাপানযাত্রী ১৯।৩১১।৩ ), বহির্গমতা ( শব্দতত্ত্ব ১২।৫৫৩।২২ ), বাক্পটুতা ( চারিত্র-পূ ৪।৪৯৯।২৪ ), বাধ্যতা ( গোরা ৬।২৯৫।২৪ ), বাস্তবিকতা ( আত্মশক্তি ৩।৫৮৫।১৮ ), বিক্ষিপ্ততা ( সাহিত্য ৮।৩৯৯।১০ ), বিচিত্রতা ( গোরা ৬।৪৫৬।১১ ), বিচ্ছিন্নতা ( সাহিত্য ৮।৩৯৯।১০ ), বিদ্যমানতা ( গোরা ৬।৫১০।১৭ ), বিনম্রতা ( শান্তি-নি ১৪।৪৭৯।২৯ ), বিপর্যস্ততা ( আত্মশক্তি ৩।৫৪৭।২১ ), বিপুলতা ( ভারত ৪।৪০৩।২৭ ), বিভাজ্যতা ( আলোচনা অ-২.৬।১৭ ), বিভিন্নতা ( সাহিত্য ৮।৪৩৬।১৬ ), বিমর্ষতা ( প্র-নিবন্ধ ৪।২৪৭।২২ ), বিমিশ্রতা

ছন্দ ২১।৪২১।৩), বিরলতা ( প্রা-সাহিত্য ৫।৫৩২।১ ), বিরহকাতরতা ( প্রা-সাহিত্য ৫।৫০৮।২৬ ), বিশিষ্টতা ( সাহিত্য ৮।৪০৯।২৭ ), বিশ্বব্যাপিকতা ( ক-ই-কর্ম ১৮।৫৫১।২৬ ), বিশ্বাসঙ্কনকতা ( লোক-সা ৬।৫৮৩।২৩ ), বিশ্বাসহীনতা ( নৈবেদ্য ৮।৬৫।২ ), বিস্ময়করতা ( মালিনী ৪। সূচনা-১।২৩ ), বীভৎসতা ( সাহিত্য ৮।৩৬২।২১ ), বৈষয়িকতা ( চারিত্র-পূ ৪।৫৩৬।২৪ ), ব্যক্তিকতাহীন ( যোগাযোগ ২।২১১।২৫ ), ব্যগ্রতা ( চিত্রা ৪।২৮।২৫ ), ব্যবহারকুশলতা (জাপানযাত্রী ১৯।৩২৩।১৮), ব্যস্ততা ( চো-বালি ৩।৪১০।৪ ), ব্যাকুলতা ( সাহিত্য ৮।৩৪১।২১ ), ভক্তিবৎসলতা ( সাহিত্য ৮।৪১১।১৫ ), ভঙ্গুরতা ( আত্মশক্তি ৩।৫৪৫।৮ ), ভবিতব্যতা ( গীতাঞ্জলি ১১।৭৭।২৩ ), ভয়ংকারিতা ( রাজাপ্রজা ১০।৪২৫।১৮ ), ভাবুকতা ( শান্তি-নি ১৬।৪৬৭।১১ ), ভিন্নতা ( আত্মশক্তি ৩।৫১৭।২৬ ), ভীরুতা ( সাহিত্য ৮।৪৩৮।১৮ ), ভূরিব্যয়িতা ( রা-চিঠি ২০।৩১৮।১২ ), ভোগ্যতা ( সা-পথে ২৩।৩৭৬।৩০ ), ভ্রষ্টতা ( চিত্রা ৪। সূচনা ১০।২৪ ), মধ্যস্থতা ( ছন্দ ২১।৩৮৮।২০ ), মননশীলতা ( সা-স্ব ২৭।২৭৪।২৪ ), মনীষিতা ( র-র ১৩।৩৯১।৩৩ ), মনোবিহীনতা ( পঞ্চভূত ২।৫৯০।১২ ), মনোহারিতা ( বিচিত্র-প্র ৫।৪৮৮।১৯ ), মমতা ( পরিশিষ্ট ১০।৫৪৩।২৭ ), মলিনতা ( শান্তি-নি ১৪।৩০৩।১৭ ), মহদাশয়তা ( গল্প ২২।১৮৫।২৬ ), মহাজনশূন্যতা ( জন্ম ২৫।৭৭।১৮ ), মহাজাতীয়তা ( ভা-রা-রায় ২৩।৫ ), মহাশূন্যতা ( আ-সাহিত্য ৯।৪৯৪।১২ ), মহোচ্চতা ( চিঠি ৬।৯৩।৮ ), মানসিকতা ( লোক-সা ৬।৬৫৭।১৬ ), মুক্তহস্ততা ( প-সঞ্চয় ২৬।৪৭৮।২৫ ), মুখরতা ( সাহিত্য ৮।৪২২।২৩ ), মূকতা ( মা-ধর্ম ২০।৪১৬।৩ ), ম্লানতা ( সাহিত্য ৮।৩৯৯।৭ ), যথাপরিমিততা ( পঞ্চভূত ২।৬১৮।২৬ ) যথাযোগ্যতা ( পঞ্চভূত ২।৬১৮।২৬ ), যান্ত্রিকতা ( শিক্ষা ২৫৫।১৯ ), য়ুরোপীয়তা ( আ-সাহিত্য ৯।৫১৯।১৬ ), যোগ্যতমতা ( সমাজ ১২।৪৮২।২ ), যৌবনমত্ততা ( প্রা-সাহিত্য ৫।৫৩২।২৫ ), রাষ্ট্রনীতিকতা ( রাজাপ্রজা ১০।৪৩৩।২১ ), রিক্ততা ( বিচিত্র-প্র ৫।৪৪৬।১৩ ), রূঢ়তা ( সাহিত্য ৮।৩৫৮।১৪ ), রোগাবিষ্টতা ( চারিত্র-পূ ৪।৫১০।৭ ), লজ্জাকরতা ( চো-বালি ৩।৩৭৮।১৪ ), লাঘবতা ( বিচিত্র-প্র ৫।৪৭০।১৫ ), লুব্ধতা ( আত্মশক্তি ৩।৬০১।১৭ ), লোকপূজ্যতা ( সাহিত্য ৮।৪১০।২৭ ), লোক-হিতৈষিতা ( নৌকাডুবি ৫।৩৫৯।১১ ), লোলতা ( শিক্ষা ২৯৭।২২ ), লোলুপতা ( চো-বালি ৩।৪৬৬।১৪ ), শান্ততা ( শান্তি-নি ১৪।৪৮০।১ ), শারীরিকতা ( সমালোচনা অ-২।১৫১।৬ ), শিষ্টতা ( ধর্ম ১৩।৪৩৮।২৬ ), শিক্ষিতমূর্খতা ( আত্মশক্তি ৩।৫৮০।২০ ), শীলতা ( ধর্ম ১৩।৪৩৮।২৬ ), শূন্যতা ( প্রা-সাহিত্য ৫।৫৩২।৩ ), শোচনীয়তা ( নৌকাডুবি ৫। সূচনা।২৬ ), শোভনতা ( সাহিত্য ৮।৩৫৮।৭ ), শ্রেষ্ঠতা ( আত্মশক্তি ৩।৬০৩।১ ), সংক্রামকতা ( বউ-হাট ১।৩৯৭।৪ ) সংলগ্নতা ( লোক-সা ৬।৫৮৩।১৩ ), সংশ্লিষ্টতা ( সাহিত্য ৮।৩৯৯।১০ ), সচলতা ( চিঠি ৯।৮৩।৪ ), সচেতনতা ( গোরা ৬।৩৪৭।২০ ), সচেষ্টতা ( আত্মশক্তি ৩।৫২৫।১২ ), সচ্ছলতা

( লোক-সা ৬।৫৯১।২ ), সজনতা ( গল্প ২১।২১৪।৩০ ), সজাগতা ( লোক-সা ৬।৫৮৩।১৫ ), সত্যপরায়ণতা ( নৌকাডুবি ৫।২২০।৯ ), সত্বরতা ( নৌকাডুবি ৫।২৮৩।২১ ), সফলতা ( নৌকাডুবি ৫।৩৬১।১৭ ), সবলতা ( ভারত ৪।৩৯১।২৯ ), সবেগতা ( শব্দতত্ত্ব ১২।৫৪৮।১৮ ), সমকক্ষতা ( সাহিত্য ৮।৪৬২।২১ ), সমগ্রতা ( সাহিত্য ৮।৩৯৭।৫ ), সমতলতা ( স-নীতি ২৭।৪৭৮।১০ ), সমবায়তা ( র-র ১৩।৫৮২।১৫ ), সমতুল্যতা ( প-সঞ্চয় ২৬।৫৬৩।১৩ ), সমীক্ষকারিতা ( শব্দতত্ত্ব ১২।৫৫২।২৭ ), সমীচীনতা ( শব্দতত্ত্ব ১২।৫৫২।২৭ ), সম্পূর্ণতা ( সাহিত্য ৮।৩৬২।১৭ ), সম্ভবতা ( লোক-সা ৬।৫৯৩।৫ ), সম্ভবপরতা ( রাজাপ্রজা ১০।৪১৩।১০ ), সম্ভাব্যতা ( লোক-সা ৬।৫৯১।২৮ ), সরসতা ( নৌকাডুবি ৫।৩২০।১৪ , সর্বজনগম্যতা ( শিক্ষা ৩৩৮।২১ ), সসীমতা ( শান্তি-নি ১৬।৩৭২।২২ ), সহকারিতা ( আ-রূ-বি ২৭।৩১৭।২৯ ), সহাস্যতা ( গোরা ৬।৩০৮।১৮ ), সাংসারিকতা ( কালান্তর ২৪।২৯৮।২১ ), সাধারণতা ( যাত্রী ১৯।৫০৬।১১ ), সাধ্বীতা ( অচ. অ-২।৫১৬।১২ ), সামান্যতা ( চো-বালি ৩।৩৯৩।২৫ ), সাম্রাজ্যমদমত্ততা ( ভারত ৪।৪৪৩।২৬ ), সাম্রাজ্যলোলুপতা ( ভারত ৪।৩৯২।১৭ ), সাহসিকতা ( আ-সাহিত্য ৯।৫২৫।৮ ), সুগমতা ( শিক্ষা ১২।৩০৬।৮ ), সুতীক্ষ্ণতা ( চিঠি ৫।২৪।১৯ ), সেবকতা ( র-র ১৪।৯১৮।৩৯ ), সেবাপরতা ( শান্তি-নি ১৩।৫০৯।২৬ ), স্তব্ধতা ( প্রা-সাহিত্য ৫।৫৩২।১ ), স্থানিকতা ( শান্তি-নি ১৪।৪৪৮।১০ ), স্বদেশহিতৈষিতা ( আত্মশক্তি ৩।৫৭৫।১৫ ), স্বল্পতা ( শে কবিতা ১০।৩৩৯।২৪ ), স্বার্থপরতা ( গল্প ১৭।২৫৩।২১ ), হেয়তা ( চিঠি ৯।৩০০।৫ ) ॥

২০।৩৪। -তস্ : অজ্ঞানতঃ, অধিকাংশত, অলক্ষ্যত, অস্পষ্টত, আমূলতঃ, প্রকাশ্যতঃ, ব্যবহারতঃ, লক্ষ্যত। রবীন্দ্রনাথ ব্যবহৃত এই শব্দকটির মধ্যে অজ্ঞানতঃ, ব্যবহারতঃ Monier Williams-এ আছে। কোষবহির্ভূত 'বাহ্যতঃ' ( ধর্ম ১৩।৩৬৮।১৩ ) ও 'সত্যতঃ' ( কালান্তর ২৪।৩৫৪।২৫ ) ও আছে। -তস প্রত্যয়ান্ত শব্দের প্রয়োগ বর্তমানে সমধিক, এই কারণে অন্যগুলি নূতন কিনা বলা কঠিন।

২০।৩৫। -ত্ব : কোষধৃত 'অনন্যতন্ত্রত্ব' ও 'নাস্তিত্ব' শব্দদুটির শেষেরটি পুরাতন। -তল্ ও -ত্ব প্রত্যয় ভাব-অর্থে অসংস্কৃত শব্দেও যুক্ত দেখা যায়। যেমন- কুইকসটিত্ব ( আ-রূ-বি ২৭।৩২৯।১২ )। ভাবপ্রকাশের প্রয়োজনে এটা দোষের নয়। -তল্ প্রত্যয় অপেক্ষা -ত্ব প্রত্যয়ান্ত শব্দের প্রয়োগ অনেক কম। রবীন্দ্রব্যবহৃত -ত্ব প্রত্যয়ান্ত কয়েকটি শব্দ—অকিঞ্চিৎকরত্ব ( নৌকাডুবি ৫।২৭৭।১১ ), অকৃত্তিত্ব ( সা-পথে ২৩।৪৯২।৪ ), অজস্রত্ব ( ক্ষণিকা ৭।২১৭।১৬ ), অতিমেশনত্ব ( পরিশিষ্ট ১০।৫৯৬।১৪-১৫ ), অধিপতিত্ব ( আত্মশক্তি ৩।৫৪১।১১ ), অবতারত্ব ( আ-সাহিত্য ৯।৪৬০।৪ ), অসতীত্ব ( যোগাযোগ ৯।২৯১।৩ ), অসাধারণত্ব ( চারিত্র-পূ ৪।৪৮৬।৪ ), আগুনত্ব ( আত্ম-প ২৭।২১৩।১১ ), আছিত্ব ( প্রহাসিনী ২৩।৬১।১৯ ), আত্মত্ব ( বিবিধ-প্র অ-১।৩৪৯।২০ ), ঈশ্বরত্ব ( আ-সাহিত্য ৯।৪৫৫।১৭ ), উৎসবত্ব ( শান্তি

১৪।৪৪৯।১৭ ), একজাতিত্ব ( সমাজ ১২।৪৭৩।২০ ), একনায়কত্ব ( রা-চিঠি ২০।৩২৮।৪ ), একাকারত্ব ( সা-পথে ২৩।৪৭৪।১৫ ), একাকিত্ব ( ভারত ৪।৩৭০।২ ), কালব্যাপকত্ব ( শব্দতত্ত্ব ১২।৪০০।১ ), ক্ষণস্থায়িত্ব ( লোক-সা ৬।৬৩৮।১৮ ), গৃহিত্ব ( চিঠি ৫।৪৮।১৩ ), গোলত্ব ( পঞ্চভূত ২।৬২৭।১৯ ), চমৎকারিত্ব ( আত্মশক্তি ৩।৫৩৬।১১ ), চাষাত্ব ( শিক্ষা ১২।৫১৩।২৮ ), চিরত্ব ( লোক-সা ৬।৫৭৮।২১ ), চিরস্থায়িত্ব ( সাহিত্য ৮।৩৪৫।২৬), ছাত্রত্ব ( আত্মশক্তি ৩।৫৪৮।৮ ), জড়ত্ব ( প-সঞ্চয় ২৬।৪৬৮।১১ ), ডেপুটিত্ব ( মানসী ২।১৬২।৪ ), তন্ময়ত্ব ( শব্দতত্ত্ব ১২।৩৭৮।২৪ ), দেশীয়ত্ব ( আত্মশক্তি ৩।৬২৪।৭ ), ধনিত্ব ( সাহিত্য ৮।৩৭৯।২৩ ), ধ্রুবত্ব ( আ-সাহিত্য ৯।৫২৫।৩০ ), নায়কত্ব ( রা-চিঠি ২০।৩৪১।২৮ ), নিজত্ব ( সাহিত্য ৮।৩৫২।১৮ ), নিত্যত্ব ( সাহিত্য ৮।৩৫৪।৯ ), নিয়তত্ব ( হাস্য-কৌ ৬।১০৪।৩০ ), ন্যাশনালত্ব ( আত্মশক্তি ৩।৫১৭।২৩ ), পঞ্চায়েতত্ব ( আত্মশক্তি ৩।৬১৫।১৫ ), পরত্ব ( সাহিত্য ৮।৪৮৭।৭ ), পুরাতনত্ব ( সাহিত্য ৮।৫১১।২৮ ), প্রতিনিধিত্ব সাহিত্য ৮।৩৫৪।৪ ), প্রবীণত্ব ( সাহিত্য ৮।৫০৪।১৯ ), প্রাচীনত্ব ( সমালোচনা অ ২।১৪৯।২৫ ), প্রিয়ত্ব ( ভারত ৪।৪২৫।৩ ), বড়োত্ব ( ভারত ৪।৪৩২।১ ), বড়োলোকত্ব ( ভারত ৪।৪৩৩।১৪ ), বন্ধ্যাত্ব ( শিক্ষা ১২ ৩১৪।২৯ ), বহুত্ব ( ধর্ম ১৩।৫৬৫।১ ), বারংবারত্ব ( বাংলা-প ২৬ ৪৪৩।২০ ), বিদেশীয়ত্ব ( আত্মশক্তি ৩।৬৩৫।১৮ ), বিশালত্ব ( আত্মশক্তি ৩।৫২২।৯ ), বিশ্বনেশনত্ব ( পরিশিষ্ট ১০।৫৯৬।১৫ ), ভালোত্ব ( পঞ্চভূত ২।৬১১।৫ ), ভীষণত্ব ( সাহিত্য ৮।৪৩৫।২৭ ), ভদ্রত্ব ( চিঠিপত্র ২।৫১২।২ ), ভোক্তৃত্ব ( আ-রূ-বি ২৭।৩১৯।১৮ ), মমত্ব ( আ-সাহিত্য ৯।৪৩৫।১০ ), মহাদূরত্ব ( জন্মদিনে ২৫।৬৯।৭ ), মাছিত্ব ( প্রহাসিনী ২৩।৬১।২০ ), রাজচক্রবর্তিত্ব ( আত্মশক্তি ৩।৫৪৯।১৪ ), রাজ্যেশ্বরত্ব ( আত্মশক্তি ৩।৫৪৮।১৯ ), সখীত্ব ( নৌকাডুবি ৫।৩৬৭।৯ ), সভাকর্তৃত্ব ( যাত্রী ১৯।৩৭২।৩ ), সর্বব্যাপিত্ব ( শান্তি নি ১৪।৩০৭।১৮ ), সচিতত্ব ( সাহিত্য ৮।৪১৭।২৫ ), স্থিরত্ব ( সাহিত্য ৮।৩৬২।৮ ), স্বকীয়ত্ব ( সাহিত্য ৮।৫১৪।২৪ ), স্বজাতিত্ব ( বিচিত্র-প্র ৫।৪৪৮।১৬ ), স্বয়ম্ভুবত্ব ( শান্তি-নি ১৪।৩০৮।২৩ ) ॥

২০৩৬। -বতিচ্ : রবীন্দ্রনাথব্যবহৃত -বতিচ্ প্রত্যয়ান্ত কয়েকটি শব্দ— আত্মীয়বৎ ( প্রা-সাহিত্য ৫।৫২৮।২৬ ), গ্রন্থবৎ ( সমাজ ১২।৪৬৯।৩ ), চিত্রবৎ ( গল্প ১৯।২৫০।২০ ), চিরাভ্যস্তবৎ ( চো-বালি ৩।২৯৮।২৪ ), ছায়াবৎ ( গল্প ২১।২৬০।১৮ ), প্রত্যক্ষবৎ ( নৌকাডুবি ৫।২৩১।১১ ), প্রাণবৎ ( আত্মশক্তি ৩।৫২৫।১৩ ), বিদ্যুৎবৎ ( নৌকাডুবি ৫।৪১৩।২৫ ), যন্ত্রচালিতবৎ ( নৌকাডুবি ৫।৩৫৬।২৩ ), সত্যবৎ ( লোক-সা ৬।৫৮৩।১৪ ), সম্ভববৎ ( আ-সাহিত্য ৯।৪১৪।১০ ), স্বপ্নবৎ ( গল্প ১৯।২৫০।২০ )। এগুলির মধ্যে 'প্রত্যক্ষবৎ' ও 'স্বপ্নবৎ' Monier Williams-এ আছে।

২০।৩৭। -বতুপ্ : কোষান্তর্গত -বতুপ্ প্রত্যয়ের শব্দগুলির মধ্যে অশ্ববান, অন্নবান, আত্মবান, ঋতবান, ঐশ্বর্যবান, কর্ণবান, ক্রিয়াবান, চক্রবান, চিহ্নবান, চেতনাবান, জীবনবান, দয়াবান, দেহবান, পুচ্ছবান, প্রকাশবান, প্রতিষ্ঠাবান, বিগ্রহবতী, ভারবান, সত্যবান, সহায়বান, সামর্থ্যবান, সারবান ও হৃদয়বান, আভিধানিক। এ-ছাড়া অধিকারবান, আকৃতিবান, আস্থাবান, উৎকর্ষবান, উপকরণবান, কম্পবান, ধারবান, ধ্বনিবান, নীলরক্তবান, বিদ্বেষবান, বৈচিত্র্যবান, বৈরাগ্যবান্, বোধবান, ভাষাবান, শাখাবান, শাস্ত্রচর্চাবান, সংস্কৃতিবান, সম্পদবান, সাদৃশ্যবান, সুরুচিবান, নূতন ব'লে মনে হয়। লক্ষ্য করার বিষয় সংস্কৃত ব্যাকরণানুসারে আকৃতিমান, সংস্কৃতিমান, সুরুচিমান হয়। বাংলায় এই নিয়ম রক্ষিত হয় না। পরবর্তী -মতুপ্ প্রত্যয়ে দেখা যাবে যেমন আকৃতিমান, ধ্বনিমান, সংস্কৃতিমান আছে, আবার বেগমানও আছে। 'প্রতিষ্ঠাবান' এর আভিধানিক অর্থের সঙ্গে রবীন্দ্রঅর্থের তফাৎ আছে। সুরুচি ( সুন্দর রুচি ) আছে যার এইভাবে 'সুরুচিবান' সমর্থনীয়। কোষবহির্ভূত আরও কয়েকটি -বতুপ্ প্রত্যয়ান্ত শব্দ— 'অশ্রদ্ধাবান' ( গ্রন্থ ১৫।৫৪৭।২৭ ), 'কলাবান বাকা' ( সা-পথে ২৩।৫০৪।২০ ), 'ভক্তি-শ্রদ্ধাবান' ( শান্তি-ব্রহ্ম ২৭।৪৩৬।১৫ ) ॥

২০।৩৮। -মতুপ্ : আকৃতিমতী, আকৃতিমান, কৃষ্টিমান্, খ্যাতিমান, গতিমান, ধ্বনিমান, বেগমান, সংস্কৃতিমান, সমৃদ্ধিমান, সৃষ্টিশক্তিমতী, স্মৃতিমান্, শব্দগুলির মধ্যে একমাত্র বেগমান, সংস্কৃতিমান, সমৃদ্ধিমান, সৃষ্টিশক্তিমতী, স্মৃতিমান নূতন ব'লে মনে হয়। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে 'প্রকাশমান' ও 'বিকাশমান' শব্দদুটি -মতুপ্ প্রত্যয়ান্তও ধরা যায়। কেননা 'প্রকাশবান' রবীন্দ্রনাথ প্রয়োগ করেছেন। কোষে নেই এমন আরো কয়েকটি -মতুপ্ প্রত্যয়ান্ত শব্দ—কর্মসিদ্ধিমতী ( র-র ১৩।৩৯১।২৪ ), চলৎশক্তিমতী ( র-র ১৩।৩৯০।৩১ ), দুর্জয়শক্তিমান ( সে ২৬।২৭১।৩০ )। [ -বতুপ্ দ্রষ্টব্য। ]

২০।৩৯। -ময়ট্ : ইচ্ছানন্দময়, কান্তিময়ী, কায়াময়ী, জীবনময়, তারাময়ী, পরানময়, বিদ্যুৎসঞ্চারময়ী, বৈদ্যুতময়, ব্যস্ততাময়, মনোময়ী, মরুময়ী, মৃত্যুময়, রজন্ময়, লাজময়ী, শরমময়, শূন্যময়, সকলময়, সত্যময়, স্বর্গময়ী—এগুলির মধ্যে তারাময়ী, মনোময়ী ও সত্যময় অভিধানে আছে। 'শরমময়' সংকর শব্দ। রজত+ময়ট্ 'রজন্ময়' হয় না। সম্ভবত হিরণ্ময় শব্দের সাদৃশ্যে ছন্দের জন্য এটির উদ্ভব। অনুপ্রাসের জন্য কবি আবার 'হিরণময়-কিরণ-ঝোলা' ( শিশু ৯।১২।২১ ) লিখেছেন, যদিও হিরণ্ময় শব্দের ব্যুৎপত্তি হিরণ্য+ময়ট্। -ময়ট্ প্রত্যয়ান্ত শব্দ কথ্য ভাষায় প্রচুর ; রবীন্দ্রসাহিত্যেও প্রচুর। রবীন্দ্রব্যবহৃত -ময়ট্ প্রত্যয়ান্ত শব্দের তালিকাও নিঃসন্দেহে দীর্ঘতর হবে। বর্তমান সংকলক দৃষ্টান্তস্বরূপ কিছু এখানে তালিকাবদ্ধ করেছেন : অনির্বচনীয়শোভাময় ( সাহিত্য ৮।৪৭৭।৭ ), অন্তরময় ( জন্মদিনে

২৫।৭৮।৩ ), অপূর্বরহস্যময় ( বিচিত্র-প্র ৫।৪৪৮।২২ ), অস্বাস্থ্যময় ( চিঠি ৯।৪০২।১৪ ), আলোময় ( গল্প ২৪।২৪৯।১০ ), আশাময়ী ( প্রভাত-সং ১।৮০।১৭ ), ইতিহাসময় ( জন্মদিনে ২৫।৯৩।১৮ ), উৎসবময় ( পল্লী ২৭।১৮০।২৫ ), গতিভঙ্গীময় ( শান্তি-নি ১৫।৪৪৫।৩০ ), চঞ্চলসৌন্দর্যময় ( প্রা-সাহিত্য ৫।৫২২।১ ), চিত্তময় ( বীথিকা ১৯।৫।২২ ), চিত্রময়ী ( জন্মদিনে ২৫।৭৭।৩ ), চিরধৈর্যময়ী ( নৌকাডুবি ৫।২৫২।৯ ), চেতনাময় ( শান্তি ১৪।৪৫৯।২০ ), জড়তাময় ( চারিত্র-পূ ৪।৪৮৬।১৮ ), জনময় নির্জনতা ( সঞ্চয় ১৮।৩৮৮।২৪ ), জ্ঞানময় ( শান্তি-নি ১৪।৪৭৫।১৪ ), জ্যোতিঃস্বরূময় ( বিচিত্র-প্র ৫।৪৪৪।১১ ), জ্বালাময় ( নৌকাডুবি ৫।২২৩।৬ ), ঝটিকাময়ী ( গল্প ২৭।১৯১।১৬ ), তৃণময় ( আলোচনা অ-২।৮৮ ২৭ ), দু-চারি-ফোঁটা-অশ্রুময় ( সো-তরী ৩।১০৩।১৬ ), ধূলোময় ( প্রায়শ্চিত্ত ৯।১৭০।২৬ ), নিবিড়ানন্দময় ( গল্প ১৭।১৫৯।৯ ), প্রাণময় ( শান্তি-নি ১৫।৪৯৫।১৯ ), বস্তুময় ( পূরবী ১৭।১৭৬৮ ), বাধাময় ( স্ফুলিঙ্গ ২৭।১২ ১৬ ), বাঁশঝাড়ময় ( গল্প ২৭।১১৯।১৩ ), বিদ্যুৎশিখাময়ী (শান্তি-নি ১৬।৪৪৫।১৬), বিরক্তিময় (গল্প ২৭।১৪০।৩০), বিশ্বজগৎময় ( পূরবী ১৪।৬৭।২ ), ভাবনা-বেদনা-কল্পনাময় ( সাহিত্য ৮।৪০৪।১৮ ), মদিরহিল্লোলময়ী ( ছবি-গা ১।১২১।২৪ ), মাঠময় ( পঞ্চভূত ২।৫৮৪।২১ ), মানবময় ( শান্তি-নি ১৪।৪৬২।১ ), শাশ্বত-আনন্দময় ( প্রা-সাহিত্য ৫।৫২২।১ ), সংকটময় ( জাপানযাত্রী ১৯।৩২৯।১৮ ), সংশয়ময় ( স্ফুলিঙ্গ ২৭।৩২।৯ ), সন্তরণময় ( নৌকাডুবি ৫।১৮৯।৫ ), সভাময় ( গল্প ২৭।১৩৩।২১ ), সবজগন্ময় ( শে-কবিতা ১০।২৮২।২৬ ), সহিষ্ণুতাময়ী ( প্রা-সাহিত্য ৫।৫১১।২০ ), স্থূলদ্রব্যময়ী ( মা-ধর্ম ২০।৪১২।২২ ), স্নেহহাস্যময় ( গল্প ২৭।১৪০।২০ ), স্বপ্নমোহময়ী ( ছবি-গা ১।১৫৯।১৬ ) ॥

২০।৪০। -যক্ নিশাচর্য, ভিক্ষাচর্য ; শব্দদুটির মধ্যে ভিক্ষাচর্য আভিধানিক।

২০।৪১। -ল উর্মিল, শব্দটি নূতন হতে পারে।

২০।৪২। -ষ্ণ : আনুকৌলব, আন্তর্ভৌম, ঐশিয়, চৌম্বক ( বৈয়ক্তিক চৌম্বক শক্তি ), দ্বৈরাজ্য, নৈরাজ্য, নৈরাশ, নৈরাশ্য, পৈষ্টকী, পৌরোহিত, বৈদ্যুত, বৈমুখভাব, বৈলাতী, মাংপবী, মাশবী, সৌগন্ধ, স্নায়ব—এগুলির মধ্যে পৌরোহিত, বৈদ্যুত, সৌগন্ধ আভিধানিক। electricityর প্রতিশব্দরূপে নূতন অর্থে 'বৈদ্যুত' রবীন্দ্রনাথব্যবহার করেছেন। অনুকূলের অপত্য এই অর্থে অনুকূল+ষ্ণ=আনুকৌল হয়। তেমনি মশা+ষ্ণ=মাশ হয়। কিন্তু পরিহাসের ও ধ্বনিগাম্ভীর্যের জন্যই শব্দদুটি আনুকৌলব ও মাশবী রূপ লাভ করেছে। এ সম্পর্কে ব্যাকরণের অজ্ঞতা যে রবীন্দ্রনাথের ছিল না তার প্রমাণ 'মাংপবী' ( মংপুবাসিনী অর্থে )। অনুরূপ মধুজাত অর্থে 'মাধব' শব্দের নূতন অর্থে প্রয়োগ।

২০।৪৩। -ষ্ণিক : -ষ্ণিক প্রত্যয়ান্ত শব্দ দৃঢ়সংবদ্ধ ও ধ্বনিগম্ভীর। এজন্য রবীন্দ্রনাথের এই প্রত্যয়ান্ত শব্দের প্রতি বিশেষ প্রবণতা ছিল। আভিধানিক

-ষ্ণিক প্রত্যয়ান্ত যে সব শব্দ কবি ব্যবহার করেছেন সেগুলি হ'ল—আগামিক, আক্কারিক, আনুযাত্রিক, আশ্রমিক, ঔপদেশিক, ঔপনিষদিক, কর্মিক, কালিক, কৈশোরিকা, খনিক, জানপদিক, দৈবিক, দৈশিক, পাঞ্চভৌতিক, প্রাণান্তিক, প্রাণিক, বাসন্তিক, বৈনাশিক, ভাবিক, ভৌমিক, মরণান্তিক, মানুষিক, যান্ত্রিক, রামায়ণিক, রাষ্ট্রিক, শাব্দিক, শাস্ত্রিক, সার্বভৌমিক, স্থানিক। রবীন্দ্রপ্রয়োগে আক্কারিক, ঔপদেশিক, ঔপনিষদিক, খনিক, প্রাণিক, যান্ত্রিক, রামায়ণিক, শাব্দিক, প্রভৃতি শব্দে অর্থান্তর ঘটেছে। রবীন্দ্রপ্রযুক্ত ঔদরিকতা, বৈকালিকী, সাম্বাৎসরিক শব্দের অভিধানে লিপিবদ্ধ রূপ হ'ল ঔদরিক, বৈকালিক, সাংবৎসরিক। শেষেরটি সম্পর্কে বলা যায় বাংলা 'ংব' স্থলে 'ম্ব'-ই স্বাভাবিক। অপরগুলি নূতন ব'লে মনে হয়—অতলান্তিক, অনামিক, অনুক্রমিক, অনুযায়িক, অভাষিক, অভ্রান্তিকতা, অমানবিক, অর্থশাস্ত্রিক, আঙ্কিক, আজ্ঞেয়িক, আণুবীক্ষণিক, আত্মিক(-তা), আধিকর্মিক, আন্তর্দ্বৈপিক, আবধৌতিক, আভিজাত্যিক, আয়ুর্বৈদিক, আরণ্যিক, উৎসাহিক, একমাত্রিক, একাত্মিকতা, একান্নপারিবারিক, ঐকতানিক, ঐকত্রিক-(তা), ঐকমাত্রিক, ঐকরাষ্ট্রিক, ঐথরিক, ঔপনাগরিক, কাব্যিক, খান্দরিক, গাণিতিক, গীতিকাব্যিক, ছান্দসিক, জাঠরিক, জাতিক, জৈবতাত্ত্বিক, জৈবিক, জ্যামিতিক, তটাস্তিক, তাৎক্ষণিক, ত্রৈমাত্রিক, দাম্পত্যিক, দৌতিক, দ্বৈমাত্রিক, ধর্মসামাজিক, ধার্মনৈতিক, নাট্যিক, নৈঃসঙ্গিক, নৈর্ব্যক্তিক, নৈহারিকতা, পাশ্চাত্যিকতা, পৈতামহিক, প্রপৈত্রিক, প্রাকৃগাল্পিক, প্রাক্‌ভূতাত্ত্বিক, প্রাজাপতিক, প্রাত্বিক, প্রান্তিক, বরযাত্রিক, বহুমাত্রিক, বহুলাঙ্গিক, বাতায়নিক, বাহ্যিক, বিরলাঙ্গিক, বিশ্বজাগতিকতা, বিশ্বদৈহিক, বিশ্বভৌতিক, বিশ্বভৌমিকতা, বৃহদাংশিক, বেতারবার্তিক, বৈলাতিক, বৈশ্বমানবিক, ব্রহ্মিক, ব্রাহ্মিক (তা), ব্রাহ্মিকা, ভূমিকাম্পনিক, ভৌমগুলিক, মহাজাগতিক, মহাজাতিক, মাহাদেশিক, রবিবারিক, রবিবাসরিক, রাঘুবংশিক, রাষ্ট্রতাত্ত্বিক, রাষ্ট্রনৈতিক, রূঢ়িক, শাহরিক, শৈল্পিক, শ্বাশুরিক, ষাণ্মাত্রিক, সংবাদপাত্রিক, সভ্যনামিক, সমমাত্রিক, সাংখ্যিক, সাংগীতিক, সাম্রাজ্যিক (তা), সায়াহ্নিক, সার্বজনিক, সার্বজাতিক, সার্বত্রিক, স্বজাতিক, স্বদৈহিক, স্বসাম্প্রদায়িক, স্বাজাতিক (তা), স্বাতন্ত্রিক, স্বাদেশিক (তা), স্বারাজিক, স্বৈচ্ছিক। অভিধানে 'ঐচ্ছিক' আছে। 'ঐথরিক', 'খান্দরিক', 'বৈলাতিক' ও 'শাহরিক' সংকর শব্দ। সংস্কৃত ব্যাকরণের নিয়মকে শিথিল ক'রে বলা যায় বাংলায় প্রতিপদিকের পূর্ব বা পর বা উভয়পদের বৃদ্ধি হয়, কখনো বা কোনো পদেরই বৃদ্ধি হয় না। রবীন্দ্রনাথ এব্যাপারে কানের শরণ নিয়েছেন, যার ফলে প্রচলিত 'আয়ুর্বেদিক' স্থলে 'আয়ুর্বৈদিক' প্রয়োগ করতেও কুণ্ঠিত হন নি। প্রচলিত 'বাহ্যিক' শব্দের গঠন বিচিত্র। আরও কয়েকটি -ষ্ণিক প্রত্যয়ান্ত শব্দ—আত্মজৈবনিক (ছন্দ ২১।৪২২।১৪), আনুষ্ঠানিক (র-র

১৪।৮৭৬।৩৫ ), ঐকহাস্তিক ( শব্দতত্ত্ব ১২।৫৭৫।২৫ ), ঔপায়িক ( গীতবিতান পত্রিকা—রবীন্দ্রশতবার্ষিকী জয়ন্তীসংখ্যা পৃ ১৯২ ), জর্মানিক ( সাহিত্য ৮।৪৭৫।১০ ), বাহুহাস্তিক ( শব্দতত্ত্ব ১২।৫৭৫।২৫ ), ব্যবহারনৈতিক ( সা-পথে ২৩।৪২৬।১৫ )। 'ঔপায়িক' শব্দ 'উপায় বিধানকর্তা' অর্থে রবীন্দ্রনাথ ব্যবহার করেছেন। সংস্কৃত ব্যাকরণে উপায়+ষ্ণিক নিষ্পন্ন নিপাতনেসিদ্ধ 'ঔপয়িক' শব্দের অর্থ 'উপযুক্ত'। নূতন বা পুরাতন এই সব -ষ্ণিক প্রত্যয়ান্ত শব্দগুলির কিছু ইংরাজির অনুবাদসূত্রে ব্যবহৃত, যেমন, জর্মানিক। 'দৌতিক' শব্দে স্বার্থে -ষ্ণিক হয়েছে।

২০।৪৪। -ষ্ণ্য : আকিঞ্চন্য, আবল্য, ঐৎকর্ষ্য, ঔদাস্য, দৌর্ভাগ্য, দ্বৈরাজ্য, নৈষ্কর্ম্য, নৈষ্ফল্য, পৌনঃপুন্য, প্রাথম্য, বৈকল্য, মাধ্যস্থ্য, সারথ্য, সৌগন্ধ্য, সৌহৃদ্য, স্বারাজ্য,—শব্দগুলি আভিধানিক। রবীন্দ্রপ্রয়োগে 'মাধ্যস্থ্য' শব্দের অর্থান্তর লক্ষণীয়। আশ্চর্য, দ্বৈধব্য, নিশ্চৈতন্য, নিষ্কারুণ্য, নৈঃশব্দ্য, নৈরাজ্যপন্থী, পাঞ্চভৌত্য, পারাশিত্য, মৌলিন্য, যথাযথ্য, যমদৌত্য, যাথাযথ্য, সাধব্য, সার্থক্য, সৌজাত্য, সৌষম্য, সৌসাম্য, স্বাজাত্য নূতন মনে হয়। অন্য একটি শব্দ 'শার্দোল্যতন্ত্ররত্ব' ( সে ২৬।২২৭।২৪ )। অপরাপর শব্দের মতো এই প্রত্যয়যোগে নিষ্পন্ন দুএকটি নূতন শব্দও ইংরাজির অনুবাদসূত্রে তৈরি। ধ্বনিগাম্ভীর্যসাধন এই প্রত্যয় প্রয়োগের অন্যতম কারণ। 'সৌষম্য' ও 'সৌসাম্য' গঠন ও বানান থেকে মনে হয় অর্থপার্থক্য নির্দেশ কবির অভিপ্রায় ছিল। Originality র বাংলা প্রতিশব্দরূপে নবসৃষ্ট 'মৌলিন্য' মূল+ইনন্+ষ্ণ্য এভাবে সমর্থনযোগ্য।

২০।৪৫। -সাতিচ্ : অধঃসাৎ ও অন্তঃসাৎ শব্দদ্বয় নূতন তৈরি মনে হয়।

কৃৎ ( বাংলা )—

২০।৪৬। -অন : ঘুরণ, ঝনন, ঝরন, ধাঁদন, পড়ন, ভরণ ও মোছন, কোষে গৃহীত। এদের কোনটি নূতন তা নিশ্চয় ক'রে বলা শক্ত। তবে 'পড়ন' অপ্রচলিত নয়। অন্ত্যমিলের জন্য 'ভরণ' প্রযুক্ত। এটি বাংলা ধাতু ভর্+অন্ প্রত্যয় নিষ্পন্ন শব্দ। এই প্রত্যয়ান্ত শব্দের ব্যবহার প্রাচীন বাংলায় বেশি ছিল। কোষান্তর্গত নয় এরূপ আরও কয়েকটি শব্দ—খাতাবাহিরকরণ ( হাস্য-কৌ ৬।৭১।৭ ), দেওন ( হাস্য-কৌ ৬।৫৭।২ ), কালীফেলন ( হাস্য-কৌ ৬।৬৯।২৩ ), যাওন ( হাস্য-কৌ ৬।৫৬।২৩ ), মাপ লওন ( হাস্য-কৌ ৬।৮১।১০ ), তোলন, নামন ( তা-দেশ ২৩।১৬৮।১৮ ), বোসন, ওঠন ( হাস্য-কৌ ২৩।১৬৮।২২ )।

২০।৪৭। -আ : জাগা, ভাসা—ভাববিশেষ্যরূপে প্রয়োগ অভিনব। এরূপ 'কলকলা' ( 'শুনি কেবল লৌকিকতার কলকলা'—ধর্ম ১৩।৩৯৯।১৮; 'কণ্ঠের কলকলায়'—ঐ ৪১০।২৬ )।

২০।৪৮। -আই : সাজাই। 'বাছাই'-এর অনুপ্রাসানুরোধে তৈরি।

২০।৪৯। -আন : গা-ঢালান ( 'এই রসস্রোতে গা-ঢালান দিয়েছি।' চিঠি ৯।১১।৯ )।

২০।৫০। -আনি : চোকানি ও পচানি শব্দদ্বয়ের মধ্যে 'পচানি' নূতন হতে পারে। 'চোকানি' প্রয়োগ-বৈশিষ্ট্যে গ্রহণ করেছি।

২০।৫১। -ইয়ে : আঁকিয়ে, হাসিয়ে। শেষেরটি ইংরাজি humorous শব্দের অনুবাদ।

২০।৫২। -নি : মরমরানি ( নটরাজ ১৮।২২০।২৬ )—ধ্বন্যাত্মক 'মরমর' শব্দে -নি যোগে তৈরি বিশেষ্যপদ। শব্দটি নূতন নয়; কিন্তু রবীন্দ্রপ্রয়োগ ব'লেই এর গুরুত্ব।

তদ্ধিত ( বাংলা )—

২০।৫৩। -আ : প্রখরনখরদন্তা, সাজনা—শব্দ দুটিতে অন্ত্যমিলের জন্য স্বার্থে -আ প্রত্যয় হয়েছে।

২০।৫৪। -আনা : গরিবিয়ানা, নায়কিয়ানা, লেখকিয়ানা—এই তিনটির শেষেরটি penmanship শব্দের বাংলা প্রতিশব্দরূপে সৃষ্ট। এই রকম আরও কয়েকটি শব্দ—ক্লাসিকিয়ানা ( র-র ১৪।৯৪৩।৩৬ ), দিদিয়ানা ( চার-অ ১৩।৩২১।২৬ ), বড়োমানুষিয়ানা ( গল্প ২২।৩৭৮।২৩ ), শরিকিয়ানা ( সা-স্ব ২৭।২৫৩।২৪ ), সেকেলিয়ানা ( র-র ১৪।৯৪৩।৩৬ )। "এই প্রত্যয়ে 'কপটঅহংকারে'র ভাণ আছে।" বাংলা-প ২৬।৪২৪ পৃ।

২০।৫৫। -আরি : ভুখারি অন্ত্যমিলের কারণে প্রযুক্ত। শব্দটি নজরুলও প্রয়োগ করেছেন—'সহসা বন্ধ হল মন্দির, ভুখারী ফিরিয়া চলে,/তিমির রাত্রি, পথ জুড়ে তার ক্ষুধার মাণিক জ্বলে।' [ অনুচ্ছেদ ১০ দ্র ]

২০।৫৬। -ই : বিশেষ্য ও বিশেষণ দুই বোঝাতেই এই প্রত্যয়ের ব্যবহার রবীন্দ্রনাথ করেছেন। এ সম্পর্কে কবির যুক্তি : "খাঁটি বাংলা উচ্চারণের একমাত্র হ্রস্ব ইকারকে মানব। 'ইংরেজি' বা 'মুসলমানি' শব্দে যে ই-প্রত্যয় আছে সেটা যে সংস্কৃত নয়, তা জানাবার জন্যই অসংকোচ হ্রস্ব ইকার ব্যবহার করা উচিত। ওটাকে ইন্-ভাগান্ত গণ্য করলে কোন্‌দিন কোনো পণ্ডিতাভিমানী লেখক 'মুসলমানিনী' কায়দা বা 'ইংরেজিনী' রাষ্ট্রনীতি বলতে গৌরব বোধ করবেন এমন আশংকা থেকে যায়।" বাংলা-প ২৬।৪২৭ পৃ। কোষভুক্ত আসমানদারি, গরীবমানুষি, বদনামি, মাহিষি (চলন), সমজদারি ছাড়াও আছে : জমিদারি কাছারি ( গল্প ২২।১৮৪।২৩ ), দরবারি ( শান্তি-নি ১৩।৫১৭।৭ ), নকিবি ( বিশেষ্য—নৌকাডুবি ৫।৩৪৫।৩০ ), নভেলি ব্যাপার ( চো-বালি ৩।৩৮৩।১৬ ), নাটকি চাল ( সে ২৬।২০০।১৮ ), তাঁর নারাজিতে ( গল্প ২২।৩১৭।২৩ ), পালোয়ানি ( প্র-নিবন্ধ ৪।২৫৯।২৯ ), মৌতাতি উগ্রতা ( সা-স্ব ২৭।২৫৩।২৭ ), লাঠিয়ালি ( আত্মশক্তি

৩।৫৫৭।২০ ), সম্পাদকি ( গল্প ২২।২৬৩।২৩ )। অন্ত্যমিলের জন্য শব্দের শেষে স্বার্থে এই প্রত্যয়টি হয়। যেমন—অবগাহনি, উন্মাদনি, উপহাসি, কাঁদনি খাপাপি, গরজনি, গাহনি, ঝকমকি, দাহনি, পরশনি, সাধনি। গরজনি ও গাহনি পদাবলী সাহিত্যে আছে। গান ও স্নান দুই অর্থেই 'গাহনি' আছে। রবীন্দ্রনাথ গান অর্থে শুধু 'গাহনি' এবং স্নান অর্থে 'অবগাহনি' ব্যবহার করেছেন ; এইমাত্র তফাৎ। ধ্বন্যাত্মক শব্দের শেষে -ই প্রত্যয় যোগে বিশেষ্য পদ তৈরির নিদর্শনও আছে। 'পাখার ঝটপটি' ( সাহিত্য ৮।৪৫৩।২৬ ), 'চাকার ঝনঝনি ( খেয়া ১০।১০৪।১৮ ), 'ঝিল্লি বাজায় গোপন ঝিনিঝিনি'। ( শি-ভো ১৩।৬৮।২৪ ), 'কানে বাজাবে ঘুমের কলরোল/তব কিঙ্কিণি-রণরণিতে ?' ( উৎসর্গ ১০।৭১।২৫ )। কোনো কোনো ক্ষেত্রে এগুলি অন্ত্যমিল সাধন করেছে। 'রণরণি' পদাবলীর শব্দ।

২০।৫৭। -ঈ : বিশেষণ বোঝাতে এই প্রত্যয় শব্দের শেষে যুক্ত হয়। তেপান্তরী, পুরাণী, ব্যাকরণী, ব্রহ্মী, যুবরাজী, রাজপথী, ছাড়াও আছে 'বাংলাদেশী মন' ( চার-অ ১৩।২৮০।৩০ ) পণ্ডিতী রসিকতা ( আ-সাহিত্য ৯।৪০৮।১৫ )। বাংলায় স্ত্রীত্ববাচক -ঈ প্রত্যয়ের সঙ্গে এটি অভিন্ন। —নারকী কুজ্‌ঝটিকা (ছিন্নপত্র ৭৫।১১ ), অন্ত্যমিলের নিমিত্ত স্বার্থে -ঈ প্রত্যয় 'খৃস্টানী' ( হিন্দু বৌদ্ধ শিখ জৈন পারসিক মুসলমান খৃস্টানী—সঞ্চয়িতা ৬৯৭।৯ )।

২০।৫৮। -ইয়া : -এ ( · ইয়া ), স্বরাজিয়া ; বাদুলে। —শেষের শব্দটির রবীন্দ্রনাথের পূর্বে অন্য প্রয়োগ আছে কিনা জানি না।

২০।৫৯। -ও ( <-উয়া ) : গোড়ো। এটিরও রবীন্দ্রপূর্ব প্রয়োগ আছে কিনা বলতে পারি না।

২০।৬০। -ওয়ালা : অনেক সময় নিন্দার্থে এই প্রত্যয়টি যুক্ত হয়। অন্ধজিদ-ওয়ালা, নাচনওয়ালা, বৈদ্যুতওয়ালা, ভঙ্গিওয়ালা, সাহিত্যওয়ালা, কোষভুক্ত। এ ছাড়াও আছে—অত্যুচ্চআদর্শওয়ালা ( নৌকাডুবি ৫।৩২৩।৩ ), আকাশওয়ালা ( পরিচয় ১৮।৫৩৬।২৫ ), ইংরেজিওয়ালা ( আত্মশক্তি ৩।৫৮০।৭ ), ওজনওয়ালা ( র-র ১৪।৯৫৩।৫ ). কথাওয়ালা ( স্ফুলিঙ্গ ২৭।১২।১৯ ), কাগজওয়ালা ( ম-গান্ধী ২৭।৩০৯।৪ ), গানওয়ালা ( র-র ১৪।৮৯৩।২৯ ), চরওয়ালা ( চিঠি ৯।১১০।১১ ), চাঁদাওয়ালা ( হাস্য-কৌ ৬।৭০।১২ ), চিহ্নওয়ালা ( বিশ্ব-প ২৫।৩৭৪।২৫ ), চৌমাথা-ওয়ালা ( র-র ১৪।৯৫৬।৫ ), তালওয়ালা ( র-র ১৪।৯০৬।১২ ), দেখনেওয়ালা ( প-প-প্রান্তে ১৩।২ ), নামওয়ালা ( সে ২৬।১৯৩।১১ ), নিচেরওয়ালা ( চিঠি ৯।২৫৫।৭ ), পিঠওয়ালা বেঞ্চি ( গোরা ৬।১৪৭।২১ ), প্রগতিওয়ালা ( সে ২৬।২২৯।২২ ), বহরওয়ালা ( র-র ১৪।৯৫৩।৮ ), বাগানওয়ালা ( র-র ১৪।৯২৬।১৯ ), বাস্তবওয়ালা ( যাত্রী ১৯।৪৩১।৮ ), শিক্ষাওয়ালা ( চিঠি ২।৯৫।৭ ), সমাজওয়ালা

( চিঠি ৮।১৩০।১০ ), সুরওয়ালা ( সে ২৬।২৬৮।১৭ ), স্বাধীনতাওয়ালা ( শেষরক্ষা ১৯।১৫৪।২৪ )।

২০।৬১। -ক : নির্বাধুনিক ও রাঁধুনিক শব্দে অন্ত্যমিলের কারণে স্বার্থে -ক প্রত্যয় হয়েছে বলা যেতে পারে। শব্দদুটিতে ঠাট্টার সুরও আছে।

২০।৬২। -কার : গোড়াকার ( সাহিত্য ৮।৪৮৭।৯ ), পূর্বকার ( আত্মশক্তি ৩।৫২৪।২৩ ), রাত্রিকার ( চো-বালি ৩।৪১৭।৩), সকালবেলাকার ( চো-বালি ৩।৪১৭।৪ )।

২০।৬৩। -গিরি : জাদুগিরি, পতিব্রতাগিরি, পাণ্ডাগিরি, রাজাগিরি, ছাড়াও আছে অভিভাবকগিরি ( চার-অ ১৩।৩১০।২০ ), কবিগিরি ( প্রহাসিনী ২৩।৫।৩ ), ডেপুটিগিরি ( আত্মশক্তি ৩।৫৯০।২৪-২৫ ), প্রচারকগিরি ( র-র ১৪।৯৬৩।২৭ ), বেয়ানগিরি ( র-র ১৩।৫৭৪।৩২ ), বেহায়াগিরি ( চিঠি ৯।২৩৫।১৭ ), শিশুগিরি ( গ্রন্থ ১১।৫১৪।২৬ ), সতীসাধ্বীগিরি ( গল্প ২৭।৭৭।১১ ), সাধকগিরি ( নৌকাডুবি ৫।৩৩১।১ ), সাধুগিরি ( নৌকাডুবি ৫।৩৩০।৩০ )। এই প্রত্যয়প্রসঙ্গে কবির মন্তব্য স্মর্তব্য : 'এতে ভাণ করা, মিথ্যে অহংকার করা বোঝায়'। বাংলা-প ২৬।৪২৪ পৃ।

২০।৬৪। -দার : আসমানদার(-রি) নূতন হতে পারে। ঘুমদার ( ছড়া ২৬।২৬।১৪ ) ও আছে।

২০।৬৫। -নি : বাছনি—প্রাচীন। অন্ত্যমিলের জন্য প্রযুক্ত। কলকলানি ( শ্যামলী ২০।১০৮।২৬ ) ও চাপুনি ( ছড়া ২৬।২৯।২১ ) অপ্রচলিত নয়।

২০।৬৬। -পনা : বাল্যপনা, সুন্দরিপনা, নূতন কিনা বলা শক্ত। এই প্রত্যয়ের মধ্যে কটাক্ষপাত আছে।[১১] আরও কয়েকটি দৃষ্টান্ত—অস্থিরপনা ( শ্যামলী ২০।১০৯।৩ ), কচিমেয়েপনা ( সানাই ২৪।১০৭।১৫ ), কাঙালপনা ( চো-বালি ৩।৩৪১।১৯ ), ডেপুটিপনা ( মানসী ২।১৬২।৮ ), নিলজ্জপনা ( ব্যঙ্গ-কৌ ৭।৩৬২।১৬ ), ম্লেচ্ছপনা ( ছন্দ ২১।৩৩২।২৫ ), সাধ্বীপনা ( গল্প ২৭।৭৭।৩ )।

২০।৬৭। -পারা : অধীরপারা ( শৈশব-সং অ-১।৪৪০।১৬ ), অনলপারা ( উৎসর্গ ১০।৬১।২৪), অবাকপারা ( রোগশয্যায় ২৫।১৬।১ ), জলবিম্বপারা ( কড়ি-কো ২।৯৪।২১ ), মুনপারা ( নদী ৪।১৬।১২ ), চাঁপা ফুলেরপারা ( পলাতকা ১৩।৫।২০ )। এই সঙ্গে তুলনীয়—জলবিম্বপ্রায় ( নবজাতক ২৪।৪৬।১২ ), পাগলমত ( ভগ্নহৃদয় অ-১।১৯৮।৬ ), স্বপ্নমুগ্ধমতো ( সো-তরী ৩।৭৬।২১ )।

২০।৬৮। -বন্ত : সংস্কৃত -বতুপ্ প্রত্যয়ান্ত শব্দের বহুবচনান্ত রূপজাত। উপকরণবন্ত, উষ্ণীষবন্ত, গুণবন্ত, হিমবন্ত, রবীন্দ্রনাথ ব্যবহার করেছেন। একবচনান্ত 'উপকরণবান'ও আছে। 'উষ্ণীষবন্ত' ও 'গুণবন্ত' অন্ত্যমিলের জন্য প্রযুক্ত।

১১ বাংলাভাষা পরিচয়, ২৬।৪২৪ পৃ।

২০।৬৯। -মন্ত : এটিও সংস্কৃত -মতুপ্ প্রত্যয়ান্ত শব্দের বহুবচনান্ত রূপজাত। অ'শামন্ত, বীর্যমন্ত, কোষভুক্ত করেছি। এই প্রসঙ্গে শতৃ প্রত্যয়ান্ত -'অন্ত' বিভক্তিও স্মরণীয়। রবীন্দ্রনাথ উচ্চরন্ত ও মহান্ত শব্দ ব্যবহার করেছেন। দুটিই দ্বিতীয়ার একবচনান্ত ও বহুবচনান্ত রূপের অপভ্রংশ।

২০।৭০। -মি : খোকামি, চাষামি, রুষ্টমি, সভ্যমি ছাড়াও পাই কাঁচামি ( গল্পসল্প ২৬।৩১১।১৩ ), বুড়োমি ( নবজাতক ২৪।৫৮।৫ )। কথ্যভাষায় এই প্রত্যয় নিষ্পন্ন শব্দের প্রাচুর্য লক্ষ্য করা যায়। সভ্যমি পরিহাসের জন্য এবং অপর তিনটি—খোকামি, চাষামি, রুষ্টমি অন্ত্যমিলের নিমিত্ত প্রযুক্ত।

২০।৭১। -লা : 'বাঁধানো ভিত্তির গায়ে শ্যাঁতলা পড়িয়াছে।' ( গল্প ২২।৩৬১।২৭ )।

২০।৭২। -লি : চাঁপালি ও ধোঁয়ালি অপরিচিত।

২০।৭৩। -লো : 'ঝোঁকালো শব্দ' ( ছন্দ ২১।৩৯৯।২৫ )। এটি নিঃসন্দেহে accented word এর বাংলা প্রতিশব্দ।

২০।৭৪। প্রত্যয়প্রবণতার প্রসঙ্গে স্ত্রীপ্রত্যয়ের কথা না বললে আলোচনা অসম্পূর্ণ থাকে। এ বিষয়ে শ্রীচিন্তাহরণ চক্রবর্তী মহাশয়ের অভিমত এই : "বিশেষণে স্ত্রীপ্রত্যয়ের ব্যবহার দিন দিন কমিয়া যাইতে থাকিলেও স্ত্রীপ্রত্যয়ান্ত শব্দ ব্যবহারের ঝোঁক বাড়িয়া যাইতেছে। বস্তুতঃ অনেক ক্ষেত্রে একরূপ অকারণেই স্ত্রীপ্রত্যয়ের ব্যবহার করা হইয়া থাকে। উদাহরণ—শতবার্ষিকী স্মৃতিবার্ষিকী, মৃত্যুবার্ষিকী, জন্মবার্ষিকী, চয়নিকা, চলন্তিকা, রবিদীপিতা, বিবরণী প্রভৃতি। ···বাঙালি গালভরা শব্দ ব্যবহার করিতে চায়—এজন্য শেষের স্বরকে দীর্ঘ করিতে পারিলে সুবিধা হয় এবং এই সুবিধা স্ত্রীলিঙ্গের ঈ প্রত্যয়ে পাওয়া যায় বলিয়াই স্ত্রীলিঙ্গ শব্দ ব্যবহারে তাহার আগ্রহ—এ বিষয়ে সে দিগবিদিগ্ জ্ঞানশূন্য।" ভাষাসাহিত্যসংস্কৃতি পৃ ১০। উল্লিখিত কারণ ব্যতীতও অন্ত্যমিল, অনুপ্রাস, ছন্দ এবং বৈচিত্র্যসাধনের জন্য রবীন্দ্রনাথ স্ত্রীপ্রত্যয়ান্ত শব্দ বহু ব্যবহার করেছেন।

২০।৭৫। -আপ্ : অঞ্জলিকা, অনন্যশাসনা, অনশ্বরা, :অনলশ্বসনা, অবন্ধনা, আত্মনিবেদনপরা, আত্মপরির্ধনা, আত্মপ্রবর্তনা, আলাপিতা, উদ্বেজনা, কথিকা, কাঁদনা, দাহনা, নিরুদ্দেশা, বাঞ্ছনা, বিংশতিকা, বিজয়া, বিশ্বপ্লাবিনা, বেণুকা, মকরবাহনা, মাজনা, মাণবিকা, যাপনা, যুগযুগান্তরা, রোচনা, রোদনা, সংকল্পনা, সকরুণা, সম্ভাষণা, সহপাঠিকা, সাধনা ( প্রয়োজনসাধনা ), সুন্দরা, হারিকা ( মনোহারিকা )। এগুলির মধ্যে অঞ্জলিকা, অবন্ধনা, উদ্বেজনা, কথিকা, বিজয়া, মাণবিকা, যাপনা, রোচনা, সংকল্পনা, সাধনা, হারিকা, আভিধানিক। 'অঞ্জলিকা', 'কথিকা', 'বিজয়া' শব্দের অর্থান্তর ঘটেছে। বাংলায় 'সাধন' আর 'সাধনা' এক

অর্থে চলে না। অনলশ্বসনা, অবন্ধনা, আত্মনিবেদনপরা, কাঁদনা, দাহনা, নিরুদ্দেশা, বাঞ্ছনা, বিজয়া, বিশ্বপ্লাবিনা, বেণুকা, মকরবাহনা, মাজনা, যাপনা, যুগযুগান্তরা, রোচনা, রোদনা, সম্ভাষণা, সুন্দরা, হারিকা ( মনোহারিকা ), অন্ত্যমিলের জন্য ব্যবহৃত। অভিধানে নিরুদ্দেশ ( অব্যয় ), বাঞ্ছন, বেণুক, সম্ভাষণ, আছে। রোদন স্ত্রীলিঙ্গে 'রোদনী' আছে। এই রকম প্রচলিত -আপ্-হীন শব্দের স্থলে -আপ্-অন্ত অপ্রচলিত বা নূতন শব্দও মেলে—অনুধাবনা, অনুবর্তনা, অনুশীলনা, উদ্ভাবনা, কাঁদনা, প্রণোদনা, প্রবর্তনা, প্রাপণা, বিচারণা, বীভৎসা, সংবেদনা, সম্ভাষণা। 'বীভৎসা' আভিধানিক। -অনট্-অন্ত 'প্রণোদন' শব্দটিই নূতন মনে হয়। এ রকম আরও স্ত্রীলিঙ্গ শব্দ অবমাননা ( আত্মাবমাননা—কালান্তর ২৪।৩৫৬।৩১ ), অসম্মাননা ( লোক-সা ৬।৬৩৬।১৯ ), পরিশীলনা ( বুদ্ধিপরিশীলনা—শিক্ষা ২৫৫।২২ ), পাঠনা ( শব্দতত্ত্ব ১২।৩১৩।১ ), সম্মাননা ( প-প-প্রান্তে ৭৫।১৯ ), স্থাপনা ( উৎসর্গ ১০।২৮।৬ ; শান্তি-নি ১৪।৫১২।১৩ )। আবার এই রীতির উল্টোটাও দেখা যায়। ছন্দের খাতিরে, অন্ত্যমিলের প্রয়োজনে, কখনো বা নিছক বৈচিত্র্যসাধনে, কখনো অনুপ্রাস সৃষ্টির জন্য কবি প্রচলিত -আপ্-অন্ত শব্দের পরিবর্তে -আপ্-হীন শব্দ প্রয়োগ করেছেন ; আশ ( আশা ), ছায় ( ছায়া ), ধার ( ধারা ), ভাষ ( ভাষা ), মাল ( মালা ) সুত ( সুতা ) রবীন্দ্রকাব্যে প্রচুর আছে। ছায়, ধার, মাল আভিধানিক। অনুপ্রাণন, অন্তঃশীল, অবমানন, অবলীল, অভ্যর্থন, কল্পন, ঘোষণ, চালন, তারক, বন্দন, বেদন, যাতন, রচন, সমভ্যর্থন, সান্ত্বন,—এগুলির মধ্যে অবমানন, অভ্যর্থন, কল্পন, ঘোষণ, চালন, তারক, বন্দন, বেদন, রচন ও সান্ত্বন আভিধানিক। ঘোষণ, বন্দন, রচন, সান্ত্বন, মিল ও অনুপ্রাস সাধনে ব্যবহৃত। অন্ত্যমিলের জন্য ব্যবহৃত কোষবহির্ভূত -আপ -হীন আরও কয়েকটি শব্দ—অনুশোচন ( ক্ষণিকা ৭।২৫৭।১৪ ), আরাধন ( মা-খেলা ১।২৩৫।২৯ ), আলোচন ( চৈতালি ৫।১৭।২২ ), আবর্জন ( পূরবী ১৪।৭৩।২১ ), চিত্রশাল ( ক্ষণিকা ৭।২৪৮।৮ ), জলধার ( বি-অভি ৪।১২৯।২৩ ), মন্ত্রণ ( প্রহাসিনী ২৩।১৪।৬ ), মেঘধ্বজ ( শে-স ১৮।১২২।৪ ), সমালোচন ( ক্ষণিকা ৭।২৫৬।২০ )। বৈচিত্র্যসাধনের জন্য এমন আরো প্রয়োগ আছে—অবতারণ ( সমালোচনা অ-২।৮০।২৪ ), পদচারণ ( চিত্রা ৪।৪৩।১৬ ), পরিচালন ( সঞ্চয় ১৮।৩৮৭।২০ ), বর্ণন ( মানসী ২।১৪২।৩ ), সমালোচন ( লোক-সা ৬।৫৭৭।১৫ )। শ্যামলা ( বীথিকা ১৯।৩৫ পৃ ) আভিধানিক। [ ২০।১৭, ২০।২৫ অনুচ্ছেদ দ্রষ্টব্য ]॥

২০।৭৬। -ঈপ্ : -আপ্-প্রত্যয়ের মতো অন্ত্যমিল, অনুপ্রাস, বৈচিত্র্যসাধন ও ছন্দের খাতিরে, স্বার্থে ও স্ত্রীবাচকতায় -ঈপ্ প্রত্যয়ান্ত শব্দেরও ব্যবহার দেখা যায়। যেমন—অধুনাতনী, অবিচারিণী, অভিসারিণী, অমরী, অশঙ্কিনী, আধুনিকী, উদ্দীপনী, উন্মাদনী, উপদেবী, করুণী, কুরঙ্গগমনী, নর্তিনী, পতঙ্গিনী, পুত্তলী,

পৈশাচী, পৈষ্টকী, প্রেক্ষণী, বিদ্যুৎবাহনী, বৈকালিকী, বৈদ্যুতবর্ষণী, ভ্রমণী, রৌদ্রী। অধুনাতনী, অভিসারিণী, অমরী, আধুনিকী, আভিধানিক। 'শঙ্কী' (শঙ্কিন্) শব্দ অভিধানে আছে। 'প্রেক্ষণ' ও 'বৈকালিক' অভিধানে পাওয়া যায়। প্রচলিত অভিসারিকা স্থলে 'অভিসারিণী', আধুনিকা স্থলে 'আধুনিকী', উদ্দীপনা স্থলে 'উদ্দীপনী', কুরঙ্গগমনা স্থলে 'কুরঙ্গগমনী' ও শ্বেতাম্বরা স্থলে 'শ্বেতাম্বরী' লক্ষণীয়। 'করুণাময়ী' অর্থদ্যোতনার জন্য 'করুণী' করা হয়েছে। বস্তুত এটি এবং আরও কয়েকটি শব্দকে বাংলা -ঈ প্রত্যয়ান্ত ব'লেও ধরা যেতে পারে। প্রেক্ষণী ও ভ্রমণীতে স্বার্থে -ঈপ্ হয়েছে বলতে হয়। অন্ত্যমিলের জন্য ব্যবহৃত শব্দ হল— অশঙ্কিনী, উন্মাদনী, কুরঙ্গগমনী, প্রেক্ষণী, বিদ্যুৎবাহনী। কখনো কখনো দুই স্ত্রীরূপও মেলে কোনো কোনো শব্দের। যথা—উদ্বোধিনী ( পূরবী ১৪।৪৩।৫ ), উদ্বোধনী ( মহুয়া ১৫।১৬।২৬ ); তাপসিনী নিশি ( প্রভাত-সং ১।৮১।১২ ), তাপসী নিশি ( ছবি-গান ১।১২৩।২৩ )। বেতসিনী ( নদীর নাম )—ঋণশোধ ১৩।২২৩।১৫। শব্দটি আভিধানিক। কবিযশঃপ্রার্থিনী ( অনু. ২১।২ দ্রষ্টব্য ), সপ্তরথিনী, রবীন্দ্র-প্রযুক্ত স্ত্রীরূপ হতে পারে।

বাংলা স্ত্রী-প্রত্যয়—

২০।৭৭। -ঈ : অরুণবরণী, এ-কালিনী, খঞ্জনী, চিরকালিনী, পরশবুলানী, পাগলপরাণী, পাণ্ডুবর্ণা, বঙ্কিনী, ভুবনভুলানী, মঞ্জিনী, রৌদ্রবসনী, শিহরণী, হৃদয়দলনী, হৃদয়হরণী। এগুলির একমাত্র 'খঞ্জনী' ছাড়া সবগুলিই অন্ত্যমিল সাধনে প্রযুক্ত। অনুপ্রাস সাধনে 'খঞ্জনী' ব্যবহৃত। 'খঞ্জনা' সমধিক প্রচলিত। নূতন বানান 'একালিনী' ও 'চিরকালিনি' শব্দে প্রযুক্ত হয়েছে মনে হয়। অবশ্য বানানের নব বিধানে রবীন্দ্রনাথের 'একালিনি' 'চিরকালিনি' লিখতে বাধা ছিল না। পুরাতন স্ত্রীরূপ 'অধীনী' 'অপ্সরী' ( চিত্রা ৪।৮৬।২৮ ), 'সুবদনী' ( শৈশব-সং ১।৪৪২।১৭ ), প্রভৃতিও দেখতে পাওয়া যায়।

২০।৭৮। -ইনী : কঙ্কিনী, কলকলিনী, খবকেশিনী, খর্ববেশিনী, চঞ্চলিনী, চণ্ডালিনী, জাতসাপিনী, তাপসিনী, নটিনী, নত্তিনী, ব্যাঘ্রিনী, মুসলমানিনী, সিংহিনী। 'নটিনী' পুরাতন প্রচলিত স্ত্রীরূপ। 'ব্যাঘ্রিনী' ও 'সিংহিনীর' সংস্কৃত অভিধানে অন্যার্থ আছে। 'মুসলমানিনী' কবির অনভিপ্রেত ছিল।[১২] তবু এটি একবার ব্যবহার করেছিলেন। অবশ্য প্রথম দিকের রচনায়ই এটি আছে। 'কঙ্কিনী', 'কলকলিনী', 'চঞ্চলিনী', অন্ত্যমিলের জন্য ব্যবহৃত। খর্বকেশা, খর্ববেশা অপেক্ষা 'খর্বকেশিনী', 'খববেশিনী' বাংলাভাষার অধিকতর প্রকৃতিসম্মত।

২০।৭৯। -নী : আনমননী, কাপালিনী, কৃষ্ণসারণি, ধন্বন্তরিণী, নিঃসঙ্গিনী,

১২ ২০।৫৩ অনুচ্ছেদ দ্র।

পড়োশিনী, পানকৌড়িনী, বিবাগিনী, বিবাসিনী, সাথিনী, শব্দগুলির মধ্যে 'আনমননী' ছন্দের খাতিরে, 'পড়োশিনী', 'বিবাগিনী' অন্ত্যমিলের জন্য, 'সাথিনী' অনুপ্রাসের নিমিত্ত ব্যবহৃত। 'কাপালি' শব্দ চর্যাপদে (১০।৪) আছে। 'নিঃসঙ্গিনী', 'নিরভিমানিনী' (সো-তরী ৩।৬৭।২২) শব্দ দুটির ভাবাতত্ত্বগত গুরুত্ব আছে। 'ধন্বন্তরি'র সংস্কৃত স্ত্রীরূপ 'ধন্বন্তরী' বাংলায় অচল।

২০।৮০। মিলের জন্য (যেমন—'দুলিয়ে দিল জনমভরা/ব্যথা-অতলা।' পূর্ববর্তী 'উতলা', 'পুতলা' ও 'উথলা'র সঙ্গে মিলের জন্য 'অতলা' হয়েছে— গীতিমাল্য ১১।১৭৬।১৬), কখনো বা ছন্দের খাতিরে (যেমন—'পথবিজন, তিমিরসঘন,/কানন কণ্টকতরুগহন—আঁধারা ধরণী।') স্ত্রীত্বসাধন করতে হয়েছে, আবার নিছক স্ত্রীভাবনাবশেও কিছু আকারান্ত শব্দকে রবীন্দ্রনাথ স্ত্রী ধরেছেন। যেমন— ~ছড়া (গৃহচারিণী, অকৃতবেশা, অসংস্কৃতা মেয়েলি ছড়াগুলি—লোক-সা ৬।৫৮০ পৃ); ~তাকিয়া (কোথায় বা সে তাকিয়া শোকতাপহরা। মানসী ২।১৬৩ পৃ; আমার সেই হৃষ্টপুষ্ট বিরহিণী তাকিয়া—ছিন্নপত্র ৮ পৃ); ~ভালোবাসা (ভালোবাসা আমার অপেক্ষাও মিথ্যাবাদিনী মিথ্যাচারিণী। গল্প ১৭।৫৯ পৃ)। 'গহন জলদে দিবা হয়েছে আঁধার মুখী' (প্রভাত-সং ১।৭৩ পৃ)—এখানে 'দিবা' যদিও অব্যয়, তবু স্পষ্টতই স্ত্রীরূপে কল্পিত। এই কল্পনার অধিকার সকল কবিরই আছে। আবার এই কল্পনাবশেই বিধাতাও মাতা ব'নে গেছেন—'কর্মের পথে যাত্রা করিবার আরম্ভ কালে বিধাতৃ-মাতা এইটে আমাদের অঞ্চলপ্রান্তে বাঁধিয়া আশীর্বাদ করিয়া প্রেরণ করেন।'

২১। বিরলপ্রচলিত ও অপ্রচলিত শব্দগুলির একটি অংশ সংস্কৃত-সাহিত্যের শব্দ। সংস্কৃত সাহিত্যের সঙ্গে রবীন্দ্রনাথের পরিচয় আবাল্য। রবীন্দ্রসাহিত্যের মতো রবীন্দ্রনাথের ভাষায় ও শব্দে সংস্কৃতের প্রভাব স্পষ্ট। 'উপনিষদ', 'কাদম্বরী', 'গীতগোবিন্দ', 'মেঘদূত', 'কুমারসম্ভব', 'শকুন্তলা', 'রঘুবংশ' ছাড়াও 'অমরুশতক', উদ্ভটশ্লোক ও সংস্কৃত প্রকীর্ণ কবিতা রবীন্দ্রনাথ ভালো ক'রেই পড়েছিলেন। সুতরাং এই বইগুলির কিছু শব্দ যে তিনি তাঁর মৌলিক রচনায় প্রয়োগ করবেন তা আর বিচিত্র কী। এই সব গ্রন্থের শব্দগুলির সঙ্গে তাঁর ব্যবহৃত যে শব্দের মিল আছে, সেগুলিকেই আমি সংস্কৃত সাহিত্যের শব্দ বলছি। 'প্রাচীন সাহিত্য' গ্রন্থে প্রসঙ্গসূত্রে 'কাদম্বরী', 'মেঘদূত', 'শকুন্তলা' গ্রন্থ তিনটির অনেক শব্দ পাই। এইসব শব্দ নিছক অনুবাদে প্রযুক্ত হয়ে থাকলে তার অর্থের দিক ছাড়া অন্য কোনো মূল্য নেই। কিন্তু কবি যে সব স্থলে শব্দগুলি স্বাধীনভাবে ব্যবহার করেছেন সেখানে তাদের বিশেষ গুরুত্ব আছে। অনেক শব্দ বাংলা অভিধানে পাওয়াও যায় না। যেমন—আবলিত, উদ্ধ্রয়মান, কুথা, প্রকৃতিবল্লভা, বল্লভতরতা প্রভৃতি।

২১।১। 'প্রাচীন সাহিত্যে' আলোচনাপ্রসঙ্গে রবীন্দ্রনাথ 'শকুন্তলা', 'কাদম্বরী', 'কুমারসম্ভব', 'মেঘদূত' গ্রন্থ থেকে মূলের অংশ বিশেষের অনুবাদ করে দিয়েছেন। কখনো-কখনো শ্লোক বা শ্লোকাংশও রচনার মধ্যে অনুবাদ ক'রেছেন। সেই মূলের শব্দগুলিই এখানে তালিকান্তর্গত করছি। অক্ষরার্থ ( শকুন্তলা ৫।১ ), অনুভূ; অব্যতিরিক্ত ( কাদম্বরী ), অভিজ্ঞাতপ্রণাম ( কাদম্বরী ) অসম্ভূতি ( ঈশ ।১২ ), আবলিত ( কাদম্বরী ), উচ্চরন্ত; উদ্ধূয়মান ( কাদম্বরী ), উপচীয়মানা ( কাদম্বরী ), কশিতা ( কুমার ৫।৪৮ ), কাকপক্ষধারী ( কাদম্বরী ), কুথা ( কাদম্বরী ), কৃতকপুত্র, তারক; পর্যন্ত ( কুমার ৩।৬৮ ), পুষ্পলাবী ( মেঘ ২৭ ), প্রকৃতিবল্লভা ( কাদম্বরী ), প্রতিবোধবিদিত ( কেন ২।৪ ), বল্লভতরতা ( কাদম্বরী ), বিনষ্টি; ভাবৈকরস ( কুমার ৫।৮২ ), ময়স্কর, মহান্ত; লোচনগ্রহিনী ( কাদম্বরী ), শয়ননিষণ্ণ ( কাদম্বরী ), সম্ভূতি ( ঈশ ।১২ ), সর্বানুভূ; সাচীকৃত ( কুমার ৩।৬৮; রঘু ৬।১৪ ), স্থগিত, হিমবন্ত ও হিমবান। এইগুলির কোনো কোনোটির স্বাধীনপ্রয়োগও দেখা যায়। যেমন—অনুভূ, তারক। উচ্চরন্ত, উপকরণবন্ত, হিমবন্ত, শব্দগুলি শতৃপ্রত্যয়ান্ত ১মার বহুবচনান্তরূপ জাত। বাংলায় এইটেই রীতি-সিদ্ধ। 'মহান্ত' শব্দের ক্ষেত্রে ব্যতিক্রম—২য়ার একবচনান্ত রূপ উৎপন্ন। 'অভিজ্ঞানশকুন্তল' নাটকে 'পুত্রকৃতক' ( ৪।১৪ ) ও 'মেঘদূতে' 'কৃতকতনয়' ( ৮২ ) আছে। রবীন্দ্রনাথ 'কৃতকপুত্র' প্রয়োগ করেছেন। মূলের সঙ্গে অনুবাদের পার্থক্যের আরও অনেক দৃষ্টান্ত আছে—'অভিজ্ঞানশকুন্তলে'র 'অনাঘ্রতং পুষ্পং কিসলয়মলূনম্ কররুহৈর্ অনাবিদ্ধং রত্নং মধু নবমনাস্বাদিতরসম্' ( ২।১০ ) শ্লোকের অনুবাদে 'অস্বাদিত মধু যেমন যূথী অনাঘ্রাতা' হয়েছে; 'উটজপর্যন্তচারিণী' ( ৪ অঙ্ক ) 'কুটিরপ্রান্তচারিণী' হয়েছে। মূলে 'কাদম্বরী'র 'ঈষদালম্বিকর্ণোৎপলম্' অনুবাদে হয়েছে 'তাঁহার কর্ণোৎপল ঈষৎ আলম্বিত।' কুমারসম্ভবের ( ৩।৬৫ ) 'তাম্ররুচ্' অনুবাদে 'তাম্ররুচি' হয়েছে। দুয়ের তফাৎ স্পষ্ট: মূলের 'নতাঙ্গী' 'আনতাঙ্গী' হয়েছে ( 'প্রজাপতির নির্বন্ধ' ৪।৩১৭ পৃ। )। মূল ও অনুবাদের এই ভেদ 'রূপান্তর' গ্রন্থে অনেক আছে—মূলে 'জনিতা' অনুবাদে 'জনয়িতা' ( ৮ পৃ ), 'নিবাত' অনুবাদে 'নিবাত' ( ৫১ পৃ ), 'সংহর' অনুবাদে 'সম্বরহ' ( ৫৭ পৃ ), 'সখীজন' অনুবাদে 'সঙ্গিনীজন ( ৬৩ পৃ ), 'প্রতিবাত' অনুবাদে 'প্রতিকূলবাত' ( ৭৩ পৃ ), 'তিমির' অনুবাদে 'তামসী' ( ৯৩ পৃ ), 'দন্তাংশু' অনুবাদে 'দন্ত-অংশুরুচি' ( ৯৭ পৃ ), 'পদ্মাক্ষী' অনুবাদে 'কমলবরলোচনা' ( ৯৭ পৃ ), পালি-প্রাকৃত অংশে 'সুগন্ধি' অনুবাদে 'সুগন্ধিত' ( ১০৭ পৃ ) হয়েছে। অবাক্‌শাখ ( কঠ। ১১০।১ ) হয়েছে 'অবাঙ্‌শাখ'। 'কাদম্বরী'র 'সমুপজাতসেবারসা' অনুবাদে 'সেবারসসমুপজাতানন্দা' ( প্রাচীন-সা ৫।৫৫৪।৪ ) হয়েছে।

২১।২। সংস্কৃত সাহিত্যের যেসব শব্দ রবীন্দ্রনাথ স্বাধীনপ্রয়োগ ক'রেছেন

সেগুলিকে প্রচলিত, বিরলপ্রচলিত ও অপ্রচলিত পর্যায়ে ভাগ করা যায়। 'বেপথুমতী' ( কুমার ৫।৮৫ ), 'শুচিস্মিতা' ( কুমার ৫।২০ ) প্রচলিত বলা যায়। অদূর অতীতে উপন্যাসের নায়িকারা অনেকেই বেপথুমতী ছিলেন। এরকম আরো শব্দ—চলোর্মি ( মেঘ ২৫ ), নৃত্যপরা ( গীতগোবিন্দ ১।৪৫ ), বঞ্জুল ( গীতগোবিন্দ ৭।১১ ), বন্ধুকৃত্য ( শকু ৫।৮ ; মেঘ ১২ )। অপ্রচলিত পর্যায়ে পড়ে নিচের শব্দগুলি :

অধিদেবতা ( রঘু ১২।১৭ ), অনুকৃতি ( মেঘ ৭৪ ; কুমার ৫।৬৫ ), অনুভাব ( রঘু ১।৩৭, ২।৭৫ ), অন্তর্গূঢ় ( রঘু ১৯।৫৭ ), অবকীর্ণ ( মেঘ ৫৭ ), অবনম্র ( কুমার ৩।৫৪ ), অবৃষ্টিসংরম্ভ ( কুমার ৩।৪৮ ), অভিভব ( রঘু ৪।২১ ), অর্থবান ( শকু ৫।১৪ ), অশিক্ষিত -পটুত্ব ( শকু ৫।২২ ), আবর্জিত ( কুমার ৩।৫৪ ; রঘু ১।৬২, ৬৭ ), উচ্ছি ত ( রঘু ৯।৬২ ), উড়ুপতি ( কুমার ৫।২২ ), উৎপতন ( মেঘ ৫৭ ), উদ্ঘট্টন ( মেঘ ৬৪ ), উদ্বেজিত ( কুমার ১।৫ ), উন্মুখী ( মেঘ ১৪ ), উপচিত ( মেঘ ১১১ ), উপপ্লব ( রঘু ২।৪৮, মেঘ ১৭ ), উপহাস্যতা ( রঘু ১।৩ ), কবিযশঃপ্রার্থিনী ( রঘু ১।৩ ), কামচারিতা ( মেঘ ৬৬ ), কুলপতি ( রঘু ১।১৫ ; শকু ১।২০, ৩।২১ ), কুসুমশয়ন ( শকু ৩।২০ ), কৃতকপুত্র ( মেঘ ৮১—কৃতকতনয় ), কোমলকান্ত ( গীতগোবিন্দ ১।৩ ), ক্রীড়াশৈল ( মেঘ ৮৩ ), জনপদবধূ ( মেঘ ১৬ ), তরঙ্গক্ষোভ ( মেঘ ২৯ ), তিরস্করিণী ( কুমার ১।১৪ ), দুঃখশীলা ( রঘু ৩।৬ ), দুর্ললিত ( শকু ৭।২৭ ), নগাধিরাজ ( রঘু ১।১ ), নিরাকুল ( গীত ১।২৯ ), নিস্তল ( কুমার ১।৪২ ), পতত্রী ( কুমার ৫।৪ ), পরিভূ ( ঈশ। ৮ ), পূষন্ ( ঈশ। ১৫ ), প্রাণসার ( শকু ২।৪ ), প্রৈতি ( কেন। ১ ), বিতন্ত্রী ( কুমার ১।৪৫ ), বিনষ্টি ; মাধ্যস্থ্য ( কুমার ১।৫২ ), মানসোৎক ( মেঘ ১১ ), মেঘমেদুর ; রহঃসখী ( রঘু ৮।৫৮ ), শরীরবন্ধ ( কুমার ৫।৩০ ), শোণিমা ( গীত ১২।১৪ ), সংবাধ ( গীত ১১।২২ ), সতিমির ( গীত ৫।১১৪ ), সদ্যঃপাতী ( মেঘ ১০ ), সমনস্ক ( কঠ। ৬২ ), সমীরিত ( রঘু ৩।৪-প্রগল্ভ, ১০।৩৬ সম্যগুচ্চারিত ), সাধ্বস ( কুমার ৩।৫১ ), সায়ন্তন ( রঘু ১।৫৬, শকু ৩।২৫ ), স্থূলহস্তাবলেপ ( মেঘ ১৪ ), স্নেহব্যক্তি ( মেঘ ১২ ), স্বাধিকারপ্রমত্ত ( মেঘ ১ ), স্বীকরণ ( রঘু ১২।১৬ )। কোষবহির্ভূত—'অন্যথাবৃত্তি' ( জাপানযাত্রী ১৯।৩১৩।১৮, —মেঘ ৩ ), 'ব্যূঢ়োরস্ক শালপ্রাংশু' ( স্বদেশ ১১।৪৮৩।১—রঘু ১।১৩ ), 'শালপ্রাংশু মহাভুজ' ( বাঁশরি ২৪।১৫৯।৬—রঘু ১।১৩ )। এগুলির দুচারটি উপসর্গপ্রীতিবশে ব্যবহৃত। যেমন—অধিদেবতা, অবনম্র, আবর্জিত, উৎপতন, উদ্ঘট্টন, উদ্বেজিত, উন্মুখী, নিরাকুল, নিস্তল প্রভৃতি। দুএকটি বিপরীত অর্থ প্রকাশের জন্য প্রযুক্ত ; যথা—দুর্ললিত, সমনস্ক। দুএকটি অনুপ্রাসসৃষ্টির মানসেও প্রযুক্ত : সংবাধ। 'সতিমির' অতিশায়নে ব্যবহৃত। মূলগ্রন্থের অর্থের সঙ্গে কবিব্যবহৃত অর্থের পার্থক্যও অনেক শব্দের ক্ষেত্রে ঘটেছে। যেমন—অনুভাব,

ক্রীড়াশৈল, নিস্তল, প্রৈতি, বিতন্ত্রী, মাধ্যস্থ্য, সংবাধ, সমীরিত, স্বীকরণ। রঘুবংশের ১।৩ শ্লোকের 'কবিযশঃপ্রার্থী'র স্ত্রীলিঙ্গরূপ 'কবিযশঃপ্রার্থিনী'। কৃতকপুত্র নেই, 'কৃতকতনয়' আছে মেঘদূতে ( ৮১ ), আর শকুন্তলায় ( ৪।১৪ ) আছে 'পুত্রকৃতক।' প্রৈতি প্রাতিপদিক নয়- ধাতু। প্র+এতি ( গচ্ছতি )।

২১।৩। সংস্কৃত সাহিত্যের সঙ্গে আন্তরিক পরিচয় ছিল ব'লে রবীন্দ্রনাথের নূতন শব্দগঠনেও কোনো কোনো গ্রন্থের প্রভাব লক্ষ্য করা যায় ( রবীন্দ্রনাথের কবিতায় ভাষা ব্যবহার। ডক্টর সুকুমার সেন। রবীন্দ্রায়ণ ১ম খণ্ড )। যেমন— -জন ও -পুঞ্জ উত্তরপদান্ত সমাসবদ্ধ শব্দ জয়দেবের 'গীতগোবিন্দে'র সঙ্গে সাদৃশ্য সূচিত করে। -ঘন, -মূঢ় ও -স্থলী পরপদান্ত সমাসবদ্ধ শব্দ 'রঘুবংশের' প্রভাব নির্দেশ করে। এই কারণে সাদৃশ্যেও রবীন্দ্রনাথ কিছু শব্দ গঠন করেছেন। 'কুমারসম্ভবে'র ( ৩।৩২ ) 'চূতাঙ্কুরাস্বাদকষায়কণ্ঠ'-র সঙ্গে 'নৌকাডুবি'র 'চূতকষায়কণ্ঠ'-র মিল লক্ষ্য করা কঠিন নয়। এই রকম 'মেঘদূতে'র অস্তঙ্গমিত' ( ১ ) শব্দের অনুকরণে 'দূরঙ্গমিত' তৈরি। 'পল্লীবৃদ্ধ' শব্দটি 'মেঘদূতে'র ( ৩১ ) 'গ্রামবৃদ্ধ' শব্দর দৃষ্টান্তে তৈরি। অনুরূপ 'পুষ্পচয়িনী'র গঠনে 'পুষ্পলাবী'র (মেঘ ২৭) প্রভাব দুর্লক্ষ্য নয়। 'দূরের বন্ধু সুরের দূতীরে' ( গীত ২।৩৯৭।৮ ) এই ছত্রের 'দূরের বন্ধু'র সঙ্গে 'মেঘদূতে'র (৬) 'দূরবন্ধু'র সাদৃশ্য উপেক্ষা করা যায় না। মেঘদূতের (৮) 'পথিক বনিতা'র সাদৃশ্যে কবি 'পথিক চিত্ত', 'পথিকপবান', 'পথিকবধূ', 'পথিকললনা' প্রয়োগ করেছেন। 'আঁধারমুখী' ( প্রভাত-সং ১।৭৩।২১ ) 'কুমার সম্ভবে'র ( ৬।৯১ ) 'অশ্রুমুখী'র সাদৃশ্যে গঠিত বলে অনুমান হয়। 'অতৃপ্তআশা অসম্পূর্ণসুখ' ( বউ-হাট ১।৪৭৫।২৮ ) 'কুমার সম্ভবে'র ( ৫।২০ ) 'অপ্রাপ্তসুখে'র প্রভাবজাত। 'চোখের বালি'র ( ৩।৪৯২।১৩) 'দোলাপীড়িত' আর 'রঘুবংশে'র ( ১৪।৩৪ ) 'দোলাচলবৃত্তি' সমগোত্র ব'লে মনে হয়। 'চোখের বালি'র 'পল্লীবৃদ্ধেরা চণ্ডীমণ্ডপে বসিয়া কহিল'-র সঙ্গে 'মেঘদূতে'র 'সেই যে অবন্তীতে গ্রামবৃদ্ধেরা উদয়ন এবং বাসবদত্তার কথা বলিত'-র সঙ্গে প্রসঙ্গ ও ভাষার মিল অনায়াসে নজরে পড়ে। 'নীড়ারম্ভৈর্গৃহবলিভুজামাকুলগ্রাম চৈত্যাঃ'—'গ্রামসকল বায়সাদির নীড় নির্মাণে আকুল হবে'। এই 'আকুল হবে'-র ছায়া রবীন্দ্রনাথের বাগ্‌বন্ধেও আছে। রবীন্দ্রনাথে 'আকুল করবে' বহুবার পাওয়া যায়।

২২। উপসর্গের প্রতি রবীন্দ্রনাথের আসক্তি রবীন্দ্রপাঠকের অজানা নয়। অর্থের সূক্ষ্ম পার্থক্য বোঝাতে, কখনো বা ধ্বনিগাম্ভীর্য ও শ্রুতিমাধুর্যে, অন্ত্যমিল ও অনুপ্রাস-সাধনে, বিপরীতার্থে, ইংরাজি অনুবাদের জন্য, ছন্দ প্রভৃতি কারণে কবি উপসর্গ ব্যবহার করেছেন। উপসর্গের কারণে অনেক প্রাচীন শব্দের অর্থান্তর ঘটেছে- নবার্থ পরিগ্রহ করেছে অনেক শব্দ। নিছক উপসর্গপ্রীতি বশে কবি অনেক অপ্রচলিত, বিরলপ্রচলিত শব্দ ব্যবহার করেছেন। নূতন শব্দও তিনি সৃষ্টি করেছেন। সংস্কৃতের উপসর্গের অপরিহার্য উপযোগিতা সম্পর্কে তাঁর অগ্রজ

দ্বিজেন্দ্রনাথ আলোচনার সূচনা করেন। রবীন্দ্রনাথ সেই আলোচনায় যোগ দেন।[১৩] সে ১৩০৬ সালের দিকে। এই সমালোচনায় উপসর্গের অর্থদ্যোতনা ও উপযোগিতা সম্বন্ধে বিস্তৃত আলোচনা আছে। অন্যত্র বাংলা 'ভাষা-পরিচয়' (২৬।৪২১ পৃ) গ্রন্থে তিনি উপসর্গগুলির সম্পর্কে বলেছেন: "সংস্কৃত ভাষায় কতকগুলি টুকরো শব্দ আছে যেগুলোর স্বতন্ত্র কাজ নেই, তারা বাক্যের লাইন বদলিয়ে দেয়। রেলের রাস্তায় যেমন সিগ্ন্যাল, ভিন্ন দিকে ভিন্ন রঙের আলোয় তাদের ভিন্ন রকমের সংকেত, সংস্কৃত ব্যাকরণের উপসর্গগুলো শব্দের মাথায় চড়া সেই রকম সিগ্ন্যাল। কোনোটাতে আছে নিষেধ, কোনোটা দেখায় এগোবার পথ, কোনোটা বাইরের পথ, কোনোটা নীচের দিকে, কোনোটা উপরের দিকে, কোনোটা চার দিকে, কোনোটা ডাকে ফিরে আসতে। 'গত' শব্দে আ উপসর্গ জুড়ে দিলে হয় 'আগত', সেটা লক্ষ্য করায় কাছের দিক; নির্ জুড়ে দিলে হয় 'নির্গত', দেখিয়ে দেয় বাইরের দিক; অনু জুড়ে দিলে হয় 'অনুগত', দেখিয়ে দেয় পিছনের দিক; তেমনি 'সংগত', 'দুর্গত', 'অপগত' প্রভৃতি শব্দে নানা দিকে তর্জনী চালানো।" রবীন্দ্রনাথের উপসর্গ ব্যবহার বহুক্ষেত্রে সংস্কৃতের প্রথাবহির্ভূত; প্রয়োগ থেকে দেখা যায়, তাঁর উপসর্গ শুধু ধাতুর আগেই বসে না, শব্দের আগেও বসে। রবীন্দ্র-প্রযুক্ত এই সব উপসর্গের দৃষ্টান্ত তালিকাবদ্ধ করছি—

অতি: অতিকৃত, অতিক্রমী; অতিচির (প্রাচীন-সা ৫।৫৫৩।১৮), অতিতীব্র (সাহিত্য ৮।৩৯০।১২), অতিদিষ্ট, অতিবাদ, অত্যাশা; অভিধানে আছে। কোষান্তর্গত অন্য যেগুলি অভিধানে পাইনি—অতি-অকাতর-চিত্ত, অতিকরণ, অতিকৃতি, অতিচৈতন্যলোক, অতিজগৎ, অতিদূরবিসর্পিত, অতিনীল, অতিনীলিম, অতিপেলববেদনাশীল, অতিপ্রজন, অতিপ্রভৃত, অতিবদ্ধমূল, অতিবর্তী, অতি-বেদনাশীল, অতিভাষণ, অতিভাষা, অতিমানবী, অতিমিতি, অতিলালিত, অত্যাকাঙ্ক্ষা, অত্যুৎসাহিক। এই রকম আরও কয়েকটি শব্দ—অতি-আধুনিক (সা-পথে ২৩।৪৩২।১৩), অতি-ইচ্ছা (গীত ১।৯৯।১১), অতি-কৌতূহলী (আ-সাহিত্য ৯।৪৬৯।২৩), অতিক্ষণিক (সঞ্চয় ১৮।৩২০।১৩), অতিঘনিষ্ঠ (পল্লী ২৭।৫৩২।১), অতিচেতন (পঞ্চভূত ২।৫৯৫।২), অতিচেতনা (চারিত্র-পূ ৪।৫০৭।১০), অতিচৈতন্যলোক (পরিচয় ১৮।৫৩৬।১২), অতিদুর্লভ (সাহিত্য ৮।৩৯০।১২), অতিদুরূহ (চো-বালি ৩।৪৫৬।৭), অতিনিখুঁত (পঞ্চভূত ২।৫৩৭।১৬), অতিনিবিড় (শিক্ষা ১২।৩৩১।৩), অতিনেশনত্ব (পরিশিষ্ট ১০।৫৯৬।১৪-১৫), অতিপরমাণু (বিশ্ব-প ২৫।৩৬৮।১৮), অতিপুষ্টি (রা-চিঠি ২০।৩৫৯।২০), অতি-প্রকাশিত (সা-পথে ২৩।৪২৮।৩০), অতিপ্রত্যক্ষ (সাহিত্য ৮।৩৯১।২), অতিপ্রাবল্য (পল্লী ২৭।৫৪৩।২৩), অতিবন্ধুরতা (স-নীতি ২৭।৪৭৮।১২), অতিবর্ষা (ক্ষণিকা

১৩ উপসর্গ সমালোচনা। শব্দতত্ত্ব, ১২।৫৫১ পৃ।

৭।২১২।২৪ ), অতিবিশেষ ( শান্তি-নি ১৪।৩০৪।২৮ ), অতিবিশ্বাস ( সমাজ ১২।২৫৩।১৪ ), অতিব্যগ্রতা (সমাজ ১২।২৫৪।২০ ), অতিব্যয়িতা ( ছন্দ ২১।৩৬৭।২৫), অতিভূষিতা ( অনু. অ-২।৫৩৭।১৪ ), অতিভোগ ( স-নীতি ২৭।৪৭১।২৬ ), অতিভোগী ( স-নীতি ২৭।৪৭১।২০ ), অতিমর্ত্য ( চিঠি ৯।২০৭।২ ), অতিমাধুর্য ( সা-স্ব ২৭।২৭১।১৭ ), অতিমিষ্ট ( পঞ্চভূত ২।৬৩৩।১৭ ), অতিলজ্জা ( শিক্ষা ১২।৩২৬।৮ ), অতিললিত ( পঞ্চভূত ২।৫৬৭।১৬ ), অতিলালিত্য ( সা-স্ব ২৭।২৭১।১৭ ), অতিলোলুপতা ( ইতিহাস ৬৩।৬), অতিলৌকিক ( সে ২৬।২৭১।১৬), অতিশীর্ণতা ( রা-চিঠি ২০।৩৫৯।২০ ), অতিশ্রম ( শিক্ষা ১২।২৯১।১৯ ), অতি-সংসার ( আত্ম-প ২৭।২২৩।৮), অতিসভ্যতা ( শিক্ষা ১২।৩৩১।১৪ ), অতিসমীচীন ( পঞ্চভূত ২।৫৮৪।২৪ ), অতিসহিষ্ণু ( চিঠি ৯।১৩২।১ ), অতি-সাবধানী ( চিঠি ৯।১৫৬।১৬ ), অতিসৌষম্য ( পঞ্চভূত ২।৫৬৭।১৫ ), অতিস্ফুট ( পঞ্চভূত ২।৫৪৮।৬ ), অত্যলংকৃত ( অনু অ-২।৫৪৭।২১ ), অত্যাড়ম্বর ( সা-স্ব ২৭।২৬০।২২ ), অত্যুদ্ধত ( কালান্তর ২৪।২৯৬।২৮ ) ॥

অধি : অধিরোহণ আভিধানিক। অধিনেতা, অধিরাজিত নূতন হতে পারে। অধি-নী ধাতু আছে।

অনু : অনুকম্পন, অনুদেশ, অনুভাব, অনুমত, অনুরত, অনুষঙ্গী, অভিধানে পাওয়া যায়। অনুকম্পন, অনুভাব, অনুষঙ্গীর ক্ষেত্রে অর্থান্তর ঘটেছে। অনুকল্পনা, অনুপন্থী, অনুপ্রকাশিত, অনুবেদনা, অনুসঙ্গ, অনুসঙ্গী, নূতন ব'লে মনে হয়। 'অনুসঙ্গ' ও 'অনুসঙ্গী' বানান লক্ষণীয়। 'সাহচর্য' ও 'সহচর' অর্থে শব্দ দুটি ব্যবহৃত। এ দুটি স্থলে কবি ষত্ব বিধান মানেন নি। সঙ্গ ও সঙ্গী প্রত্যক্ষগোচর মানসে কিনা বলা যায় না। অনু-বিদ্ ধাতু অভিধানে আছে।

অপ : অপগমন ও অপভাষা পুরাতন। আভিধানিক অর্থ ছাড়া নূতন অর্থেও 'অপভাষা' প্রয়োগ করেছেন। অপকীর্তন, অপজনন, অপদৃষ্টি, অপদেব ও অপসঞ্চয় নূতন মনে হয়। 'অপব্যয়ের' বিপরীতার্থে 'অপসঞ্চয়' ব্যবহৃত। 'অপজনন' ইংরাজির অনুবাদসূত্রে প্রযুক্ত। অবজনন' দ্রষ্টব্য। অপ ও অব উপসর্গ সমার্থক।

অব : অবভৃত, অবমর্দিত, অবলিপ্ত, অবলীন, অবলুণ্ঠন, অবলুপ্ত, অবলেপ, অবলেপন ও অবসাদক আভিধানিক। অবচেতন, অবচেতনা ও অবজননকর নূতন ও ইংরাজি অনুবাদসূত্রে সৃষ্ট।

অভি : অভিবন্দনা, অভিভূতি, অভিসংযোগ, অভ্যাগম, অভ্যাঘাত ও অভ্যুদয় আভিধানিক। 'অভিসংযোগ' নূতন অর্থে ব্যবহৃত। অভিদেশ, অভিনয়ন, অভিনির্দেশ, অভিবর্তন, অভিব্যজ্যমান, অভিসেচনক্রিয়া, অভ্যুৎপাত নূতন। 'অভিবর্ত' অভিধানে আছে। এ সম্পর্কে -অনট্ প্রত্যয়ের আলোচনা দ্রষ্টব্য। 'অভিব্যজ্যমান' সম্পর্কে আলোচনা -শানচ্ প্রত্যয়ে দ্রষ্টব্য। 'অভ্যুৎপাত' ধাতু

অভিধানে আছে। 'অভিসেচন' বানানে কবি ষত্ব মানেন নি। 'অভিষেচন' অভিধানে আছে। বানানের পার্থক্যে 'অভিসেচন' শব্দকে নূতন বলেছি।

আ : আকম্পিত, আতপ্ত, আতাম্র, আনমিত, আনম্র, আবর্জন, আমীলিত ও আলোল আভিধানিক। 'আতপ্ত' নূতন অর্থে ব্যবহৃত। আভিধানিক অর্থ 'তাপশুদ্ধ'। 'আবর্জন' অন্ত্যমিল সাধনে প্রযুক্ত। আকৃষ্টিপরতা, আধূলিলম্বিত, আবৃতি, আমূলত, আলজ্জ, আলজ্জতা, আলজ্জিত নূতন। আ-বৃ ধাতু আছে। 'আকৃষ্টি' Monier Williamsএ আছে। 'আকৃষ্ট' ও 'আমন্থর' শব্দদুটি 'কাদম্বরী'তে আছে। 'আবাল্যকাল' ( আত্ম-প ২৭।২৪৭।১৯ ) নূতন। আ-উপসর্গযুক্ত কয়েকটি প্রচলিত শব্দ পূর্বপদরূপে ব্যবহার ক'রে নূতন সমাসবদ্ধ শব্দ সৃষ্টি করেছেন। যথা—আকর্ণপ্রসারিত, আজন্মকাল ( চো-বালি ৩।৩৭৯।২৩ ), আজন্মবিধবা, আজানুসমুত্থিত, আমরণকাল ( নৌকাডুবি ৫।৪০৫।৮ ), আমৃত্যুকাল ( আ-সাহিত্য ৯।৫৩২।২৫ ), আশৈশবকাল ( সাহিত্য ৮।৪১৮।২৩ )।

উৎ : উচ্ছিন্ন, উচ্ছ্রিত, উজ্জ্বালিত, উদ্‌গাথা, উদ্‌গিরিত, উদ্‌ঘোষণ, উত্তপ্ত, উন্নাদ, উৎপতন, উৎপ্লব, উদ্‌ভেদ, উন্মথিত, উদ্‌বর্তিত, উদ্‌বাহন, উদ্‌বাহিত, উন্মন, উন্মুখর, উন্মূল, উৎসর্জন, আভিধানিক। 'উদ্‌গাথা' নবার্থ পরিগ্রহ করেছে। উৎকৃষ্ট, উৎক্ষুব্ধ, উদ্‌গামী, উদ্‌ঘোষিত, উৎপূর্ণ, উদ্‌বারি, উদ্‌বারিয়া, উদ্‌বারিত, উদ্‌বারিল, উদ্‌ভাষণ, উৎশিষ্ট, উৎশেষ, উৎস্রাবিয়া—নূতন। 'উদ্‌ঘোষয়তি' ণিজন্ত ধাতু থেকে 'উদ্‌ঘোষিত' উৎপন্ন। 'উৎশিষ্ট' ও 'উৎশেষে' সন্ধি করেন নি। উপসর্গের কারণে প্রচলিত 'উদ্দেশ' শব্দের অর্থান্তর ঘটেছে।

উপ : উপচক্র, উপনায়ক, উপনিপাত, উপরাজ, পুরাতন। 'উপচক্র', 'উপনায়ক' নূতন অর্থে প্রযুক্ত ; উপসর্গের কারণে অর্থান্তর। উপ-র ক্ষুদ্র বা তুল্য অর্থ ধরা হয়েছে। উপগ্রাম, উপচেতনলোক, উপছায়া, উপজগৎ, উপদেবলোক, উপরাজ্য, উপস্বর্গ নূতন। উপরাজ্য satellite stateএর বাংলা অনুবাদ।

দুঃ ( দুর্, দুশ্, দুষ্ ) : দুরভিভব, দুরাশ, দুর্জ্ঞেয়, দুর্দর্শ, দুর্বাসনা, দুর্ললিত, দুশ্চারিণী পুরাতন। দুঃশব্দ, দুঃশীতল, দুঃশ্রাব্য, দুঃসমস্যা, দুঃসম্ভব, দুঃসম্ভাবনা, দুঃসীম, দুঃস্মৃতি, দুরাকাঙ্ক্ষী, দুরায়ত্ত, দুর্দহন, দুর্দৃশ্য, দুর্নম্য, দুর্বশ, দুর্বাধ্য, দুর্ভাষা, দুর্মন্ত্রণা, দুর্মানুষতা ; দুর্মোচ্য, ( নৌকাডুবি ৫। সূচনা -২। ১ ), দুশ্চারিণী, দুষ্পরিমেয়—নূতন। 'দুর্ভাষ' ও 'দুর্মোচ' অভিধানে আছে। 'দুরাকাঙ্ক্ষ' অপেক্ষা 'দুরাকাঙ্ক্ষী'র দিকে বাংলা ভাষার স্বাভাবিক ঝোঁক।

নিঃ ( নির্, নিশ্, নিষ্, নিস্ ) : নিঃশঙ্ক, নিঃশঙ্কিতা, নিঃশক্র, নিশ্বসিত, নিঃসন্ততি, নিঃসপত্ন, নিঃসহ, নিঃসীম, নিঃস্পন্দ, নিরপত্য, নিরবকাশ, নিরলংকার, নিরলংকৃত, নিরাধার, নিরালম্ব, নিরালোক, নিরাস, নিরাহার, নিরুৎসুক, নিরুদ্‌বিগ্ন, নির্ধূম, নির্বল, নির্বাধ, নির্বিবেক, নির্বিবেচক, নির্ভেদ, নির্মশক, নির্মানুষ,

নির্মোহ, নিঃশঙ্কা, নিশ্চেতন, নিশ্চেতনা, নিশ্ছিদ্র, নিষ্কপট, নিষ্কর্মণ্য, নিষ্করুণ, নিষ্কল, নিষ্কারণ, নিষ্কিঞ্চন, নিষ্পত্র, নিষ্প্রতিভ, নিস্তল—পুরাতন। 'নির্বেদ', 'নিস্তল' শব্দে অর্থান্তর ঘটেছে। বিপরীতার্থে 'নিষ্প্রতিভ' ব্যবহৃত। সংস্কৃতে প্রচলিত থাকলেও 'নিরুৎসুক' ভাষাতাত্ত্বিকের দৃষ্টি আকর্ষণযোগ্য। নিঃশঙ্কিতা, নিঃস্পন্দ, নিরাস, নিস্তল অন্ত্যমিল সাধন করেছে। নিঃশর, নিঃশাস্তি, নিঃশ্বসিত, নিঃসংকট, নিঃসঙ্গ, নিঃসংসক্ত, নিঃসঙ্গিনী, নিসন্দিগ্ধ, নিঃসম্পদ, নিঃসম্পর্কীয়া, নিঃসরিক, নিঃসাহস, নিঃসুর, নিঃস্মৃতি, নিঃস্পন্দিত, নিঃস্বপ্ন, নিঃস্বর, নিরঙ্কিত, নিরক্ষর, নিরবগুণ্ঠিত, নিরভিভূত, নিরংশ, নিরাপত্তি, নিরাবশ্যকতা, নিরাবিল, নিরাবৃত, নিরালয়, নিরালোকিত, নিরাশী, নিরাশ্বাস, নিরাসক্ত, নিরাসক্তি, নিরাসবাব, নিরুৎকণ্ঠিত, নিরুদ্দেশ্য, নিরোৎসুক্য, নির্ঘোষণ, নির্জমিদার, নির্জীবন, নির্ঝরিত, নির্দেয়াল, নির্নিমিখ, নির্বস্তুক, নির্বাধুনিক, নির্বারিত, নির্বিকল, নির্বিচল, নির্বিদার, নির্ব্যক্তিক, নির্ভর্ষণ, নির্মঞ্জন, নির্মানুষিক, নির্লাজ, নিশ্চঞ্চল, নিশ্চিঠি, নিশ্চৈতন্য, নিশ্ছিপি, নিষ্কারণ্য, নিষ্কার্পেট, নিষ্ক্ষিপ্ত, নিষ্খদ্দর, নিষ্পরোয়া—এগুলি নূতন। অন্ত্যমিলের জন্য 'নিঃস্মৃতি', 'নির্ঘোষণ', 'নির্নিমিখ', নির্বাধুনিক, 'নির্বিকল' ও অনুপ্রাসের খাতিরে 'নির্বিদার' ব্যবহৃত। নিঃসঙ্গিনী, নিঃসম্পর্কীয়া, নিঃসক্ত, নিঃসংসক্ত, নিঃসন্দিগ্ধ, নিঃস্পন্দিত, নিরঙ্কিত, নিরবগুণ্ঠিত, নিরভিভূত, নিরাবৃত, নিরালোকিত, নিরাসক্ত, নিরাসঙ্গ, নিরুৎকুণ্ঠিত, নির্ঝরিত, নির্বারিত, নির্বিকল, নির্বিচল, নির্মানুষিক, নিশ্চঞ্চল—শব্দগুলির গঠন কৌতূহলোদ্দীপক। অবশ্য সংস্কৃতেও এ রকম ব্যতিক্রমের নিদর্শন আছে—'নিরুৎসক'। কিন্তু তা নিয়ম নয়; নিয়মের ব্যতিক্রম। নিঃসরিক, নিরাসবাব, নির্জমিদার, নিশ্চিঠি, নিশ্ছিপি, নিষ্কার্পেট, নিষ্খদ্দর ও নিষ্পরোয়া—সংকর শব্দ। 'নিরুদ্যোগী' ("তাতে দেহ থেকে যায় অনিপুণ, মন থেকে যায় নিরুদ্যোগী।"—রবীন্দ্র) জ্ঞানেন্দ্রমোহন দাসের অভিধানে আছে।

পরা: পরাশক্তি পুরাতন। শব্দটির অর্থান্তর লক্ষণীয়। পরামুক্তি, পরাশান্তি নূতন ব'লে মনে হয়।

পরি: পরিক্ষত, পরিক্ষাণ, পরিগত, পরিদৃষ্ট, পরিপূত, পরিপূর্তি, পরিপোষণ, পরিবৃদ্ধি, পরিবেষ্টিতা, পরিব্যক্ত, পরিভূষিত, পরিরক্ষিত, পরিষক্ত, পরিস্পষ্ট, পরিস্ফীত, পরিহরণ, পরিহসনীয়—পুরাতন। এগুলির কোনো কোনোটি মূলের অনুবাদসূত্রে কিন্তু অধিকাংশই স্বাধীনভাবে প্রযুক্ত। পরিতারণ, পরিদর্শয়িতা, পরিপুঞ্জিত, পরিপুষ্টি, পরিপূর, পরিপ্রেক্ষণতত্ত্ব, পরিপ্রেক্ষণিকা, পরিপ্রেক্ষণী, পরিপ্রেক্ষিত, পরিবর্ধমান, পরিবিস্তৃত, পরিব্যক্তি, পরিভ্রান্ত, পরিমণ্ডলী, পরিমাপক, পরিশান্ত, পরিসূক্ষ্ম, পরিস্ফীতি, পরিস্ফুটন, পরিস্ফূর্ত—নূতন ব'লে মনে হয়। পরিপ্রেক্ষণতত্ত্ব, পরিপ্রেক্ষণিকা, পরিপ্রেক্ষণী, পরিপ্রেক্ষিত ইংরাজি শব্দের প্রতিশব্দ

রূপে ব্যবহৃত। 'পরিমণ্ডল' অভিধানে আছে; কিন্তু 'পরিমণ্ডলী' নেই। 'পরি-বৃষ্' ধাতু আছে। এই কারণে এই জাতীয় শব্দকেও নূতন ধরেছি।

প্র: প্রচ্ছায়, প্রজাতি, প্রবৃদ্ধি, প্রমুক্ত, প্রমুগ্ধ, প্রশান্তি, প্রসুপ্ত, প্রাগ্রসর, প্রোৎফুল্ল, প্রোৎসাহক ও প্রোল্লোল—প্রাচীন। প্রকৃষ্টি, প্রজন্ম, প্রজ্বলন্ত, প্রদৌহিত্রী, প্রপৌত্রিক, প্রভক্ষক, প্রোল্লাস—নূতন শব্দ। 'প্রকৃষ্টি', 'প্রজন্ম', 'প্রভক্ষক' ইংরাজি শব্দের অনুবাদসূত্রে তৈরি।

প্রতি: প্রতিবচন, প্রতিবর্তী, প্রতিবৃত্তিক্রিয়া, প্রতিমুখ, প্রতিমুখী, প্রতিযুধ্যমান, প্রতিযোগী, প্রতিরথ, প্রতিরূপ, প্রতিরূপক, প্রতিশাখা, প্রতিস্পর্ধী, প্রত্যংশ, প্রত্যুচ্চারণ, প্রত্যুপকার, প্রাচীন। প্রতিঋণ, প্রতিঘাতী, প্রতিজিঘাংসা, প্রতি-ঝংকৃত, প্রতিপ্রাণ, প্রতিবাদক, প্রতিভাষণ, প্রতিলাথি, প্রতিলাপ, প্রতিসংহরণ, প্রতিসৃষ্টি, প্রতিস্ফুরিত, প্রতিহাস্য, প্রত্যক্ষরীকরণ, প্রত্যনুবাদ, প্রত্যভিঘাত, নূতন। তবে 'প্রতি-ভাষ্' ও 'প্রতিস্ফুর্' ধাতু আছে। প্রতিমুখ, প্রতিরথ, প্রতিরূপ শব্দে অর্থান্তর ঘটেছে। ইংরাজির অনুবাদসূত্রে পুরাতন ও নূতন শব্দ প্রযুক্ত হয়েছে। আবার বিপরীতার্থেও পুরাতন শব্দ ব্যবহৃত হয়েছে ও নূতন শব্দ রচিত হয়েছে। যেমন—প্রতিরথ ও প্রত্যংশ পুরাতন, আর নূতন হ'ল প্রতিঋণ, প্রতিলাপ, প্রতিহাস্য ইত্যাদি। বিপরীতার্থে 'প্রতি' উপসর্গ সাধারণত ব্যবহৃত হয়েছে। 'প্রতিবর্গ' একটি নূতন শব্দ। অর্থ বিপরীত। "ঐচ্ছিক (optional) শব্দটা সংস্কৃতে পেয়েছি; তারি প্রতিবর্গে আবশ্যিক শব্দ ব্যবহার চলে কিনা পণ্ডিতদের জিজ্ঞাসা করি।" 'শব্দচয়ন' প্রবন্ধের পাণ্ডুলিপি চিত্র। সাহিত্য পরিষৎ পত্রিকা। বর্ষ ৬৬। সংখ্যা ৩—৪, পৃ ৩২৮॥

বি—বিক্ষেপ, বিচলন, বিধ্বংসন, বিপ্লাবন, বিমোচন, বিরচন, বিলগ্ন, বিলুণ্ঠিত, বিশঙ্কিত, বিশোচন, বিহসিত—পুরাতন। বিপ্লাবন, বিশোচন শব্দে অর্থান্তর ঘটেছে। বিচঞ্চল, বিধর্ষিত, বিধার্মিক, বিবর্জন, বিবেশ, বিমলিনা, বিমাত্র, বিমিশ্রিত, বিমুদিত, বিলুপ্তি, বিসর্পিত, বিস্ত্রীক নূতন। বিসর্পিত শব্দে নিজস্ব প্রবণতা লক্ষ্য করার যোগ্য। সস্ত্রীক শব্দের বিপরীতে বিস্ত্রীক তৈরি। অন্ত্যমিল সাধনের জন্য বিচঞ্চল, বিমলিনা, বিমুদিত ও অনুপ্রাসানুরোধে বিধর্ষিত, বিধার্মিক, বিধ্বংসন ও বিলুণ্ঠিত ব্যবহৃত।

সম্—সংকল্পন(না), সংক্ষুব্ধ, সংক্ষোভ, সংবেগ, সংবেদন, সংবেষ্টন, সংমিশ্রিত, সংরাগ, সংরুদ্ধ, সংসাধন, সন্নত, সন্নদ্ধ, সমুচ্চ, সমুজ্জ্বল, সমুৎকর্ষ, সমুৎকৃষ্ট, সমুদিত, সমাহিত, সম্ভোগী, সম্ভোজন, সম্মিতি, সম্মিশ্রণ, সম্মিশ্রিত প্রাচীন। সংরচন, সংরচিত, সংলালন, সংলিপ্ত, সঙ্কল, সঙ্কলমান, সন্তাড়ন, সমভ্যর্থন, সমুচ্ছল, সমুদার, সম্বেদন নূতন ব'লে মনে হয়। সংলালিত, সমুচ্ছলিত সংস্কৃত অভিধানে আছে। সঙ্কল থাকলেও অর্থ সম্পূর্ণ আলাদা, রবীন্দ্রপ্রদত্ত অর্থের সঙ্গে তার কোনো সংস্রব

নেই; এজন্য এটিকে নূতন বলছি। 'সম্বেদন' সংবেদন শব্দের রূপান্তর মাত্র। নূতন অর্থে 'সংকল্পন'(না), 'সম্মিতি' ব্যবহৃত। 'সমুজ্জ্বল' ইংরাজির অনুবাদসূত্রে ব্যবহৃত।

সু—অর্থ পরিস্ফুটনের নিমিত্ত এই উপসর্গের ব্যবহার। সংস্কৃতেও এই উপসর্গ-যুক্ত শব্দের প্রয়োগ নিতান্ত বিরল নয়। 'সুতঃসহ' রবীন্দ্রনাথ ব্যবহার করেছেন (রাজা।প্রজা ১০।৪২৪।৮)। এটি 'রঘুবংশে'ও আছে (৩।৩৭; ৪।১৫)। কিন্তু রবীন্দ্রনাথের পূর্ববর্তী কবি ও লেখকদের রচনায় সু-উপসর্গযুক্ত শব্দ প্রায় মুদ্রাদোষে পরিণত হয়েছিল। অনেক সময় নিরর্থক সু ব্যবহৃত হত। সু এইসব ক্ষেত্রে স্বার্থে প্রযুক্ত বলে সমর্থন করতে হয়। মাইকেল মধুসূদনের রচনায় সু-র প্রচুর প্রয়োগ আছে। রবীন্দ্রনাথের আদি রচনা, বিশেষত কবিতা ও কাব্য, এই মুদ্রাদোষ-মুক্ত নয়। রবীন্দ্রনাথের রচনা থেকে কিছু সু-উপসর্গযুক্ত শব্দ সংগ্রহ করেছি। কয়েকটি মাত্র কোষভুক্ত। প্রাচীন অর্থাৎ সংস্কৃত অভিধানেও এর কয়েকটি আছে সুগ্রহ, সুনন্দন, সুনিয়ত, সুপ্রশস্ত, সুবর্ণ, সুভদ্র, সুমিতি। সুনন্দন ও সুমিতি নবার্থ গ্রহণ করেছে। সুবাধ্য, সুবিজন, সুসংস্কারী, সুহাসি নূতন। বিপরীতার্থে সুগ্রহ ও সুসংস্কারী প্রযুক্ত। কোষবহির্ভূত শব্দগুলির যেগুলি আভিধানিক—সুকবিতা (সমালোচনা অ-২।৮০।২৬), সুগম্ভীর (কবি-কা অ-১।৩৯।২৮), সুগোচর (গোরা ৬।১৯৪।২৩), সুচতুর (সো-তরী ৩।১৪১।১০), সুচির (কল্পনা ৭।১২১।১৭), সুতন্তু (রূপান্তর ৬১।১১), সুদুর্গম (চো-বালি ৩।৪৬৬।২৩), সুদৃষ্টি (নৌকাডুবি ৫।৪১১।১), সুপবিত্র (উপসর্গ ১০।৯০।১২), সুপরীক্ষিত (গল্প ১৯।২৪৮।২৩), সুপ্রসন্ন (কবি-কা অ-১।৩৭।৯), সুবিজন (নৈবেদ্য ৮।৭১।২২), সুবিহিত (আত্মশক্তি ৩।৫৪৬।৪), সুবেশী (চিঠি ১।১৫।৬) সুব্যক্ত (শান্তি-নি ১৪।৪৩৮।২১), সুমন্দ (নৈবেদ্য ৮।৩৫।১৪), সুমহতী (কাহিনী ৫।৬৬।২৭)। এগুলির মধ্যে সুকবিতা, সুপবিত্র সংস্কৃত অভিধানের অর্থে প্রযুক্ত হয় নি। সুকণ্ঠিনী (চিঠি ৫।১১২।১৫), সুকাব্য (আ-সাহিত্য ৯।৪৪৮।২৪), সুছাত্র (মন্ত্রী-অভি অ-২।১৮৮।৯), সুচিকন (মানসী ২।১৮৮।২), সুচিরবাঞ্ছিত (সানাই ২৪।৬৮।১২), সুতীব্র (আ-সাহিত্য ৯।৩৯৯।৫), সুতৃপ্ত (স্মরণ ৮।৯৬।১), সুদুর্ভর (চিঠি ৪।৪১।১৮), সুদুর্ভেদ্য (শান্তি-নি ১৩।৪৫৬।১২), সুনম্র (প-সঞ্চয় ২৬।৪৮৫।২৮), সুনিস্তব্ধ (কবি-কা অ-১।১৩।৬), সুনীরব (ভগ্নহৃদয় অ-১।১৭০।৬), সুপ্রত্যক্ষ (সাহিত্য ৮।৪৫০।৬), সুপ্রশান্ত (মানসী ২।১৭৬।৪), সুবদনী (শৈশব-সং অ-১।৪৪২।১৬), সুবিকট (কবি-কা অ-১।১১।২৭), সুবিচারিত (অনু. অ-২।৫৮০।২১), সুবিচিত্র (উৎসর্গ ১০।৯০।১০), সুবিরল (নৈবেদ্য ৮।৭১।২২), সুমঙ্গলধারা (কণিকা ৬।১৬।৬), সুমহত্তর (লেখন ১৪।১৬৯।৯), সুস্পষ্ট (গল্প ২১।২৫৩।১৭)॥ সুকণ্ঠিনী ও সুবদনী সংস্কৃত ব্যাকরণের নিয়মে হয় না। সেজন্য

সংস্কৃত অভিধানে থাকার কথাও না। এদুটির শুদ্ধরূপ সুকণ্ঠী ও সুবদনা আছে। কিন্তু তাই ব'লে শব্দদুটি বাংলা থেকে বাতিল করা চলে না।

২২।১। উপসর্গপ্রীতিবশে যেমন প্রচলিত উপসর্গহীন শব্দের স্থলে অপ্রচলিত বা নূতন উপসর্গযুক্ত শব্দ রবীন্দ্ররচনায় আছে, তেমনি আবার প্রচলিত উপসর্গযুক্ত শব্দের স্থলে অপ্রচলিত উপসর্গহীন শব্দও রবীন্দ্রনাথ ব্যবহার করেছেন। এগুলি হল—অর্থী, কীর্ণ, গাহন, ছন্ন, বাহিনী, মার্জনা, রণন, রণিত, স্ফোরণ। বৈচিত্র্যপ্রিয়তা, ছন্দ ও অনুপ্রাসাদি কারণে এইসব প্রয়োগ। ( অনুচ্ছেদ ৩২ দ্র )।

২২।২। এই সঙ্গে বিদেশী উপসর্গযোগে সৃষ্ট কিছু শব্দেরও উল্লেখ প্রয়োজন। গর—গরঠিকানা, গরঠিকানি, গরঠিকানিয়া এবং বে—বেওজন, বেছন্দ, বেঠিকানা, বেদরকারি, বেদরদি (দী), বেমেয়াদি, বেরঙা নূতন ব'লেই মনে হয়। অনুপ্রাসসৃষ্টি, বিপরীতার্থসূচকতা প্রভৃতি কারণে এগুলির প্রয়োগ। বেওজন, বেছন্দ, বেদরকারি অনুপ্রাসানুরোধে, বেমেয়াদি বিপরীতার্থে প্রযুক্ত।

২৩। ছন্দ, অনুপ্রাস, অন্ত্যমিল, বৈচিত্র্যসাধন, অর্থ ও ভাব প্রকাশের জন্য, প্রসঙ্গের প্রয়োজনে রবীন্দ্রনাথ যেমন অপ্রচলিত, বিরলপ্রচলিত, প্রচলিত শব্দ নূতন অর্থে, অপ্রচলিত অর্থে, প্রায়-অপ্রচলিত অর্থে ব্যবহার করেছেন, তেমনি অপ্রচলিত, বিরলপ্রচলিত, প্রচলিত শব্দের রূপান্তর সাধনও করেছেন। প্রচলিত শব্দের সংস্কৃতীকরণ[১৪] রবীন্দ্রনাথের শুচিবায়ুগ্রস্ত মনের অভিজ্ঞান বহন করে। শুধু এ-ই একমাত্র কারণ নয়; রোমান্টিকতা, পরিহাসপ্রিয়তা, রসসৃষ্টিও প্রচলিত শব্দের সংস্কৃতীকরণের মূলে আছে। বন্ধনীমধ্যে প্রচলিত শব্দসহ সংস্কৃতীকৃত শব্দের একটি তালিকা নিচে দিচ্ছি—অষ্টকুষ্ঠী ( আঁটকুঁড়ী ), অসিতচর্ম ( সাদা চামড়া ), উষ্ণবাক্য ( গরমবুলি ), উষ্ণভাষা ( গরম কথা ), কনকচন্দ্র ( সোনার চাঁদ ), কর্ণপীড়ন ( কানমলা ), কৃষ্ণবিষ্ণু ( কেষ্ট বিষ্টু ), কৈশিকাকর্ষণ ( চুল ধ'রে টানা ), চক্ষুখাদিকা ( চোখখাকী ), চতুশ্চরণ ( চারপা ), দগ্ধতাম্র ( পোড়া তামাটে ), নাসাকুঞ্চন ( নাক কুঁচকানো ), নাসিকা সীটকার ( নাক সিটকানো ), পিতৃপুরুষের সাধ্য ( বাপের সাধ্যি ), প্রস্তুত অন্ন ( বাড়া ভাত ), ভর্তার পরমায়ুহন্ত্রী, ভর্তৃখাদিকা ( ভাতারখাকী ), ভাঙা বাদ্যসম ( ভাঙা ঢাকের মতো ), শ্বেতচর্মী ( সাদা চামড়া ), শ্বেতাস্য ( সাদামুখো ), সৎকুলপ্রদীপ ( সদ্‌বংশের বাতি ), সুবর্ণময় ভ্রাতুষ্পুত্র ( সোনার ভাইপো ), স্বামীপুত্রখাদন ( ভাতারপুত খাওয়া ), হস্তীঅশ্ব ( হাতি ঘোড়া )। দন্তোন্মীলন করা ( দাঁত বার করা ), দরবৃদ্ধি কর্‌ ( দর বাড়া ), নাসা চক্ষু মুঞ্চন করিয়া ( নাক চোখ মুছিয়ে ), মুখবক্র কর্‌ ( মুখ বাঁকা কর্‌ )। 'ভাঙা বাদ্যসম' পুরো সংস্কৃতীকৃত নয়। সম্ভবত ছন্দ ও পূর্বের 'ভাঙাবুক' শব্দের সঙ্গে অনুপ্রাস রক্ষার জন্যই 'ভগ্ন বাদ্যসম' করা হয় নি। 'চতুশ্চরণ', 'হস্তী অশ্ব'

১৪ তু সংস্কৃতান্বিত। গ্রন্থ পরিচয় পৃ ৩।৬৪৫।

অন্ত্যমিলের জন্য সংস্কৃতীকৃত। সংস্কৃতীকরণের জন্যই ভব্যতা রক্ষা ক'রেও ভর্তৃপাদিকার মতো শব্দ ব্যবহার সম্ভব হয়েছে। এই জাতীয় শব্দের অবিকৃত মূলের প্রয়োগ রবীন্দ্রনাথের পক্ষে সম্ভব ছিল না। রোমান্টিক শুচিবায়ুগ্রস্ততাহেতু 'মলে'র পরিবর্তে 'চরণচক্র', স্থলবিশেষে 'কারখানার' পরিবর্তে 'কর্মশালা' তিনি ব্যবহার করেছেন। 'শ্বেতাস্য' প্রাচীন হলেও এই মানসেই কবি প্রয়োগ করেছেন। প্রচলিত কেশাকর্ষণ স্থলে 'কৈশিকাকর্ষণ' ব্যবহৃত। কোষবহির্ভূত এই জাতীয় আরও কয়েকটি শব্দ—অস্থিদাহকারী দস্যু-মেয়ে (হাড়-জ্বালানী—গল্প ১৮।৩০১।২৯); অপবিত্র জন্তুজাত (শুয়োরের বাচ্চা—গল্প ১৯।২৩১।১৭-১৮); কটুতৈল (কড়া তেল—'তিন্তিড়িসংযোগে কটুতৈলে অম্লব্যঞ্জনরন্ধনপূর্বক', ব্যঙ্গ-কৌ ৭।৩৬০।৬); গলবেষ্টন (গলাজড়ানো—ঐ ৭।৩৬২।৩); পিতৃযশ (বাপের নাম—'লড়াইয়ের অপেক্ষা পলায়নেই পিতৃযশ রক্ষা হয়', চিঠিপত্র ২।৫২৩।১৮); বায়ুআহার (হাওয়া-খাওয়া, নৌকাডুবি ৫।৩০৬।১৬); ভগ্নীপতির পুত্র (শালার ছেলে, গল্প ২৭।৯৯।৩, ১৩); ভ্রূকুঞ্চন (ভুরু-কুঁচকানো, আকাশ-প্র ২৩।১২৩।৩)। ছন্দের খাতিরে এই রীতির উল্টো দৃষ্টান্তও আছে। 'পৃষ্ঠপ্রদর্শন করা' প্রচলিত। তৎস্থলে 'মানসী'তে (২।২৩৯।১০) পাই—'আরে রেখে দাও খৃষ্ট! /এখনি দেখাও পৃষ্ঠ!'

২৪। ছন্দ, অন্ত্যমিল, বৈচিত্র্যপ্রিয়তা প্রভৃতি কারণে প্রচলিত শব্দের সমার্থক শব্দও রবীন্দ্রনাথ ব্যবহার করেছেন। নিচে এই জাতীয় শব্দের পাশে বন্ধনীমধ্যে প্রচলিত রূপটিও দেওয়া গেল। ইন্দ্রমল্লী (চন্দ্রমল্লী), কর্ণকটু (শ্রুতিকটু), কৃপালু (দয়ালু), কৈশিকার্ষণ (কেশাকর্ষণ), খেলানা (খেলনা), চৌতলা (চারতলা), চতুঃসীমানা (চৌহদ্দী), ছাড়চিঠি (ছাড়পত্র), জীবনেশ্বর (প্রাণেশ্বর), ঝোরা (ঝুরি), তৃণনিবাস (পর্ণকুটির), দীর্ঘপ্রস্থ (লম্বাচওড়া), দুইমত (দ্বিমত), দৃষ্টিমান (চক্ষুষ্মান), নির্বাকপুর (যমপুর), পদ্মহস্ত (করকমল), পরজাতি (অন্যজাতি), পরজাতীয় (অন্য জাতীয়), পান্থাবাস (পান্থনিবাস), বাক্যনবাব (বাক্যবাগীশ), বাক্যাড়ম্বর (বাগাড়ম্বর), ভূতকাল (অতীতকাল), মধুমাছি (মৌমাছি), মা-সম্ভাষণ (মা-ডাক), রাজ্যাধিরাজ (রাজাধিরাজ), শ্রুতিপরুষ (শ্রুতিকটু), শ্বেতভুজা (সরস্বতী)। কৃপালু, দৃষ্টিমান, পদ্মহস্ত ও বাক্যাড়ম্বর সংস্কৃত অভিধানে আছে। 'বাক্যনবাব', 'রাজ্যাধিরাজ' অন্ত্যমিল ও ছন্দের অনুরোধে প্রযুক্ত।

২৫। ছন্দ, অন্ত্যমিল, বৈচিত্র্যপ্রিয়তা প্রভৃতি কারণে অনেক প্রচলিত শব্দের স্থলে সেই সব শব্দের সংক্ষিপ্তরূপও রবীন্দ্রনাথ প্রয়োগ করেছেন। এগুলির মধ্যে অহেতু, উন্মীল, পিপীলি [পিপীলী], ভবিষ্য, মরীচি, মুক্তি, যবনি [যবনী], লেলিহ অভিধানে আছে। অন্যগুলি নূতন ব'লে মনে হয়—অচেত, অনাবশ্য, উলস,

জাজ্বল্য, দেশান্ত, দোদুল্য, নিমীল, নিরন্ত, পৈশাচী, বনান্ত, বিভীষা, বৈতালি, লোকলোকান্ত, শ্রুতিমধু। এগুলি যথাক্রমে প্রচলিত অচেতন, অনাবশ্যক, উলসিত, জাজ্বল্যমান, দেশান্তর, দোদুল্যমান, নিমীলিত, নিরন্তর, পৈশাচিক, বনান্তর, বিভীষিকা, বৈতালিক, লোকলোকান্তর, শ্রুতিমধুর শব্দের সংক্ষিপ্ত রূপ 'বনান্ত' শব্দের আভিধানিক অর্থ বন। তাহলে 'বনবনান্ত' শব্দের অর্থ হয় বনে বনে। কিন্তু এই জাতীয় অন্য প্রয়োগের সঙ্গে সঙ্গতি রেখে এটিকে বনান্তর শব্দের সংক্ষিপ্ত রূপ ধরেছি। একমাত্র 'জাজ্বল্য' গদ্য ও পদ্যে ব্যবহৃত; অন্যগুলি সবই পদ্যে প্রযুক্ত। অন্ত্যমিলের জন্য দেশান্ত, বনান্ত, বৈতালি, মূর্তি ব্যবহৃত পিপীলি, যবনি যে পিপীলিকা ও যবনিকা শব্দের সংক্ষিপ্ত রূপ তা বানান থেকেই অনুমান করা যায়। এদুটি শব্দের আভিধানিক বানান পিপি(পী)লী ও যবনী কবির এই প্রবণতা থেকে উন্মীলকেও উন্মীলন শব্দের সংক্ষিপ্ত রূপ বললে অন্যায় হয় না। অচেতস্, উন্মনস্ শব্দ আভিধানিক। এগুলির রূপান্তর অচেত, উন্মন ধরা যেতে পারে। অবশ্য বাংলায় উন্মনা অতি সুপরিচিত বহু ব্যবহৃত শব্দ কোষান্তর্গত নয় এমন আরও কয়েকটি দৃষ্টান্ত—কীর্তনী (<কীর্তনিয়া, পুনশ্চ ১৬।১০৬।৩) পোমাটো (< Pomatum. প্রহাসিনী ২৩।৬৬।১২), মর্মান্ত (< মর্মান্তিক, 'মৃণাল পরশে/রোমাঞ্চ অঙ্কুরি উঠে মর্মান্ত হরষে', সো-তরী ৩।৬৫।২২), য'দিন (কথা ৭।৮৫।১৫), লেলিহা ('মেলিয়াছে লেলিহা রসনা'— মানসী ২।১৫।১৯)। পোমাটো ও য'দিন অন্ত্যমিলের জন্য ব্যবহৃত। লেলিহা আপ্-অন্ত স্ত্রীলিঙ্গের রূপ। রোমন্থ ('রোমন্থরত ধেনু'—প্রান্তিক ২২।৯।১৯) আভিধানিক।

২৬। পদ্যে ও গদ্যে অনেক সময় প্রচলিত ও অপ্রচলিত শব্দের নূতন রূপ দেখা যায়। এই রকম শব্দের পাশে বন্ধনী মধ্যে প্রচলিত বা অপ্রচলিত রূপটি দেওয়া হল। —উতল, উতালা (উতলা), কালিকে (কালিকা), খুঞ্চ (খুঞ্চি), খুঁটো (খুঁট), গুঁতি (গুঁতা বা গুঁতো), গোঁজামিলন (গোঁজামিল), চাঁদিমা (চন্দ্রিমা), দ্বিপদী (দ্বিপদ), নিলজ্জ (নির্লজ্জ), বিনানি (নী) (বিনুনি), ব্যবসায়িক (ব্যবসায়ী), ভুঁইফোঁড়া (ভুঁইফোঁড়), যাই (যেই), রাঁধুনে (রাঁধুনী), লিখক (লেখক), লুঠেল (লুটেল), সমভূম (সমভূমি), সার্থবাহী (সার্থবাহ), স্থকিত, স্থগিদ (স্থগিত), হিংসুকে (হিংসুক)। পদ্যের ক্ষেত্রে এই রূপান্তরের অন্যতম কারণ ছন্দের অনুরোধ। যেমন—ঘরকরন (না) (ঘরকন্না), ঝটিত (ঝটিতি), রঙ্গভূম (রঙ্গভূমি), রঙ্গশাল (রঙ্গশালা), সুরভ (সুরভি)। আবার অন্ত্যমিলের জন্যও এই রূপান্তর সংঘটিত হয়েছে। যথা—উপশির (উপশিরা), করতারি (করতালি), কলিয়া (কলি), কাংস (কাংস্য), কাঁচল (কাঁচলি), কাটনি (কাটনা), কাঁদনা(নি) (কাঁদন), খেলাধূলি (খেলাধুলা), চড়োয়া (চড়াও),

ডঙ্ক ( ডঙ্কা ), ডারি ( ডালি ), ধূম্রকেতু ( ধূমকেতু ), পুতলা ( পুতুল ), প্রবাস-যাত্র ( প্রবাসযাত্রী ), মৈতালি ( মিতালি ), রক্তিমে ( রক্তিম ), লুভি(ভী) ( লোভী—মরণলুভী, লজ্জগুসলুভি ), সন্ধ ( সন্দ ), সিচন ( সেচন )। কোষবহির্ভূত এই জাতীয় আরও কয়েকটি শব্দ—কহে, 'কাঠমুণ্ডার/নেপালের গুণ্ডার' খাপছাড়া ২১।৩৫।১ , 'জলে বাসা বেঁধেছিলেম, ডাঙায় বড়ো কিচিমিচি। /সবাই গলা জাহির করে, চেঁচায় কেবল মিছিমিছি'। কড়ি-কো ২।৫০।১১ ; 'সাথি খুঁজে সে বেচারী কী গলদ্‌ঘর্মা— বিস্তর ভেবে শেষে গেল সে কোডর্মা'। খাপছাড়া ২১।১৭।১৮ ; 'পইতার গোচ্ছা'—গল্প ২০।২৪৪।১৭ ; 'বেল জুঁই চম্পক দূরে দিক ঝম্পক', সে ২৬।২৭৬।১২ ; 'শক্তিহীনের দাপনি আপনারে মারে আপনি', র-র ১৪।২৫৪।১৬ ; 'গোঁয়ার কেবল গায়ের জোরেই বাঁকাইয়া দেয় চাবি,/শেষকালে তার কুড়াল ধরিয়া করে মহা দাবাদাবি'। ( লেখন ১৪।১৬৯।৬ ) ; 'যেমনি কর তুষী/যত তোমার খুশি' ; শিশু ৯।১৬।৯ ; 'তাঁরি সুরে গাক না সবাই টপ্পা খেয়াল ধুরবোদ,—গায় না যে কেউ আসল কথা নাইকো কারো সুরবোধ' ! (কড়ি-কো ২।৫১।৯) ; 'অঙ্গে তার পত্রলিখা দেয় লিখে'—বলাকা ১২।১১।১৭ ; 'সে কহিল, 'বরিষার/এই ঋতু ; সরিষার তেলে কমে যায় ধাত, বেড়ে যায় কৃশ্য।' ( খাপছাড়া ২১।৩৪।২৪ ) ; 'বেদনা তোর বিজুল শিখা জ্বলুক অন্তরে'—(শে-স ১৮।১৩৩।২৫ ); মারহাট্টা, হাড়কাট্টা ( সে ২৬।২৭৫।২৭, ৩০ ), মালসাট্টা, আঁটসাট্টা ( সে ২৬।২৭৬।৭, ২৫ ) ; লজ্জগুসলুভি ( প্রহাসিনী ২৩।৩৪।৩৪ ) ; 'তুমি কি কেবল ছবি শুধু পটে লিখা। /ওই যে সুদূর নীহারিকা'—( বলাকা ১২।১০।১৯ ); 'সেই হোমানলে হেরো আজি জ্বলে /দুখের রক্ত শিখা, /হবে তা সহিতে মর্মে দহিতে আছে সে ভাগ্যে লিখা'। ( গীতাঞ্জলি ১১।৮৩।১৮ )। এই দৃষ্টান্তগুলির রূপান্তরের কারণ অনেকক্ষেত্রে রসসৃষ্টি, শিশুপ্রসঙ্গ, প্রসঙ্গগুরুত্ব প্রভৃতি। ব্যবসায়িক, লিখক, লিখা, লুভি (ভী) প্রভৃতি লৌকিক প্রয়োগও রবীন্দ্রনাথ উপেক্ষা করেন নি। করতালি, ডালি স্থলে 'করতারি', 'ডারি' রূপান্তর নূতন হতে পারে। কিন্তু 'ল'য়ের 'র'এ রূপান্তরের বহু দৃষ্টান্ত বৈষ্ণবপদাবলীতে আছে। প্রাচীনসাহিত্যে ডঙ্ক আছে ; কিন্তু তা ডঙ্কা নয়। 'বৈতালি' শব্দের সঙ্গে অন্ত্যমিলের জন্য মিতালির রূপান্তর 'মৈতালি'। প্রচলিত 'সন্দ'র রূপান্তর 'সন্ধ' অন্ত্যমিলের কারণে। 'কাংস' বানান 'চলন্তিকা'কার কোনো সংস্কৃত অভিধানে পেয়েছেন কিনা জানি না। শব্দের অন্তে ঈ-কার প্রবণতার জন্য 'স্বার্থবাহী' ; 'দ্বিপদী'ও এই কারণে। তবে শেষেরটির ক্ষেত্রে স্ত্রী-প্রত্যয় বলতে হয়।

২৬।১। অনুরূপভাবে প্রচলিত, অপ্রচলিত ধাতুরূপের নূতন রূপান্তর ঘটেছে। যথা—অন্ত্যমিলসাধনে গোঙায় স্থলে 'গোয়', চেয়ো স্থলে 'চেহো', এবং অনুপ্রাসানুরোধে দিল স্থলে 'দিলক', নোয়াইয়া স্থলে 'নুমাইয়া' হয়েছে। অন্ত্যমিল ও পরিহাসের জন্য 'রাখ্য', 'শিক্ষ' ও 'সিঁচে' রূপান্তর লাভ করেছে। এগুলির প্রচলিত

রূপ রাখ, শেখ ও সেঁচে। কোষবহির্ভূত অপর কটি দৃষ্টান্ত—'ধীরিধীরি বাতাস গিয়ে আসে তারে দোলা দিয়ে', ( ছবি-গা ১।১১৫।১৫ ) ; 'ঝিরিঝিরি জল ধীরিধীরি বয়', ( নটরাজ ১৮।২০৩।২০ ) ; 'তিমি ওঠে গাঁগাঁ করে ; চিঁচিঁ করে চিংড়ি ;/ইলিস বেহাগ ভাঁজে যেন মধু নিংড়ি' ( খাপছাড়া ২১।৩৪।১২ )॥

২৬।২। অনুবাদসূত্রে কয়েকটি ইংরাজি শব্দের রূপান্তর ঘটেছে। যেমন—জাভানি (Javanese), তোষ, তোস (toast), বর্তিক, বাতিক (batik), বালিনি (Balenese), বোহেমিয় (Bohemian), স্পানীয় (Spanish)। রাশীয় শব্দও Russian এর রূপান্তর ধরা যেতে পারে। পরিহাসচ্ছলে রূপান্তরিত শব্দের দৃষ্টান্ত-স্বরূপ 'ব্যাঘ্রপাইপ' শব্দটি উল্লেখ করা যায়।

২৭। এই প্রসঙ্গে স্বতই back formation এর কথা এসে পড়ে। 'অনির্বচন', 'অনুবাচন', 'বৈতালি' এই পর্যায়ে পড়ে। ধাতু কেবল 'ছেলে-ভুলা'। নির্বচনের আভিধানিক অর্থ 'নিশ্চয়কথন'। কিন্তু প্রসঙ্গ থেকে মনে হয় শব্দটি অনির্বচনীয়ের back formation. 'বচনের সঙ্গে অনির্বচনের, বিষয়ের সঙ্গে রসের গাঁঠ বেঁধে দিয়েছে ছন্দ।' 'সাধারণত যাকে কাব্য বলি সেটা হচ্ছে বচন-অনির্বচনের সম্মিলনের পরিভূষিত উৎসব।' 'কেটে গেছে বেলা শুধু চেয়ে-থাকা মধুর মৈতালিতে,/নীল আকাশের তলায় ওদের সবুজ বৈতালিতে।' বৈতালিকের সঙ্গীত অর্থে 'বৈতালি' শব্দ সৃষ্ট।' 'ছেলে-ভুলানো' থেকে 'ছেলেভুলা' এই সংযোগ-মূলক ধাতুর উৎপত্তি। —'তাহারই উপর খুব মোটা তুলির দাগা বুলাইয়া অতিশয় করিয়া তুলিয়া আমাদিগকে ছেলে-ভুলাইবে।'

২৮। বৈচিত্র্যপ্রিয়তা, অন্ত্যমিল, কথার মিল প্রভৃতি কারণে এক শব্দের সাদৃশ্যে অন্যশব্দ বা সমাসবদ্ধ শব্দ কবি তৈরি করেছেন। অংশপ্রত্যংশ, অপসঞ্চয়, অবায়ুস্পর্শদেহ, আসমানদার (রি), কামরূপধারিতা, কালকালান্তর, কাষ্ঠপ্রফুল্লতা, কুদর্শনচক্র, গরীবমানুষি, গল্পপোষ্য, চটনমানযন্ত্র, জাভানি, তারতিরস্কার, তারিখকানা, তিরোগমন, ত্যাগবীর, দাড়িঝোলা, দূরঙ্গমিতা, দূরমনস্কতা, দৃষ্টিকর্তা, দ্বৈধব্য, নগ্নসম্মান, নামজারি, নিদ্রাকষায়িত, নিশ্বাসঘাতকতা, পথী, পল্লীবৃদ্ধ, প্রাণিজ, বর্ণসপ্তক, বালিনি, বাসকশয়ন, বিশ্বমনা, বিশ্বম্ভরিতা, বিস্ত্রীক, বৈরাগ্যবৃদ্ধ, ভাবীকেলে, ভালোবাসামানযন্ত্র, ভূমিষ্ঠশয্যা, ভ্রাতৃপুরুষ, ভ্রাতৃসত্য, মনোচোরা, মর্মজম, মানসচিত্র, রজন্ময়, রক্তসমুদ্র, লিখিতি, সরেজল, সাধারণ্যক, সূক্ষ্মানুসূক্ষ্ম—এগুলির মধ্যে অংশপ্রত্যংশ, অবায়ুস্পর্শদেহ, কালকালান্তর, কাষ্ঠ-প্রফুল্লতা, কুদর্শনচক্র, গরীবমানুষি, গল্পপোষ্য, চটনমানযন্ত্র, জাভানি ও বালিনি, তারতিরস্কার, ত্যাগবীর, দাড়িঝোলা, দ্বৈধব্য, নামজারি, নিদ্রাকষায়িত, পথী, প্রাণিজ, বর্ণসপ্তক, বাসকশয়ান, বিস্ত্রীক, বৈরাগ্যবৃদ্ধ, ভ্রাতৃপুরুষ, ভ্রাতৃসত্য, ভাবীকেলে, মনোচোরা, মর্মজম, রক্তসমুদ্র, রজন্ময়, সমুখাসমুখি, সূক্ষ্মানুসূক্ষ্ম—

শব্দগুলি যথাক্রমে অঙ্গপ্রত্যঙ্গ, অসূর্যম্পশ্য, যুগযুগান্তর, কাষ্ঠহাসি, সুদর্শনচক্র, বড়-মানুষি, দুগ্ধপোষ্য, তাপমানযন্ত্র, জাপানি, তারস্বর, তিরোভাব, কর্মবীর, লেজঝোলা, বৈধব্য, ডিক্রীজারি, রোষকষায়িত, পত্নী, খনিজ, সুরসপ্তক, বাসকসজ্জা, সস্ত্রীক, জ্ঞানবৃদ্ধ, পিতৃপুরুষ, পিতৃসত্য, সেকেলে, বর্ণচোরা, হৃদয়ঙ্গম, হিরণ্ময়, রক্তগঙ্গা, সমুখাসমুখি, পুঙ্খানুপুঙ্খ, প্রভৃতি প্রচলিত শব্দের সাদৃশ্যে রচিত। ব্যাকরণের নিয়মে 'মর্মঙ্গম' অশুদ্ধ ( ২০।১ অনুচ্ছেদ দ্রষ্টব্য )। 'কামরূপধারিতা', 'দূরঙ্গমিত', 'পল্লীবৃদ্ধ' সম্পর্কে আলোচনা ২১।৩ অনুচ্ছেদে দ্রষ্টব্য। অন্যগুলি কথার মিলের প্রয়াসে রচিত। কোনো কোনো বাক্য epigram এর পর্যায়ভুক্ত। কথার মিলের দৃষ্টান্তস্বরূপে কিছু বাক্যের উদ্ধৃতি নিচে বিবৃত করছি। —'আরামের চরম আরাম হচ্ছে অন্যের অনারাম উপলব্ধি করে।' 'অপব্যয় বলিয়া যেমন একটা ব্যাপার আছে, অপসঞ্চয় তেমনি একটি উৎপাত।' 'কবিতা নিতান্তই আসমানদার নয়। … তাহার জমিদারিও আছে।' 'আমার জন্মগত পেশা জমিদারি, কিন্তু আমার স্বভাবগত পেশা আসমানদারি।' 'কালকালান্তর হইতে দেশদেশান্তর।' 'কেউ কেউ যেমন রঙকানা থাকে আমি তেমনি তারিখকানা।' 'চোখ দুটিতে ঠিক অন্যমনস্কতা নয়, যাকে বলা যেতে পারে দূরমনস্কতা।' 'আমার জন্মভূমি আমাকে গ্রহণ করেছেন নগ্নদেহে বিদায় দেবেন নগ্ন সম্মানে।' 'বিশ্বাসঘাতক হঠাৎ একদিন নিশ্বাসঘাতকতা করবে বলে সন্দেহ হচ্ছে।' 'এরা বিশ্বকর্মা ; অতএব এদের বিশ্বমনা হওয়া চাই।' 'পাপ পুণ্যে পরিণত হইতেছে, আত্মম্ভরিতা বিশ্বম্ভরিতার দিকে ব্যাপ্ত হইয়া পড়িতেছে।' 'ভূমিষ্ঠশয্যা চিতাশয্যা তোর।' 'ছেলেটির মন তখন সেই মানসচিত্রের সমুদ্র পেরিয়ে গেছে মানচিত্রে যার ঠিকানা মেলে না।' 'সাবেক সাহিত্যের দুই বাহন … শ্রুতি ও স্মৃতি, … তাদের জায়গায় যে যান এখন চলল, তার নাম দেওয়া যেতে পারে লিখিতি।' 'সরেজমিনে না হউক সরেজলে বটে।' 'এখন দেশে আরণ্যক পাওয়া যায় না, কিন্তু সাধারণ্যকের সংখ্যা কম নয়।' 'রূপকারের চেয়ে চুপকারের কাজ অনেক ভালো।' এই রকম আরও কিছু দৃষ্টান্ত—'সে অবস্থায় জলপদ্মের উন্নতিপ্রণালী স্থলপদ্মে আরোপ করা হয়।' ( আত্মশক্তি ৩।৬৩১।২৭ ); 'আমাকে একটা ঝুলিবাহনে কুলিবাহন যোগে লাইন পার করবার ব্যবস্থা করেছিল'—প-প-প্রান্তে ৪১ পৃ ; 'ইহাদের পরিচয় তদ্ধিত প্রত্যয়ে নহে চিত্ত প্রত্যয়ে।' ( পরিচয় ১৮।৫৩৬।২৪ ; 'যে উপেক্ষিত রোগা ছেলেটা সর্বদাই চুরি-করা গাছের ফল এবং গৃহস্থ লোকদের নিকট তাহার চতুর্গুণ প্রতিফল খাইয়া বেড়ায়' —( গল্প ২০।২৪৫।২০-২১ ) ; 'তখন ফৌজে-পুলিসে-গড়া মানদণ্ডটা অপমানদণ্ড বলেই ঠেকে।' ( যাত্রী ১৯।৪১১।২৬-২৭ ) ; 'উপরওয়ালা বর্ষণ না করলে নিচেরওয়ালাও বর্ষণ বন্ধ করে।' ( চিঠি ৯।২৫৫।৭ ) ; 'বস্তুত ঠাঁইবদল বা হাওয়াবদল তেমন প্রয়োজনীয় নয়, আসল দরকার মানুষ-বদল।'

( চিঠি ৯।৩০৩।১১ ); 'আশঙ্কা হচ্ছে পুনর্বার বর্ষণ আরম্ভ না হলে তুমি এখানে পদকর্দম দেবে না।' ( চিঠি ৮।৯৭।৭ ); 'আমি যদিও খ্যাতনামা হবার উপদ্রব সহ্য করতে বাধ্য হয়েছি, তবু বহুনামা হবার ইচ্ছে করি নে।' ( চিঠি ৯।৩৯০।৫ )॥

২৯। সমার্থক যুগ্মশব্দের মতো বিপরীতার্থক শব্দও বাংলাভাষার সম্পদ। নিচে রবীন্দ্রনাথ-ব্যবহৃত কিছু বিপরীতার্থক শব্দ বিবৃত করছি। এগুলির মধ্যে কোনো কোনো যুগল সম্পূর্ণ অপ্রচলিত বা নূতন ; কোথাও বা দুয়ের একটি মাত্র অপ্রচলিত বা নূতন। যুগলের যেটি বর্তমান সংকলকের অনুমিত সেটি বন্ধনী মধ্যে রাখা হয়েছে। কোষে যুগলের যেটি অপ্রচলিত বা নূতন সেটি গৃহীত হয়েছে। দুটি অপ্রচলিত বা নূতন স্থলে উভয়ই সংকলিত। —অকারী-সকারী, অক্রিয়-সক্রিয়, অগ্রসরণ-অনুসরণ, অতিকরণ-অনুকরণ, অনাগমন-( আগমন ), অন্তবান-( অন্তহীন ), অপগমন-আগমন, অবতত-উত্তত, অবরোহী-( আরোহী ), অমনস্ক-সমনস্ক, অলক্ষ্যত-লক্ষ্যত, অল্পাশী-বহ্বাশী, অস্তিবাচক-নাস্তিবাচক, ( আত্মম্ভরিতা )-বিশ্বম্ভরিতা, আধুনিকী-সনাতনী, আলোকচর-নিশাচর, ইতিবাচক-নেতিবাচক, উচ্চতন-(অধস্তন), উপচয়-( অপচয় ), উনোক্তি-( অত্যুক্তি ), ( ঋণ )-প্রতিঋণ কর্মিক-ধনিক, কুদর্শনচক্র- সুদর্শনচক্র ), কুদৃশ্য-( সুদৃশ্য ), কুলিখিত-( সুলিখিত ), কুশ্রাব্য- সুশ্রাব্য ), কুসংবাদ-( সুসংবাদ ), গতি-অবগতি, গরীব-মানুষি-( বড়-মানুষি ), তিরোগমন-( আগমন ), দীর্ঘপ্রাণ-স্বল্পপ্রাণ, দুর্গতি-সুগতি, দুর্বাধ্য-সুবাধ্য, দেশ-উদ্দেশ, দৈবিক-ভৌতিক, না-ধর্মী—হাঁ-ধর্মী, নিষ্প্রতিভ-প্রতিভাসম্পন্ন, পূর্ণাত্মক-শূন্যাত্মক, (নমস্কার)-প্রতিনমস্কার, ( ভাষণ )-প্রতিভাষণ, অভিমুখী-প্রতিমুখী, প্রাণ-প্রতিপ্রাণ, রথ-প্রতিরথ, লাথি-প্রতিলাথি, আলাপ-প্রতিলাপ, হাস্য-প্রতিহাস্য, ( অন্তঃপুরবাসিনী )-প্রত্যন্তপুরবাসিনী, অভিবাদন-প্রত্যভিবাদন, উপহার-প্রত্যুপহার, বচন-অনির্বচন, বহুলাঙ্গ(ঙ্গিক) - বিরলাঙ্গ(ঙ্গিক), উন্নতি-বিনতি, বিয়োগান্ত-মিলনান্ত, রূপ-বিরূপ, ( সস্ত্রীক )-বিস্ত্রীক, ব্যবহিত-অব্যবহিত, ভাবাত্মক-অভাবাত্মক, শাসয়িতা-শাসিত, শাস্ত্রচর্চাবান-শাস্ত্রচর্চাহীন, শোকান্ত-মিলনান্ত, অকারণ-সকারণ, (অকৃতজ্ঞ)-সকৃতজ্ঞ, সজন-নির্জন, সজন-বিজন, সনাতনী-অধুনাতনী, ( অমনোযোগ )- সমনোযোগ, অমূলক-সমূলক, সম্ভূতি-অসম্ভূতি, অরূপ-সরূপ, অশেষ-সশেষ, আনাড়ি-সানাড়ি, সামিষ-নিরামিষ, সার্বভৌমিক-( প্রাদেশিক ), সুবিধাকর-অসুবিধাকর, সুভিক্ষ-( দুর্ভিক্ষ ), সুযোগ-কুযোগ, স্মৃত-বিস্মৃত, স্বকাল-পরকাল, স্বামীদূরগতা-স্বামীসনাথা, উচ্চপদ-হীনপদ। অপ্রসন্ন মুখের সঙ্গে চক্রের উপমা রবীন্দ্রনাথের প্রিয়। বক্রমুখ কখনো সুদর্শন হয় না। তাই 'কুদর্শনচক্রে'র সৃষ্টি! কোষবহির্ভূত এই জাতীয় আরও কিছু শব্দ—অকাল-অপক্ব ( গল্প ১৯।২৭১।২ ), অনুবর্তী-পুরোবর্তী ( স-নীতি ২৭।৪৫৮।১৬ ), অন্তঃপুর-বহিভবন ( আ-সাহিত্য ৯।৫৩৪।২১ ), অন্তর্জগৎ-বহির্জগৎ ( সমালোচনা, অ-২।১০১।১৬ ), অবিশেষ-বিশেষ ( সা-পথে ২৩।৪৬১।১৪ ), অমূর্তপূজা ( আ-সাহিত্য

৯।৫১৩।৯), অর্জন-বিসর্জন (শান্তি-নি ১৬।৩৫৭।২৪), লোভ-অলোভ (কালান্তর ২৪।২৯৭।২৪), আত্ম-অনাত্ম (ভারত ৪।৪৬৩।১০), আত্ম-পর (বউ-হাট ১।৩৮৮।১৭), আত্মপ্রকৃতি-অনুকৃতি (আত্মশক্তি ৩।৬২৯।৮-৯), আত্মপক্ষ-প্রতিপক্ষ (গল্প ১৭।২১৫।১৩), উপক্রমণিকা-উপসংহার (পারস্যে ২২।৪৫৬।১৪), উপরিতল-গভীরতল (কালান্তর ২৪।৩২১।১৮), উপরিবর্তী-তলবর্তী (সা-পথে ২৩।৪৯৮।৮), একরাষ্ট্র-শাসন-যুক্তরাষ্ট্রশাসন (কালান্তর ২৪।৪৪৮।৮), কর্তব্য-অকর্তব্য (পরিশিষ্ট ১০।৫৮১।১৩), গোচর-অগোচর (প্রভাত-সং ১। সূচনা ১।২২), চিরকাল-অচিরকাল (গল্প ২১।২৬০।৯), জাতি-অজাতি (যাত্রী ১৯।৪৩৭।৩), জাতি-বিজাতি (সমালোচনা অ-২।১৪৮।১০), ধনী-অধনী (ছেলেবেলা ২৬।৬২৯।২৭), পরাসক্তি-আত্মকর্তৃত্ব (কালান্তর ২৪।৩২১।১৯), পাওনা-অপাওনা (তিনসঙ্গী ২৫।২৬৯।২০), প্রবর্তক-নিবর্তক (চারিত্র-পূ ৪।৫২০।১১), প্রবাসী-নিবাসী (নৌকাডুবি ৫।২০৯।২০-২১), প্রসাদ-অপ্রসাদ (ভারত ৪।৪৭২।২৯), বাক্য-অবাক্য (গল্প ২৪।২১৮।২৪), বিচিত্র-অবিচিত্র (পূরবী ১৪।১৪৫।১১), ভাঙন-গড়ন (ধর্ম ১৩।৩৪৯।২৯), ভাষা-অভাষা (সে ২৬।২০৮।৮), মহৈশ্বর্য-মহাদৈন্য (কাহিনী ৫।৯৬।৩০), রকম-বেরকম (ঘরে ৮।১৮৮।২৭), রেখা-অরেখা (পরিচয় ১৮।৫১৯।৭), রোগ-অরোগ (শান্তি-নি ১৪।৪৩৬।১১), সংহত-অসংহত (আত্মশক্তি ৩।৫৭৯।৯), সচেতন-অচেতন (নৌকাডুবি ৫।৩৭৩।৮), স্বজাতি-বিজাতি (সমাজ ১২।২৩২।২৪), সমাপ্তি-সমারম্ভ (শান্তি ১৬।৩৮৯।২০), সুখ-অসুখ (মানসী ২।১৫৬।১৬), সুখকর-অসুখকর (সাহিত্য ৮।৩৭০।১০), স্থিতি-গতি (সাহিত্য ৮।৪১৪।৬), স্বজন-পরিজন (শিক্ষা ২১১।৩১), স্ববশ-(পরবশ) (প্র-প্রতি ১।১৬৪।২০); 'এই প্রচ্ছন্ন অথচ ব্যক্ত, নিষিদ্ধ অথচ নিকটাগত, বিষাক্ত অথচ মধুর, একই কালে উপহৃত অথচ প্রত্যাহৃত প্রেমের আভাস মহেন্দ্রকে মাতাল করিয়া তুলিল।' চো-বালি ৩।৩৫১-৩৫২ পৃ; 'নিজেকে দেখতে হয় অন্তর্দিকের প্রবর্তনা ও বহির্দিকের অভিমুখিতা থেকে।' আত্মশক্তি ২৭।২৪৭।১৫; কৃত্য-অকৃত্য (চিঠি ৯।২১৯।১২); দ্বন্দ্ব-প্রতিদ্বন্দ্ব (র-র ১৪।৮৭৬।২); যোগ-প্রতিযোগ (গল্প ২৭।৫৬৫।৩); বিকৃতি-সংস্কৃতি (আ-কৃ-বি ২৭।৩৩৬।৯); সনাতন-অধুনাতন (চিঠি ৯।২৫।১৪-১৫); 'সৃষ্টির উপরে অস্পষ্টের স্পর্শ নামে সেইখানেই।' (আত্ম-প ২৭।২৪৫।২৩); 'এক করতে হবে বাহ্যিক ব্যবস্থায় নয়, আন্তরিক আত্মীয়তায়।' (ভা-রা-রায় ১৩।২২)। অনেক বিপরীতার্থক শব্দ নঞ্‌তৎপুরুষ ও নঞ্‌বহুব্রীহি-সমাস নিষ্পন্ন শব্দ তালিকায় (অনুচ্ছেদ ৩০) মিলবে।

৩০। নঞ্‌তৎপুরুষ সমাসবদ্ধ শব্দের সংস্কৃতে ভূরিপ্রয়োগ থাকলেও বাংলায় এ-জাতীয় শব্দের প্রয়োগ অপ্রচুর। সংস্কৃতের অনুসরণে রবীন্দ্রনাথ এই সব শব্দ অপর্যাপ্ত ব্যবহার করেছেন। কোষভুক্ত এই শব্দ কটি আভিধানিক—অকর্মক,

অকারী, অনপেক্ষিত, অপদস্থ, অবল, অবিবেকী, অব্যবস্থিত, অভীক, অভুগ্ন, অলজ্জ, অশরীর, অশ্রদ্ধিত, অসন্তুতি, অস্বাস্থ্য, অহিংসক, অহেতু। অকর্মক, অভুগ্ন ও অশ্রদ্ধিত শব্দের অর্থান্তর লক্ষণীয়। 'অভুক্ত' অর্থে কবি অভুগ্ন শব্দের প্রয়োগ করেছেন। রুগ্নের সাদৃশ্যে ভুগ্ন ধরাতে হয়তো এই অর্থান্তর। অকর্তৃক, অজীববাচক, অজ্ঞাতচারী, অজ্ঞাতস্বভাব, অজ্ঞানত, অদ্বয়বিবাহ, অনন্যতন্ত্র (তা, ত্ব) অনন্যপরায়ণ, অনন্যযোগিতা, অনন্যশরণ, অনন্যশাসনা, অনর্থকর, অনাগমন, অনাবরণ, অনাবশ্য, অনারাম, অনিচ্ছিত, অনির্বচন, অনুৎপাদক, অপয়মন্ত, অপরিমেয়করুণার্দ্র, অপরিমোচনীয়, অপরিস্ফুরণ, অপর্যাপ্তি, অপ্রজ্বল, অপ্রাপনীয়, অফলিত, অবন্ধ্য, অবারণ, অবিমিশ্রিত, অব্যক্তিক, অব্যতিরিক্ত, অভৌতিক, অভ্রান্তিকতা, অমানবিক, অমিতভাষণ, অমিতমানব, অমিতাচারী, অমূর্ত-উপাসনা, অমূর্তপূজা, অযৌক্তিক, অরক্ষা, অলক্ষ্যত, অলজ্জতা, অশঙ্কিনী, অশান্তিগম্য, অসংবৃতি, অসত্যপরতা, অসহকার-আন্দোলন, অসীমায়তনতা, অসুবিধাকর, অসৈনিক, অস্পষ্টত, অস্ফুটিত, অহিংস্রক—নূতন মনে হয়। এগুলির প্রয়োগের মূলে আছে বৈচিত্র্যপ্রিয়তা, কথার মিল, ইংরাজির অনুবাদ প্রভৃতি কারণ। কোষে বিধৃত নঞ্‌ বহুব্রীহি সমাস নিষ্পন্ন এই শব্দ কটি আভিধানিক—অচ্ছায়, অচ্ছিদ্র, অনশ্বরা, অবন্ধনা, অভাগ্য, অশরীর। অন্যগুলি নূতন হতে পারে—অকলুষা, অকৃতকীর্তি, অকৃতবেশা, অগৌরবা, অদেহ, অনামক, অবায়ুস্পর্শদেহ, অবারণ, অরেখ। 'অকলুষা' বিহারীলালে পেয়েছি।[১৫] নিচে নঞ্‌-তৎপুরুষ- ও নঞ্‌-বহুব্রীহি-সমাসনিষ্পন্ন রবীন্দ্রনাথ প্রযুক্ত শব্দের একটি তালিকা দেওয়া গেল।
—অকম্পিত ( বউ-হাট ১।৪২১।২২ ), অকবি ( আ-সাহিত্য ৯।৪৪৮।২৩ ), অকরণ (সে ২৬।২৩২।১৬), অকরুণ (আ-সাহিত্য ৯।৫২২।৭ ), অকর্তব্য ( গোরা ৬।১৮২।৯ ), অকর্মকতা ( সাহিত্য ৮।৫১২।১০ ), অকলঙ্ক (ঘরে ৮।১৪৭।২১), অকাব্য ( আ-সাহিত্য ৯।৪৪৮।২৪), অকার্পণ্য ( আ-রু-বি ২৭।৩২৫।২ ), অকার্য ( পলাতকা ১৩।২৪।১৮ ), অকাল-অপক্ক ( গল্প ১৯।২৭১।২ ), অকাল্পনিক ( চার-অ ১৩।২৮৪।১২ ), অকিঞ্চনতা ( বিশ্ব-ভারতী ২৭।৪১০।২ ), অকীর্তিত ( ধর্ম ১৩।৩৭০।৪ ), অকুলীন ( শান্তি-নি ১৩।৫১৩।২৫ ), অকুশল ( রাজর্ষি ২।৪০৪।৬ ), অকৃতিত্ব ( সা-পথে ২৩।৪৯২।৪ ), অকৃপা ( সাহিত্য ৮।৪৪২।২ ), অকৌলীন্য ( সা-পথে ২৩।৫২২।৭ ), অক্লিষ্ট ( ভারত ৪।৩৬৭।১৯ ), অক্ষণ ( পূরবী ১৪।১৬।২২ ), অক্ষত্র ( শৈশব-সং অ-১।৪৬১।৩ ), অক্ষমা ( রোগশয্যায় ২৫।১৪।১২ ), অক্ষুব্ধ ( আত্মশক্তি ৩।৫৬৪।১৭ ), অখলা ( কথা ৭।৪৯।২৪ ), অখ্রীস্ট ( য়ু-পত্র ১।৫৬৩।৫ ), অখ্রীস্টান ( কালান্তর ২৪।৩১৯।১ ), অগম্য ( আ-সাহিত্য ৯।৫১৪।২৫ ), অগৌরব ( চিত্রা ৪।৯৪।১৫ ), অগৌরবজনক ( য়ু-ডায়ারি ১।৫৯০।২০ ), অচঞ্চল ( যোগাযোগ ৯।৩৯২।১৩ ), অচঞ্চলা ( কল্পনা

১৫ বিহারীলালের কাব্য সংগ্রহ। কলিকাতা বিশ্ববিদ্যালয় প্রকাশিত। পৃ ২৯১।

৭।১৪৯।১০ ), অচপল ( সো-তরী ৩।১০৯।২৮ ), অচাঞ্চল্য ( ধর্ম ১৩।৩৬২।৭ ), অচিকিৎসা ( নৌকাডুবি ৫।৩৫৯।১৬ ), অচিরকাল ( প্র-নির্বন্ধ ৪।২৮৫।১ ), অচিরকালীন ( সা-পথে ২।৪১৪।২১ ), অচিরপ্রাচীনতা ( ভারত ৪।৩৭৬।২৭ ), অচিরায়ু ( প-প-প্রান্তে ১০৭।৫ ), অচিহ্নিত ( প-প-প্রান্তে ৩৯।১৪ ), অচেতনভাবে ( আত্মশক্তি ৩।৫৫৩।১২ ), অচেতনতা ( আলোচনা অ-২।২৪।২ ), অচেতনা ( প্র-প্রতি ১।১৮২।১৫ ), অচৌর্য ( ভারত ৪।৪৩৩।২৯ ), অছন্দ ( ছন্দ ২১।৩৬৪।১৮ ), অজ্ঞাত ( স্বদেশ ১১।৪৮৬।১৫ ), অজায়গা ( যোগাযোগ ৯।২৮২।২৭ ), অজীব ( সা-পথে ২৩।৩৯৩।২৮ ), অজ্ঞানী ( গোরা ৬।২৪২।১১ ), অতথ্য ( সা-পথে ২৩।৩১৫।২৭ ), অতন্দ্রিত ( ভা-রা-রায় ১৭।১ ), অত্যাজ্য ( চো-বালি ৩।৪৬২।১০ ), অদরকার ( পলাতকা ১৩।৫৪।২২ ), অদরকারি ( প্র-নির্বন্ধ ৪।৩৫৮।১৩ ), অদরকারী ( রোগ শয্যায় ২৫।১৫।২৬ ), অদর্শন ( মানসী ২।১৭২।১৫ ), অদিন ( বলাকা ১২।৯।২৭ ), অদীপ্ত ( রা-চিঠি ২০।৩৬২।১২ ), অদৃঢ়দুর্গ ( ইতিহাস ১১।১৪ ), অদেখা দূত ( সেঁজুতি ২২।২৭।১১ ), অ-দেখা ( বিশ্ব-প ২৫।৩৫৯।৭ ), অধন ( রা-চি ২০।২৭৬।২০ ), অধনী ( ছেলেবেলা ২৬।৬২৯।২৭ ), অধর্মাচারী ( প্রা-সাহিত্য ৫।৫৩৮।৬ ), অধ্রুবতা ( প-প-প্রান্তে ৬৭।১২ ), অনাম্নী ( চিঠি ৯।২১৩।১২ ), অনিঃশেষ ( শান্তি-নি ১৪।২৯০।২৭ ), অনিন্দনীয়তা ( শান্তি-নি ১৪।৩৬৬।১৮ ), অনিদ্র ( গীতাঞ্জলি ১১।৪৯।৫ ), অনিপুণ ( প্র-নির্বন্ধ ৪।২৮৫।৩০ ), অনিবেদিত ( যোগাযোগ ৯।২৯৪।১১ ), অনিমন্ত্রণ ( শে-স ১৮।৮।২২ ), অনিমন্ত্রিত ( বউ-হাট ১।৩৯৩।১৪ ), অনির্দয় ( পারস্যে ২২।৪৬৬।৩০ ), অনির্দেশ্য ( পঞ্চভূত ২।৫৯৪।২৮ ), অনির্দেশ্যতা ( আ-সাহিত্য ৯।৫২৪।২৮ ), অনিশ্চয় ( আত্মশক্তি ৩।৫৬৫।২৫), অনীতি ( রাজাপ্রজা ১০।৪০৭।১২ ), অনৈপুণ্য ( আ-রূ-বি ২৭।৩১৮।২৪ ), অনৈমিত্তিক ( শব্দতত্ত্ব ১২।৩৮৭।২৩ ), অনৈসর্গিকতা ( আ-সাহিত্য ৯।৪৪৯।৯ ), অপঠিত ( পরিশেষ ১৫।২৪০।৩ ), অপণ্ডিত ( শব্দতত্ত্ব ১২।৫৬৮।৩০ ), অপথ ( চো-বালি ৩।৩৩২।৩০ ), অপরাহত ( পরিচয় ১৮।৪৮৯।৫ ), অপরিচ্ছিন্ন ( কালান্তর ২৪।২৬২।২৩ ), অপরিণতা ( নৌকাডুবি ৫।২৮৬।১৭ ), অপরিপাট্য ( ছন্দ ২১।৩৬৩।২৫ ), অপরিমাণ ( মা-ধর্ম ২০।৪১১।৩০ ), অপরিম্লান ( আ-সাহিত্য ৯।৪১০।১৪ ), অপরিশ্রান্ত ( ইতিহাস ১১২।১১ ), অপরিস্ফুট ( নৌকাডুবি ৫।২১৬।২৯ ), অপরীক্ষিত ( আ-সাহিত্য ৯।৪০২।৯ ), অপাওনা ( তিনসঙ্গী ২৫।২৬৯।২০ ). অপাক ( গোরা ৬।২৬৩।৩ ), অপাপ ( আ-সাহিত্য ৯।৪৯৮।২ ), অপুরুষ ( শান্তি-নি ১৩।৪৬৮।২৭ ), অপূজ্য ( সাহিত্য ৮।৪৩৪।১৬ ), অপ্রকাশ ( শে-স ১৮।১৩।১৪ ), অপ্রকাশ্যতা ( যোগাযোগ ৯।৩৬১।৮ ), অপ্রখর ( জীবনস্মৃতি ১৭।৪৬৭।২৫ ), অপ্রগল্ভ ( র-১। অবতরণিকা ১৸৴।৩ ), অপ্রগল্ভা ( শে-স ১৮।৩২।১৪ ), অপ্রচুর ( আত্মশক্তি ৩।৫৮৮।৩০ ), অপ্রজ্বলিত ( পত্রপুট ২০।৩৮।১০ ), অপ্রণয় ( রা-রাণী

অমিত্র ( জীবনস্মৃতি ১৭।২৯৮।৬ ), অমিশ্র ( সাহিত্য ৮।৪২৬।১১ ), অমিষ্ট ( রাজাপ্রজা ১০।৪১০।১৬ ), অমূলকতা ( ভারত ৪।৪৪৯।৫ ), অমূল্যতা ( যাত্রী ১৯।৪৭০।১৮ ), অমেঘবাহিনী ( গল্প ২২।১৭৯।২৮ ), অযথার্থ ( সা-পথে ২৩।৪০৩।৭ ), অযথাস্থান ( শিক্ষা ১২।২৮৪।৮ ), অযুক্ত ( শব্দতত্ত্ব ১২।৫৪১।১৯ ), অযুধ্যমান ( স্বা-ধর্ম ২০।৪০১।২৩ ), অরচিত ( বলাকা ১২।৩৭।৭ ), অরব ( পুনশ্চ ১৬।১৪২।৭ ), অরুগ্ণ ( য়ু-পত্র ১।৫৩৭।১২ ), অরুচিকর ( গোরা ৬।৪৩৫।১৬ ), অরেখা ( পরিচয় ১৮।৫১৯।৭ ), অরোগ ( শান্তি-নি ১৪।৪৩৬।১১ ), অরোগী ( গৃহ ১৭।১৪৩।১৮ ), অলক্ষণমস্থ ( রাজর্ষি ২।৪৪৩।৩০ ), অলক্ষ্মী ( গো-গলদ ৩।২৭৫।১৭ ), অলখ ( কথা ৭।৫৫।১১ ), অলঙ্ঘনীয় ( স্ত্রী-ব্রহ্ম অ-২।২১৪।২ ), অলজ্ঘ্য ( সমাজ ১২।৪৩৭।১২ ), অলজ্জিত ( বীথিকা ১৯।৩১।২ ), অলুব্ধ ( ভারত ৪।৩৯৩।১৯ ), অলোভ ( কালান্তর ২৪।২৯৭।২৪ ), অশক্ত ( আত্মশক্তি ৩।৬০১।১৭ ), অশক্তি ( মহুয়া ১৫।৪৪।১৫ ), অশঙ্কিত ( কড়ি-কো ২।১০৩।৬ ), অশব্দ ( শব্দতত্ত্ব ১২।৩৮০।১৭), অশব্দিত ( শব্দতত্ত্ব ১২।৩৮০।১১ ), অশরীর ( আত্ম-প ২৭।২০৬।১১ ), অশরীরী ( সমালোচনা অ-২।৯৬।২৯ ), অশাসন ( বীথিকা ১৯।২৬।২ ), অশিক্ষা ( আত্মশক্তি ৩।৫৮৫।২১ ), অশিব ( ধর্ম ১৩।৪১২।২৮ ), অশিষ্টতা ( ভারত ৪।৪৫২।১৪ ), অশুচিকর ( শান্তি-নি ১৬।৪১৫।১০ ), অশুভকর ( ভারত ৪।৪৩৮।২৩ ), অশুভাগমন ( সাহিত্য ৮।৫০৬।৩ ), অশোক ( শৈশব-সং অ-১।৪৪০।১৯ ), অশ্রদ্ধাকর ( আত্মশক্তি ৩।৬১৪।১৩ ), অশ্রদ্ধাপরায়ণ ( সাহিত্য ৮।৫০২।২২ ), অশ্রদ্ধাবান ( গ্রন্থ ১৫।৫৪৭।২৭ ), অশ্রদ্ধা-ভাজন ( নৌকাডুবি ৫।১৯২।২৪ ), অশ্রদ্ধেয়তা ( দুইবোন ১১।৪৪৫।১৬ ), অশ্রম ( চিঠি ৫।৬৬।৯ ), অশ্রান্ত ( নৌকাডুবি ৫।১৯৭।২১ ), অশ্রান্ত-যত্নে ( নৌকাডুবি ৫।৩৫১।১ ), অসংকুচিত ( শান্তি-নি ১৫।৫১৫।১৮ ), অসংবৃতা ( চিত্রা ৪।৮৩।২৩ ), অসংযমিত ( গল্প ১৬।৩২৫।১ ), অসংশয়তা ( লোক-সা ৬।৫৯৩।৪ ), অসংশ্লিষ্ট ( ভা-রা-রায় ১৯।১৫ ), অসংসক্ত ( সাহিত্য ৮।৪২৪।৮ ), অসংস্কৃতা ( লোক-সা ৬।৫৮০।২৮ ), অসচ্ছল ( সমূহ ১০।৫১৪।৭ ), অসচ্ছলতা ( চারিত্র-পূ ৪।৪৯০।১২ ), অসজ্জা ( ছন্দ ২১।৩৭২।২৬ ), অসজ্জিত ( বীথিকা ১৯।৩১।৪ ), অসজ্জিতা ( যোগাযোগ ৯।২৫৪।১২ ), অসৎপরামর্শ ( গোরা ৬।৩৫৯।২১ ), অসতীত্ব ( যোগাযোগ ৯।২৯১।৩ ), অসত্যপাশ ( মানসী ২।২২৮।২২ ), অসত্যপ্রায় ( সাহিত্য ৮।৩৫১।১২ ), অসন্দিগ্ধ ( গোরা ৬।১১৫।১৮ ), অসমকক্ষ ( রাজাপ্রজা ১০।৪০৪।২ ), অসমকক্ষতা ( পরিশিষ্ট ১০।৬০৬।২৩ ), অসমবয়সী ( গোরা ৬।১৮০।১৪ ), অসময়োচিত ( পরিশিষ্ট ৯।৫২৯।১১ ), অসমানতা ( আ-সাহিত্য ৯।৫১৪।২১ ), অসাময়িক ( সমাজ ১২।৪৯৫।২৬ ), অসমাপ্তি ( শান্তি ১৪।৩০২।২৫ ), অসম্পর্কীয় ( য়ু-ডায়ারি ১।৬১৪।১৬ ), অসম্পূর্ণতা ( আত্মশক্তি ৩।৫৯৭।২৫ ), অসম্বন্ধ ( শে-কবিতা ১০।৩২২।২ ), অসম্বদ্ধতা ( চারিত্র-পূ ৪।৫০৩।৮ ), অসম্ভাবিত ( চো-বালি

৩।৩১৬।১৭ ), অসম্মানকর ( গোরা ৬।১৩১।২৫ ), অসম্মাননা ( র-১। অবতরণিকা ১।৵।২৬ ), অসম্মিলন ( কালান্তর ২৪।৪০৯।১১ ), অসরল ( গ্রন্থ ৩।৬৪২।২২ ), অসরলতা ( চো-বালি ৩।৩৬৭।২২ ), অসহ ( চৈতালি ৫।৫।৭ ), অসহিষ্ণুতা ( আ-রু-বি ২৭।৩২৬।২২ ), অসাজানো ( শে-স ১৮।৫০।৭ ), অসাড়তা ( চারিত্র-পূ ৪।৫০৬।২৬ ), অসাধিত ( ছন্দ ২১।৩৫৪।১৪ ), অসামাজিক ( গোরা ৬।৩০১।১৯ ), অসামান্যতা ( ভারত ৪।৩৭৪।২২ ), অসামাল ( ছেলেবেলা ২৬।৫৯৫।৩০ ), অসাম্প্রদায়িক ( যাত্রী ১৯।৪২৬।১৬ ), অসাম্য ( ভারত ৪।৩৭৩।২১ ), অসাহিত্য ( সা-স্ব ২৭।২৭৬।৬ ), অসুখকর ( সাহিত্য ৮।৩৭০।১০ ), অসুজনতা ( রূপান্তর ১৮৭।৭ ), অস্পৃষ্ট ( বাঁশরি ২৪।১৭৩।১৪ , অসেয়ানা ( র-র ১৪।৮৯২।২৪ ), অসৌজন্য ( যোগাযোগ ৯।৩৮৮।২০ ), অস্খলিত ( আ-সাহিত্য ৯।৪৮৭।৪ ), অস্থানিক ( সমাজ ১২।৪৯৪।৬ ), অস্থিতি ( ছন্দ ২১।৩২৭।৩ ), অস্থূল ( গল্প ১৬।৩২৩।২৬ ), অস্নাত ( চো-বালি ৩।৪১০।২৪ ), অস্ফুট ( যু-পত্র ১।৫৩৮।২২ ), অস্বচ্ছ ( গোরা ৬।৩৬৫।৪ ), অস্বাদিত ( ক্ষণিকা ৭।২২১।২১ ), অস্বাস্থ্যকর ( ভারত ৪।৪১১।১১ ), অস্বীকৃতি বাঁশরি ২৪।১৭৮।২২ ), অহিংস্র ( শে-কবিতা ১০।৩০৩।১২ ), অহিতকর ( লোক-সা ৬।৬৪৭।৪ ), অহেতুকতা ( শান্তি-নি ১৫।৪৭২।১৫ ), অহৈতুকী ( শান্তি-নি ১৪।৪৭৪।২৪ )। অন্ (নঞ্)—অনঙ্কুরিত ( শে-স ১৮।১৯।৫ ), অনতি-আবশ্যক ( চিঠি ৫।৫৯।১৫ ), অনতিকাল ( নৌকাডুবি ৫।২২৮।৯ ), অনতিতপ্ত ( নৌকাডুবি ৫।২১৬।৮ ), অনতিতরঙ্গিতা ( আ-সাহিত্য ৯।৪৭৩।১৫ ), অনতিধনশালিতা ( চিঠি ৯।৩১৩।১৭ ), অনতিপরেই ( আ-সাহিত্য ৯।৪৭৪।৩ ), অনতিপল্লবিতা ( নৌকাডুবি ৫।২১৬।২৮-২৯ ), অনতিবন্ধু ( যাত্রী ১৯।৩৭৪।২৭ ), অনতিভূষিত (ছন্দ ২১।৩৭২।২৫), অনতিযৌবনা ( প্রাচীন-সা ৫।৫৫৩।৭ ), অনতিরূঢ় ( লোক-সা ৬।৬০০।২০ ), অনতিলক্ষ্য ( সা-পথে ২৩।৪৬১।১৪ ), অনতিশয় ( আ-রু-বি ২৭।৩২০।১ ), অনতিসভ্য ( পঞ্চভূত ২।৫৮৭।১৯ ), অনতিস্ফুট ( মা-খেলা ১।২২৯।২ ), অনধিককাল ( সাহিত্য ৮।৪১৯।৫ ), অনধিকারী ( রাজাপ্রজা ১০।৪৫২।১৮ ), অনতিগম্য ( আত্মশক্তি ৩।৫২৯।২১ ), অনন্যসরণীয় ( সমালোচনা অ-২।৯১।১৫ ), অনন্যনিষ্ঠ ( চো-বালি ৩।৩২১।২৫ ), অনবকাশ ( প্রাচীন-সা ৫।৫০৬।১৭ ), অনবচ্ছিন্ন ( শান্তি-নি ১৫।৪৭১।৩ ), অনবরুদ্ধ ( আ-রু-বি ২৭।৩৩৫।২৪ ), অনবশেষ (শান্তি-নি ১৪।৩৯৩।৪), অনবসর ( জীবনস্মৃতি ১৭।৩৯১।১১ ), অনভিজ্ঞতা ( প্রাচীন-সা ৫।৫৩৬।৩০ ), অনভিমত ( আত্মশক্তি ৩।৬১০।১৯ ), অনভিমানী ( শান্তি-নি ১৪।৩৯২।১৩ ), অনভিরুচি ( নৌকাডুবি ৫।৩৯৩।১২ ), অনম্র ( যোগাযোগ ৯।১৯৮।২১ ), অনর্জুন ( চিত্রাঙ্গদা ৩।১৭৩।২৩ ), অনর্থকতা ( সা-পথে ২৩।৩৮২।৯ ), অনশ্বর ( আত্মশক্তি ৩।৬১৭।১০ ), অনসম্ভবতা ( গল্প ১৯।২৩৬।১২ ), অনাচরণীয়া ( শ্রা-গাথা ২৫।১১৮।২৮ ), অনাত্মভাব ( শব্দতত্ত্ব ১২।৫৫৮।২৯ ), অনাদিষ্ট ( চো-বালি

৩।৩০১।১৭ ), অনাবিল ( নৌকাডুবি ৫।৩৬৩।২৫ ), অনাবৃত ( ইং-সোপান অ-২।৩৪৬।৭ ), অনাম্না ( গোরা ৬।৪০৬।২০ ), অনাময় ( আত্মশক্তি ৩।৫২৭।২৩ ), অনায়ত্ত ( পঞ্চভূত ২।৫৯৭।২৮ ), অনায়সতা ( আ-সাহিত্য ৯।৫২২।২৪ ), অনারব্ধ ( চো-বালি ৩।৪৭৭।৪ ), অনালোক ( শে-স ১৮।৬।১৬ ), অনালোকিত ( য়ু-পত্র ১।৫৫৫।২৪ ), অনাশ্রয় ( সঞ্চয় ১৮।৪০৩।১ ), অনীশ্বর ( নৈবেদ্য ৮।৪৯।১০ ), অনুত্তরঙ্গ ( প্রাচীন-সা ৫।৫১৩।২৯ ), অনুত্তরণীয় ( অনু. অ-২।৫৭২।১০ ), অনুদ্গত ( পারস্যে ২২।৪৪৯।২৫ ), অনুদ্ঘাটিত ( ধর্ম ১৩।৩৮৯।২৬ ), অনুদ্ধত ( শিক্ষা ১২।৩১৬।৩০ ), অনুদ্বেগ ( চো-বালি ৩।৪৬৯।১১ ), অনৈতিহাসিক ( আ-সাহিত্য ৯।৪৫২।৬ ), অনৌদার্য ( যাত্রী ১৯।৪৬৪।৩ ) ॥

৩১। কিছু গঠনদুষ্ট শব্দ রবীন্দ্রপূর্বকাল থেকেই বাংলা-সাহিত্যে চলে আসছে। সেগুলি রবীন্দ্রনাথেও আছে। দলিল হিসাবে ভাষাতত্ত্বে সেগুলি গুরুত্বপূর্ণ। এমন কোষধৃত কয়েকটি শব্দ হল—অন্তঃশি(শী)লা, আরক্তিম, উজ্জ্বলিত, গর্জমান, চঞ্চলিত, চলমান, জাগ্রত, নটিনী, ভুঞ্জন, সিঞ্চন, সিঞ্চিত, সৃজন, সৃজনী, সৃজিত। এইসব শব্দ সম্পর্কে শ্রীচিন্তাহরণ চক্রবর্তী মহাশয়ের অভিমত হল—"নানা প্রসঙ্গে সংস্কৃতের নিয়ম উপেক্ষিত ও লঙ্ঘিত হইয়া থাকে। কিন্তু এই নিয়ম লঙ্ঘন অবশ্যই নিছক যথেচ্ছচারিতার পরিচায়ক নহে। অজ্ঞতাও ইহার মুখ্য কারণ সন্দেহ নাই—তবে অনেকক্ষেত্রে ইহার অন্তরালেও একটা ভাষাতত্ত্বসম্মত যুক্তি, শৃঙ্খলা ও নবীন নিয়ম আবিষ্কার করিতে পারা যায়, তাহাও অস্বীকার করিবার উপায় নাই। কেবল দোষদর্শন বৈয়াকরণের কার্য নহে—বহুল প্রচলিত প্রয়োগ আপাতদৃষ্টিতে যতই নিয়ম বিরুদ্ধ হউক না কেন, প্রাচীন নিয়মকে একটু ব্যাপক ও শিথিল করিয়া বা নূতন নিয়ম আবিষ্কার করিয়া তাহার সমর্থনের চেষ্টা বৈয়াকরণের অবশ্যকর্তব্য কর্ম। ইহা ব্যক্তিগত মতবাদ মাত্র নহে, ইহা সর্ববাদিসম্মত সত্য।"[১৬] এগুলির মধ্যে 'উজ্জ্বলিত', 'চঞ্চলিত', 'সৃজন' Monier Williams এ আছে। 'সৃজন' শব্দ 'সর্জন' শব্দের অশুদ্ধরূপ বলা হয়েছে। 'অন্তঃসলিলা'র বিকৃতরূপ 'অন্তঃশীলা' মনে করা হয়ে থাকে। কিন্তু 'অন্তঃশিলা' বানান লিখলে এটি স্বতন্ত্র শব্দরূপে গণ্য হতে পারে। অর্থ হবে 'শিলার ভিতর'।[১৭] তু. 'অন্তর্গৃহম্। ঘরের ভিতর ইতিভাষা।' শব্দকল্পদ্রুম। সম্ভবত এটাই রবীন্দ্রনাথের অভিপ্রেত অর্থ। কেননা অন্যত্র 'অন্তর্জঠর' ( পেটের ভিতর ) অনুরূপভাবে প্রযুক্ত। —'তাছাড়া জোড়াসাঁকো ও কর্ণওয়ালিস স্ট্রীট থেকে

১৬ ভাষা সাহিত্য সংস্কৃতি। পৃ ১।

১৭ 'এই গ্রন্থে একস্থলে 'অন্তঃশিলা' বানান মূলানুযায়ী রক্ষা করা হইয়াছে। 'শিলার অন্তরে প্রবাহিত' এরূপ অর্থই হয়তো রবীন্দ্রনাথের অভিপ্রেত ছিল—ব্যুৎপত্তি বা ব্যাকরণের বিধি লঙ্ঘিত হইয়াছে কিনা পণ্ডিতেরা বিচার করিবেন।' গ্রন্থ-পরিচয়। ছিন্ন পত্রাবলী। পৃ ৫২০।

একত্রীকৃত যে সন্দেশ-সম্মেলন ঘটেছিল আমাদের অন্তর্জঠরে তাদের মিলন সমাপ্ত হল।' বিশ্বভারতী পত্রিকা, কার্তিক পৌষ ১৩৭২। পৃ ৮০। 'গর্জমান', 'চলমান' শব্দের সমর্থনে বলতে হয়—বাংলায় পরস্মৈপদী ধাতুর পরেও শানচ্ প্রত্যয় হয়ে থাকে।' অস্তমান', 'মূহ্যমান' রবীন্দ্রনাথেও আছে। শানচ্ প্রত্যয় ( অনু. ২০।১৪ ) দ্রষ্টব্য। গালভরা হয় বলে হয়তো বাংলা -ইনী প্রত্যয় যোগে 'নটিনী' হয়েছে। 'আরক্ত' বা 'রক্তিম' অপেক্ষা 'আরক্তিম' শব্দও এইরকম গালভরা।

৩১।১। এইসব প্রচলিত অশুদ্ধ শব্দ ছাড়াও রবীন্দ্রনাথ স্বয়ং কিছু গঠনদুষ্ট শব্দ ব্যবহার করেছেন। সেগুলির কিছু ছন্দের খাতিরে, কিছু বা পরিহাসের জন্য, কোনোটি বা সাদৃশ্যে রচিত। পরিহাস সৃষ্টির সূত্রে 'আনুকৌলব' ও 'মাশবী' রচিত হয়ে থাকতে পারে। ছন্দের জন্য 'রজন্ময়', সাদৃশ্যে 'মর্মজম' গঠিত হয়েছে মনে হয়। 'নিরুৎসুক' সংস্কৃতে আছে। সেই নজিরে 'নিরাসক্ত' প্রভৃতি সমর্থনযোগ্য। 'ভোজ্যের অবশেষ' এরূপভাবে 'ভোজ্যাবশেষ' শব্দও সমর্থন করা যায়। 'পণ্ডিত হয়েও যে অভিমানী' এভাবে 'পণ্ডিতাভিমানী' শব্দ সমর্থনীয়। 'পণ্ডিতাভিমানী' 'শব্দকল্পদ্রুমে' আছে। 'পণ্ডিতমানী' দ্রষ্টব্য। কিন্তু সকল শব্দই সমর্থন করা যায় ব'লে মনে হয় না। 'অবাঙ্‌শাখ' শব্দটিকে কোনোমতে সমর্থন করা যায় কি? এটির শুদ্ধরূপ 'অবাক্‌শাখ' কঠোপনিষদে আছে ( ১১০।১ )। এই জাতীয় অন্যান্য শব্দ সম্পর্কে আলোচনার জন্য অনুচ্ছেদ—১৯, ২০।১, ২০।২, ২০।৩, ২০।১৪, ২০।১৮, ২০।৩০, ২০।৩৩, ২০।৩৭, ২০।৩৮, ২০।৪২, ২০।৪৩, ২০।৪৪, ২০।৭৭, ২০।৭৮, ২০।৮০, ২২ ( অনু-, অভি-, উৎ-, দুর্-, নির্, সম্-, সু- ), ৩০, ৪১।১, ৪২, ৪২।১, ৪৩ ( জাগ্রত, প্রাক্, মহৎ, হত ), ৪৪ ( -অধীন, -অভিমানী, -কর, -জাগ্রত, -বাদী, -হত ) দ্রষ্টব্য।

৩২। কিছু প্রচলিত শব্দের রবীন্দ্ররচনায় একক প্রয়োগ মেলে। এগুলি সাধারণত সমাসবদ্ধ রূপেই ব্যবহৃত হয়। যেমন—অর্থী, আদান, খচিত, চ্যুতি, দাওয়া, দীর্ণ, পন্থী, বল্লভ, ভরা, মণ্ডলী। এগুলির কোনো কোনোটির উপসর্গ-যোগে একক প্রয়োগ প্রচলিত রীতি। যথা—অর্থী ( প্রার্থী ), চ্যুতি ( বিচ্যুতি ), দীর্ণ ( বিদীর্ণ )। অর্থের সূক্ষ্ম তারতম্য বিধানে বা বক্তব্য স্ফুটতর করার অভিপ্রায়ে, কখনো বা ছন্দ ও অন্ত্যমিলের প্রয়োজনে এইসব একক প্রয়োগ কবি করেছেন। 'দাওয়া' ও 'পন্থী' অন্ত্যমিলের জন্য প্রযুক্ত। অপর একটি দৃষ্টান্ত—'নিত্য যখন নৈমিত্তিকের কাছে' ··· শিক্ষা ৩২৬।২২। ( অনুচ্ছেদ ২২।১ দ্র )

৩৩। প্রচলিত শব্দ ও ধাতুর বিশিষ্ট প্রয়োগও রবীন্দ্ররচনায় আছে। যেমন—অযৌক্তিক লোক, আদিম বাসিন্দা, কর্মিষ্ঠ, কালাপাহাড়ি তালঠোকা, খণ্ডিত প্রেম, গোড়াঘেঁষে, চাণক্যতা, তেড়াবুদ্ধি, রুটী [ রুটি ]। আরও কয়েকটি দৃষ্টান্ত—'গ্রামের লোকের না আছে বিদ্যা, না আছে আরোগ্য, না আছে সম্পদ,

না আছে অন্নবস্ত্র' ( রা-চিঠি ২০।৩৬০।৮ ) ; 'দারিদ্র্যের রৌদ্র' ( গল্প ২৭।১০৪।২০ ) ; 'তানসেনের গান হোক, বা গোপাল নায়কেরই হোক তারা তো নিরন্তর-বিস্ফারিত মেঘের আড়ম্বর নয় ; তারা রূপবান' ( র-র ১৪।৯৫৩।২০ )। এই রকম ধাতু হল—উঠ্ ( 'প্রভাত উঠ্ছে' ; মনে উঠ্—'মনে একটা চেহারা উঠছে' ) ; জাগা ( 'মানুষ নিজের সমস্ত বুদ্ধিকে জাগাবে কেন' ) ; পোহা ( 'বেলাটুকু পোহালে' ) ; বস্ ( মাথায় বস্—'উদয়াদিত্য কারাগারে একথাটা বুঝি তাঁহার মাথায় ভালো করিয়া বসিতেছে না' ) ; মান্ ( মনে মান্—'না জানি তুমি কী মনে মানিছ' ) ; ল ( মনে ল—'যার মনে যাহা লয়, সকলেই কথা কয়' )॥ মৌলিক ধাতুর স্থলে ণিজন্ত ধাতুর প্রয়োগও আছে। 'কোন্ মা আমারে দিলি খেলাবার বাঁশি' ; 'খেলেনা ছড়ানো আছে,/ঘুমিয়েছে খেলাতে খেলাতে' ; আবার ণিজন্ত ধাতুর স্থলে মৌলিক ধাতুরও প্রয়োগ দেখা যায়। 'দিকে দিকে আগুন জ্বলাস্'। বাংলায় এবিষয়ে শৈথিল্য আছে ব'লেই মনে হয়। 'চুল ছাঁটব' আমরা 'চুল ছাটাব' অর্থেই ব্যবহার করে থাকি।

৩৪। ছন্দ, অন্ত্যমিল প্রভৃতি কারণে পদ্যে প্রচলিত ধাতুর অপ্রচলিত রূপের ব্যবহার দেখি। —আছিনু, আছিল, আছিলি, আছিলে, করহ, চাহ, দংশয়, নড়িবেক, বহিবেক, সিঞ্চহ, হবেক। 'চাহ' ও 'দংশয়' অন্ত্যমিল সাধিত করেছে। আরও দৃষ্টান্ত—আগিয়ে ( প্রহাসিনী ২৩।৬।১৯ ), আছিনু ( কণিকা ৬।১৮।১০ ), আছিলাম ( কাহিনী ৫।১০৮।২৮ ), আসিবেক ( কড়ি-কো ২।১০৩।৪), উঠিবেক ( বনফুল অ-১।৫৬।১১ ), করিবেক ( কথা ৭।৫৭।১৯ ), কাটিবেক ( ভগ্নহৃদয় অ-১।২২১।১৯ ), গাইবেক ( কবি-কা অ-১।৪৩।২০ ), গাহক ( গীত ১।৬২।৪ ), চলিবেক ( চৈতালি ৫।১৫।৫ ), দেখিবেক ( রা-রাণী ১।৩০৮।৩ ), নাহিক ( কাহিনী ৫।৬৮।৩ ), ফলিবেক ( কবি-কা অ-১।৪৪।২০ ), বসিবেক (বি-অভি ৪।১২৬।১৩), মিলিবেক (কবি-কা অ-১।৩৭।১৯), রহিবেক ( বনফুল অ-১।৮১।১৭ ), রহেছে ( বনফুল অ-১।৫২।৬ ), হাসিবেক ( ভগ্নহৃদয় অ-১।২৭১।৭ )। এখন অপ্রচলিত বা প্রায়-অপ্রচলিত কয়েকটি ধাতুও রবীন্দ্রপ্রয়োগে মেলে। চিহ্নিনু, চিহ্নিয়া, ছানিয়া (য়ে), জিন, ঝাঁপয়ি, ঝাঁপিতে, ঝাঁপিয়া, ঝেঁপে, ঝুর্, নিছা, পাকালিয়া, পুছ্, বটি, বাটু, বিনা, বিন্ধ্, বুল্, ভনয়, ভান্, ভায়, ভেট্, মজ্, সোঙরি। রবীন্দ্রনাথ জিন্ ধাতু গদ্যে প্রয়োগ করেছেন। 'একমত হ' অর্থে মিল্ ধাতু বিশিষ্টপ্রযুক্ত। এই রকম হান্ ধাতুও।

৩৫। নূতন কর্তা, নূতন কর্ম ও বিশিষ্ট প্রয়োগের নিমিত্ত কিছু যৌগিক ক্রিয়া কোষভুক্ত করেছি। যথাক্রমে এগুলি হল,—'অট্টহাস্', 'অন্ধকার জমিয়া আস্', 'প্রশ্ন নিবতে দে', 'উৎসাহ নামিয়া যা' ; 'আলোচনাকে জাগিয়ে তুল্', 'লজ্জা মিটিয়ে দে', 'যন্ত্রতন্ত্রসহ এক সায়ান্স অ্যাসোসিয়েশন উঠিয়া পড়িল'।

নূতন ব'লে অনুমিত কিছু যৌগিক ক্রিয়াও কোষে গৃহীত হয়েছে। সেগুলি হল—গালিয়ে নে, দাগিয়া দে, বাঁধিয়া যা, মথিয়া উঠ্, মরিয়া ঝরিয়া যা। মরিয়া আস্ ('মরিয়া এসেছে কণ্ঠ'), মরে আস্ ('জীবন নদীতে চলার ধারায় বলার কল্লোল মরে আসে।') ইংরাজি to die away-র অনুবাদ ধরা যেতে পারে।

৩৬। যৌগিক ক্রিয়ার মতো নূতন কর্তা, নূতন কর্ম ও বিশিষ্টপ্রয়োগ গুরুত্বে রবীন্দ্রনাথব্যবহৃত সংযোগমূলক ধাতুও কোষভুক্ত করেছি। ক্রমান্বয়ে এগুলি হচ্ছে—উত্তেজিত হ্ ('কল্পনা উত্তেজিত হইয়া উঠ্'); উদয় হ্ ('প্রশ্ন উদয় হ'); পীড়িত হ্ ('সামঞ্জস্যবোধ পীড়িত হ'); আকর্ষণ কর্ ('প্রত্যয় আকর্ষণ কর্'); উপার্জন কর্ ('খ্যাতি উপার্জন কর্'); জারি কর্ ('দরখাস্ত জারি কর্'); পালন কর্ ('অসন্তোষকে পালন কর্'); বিস্তার কর্ ('অনিষ্ট বিস্তার কর্'); ও অঞ্জলি দে ('দিব তাহে জীবন অঞ্জলি'—মহুয়া ১৫।৩৩।১৩); আঁচ লাগ্, গোলামি কর্, তেজ কর্, দূর কর্, নরম পড়্, নষ্ট কর্, ভঙ্গ দে, মাটি হ্, মারা যা, রাঙা কর্। অপ্রস্তুতে পড়্, নেই কর্, ও বহুমান দে বিরলপ্রচলিত সংযোগমূলক ধাতু বলা যায়। পর বাস্, ভয় বাস্ আগে চলত; এখন আর চলে না। বর্তমানে একমাত্র ভালো বাস্ চলে। 'নাহি জানি মনে কী বাসিয়া পথে বসে আছে কে আসিয়া।' গীত ২।৩৮৯।৫॥ ক্ষমা দে 'ক্ষমা কর্' অর্থে প্রযুক্ত।

৩৬।১। নিচে অপ্রচলিত বা নূতন সংযোগমূলক ধাতু বিবৃত করছি—উঠ্ (মনে উঠ্, মাথায় উঠ্); ক (আশা ক); কর্ (অঙ্গধারণ কর্, আড্ডা কর্, উচ্ছেদ কর্, ক্লিষ্ট কর্, গাছ কর্, ঘ্রাণ কর্, জাগ্রত কর্, জিগ্‌গেস পড়া কর্, জিজ্ঞাসাপড়া কর্, না কর্, নিত্য কর্, নিবেশ কর্, প্রীতি কর্, বল কর্, বিক্ষেপ কর্, বিধান কর্, বীক্ষণ কর্, ভেদ কর্, মথন কর্, মনোযোগ কর্, মাটি কর্, রোধ কর্, রোষ কর্, সভ্যতা কর্, সহায় কর্, সাফাই কর্, সায় কর্, সারা কর্, স্তম্ভিত কর্, স্থিতি কর্, স্বায়ত্ত কর্); করা (সাঁধ করা); কাট্ (গ্লানি কাট্, জাদু কাট্, সংকোচ কাট্, সংস্কার কাট্); কাড়্ (আঁখি কাড়্, আদর কাড়্, আবদার কাড়্, ঘুম কাড়্, বিশ্বাস কাড়্, মন কাড়্, মান কাড়্, স্নেহ কাড়্, হৃদয় কাড়্); কুড়া (লাজ কুড়া); খা (মিল খা); খাটা (মন খাটা); গড়্ (অপরাধ গড়্, কীর্তিগড়্, ঘরে গড়্, সম্বন্ধ গড়্); জাগ্ (উত্তাপ জাগ্, জিজ্ঞাসা জাগ্); জান্ (আশ্চর্য জান্); ডুবা (ভরা ডুবা); তুল্ (প্রতিশোধ তুল্, প্রতিহিংসা তুল্); থাক্ (জাগ্রত থাক্); দে (উন্নতি দে, তেজ দে, থানা দে, দাগা দে, স্বপন দে); দেখ (উপকার দেখ্); নে (আপনা নে); পড়্ (মন পড়্); পা (অনুরোধ পা, আমল পা, নাশ পা); পাক্ (অভ্যাস পাক্); পাড়্ (কুযুক্তি পাড়্, প্রস্তাব পাড়্); পাতা (সম্বন্ধ পাতা); পুষ্ (ভ্রান্তি পুষ্); ফাঁদ্ (অন্বেষণ ফাঁদ্, ইতিহাস ফাঁদ্, কথা ফাঁদ্, কাজ ফাঁদ্,

কীর্তিফাঁদ, খেলা ফাঁদ, ঘরদুয়ার ফাঁদ, দুর্গ ফাঁদ, ধর্মমত ফাঁদ, বিষয়কর্ম ফাঁদ, ভিত ফাঁদ, ভিত্তি ফাঁদ, ভূমিকা ফাঁদ, সভা ফাঁদ্ ); বকা ( মাথা বকা ); বাঁট্ ( কথা বাঁট্ ); বাঁধ্ ( চৌকিদার দল বাঁধ্, নেশন বাঁধ্, সংকল্প বাঁধ্, স্মৃতিবাহিনী বাঁধ্ ); বাধ্ ( সম্বন্ধ বাধ্ ); বানা ( ভূমিকা বানা ); ভাঙ্ ( কথা ভাঙ, জাদু ভাঙ্, দ্বিধা ভাঙ্, নিয়ম ভাঙ্, বদল ভাঙ, বিশ্বাস ভাঙ্, মোহন ভাঙ. সংকোচ ভাঙ্ ) ; ভাঙা ( ভাবনা ভাঙা ); মান্ ( চেতন মান্, চেতনা মান, দোহাই মান্, বিরাম মান্, ভয় মান্, শাস্তি মান্ ) ; মার্ ( হাসি মার্ ); যাচ্ ( মান যাচ্ ); রাখ্ ( জাগ্রত রাখ্, ভয় রাখ্, স্নেহ রাখ্ ); লাগ্ ( গা লাগ্ ) ; সাধ্ ( চাঁদা সাধ ) ; হ ( ক্লিষ্ট হ, গান হ, চকিত হ, জাগ্রত হ ); ঘুরা ( মাথা ঘুরিয়ে মর্ )। উপরের তালিকার কোনো কোনোটি সম্ভবত বাংলা ভাষাতেই নূতন। যেমন—আশা ক, কথা বাঁট্। 'কথা বাঁট্' প্রসঙ্গে হিন্দি 'গালি বাঁট্' সংযোগমূলক ধাতুর কথা স্বভাবতই মনে উঠবে। পূর্বাপর প্রচলিত সংযোগমূলক ধাতুর অংশরূপে প্রচলিত অনেক পুরাতন ধাতু কবির হাতে বৈচিত্র্যে ও অভিনবত্বে সঞ্জীবিত হয়েছে। যেমন—কর্, গড়্, ফাঁদ্, বাঁধ্ ইত্যাদি। স্তম্ভিত কর্ 'স্তব্ধি' নামধাতুর সমার্থক। সংযোগমূলক ধাতুর নাম বা বিশেষণ পদটির সঙ্গে কর্মটিকে সমাসবদ্ধরূপে প্রয়োগ করারও রীতি আছে। এতে সংযোগমূলক ধাতুর অর্থের সংকোচন ঘটে। যেমন—উৎকর্ষসাধন কর্ ( চো-বালি ৩।৪২১।১ ), ক্ষুধানুভব কর্ ( হাস্য-কৌ ৬।৮৬।২২ )। এর বিপরীত রীতি বিশ্লিষ্ট প্রয়োগও দেখা যায়। যথা—'উন্নতি আমরাই সাধন করিব।' ( আত্মশক্তি ৩।৬১৬।১১ )॥

৩৭। নামধাতু যে-কোনো ভাষা ও সাহিত্যের সম্পদ। এদেশের সংস্কৃত ভাষা ও সাহিত্যে নামধাতু অপ্রতুল নয়। এমন কি মাইকেল-পূর্ব বাংলা সাহিত্যেও নামধাতুর প্রয়োগ উপেক্ষণীয় নয়। তাছাড়া গ্রামের সাধারণের কথাবার্তায় নামধাতুর প্রয়োগ অপর্যাপ্ত। একজন কৃষকের ভাষায় ধান কলায় ( অর্থাৎ কল করে, অঙ্কুরিত হয় ), ফুলায় ( ফুল ধরে ), শিষায় ( শিষ করে ), বেশি পাকলে ঝাঁঝাঁয় ( ঝাঁ ঝাঁ করে )। ধান রুইতে হলে জমি কাদাতে ( কাদা করতে ) হয়। এরকম অসংখ্য আছে। সাধারণভাবে বাঙালীর মুখের ভাষাতেও নামধাতুর প্রয়োগ নিতান্ত বিরল নয়। তবুও এটা সত্য যে, ইংরাজি ভাষা ও সাহিত্যের তুলনায় নামধাতু-সম্পদে আমরা দীন। এই দীনতা মোচনে মাইকেল উৎসাহিত হয়ে যে দুঃসাহসিক চেষ্টা করেছিলেন তা 'মেঘনাদবধ' কাব্যের ছত্রে ছত্রে মুদ্রিত। রবীন্দ্ররচনায় প্রচলিত-অপ্রচলিত নামধাতুর সংখ্যা অন্তত পক্ষে সহস্রাধিক। অবশ্য মাইকেলের সঙ্গে রচনার পরিমাণগত তুলনায় এ সংখ্যা বেশি নয়। আরও লক্ষণীয় যে, রবীন্দ্রনাথে নামধাতুর প্রয়োগ বিসদৃশ বোধ হয় না। এই বিষয়ে

মাইকেলের সঙ্গে তাঁর প্রভেদ মূলগত। ভাষার প্রকৃতির প্রতি মাইকেলের উপেক্ষাই এর হেতু কিনা তা বিচার্য। বস্তুত পরম্পর অনেকগুলি নামধাতুর প্রয়োগেও রবীন্দ্ররচনা ক্লান্তিকর হয় না।—

"দিগ্‌বিদিকে আপনারে দিই বিস্তারিয়া
বসন্তের আনন্দের মতো; বিদারিয়া
এ বক্ষপঞ্জর, টুটিয়া পাষাণবন্ধ
সংকীর্ণপ্রাচীর, আপনার নিরানন্দ
অন্ধকারাগার, হিল্লোলিয়া, মর্মরিয়া,
কম্পিয়া, স্খলিয়া, বিকিরিয়া, বিচ্ছুরিয়া,
শিহরিয়া, সচকিয়া আলোকে পুলকে
প্রবাহিয়া চলে যাই সমস্ত ভূলোকে"—

বসুন্ধরা (সো-তরী ৩।১৩১ পৃ)।

রবীন্দ্ররচনার আদিপর্বে ব্যবহৃত অধিকাংশ নামধাতুই উত্তরাধিকার সূত্রে প্রাপ্ত। মঙ্গলকবিরা, বৈষ্ণবকবিরা, ভারতচন্দ্র, মাইকেল ও বিহারীলাল প্রমুখ কবিরা তাঁর উত্তমর্ণ। 'চেতা' নামধাতুটি 'শ্রীকৃষ্ণকীর্তনে' আছে (পৃ ৫৭)। মাইকেল ব্যবহৃত নামধাতুর অনেকগুলির সঙ্গেই রবীন্দ্রনাথ প্রযুক্ত নামধাতু অভিন্ন। যেমন—অধীরিয়া, অবহেলে, আক্রমিতে, আঁধারিল, ধ্বনিয়া, ধ্বনিতেছে, নিশ্বাসিয়া, নিস্বনিছে, নীরবিল ইত্যাদি। কিন্তু কোনো নামধাতু মাইকেলে পাওয়া গেলেই তিনিই যে তার প্রথম প্রবর্তক একথা বলা শক্ত। শব্দের কালানুক্রম বিবরণ প্রচলিত অভিধানগুলিতে নেই। ফলে অভিধানগুলিতে মঙ্গলকাব্যে বা অন্যত্র ব্যবহৃত অনেক নামধাতুরও বিবৃতির অভাব। উনবিংশ শতাব্দী পর্যন্ত গদ্যেও নামধাতুর প্রয়োগ ছিল। রবীন্দ্রনাথেও দুএকটি নামধাতুর গদ্যে প্রয়োগ দেখা যায়। যথা—অবহেলে, ক্ষরিয়া, বাঁকিল। মুখের ভাষায় যখন নামধাতুর প্রয়োগ নিষিদ্ধ নয়, তখন কেবল গদ্যেই বা কেন তার প্রয়োগ নিষিদ্ধ হল বোঝা যায় না। অনেক সময় আ-কারান্ত ধাতুর সঙ্গে -ইতে ও -ইয়া যুক্ত হলে পদ্যে ধাতুর -আ লোপ হয় এবং মূলধাতুর সঙ্গে -ইতে, -ইয়া যুক্ত হয়। যেমন—আঁকড়া+-ইতে >আঁকড়িতে, আঁকড়া+ -ইয়া>আঁকড়িয়ে; পাকড়া+ -ইতে> পাকড়িতে, পাকড়া+ -ইয়া >পাকড়িয়া। কখন কখন -'ইয়া' -'ইয়ে' রূপেও দেখা যায়। আঁকড়িয়ে; এর আবার সংক্ষিপ্ত রূপ 'আঁকড়ি'ও পাওয়া যায়। বস্তুত সকল -'ইতে' -'ইয়া' প্রত্যয়ান্ত ধাতুর -'তে' ও -'য়া' লুপ্ত রূপ পদ্যে প্রচলিত। রবীন্দ্রকাব্যে অনেক ক্ষেত্রে এই সংক্ষিপ্ত রূপগুলির ব্যবহারের অন্যতম কারণ অন্ত্যমিল। ছন্দ ও অন্ত্যমিলের অনুরোধে দুএক ক্ষেত্রে প্রচলিত রূপের নবরূপ দেখা যায়। যেমন—আভানি<আহ্বানি, ঘনিয়া<ঘনিয়ে, চুরায়ে<চুরিয়ে,

তেয়াজি তেয়াগি, রণিয়া রণিয়ে, খিলিখিলি<খিল্‌খিলিয়ে। সময়ে সময়ে -'ইতেছে' প্রত্যয় -'ইছে' সংক্ষিপ্তরূপে সাধারণ ধাতুর শেষে পদ্যে দেখা যায়। নামধাতুর ক্ষেত্রেও এই রীতির ব্যত্যয় নেই। অনেক চলতি নামধাতুও রবীন্দ্রনাথ ব্যবহার করেছেন। যথা—ফেনিয়ে, লতাইবে, কলকলিয়ে, শিরশিরিয়ে। নিচে রবীন্দ্রব্যবহৃত নামধাতুর একটি তালিকা দিচ্ছি। সাধারণত অতি প্রচলিত ও বৈচিত্র্যহীন নামধাতুগুলি এই তালিকারচনায় বাদ দিয়েছি। বিশেষ কারণে অতিপ্রচলিত ও বৈচিত্র্যহীন নামধাতু ডুএকটি দেখা যাবে। যেমন বিশিষ্টপ্রয়োগ ব'লে 'ফল্‌' নামধাতু কোষে গৃহীত। 'ইংরিজি শিক্ষা আপনাতে কি ফলে নি?' সংস্কৃত ব্যাকরণানুসারে -ক্যঙ্‌ প্রত্যয়ান্ত নামধাতুরও দৃষ্টান্ত এই তালিকায় আছে। যেমন—অন্তরায়ণ, অন্তরায়িত, কুণ্ডলায়িত, খড়খড়ায়িত, ঘনায়িত, ঝকমকায়মান, তরঙ্গায়িত, দীর্ঘায়মান, দীর্ঘায়িত, পল্লবায়িত, রেখায়িত, শাখায়িত। অঙ্কিল, অঙ্কুরি, অঙ্গুলিয়া, অন্তরায়ণ, অন্তরায়িত, অন্বেষিয়া, অপসারি, অপেক্ষিয়া, অবজ্ঞিয়া, অবলীলায়িত, অবারি, অর্জিল, অর্পিণু, অর্পিব, অর্পিয়াছ, অর্পিয়াছি, অর্পিয়াছিনু, আকুঞ্চিয়া, আকুলি, আকুলিছে, আকুলিতে, আকুলিয়া, আবর্তিছে, আবর্তিয়া, আভাসি, আরোহিব, আলোকি, আলোড়িছে, উচ্ছলি, উচ্ছলিছে, উচ্ছলিবে, উচ্ছলিয়া, উচ্ছলিল, উচ্ছি য়া, উচ্ছলিয়া, উছাসিল, উছাসিছে, উজলিয়া, উত্তারি, উৎসারিছে, উৎসারিয়া, উৎসারিল, উৎসাহি, উৎস্রাবিয়া, উদাসিয়া, উদ্‌গারিছে, উদ্‌ঘাটিছে, উদ্‌ঘাটিবে, উদ্‌ঘাটিয়া, উদ্‌ঘাটিল, উদ্‌ঘাটিলে, উদ্‌ঘোষিল, উদ্‌বারি, উদ্‌বারিয়া, উদ্‌বারিল, উদ্‌বেলিয়া, উদ্‌বোধিয়া, উদ্‌ভাসি, উদ্‌ভাসিয়া, উন্মথিয়া, উন্মনে, উন্মাদিয়া, উন্মীলিছে, উন্মূলে, উন্মেষিছে, উপহাসি, উর্বরিয়া, উলসি, উলসিছ, উল্লঙ্ঘিয়া, উল্লসিয়া, উল্লাসিয়া, উস্‌খুসিয়ে, ওঙ্কারিয়া, কটাক্ষিয়া, কণ্টকিয়া, কনকনিয়া, কম্পি, কম্পিয়াছে, কলুষিবে, কুঞ্চিয়া, কুণ্ডলায়িত, ক্রন্দি, ক্রন্দিয়া, ক্ষরিয়া, ক্ষালিয়া, ক্ষুভিল, খড়খড়ায়িত, খিলিখিলি, গ্রন্থিবারে, গ্রন্থিয়া, ঘনায়িত, ঘাতি, চকিয়া, চঞ্চলি, চঞ্চলিছে, চঞ্চলিতে, চঞ্চলিয়া, চঞ্চলে, চিন্তিছে, চুম্বি, চুম্বিনু, চুম্বিয়ে, চুরায়ে, ছমছমিয়ে, ঝকমকায়মান, ঝনকি, ঝনকে, ঝনিল, ঝিকিয়া, তয়াগব, তরঙ্গায়িত, তরঙ্গে, তলাশিয়া, তাপিয়া, তুড়িয়ে, তুষিছে, তেয়াজি, তোলপাড়িয়ে, ত্রাসিয়া, দংশয়, দবদবিয়ে, দীক্ষিছে, দীর্ঘায়মান, দীর্ঘায়িত, দুখায়, দুড়দাড়িয়ে, দুদ্দাড়িয়ে, দুদারিয়া, ধিক্কারিল, ধ্যায়, ধ্বংসি, নন্দিয়া, নতিয়া, নষ্টে, নিঃশেষিয়া, নিঃশেষিয়ে, নিঃসরিছে, নিঃস্বনি, নিঃস্বনিছে, নিপাতিব, নিবেশিলা, নিমীলিয়া, নিরোধি, নির্ঝরিত, নির্ঝরিয়া, নির্দেশিয়া, নিশ্বসিতে, নিশ্বসিয়া, নিষ্ক্রমিলা, পদাপিল, পরিহাসো, পর্যটিব, পল্লবায়িত, পল্লবি, প্রকাশিবে, প্রকাশিল, প্রকাশিলে, প্রক্ষালি, প্রতিষ্ঠিলে, প্রতীক্ষিয়া, প্রবঞ্চিতে, প্রবাহিয়া, প্রবোধিতে, প্রস্ফুরিল, প্লাবিয়া, বিচলিয়া, বিচ্ছুরি, বিচ্ছুরিছে, বিচ্ছুরিল, বিথাইয়া,

বিদলিয়া, বিদীরিয়া, বিদীরিল, বিদ্যুতিয়া, বিপ্লাবিয়া, বিবশে, বিভাসিল, বিভেদিয়া, বিমরি, বিরচিব, বিরচিবি, বিরচিয়া, বিরচিলে, বিলসি, বিলসিছ, বিলসিয়া, বিলুণ্ঠিতে, বিসর্পিয়া, বিস্ফারি, বিস্ফারিয়া, বিস্ফুরিল, বিহরিছে, বুদ্‌বুদিয়া, বেষ্টিয়া, বেষ্টিল, ভঞ্জিয়া, ভৎর্সিয়া, ভাষিতে, ভাষে, ভ্রূকুটিয়া, ভ্রূকুটিল, মকমকিয়ে, মন্থি, মন্থিতে, মন্থিয়া, মন্থে, মার্জিয়া, মিটমিটিয়ে, মুখরিবে, মুখরিয়া, মুখরিল, রণিয়া, রুধি, রুধিয়া, রুধিল, রুধিলা, রেখায়িত, রোধিয়া, রোমাঞ্চিয়া, লক্ষিয়া, লক্ষ্যি, লালসিয়া, লুণ্ঠিয়া, লেহিয়া, শাখায়িত, শিরশিরিয়ে, শ্বসিছে, সচকিবে, সচকিয়া, সঞ্চলে, সঞ্চি, সঞ্চিয়া, সন্তরি, সন্তরিয়া, সন্তরে, সন্ধানি, সন্ধিতে, সন্ধিয়া, সমরায়, সমাপিনু, সমাপিব, সমাপিয়া, সমাপিলে, সমুচ্ছ্বাসি, সিঞ্চহ, স্তব্ধি, স্পন্দিয়া, স্পর্ধিছে, স্পর্শিতে, হরষিয়া, হিল্লোলিয়া, হিস্‌হিসিয়ে। —এগুলি ছাড়া কোষভুক্ত অধীরিয়া, অবহেলে, আক্রমিতে, আঁধারিল, চেতা, ধ্বনিয়া, ধ্বনিতেছে, নিশ্বাসিয়া, নীরবিল, পসারো, প্রসারিল, বর্জিল, বাঁকিল, বিকাশিল, বিকাশিলে, বিতরিয়া, বিসর্জিয়া, বিসর্জিয়াছিনু, ব্যাকুলিছে, মন্দ্রিল, মুঞ্জরিয়া, মুঞ্জরিল, মূর্ছি, মোহিছে, রঙিয়ে, রচি, রচিছে, রচিতে, রচিব, রচিয়া, রচিয়াছি, রচিতাম, রচে, লোভাতে, লোভায়, সংহরিয়া, রবীন্দ্র-প্রবর্তিত নয় ব'লেই মনে হয়। 'সমরয়ি' ব্রজভাষার অনুকরণে রবীন্দ্রসৃষ্ট নামধাতু হতে পারে। 'দূরে গিয়ে নয় দুঃখ দেবে, কাছে কেন লাজ লাজানো।' গীত ২।৩৪৬।১৮॥

৩৮। রবীন্দ্ররচনায় দুএকটি অপ্রচলিত বা নূতন বিশিষ্টার্থক শব্দগুচ্ছও দেখা যায়। যেমন—অদৃষ্টের কারখানা, ঢাকের উপর ঢেঁকি চড়া, যন্ত্র-শন্ত্র।

৩৯। নূতন বা অপ্রচলিত সহচর শব্দও রবীন্দ্রনাথ দুএকটি ব্যবহার করেছেন। যথা—আছড়েবিছড়ে, আলসলালস, চিকনচাকন, নিরলবিরল।

৪০। নূতন বা অপ্রচলিত ধ্বন্যাত্মক শব্দও রবীন্দ্রনাথের কাব্যে পাওয়া যায়। 'ক্রেংকার', 'মির্মির' অপ্রচলিত আভিধানিক শব্দ। 'ঝিমরি ঝিমরি' ও 'হিং টিং ছট্‌' নূতন ব'লে মনে হয়।

৪১। পরিহাসচ্ছলে রবীন্দ্রনাথ অনেক শব্দ তৈরি ও প্রয়োগ করেছেন। 'খাপছাড়া' কাব্যে এই জাতীয় শব্দ বেশি আছে। কিছু উদ্ভট শব্দ 'গল্পসল্প' ও 'সে' বইয়েও আছে। কোষে ধৃত শব্দগুলি হল—উদ্‌ভ্রান্তিক, কাঁদুনিক, দইবাহিক, দড়ীশ্বর, দুরস্তাং, বশীশ্বর, বৈবাহন, ভগ্নিপতিব্রতা, রাঁধুনিক, সইবাহিক, মসীশ্বর, হসীশ্বর ও হাস্যরসীশ্বর। 'দূরে থাক' এই অর্থে 'দূরস্থান' পূর্ববঙ্গের ভাষায় সমধিক প্রচলিত। 'দূরস্থান' শব্দের সঙ্গে 'দুরস্তাং' শব্দের নৈকট্য আছে কেবল অর্থে। তাছাড়া 'দুরস্তাং'-কে 'দূরস্থান' শব্দের রূপান্তর মনে করার হেতু নেই। অন্ত্যমিলের খাতিরে নূতন উদ্ভট শব্দ সৃষ্ট হয়েছে কখনো কখনো। যেমন—খিট্‌কিনি (খাপছাড়া ২১।৫৭।৮)। এই কারণেই 'কৃশতা' স্থলে 'কৃশ্য' প্রযুক্ত হয়েছে।

৪।১।১। ইংরাজি শব্দের অনুবাদসূত্রে রবীন্দ্রনাথ কিছু শব্দ তৈরি করেছেন। রচনার বিশালতায় এই সংখ্যা অত্যল্প। রবীন্দ্রনাথের স্বীকরণশক্তির গুণে নূতন শব্দ সৃষ্টির প্রয়োজনই হত না অনুবাদ ব্যাপারে। পুরাতন শব্দ নূতন নূতন অর্থে ও ব্যঞ্জনায় প্রয়োগ করেছেন। কখনো বা পুরাতন শব্দেরই ঈষৎ পরিবর্তন সাধন ক'রেও অনুবাদের প্রয়োজন মিটিয়েছেন। যেমন—অগ্রসরতা (progress), আগ্নেয়তা (combustibility), উৎকর্ষবান (cultured), উৎকৃষ্টি (culture), উপরাজ্য (satellite state) ইত্যাদি। এখানে কোষভুক্ত এই জাতীয় শব্দের তালিকা দেওয়া গেল—

অকর্তৃক (passive), অগ্রসরতা (progress), অতিনীল (indigo), অতিনীলিম রশ্মি (ultraviolet ray), অতিপ্রজন (over population), অত্যুৎসাহিক (over enthusiastic), অধঃসরণ (depression), অনন্যতন্ত্রতা (ত্ব) (originality), অন্তর্মনস্ক (introvert), অপজনন (degeneration), অবচেতন, অবচেতনা (subconscious, -ness), অবজনন (degeneration), অব্যক্তিক (impersonal), অভিদেশ (address), অভিনয়ন (adduce), অভিনির্দেশ (address), অভিবর্তন (advent), আগ্নেয়তা (combustibility), আজ্ঞেয়িক (agnostic), আত্মীকরণ (assimilation), আবশ্যিক (compulsory), উৎকর্ষবান (cultured), উৎকৃষ্টি (culture), উপছায়া (phantom), উপনিবেশী (colonial, colonist), উপরাজ্য (satellite state), ঊর্মিল (undulating), একত্রীকরণ (collectivisation), ঐকত্রিক (collective), ঐকত্রিকতা (collectivisation), কিরীটিকা (corona), কৃষ্টিমান (cultured), গীতিকাব্যিক (lyrical), গ্রহিকা (asteroids), চয়নিকা (anthology), জৈবিক (biological), ত্রৈমাত্রিক (trisyllabic), দ্বিপদী (couplet), দ্বৈধব্য (bigamy), দ্বৈমাত্রিক (disyllabic), দ্বৈরাজ (জ্য) (diarchy), নিরাপত্তি (security), নির্বস্তুক (abstract), নির্ব্যক্তিক (impersonal), নৈরাজ (anarchy), নৈর্ব্যক্তিক (impersonal), পরিদর্শয়িতা (guide), পরিপ্রেক্ষণিকা, পরিপ্রেক্ষণী, পরিপ্রেক্ষিত (perspective), পরিষ্করণ (cleaning), পাশ্চাত্যিকতা (westernism), প্রকৃষ্টি (culture), প্রজন্ম (generation), প্রত্যক্ষরীকরণ (transliteration), প্রত্যনুবাদ (retranslation), প্রভক্ষক (proboscis), প্রাত্নিক (archæological), প্রেক্ষণী (perspective), বহিরঙ্গ ছাত্র (external student), বহিরাশ্রয়িতা (objectivity), বহির্গণ্ডের থলি (pouch), বহির্নয়ন (educate), বিদ্বেষবান (jealous), বিবেশ (nude), বিসর্পিত (serpentine), বৈয়ক্তিক চৌম্বকশক্তি (personal magnetism), ভাবালুতা (sentimentalism), মানবিক (human), মানবিকতা (humanity), মুকুটিত (crowned), যন্ত্রীভবন (mechanisation), যান্ত্রিক (machinist), যান্ত্রিকতা (mechanisation), রবিবাসরিক স্কুল

(Sunday school), লিপীকৃত (inscribed), লেখকিয়ানা (penmanship), সংস্কৃতায়িত (sanskritized), সভাপত্নী (president), সাম্রাজ্যিক (imperial), সাম্রাজ্যিকতা (imperialism), সার্বজাতিক (international), সার্বজাতিকতা (internationalism), সার্বভৌমিক (cosmopolitan), সৌজাত্য (eugenics), স্বজাতীয়তা (nationalism), স্বদেশীয়তা (patriotism), স্বভাবীকরণ (acclimatization, স্বাঙ্গীকরণ (assimilation), স্বাজাতিক (national), স্বাজাতিকতা, স্বাজাত্য (nationalism), স্বাতন্ত্রিক (individualistic), স্বাদেশিক (patriot), স্বাদেশিকতা (patriotism), স্বৈচ্ছিক (optional), হনুকরণ (aping), হাসিয়ে (humorous), হৃদয়ালুতা (sentimentality)। এ ছাড়াও 'পরিভাষা সংগ্রহে'[১৮] এইগুলি আছে—অবমানব—subman, এককসংগীত—solo, জাত—caste, জাতি, প্রবংশ—race, পরশ্রমজীবী বা পরশ্রমভোগী—bourgeois, পরার্থশ্রমী—proletariat, পুরাজৈবিক—protozoic, প্রজন—population, প্রাক্‌-প্রস্তর—eolith, প্রাক্‌-মানব—evanthropus, প্রাগাধুনিক—eocene, যুগ্মকসংগীত—duet, রাষ্ট্রজাতি—nation, রীতি ও পদ্ধতি—cult and dogma, শিলক—fossil, শিলীকৃত—fossilized, সম্মেলক সংগীত—chorus। অন্যত্র (দিলীপকুমার রায়কে লিখিত পত্র নভেম্বর ১৯২৭। তীর্থংকর ১ম সং ১৩৪৬) আছে— বিস্বর—discord, সংধ্বনিক—symphonic, শ্রীসুধীরকুমার বন্দ্যোপাধ্যায়কে লিখিত পত্রে (উত্তরা শ্রাবণ ১৩৩৯)—উৎকৃষ্টি—culture আছে; প্রাগ্রসর—progressive (গ্রন্থ ১৭।৪৫৯।৯); বৈভীষিক রাষ্ট্র-উদ্যম—terroristic political movement (শ্রীঅমিয় চক্রবর্তীকে লিখিত পত্র ১১ ডিসেম্বর ১৯৩৪)। —culture-এর প্রতিশব্দ 'কৃষ্টি'তে কবির বরাবর আপত্তি ছিল। কোষে 'কৃষ্টি' শব্দের উদ্ধৃতি দ্রষ্টব্য। 'বাংলাশব্দতত্ত্ব' (২য় সং ১৩৪২) গ্রন্থে এটি প্রসঙ্গে মন্তব্য আছে। —'যদি তাঁরা আমাকে সহসা কৃষ্টিমান উপাধি দেন বা আমার কৃষ্টিমত্তা সম্বন্ধে ভালোমন্দ কোনো কথার উত্থাপন করেন তবে বন্ধুবিচ্ছেদ হবে।' পৃ ১৭৮। 'উৎ বা প্র উপসর্গ যোগে কৃষ্টি শব্দকে মাটির থেকে মনের দিকে তুলে নেওয়া যায়, যেমন উৎকৃষ্টি, প্রকৃষ্টি।' পৃ ১৮০। 'বিভাষা স পূর্বস্য' সূত্রে 'সভাপত্নী' শব্দ ব্যাকরণ-সিদ্ধ। তবে এই প্রয়োগের সঙ্গে পরিহাস জড়িত আছে। অন্যত্র স্পষ্টভাবে 'সভাপেত্নী' প্রয়োগ করেছেন (হাস্য-কৌ ৬।১০০।৪, ৭)॥

৪২। নূতন শব্দের মতো ইংরাজি শব্দের অনুবাদসূত্রে নূতন সমাসবদ্ধ শব্দও অনেক রচনা করেছেন রবীন্দ্রনাথ। এই জাতীয় কোষান্তর্গত শব্দগুলির একটি তালিকা নিচে দেওয়া গেল—

অগত্যা প্রেরিত খাটুনি (forced labour), অগ্নিগিরি (volcano), অগ্নিশ্বসিত

[১৮] বাংলা শব্দতত্ত্ব (২য় সং ১৩৪২)।

(fire breathing), অগ্নিসংকার (bonfire), অগ্রসরগতি (progress), অঙ্গবদ্ধ (embodied), অঙ্গারবাষ্প (carbondioxide), অঙ্গারাম্ল (carbonic acid gas), অজীববাচক (inanimate), অতিবদ্ধমূল আপত্তি (stubborn opposition), অতিশয়পন্থা extremism), অদ্বয়বিবাহ (monogamy), অনলনিশ্বাসী, অনলশ্বসনা (fire breathing), অনুষ্ঠানপত্র (programme), অন্যোন্যস্তুতি (mutual admiration), অবজননকর (degenerating), অবশ্যকৃত্য (compulsory), অবশ্যশিক্ষা (compulsory education), অভয়পত্রী (safe conduct), অভাবাত্মক, অভাবার্থক, অভাবসূচক (negative), অভিষেকদাতা (baptist), অভ্যাসক্ষেত্র (rehearsal), অভ্রচুম্বিত (cloud kissing), অর্থদ্বৈধ (ambiguity), অর্থশাস্ত্রিক (economist), অসহকার-আন্দোলন (non-cooperation), অস্তিবাচক, অস্তিত্ববাচক, অস্মিতাসূচক (positive), আইনসচিব (attorney), আঁকনপট (canvas), আকারবদ্ধ (embodied), আকাশ-আঁচড়া (skyscraper), আত্মকেন্দ্রিত (ego-centric), আত্মঘোষণা (character), আঁধাগলি (blind lane), আবশ্যকবাদী (pragmatist), আবহতত্ত্ব (meteorology), আমূল সংস্কারক (radical reformer), আশুকারণ (immediate cause), ইতিবাচক, ইতিসূচক (affirmative), উড়াকল (flying machine), উদ্ভিজ্জভোজী, উদ্ভিজ্জাশী, উদ্ভিদ্‌ভোজী (vegetarian), উপচেতনলোক (subconscious), উষ্ণশোণিত (warmblooded), ঊনোক্তি (meiosis), ঋণাত্মক (negative), একককণ্ঠী (soloist), একচক্ষুলণ্ঠন (bull's-eye), একনায়কতা (ত্ব) (dictatorship), একমাত্রিক, ঐকমাত্রিক (monosyllabic), ঔৎসুক্যজনক (interesting), ঔপনাগরিক (suburban), কদুৎসাহী (zealot), কর্ণবধিরকর (deafening), কর্তৃভাবক (positive), কলানায়ক, কলানিপুণ (artist), কাগজচাপা (paperweight), কার্যতালিকা (programme), কার্যপদ্ধতি (routine), কালবিরোধ-দোষ (anachronism), কালাগর্তের নৃশংসতা (blackhole tragedy), কালাতিক্রমণ-দোষ (anachronism), কালো আগুন (darkheat), কাহিনী রস (romance), কিরণকিরীট (halo), কেন্দ্রাতিগ (centrifugal), কেন্দ্রানুগ (centripetal), কেরোসিন চুলা (kerosene stove), কৌতুকনাট্য (burlesque), ক্লিষ্টকণ্ঠ (strained voice), ক্ষুব্ধস্তর (troposphere), খনিবিদ্যা (mining), খনিজবিদ্যা (mineralogy), খবরের কাগজি ভাষা (journalese), খবুরে কাগজি (journalistic), খেলাঘোড়া (toyhorse), খেলা পাহাড় (miniature hill), গঠনপত্রিকা (constitution), গতিপ্রবণ (dynamic), গতিশীল (dynamic), গদ্যছন্দ (prose-rhythm), গবাক্ষলণ্ঠন (bull's-eye), গম্যস্থান (destination), গর্তগড় (dug out), গোত্রবন্ধন (clan system), গোষ্ঠবিদ্যা (animal husbandry), ঘরাও যুদ্ধকাণ্ড (civil war), ঘাতকাতর (milksop), ঘূর্ণনৃত্য,

ঘূর্ণিনাচ (pirouette), চক্রবাত্যা, চক্রহাওয়া (whirlwind), চন্দ্রালোক গীতিকা (moonlight sonata), চরিত্রচিত্র (characterisation), চরিত্ররূপ (character), চর্মপত্র (parchment), চর্মপেটক (leather suitcase, gladstone bag), চাপানসভা (teaparty), চারিত্রনীতি (ethics), চারিত্রনীতিগত, চারিত্রনৈতিক (ethical), চিকিৎসাব্যবসায়ী (medical practitioner), চিত্তগ্রাহী (interesting), চিত্তোৎকর্ষ, চিৎপ্রকর্ষ (refinement), চিত্রবয়ন (embroidery), চিত্রভাণ্ডার (picture gallery), চিত্রযোগ্যতা (picturesqueness), চিরজীবনরস (elixir of life), চিরস্মরণগৃহ (memorial), চিরাগতরীতি (classic), চোখধাঁধক (dazzling), ছদ্মবেশীনাচ (fancydress ball), ছিন্নকরা খাদ্য (mince-meat), জননযোগ্য স্থান (breeding ground), জনসভা (congress), জনসভাপতি (congressman), জনাদর (popularity), জন্তুতত্ত্ব (biology), জন্মসংগীত (nativity), জাতিবিশুদ্ধি (raical purity), জীববাচক (animate), জীববিজ্ঞান (biology), জীববিজ্ঞানী (biologist), জীবশিলা (fossil), জীবনতত্ত্ব (philosophy of life), জৈবতাত্ত্বিক (biological), জ্ঞাতিবন্ধন (clan system), জ্ঞানালোকিত (enlightened), জ্বরোত্তাপ (fever heat), জ্বলনধর্মী (combustible), টিফিনবাহিনী (tiffin carrier), টেবিলচালা (planchette), তড়িৎমাপকসূচি (galvanometer), তদারকনবিশ (supervisor), তন্দ্রাকর্ষক (soporific), তাপজনকখাদ্য (calorific food), তাপসঞ্চার যন্ত্র (heater), ত্যাগপত্র (deed of gift), ত্রিত্ববাদ (concept of Trinity), দন্তুরাকৃতি (embattled), দানবপক্ষী (aeroplane), দাহনযূপ (stake), দিনপঞ্জী (calendar), দিনপদ্ধতি (routine), দীপস্তম্ভ (lamp post), দীর্ঘকর্ণ (long-eared), দুঃখবাদী (pessimist), দুঃখস্বীকার (resignation), দেহবিদ্ (anatomist), দোলাদণ্ড (pendulum), দোলাবিছানা (cradle, hammock), দ্বারকর্ণ (door-knob), ধনাত্মক (positive), ধর্মমূঢ় (bigot), ধর্মমূঢ়তা (bigotry), ধাত্রীশালা (nursery), নকলকর্তা (copyist), নন্দনতত্ত্ব (aesthetics), নবজাগরণ (renaissance), নরঘাতক (homicide) নাট্যখেলা (charade), নাট্যঘটনা (dramatic action), নাধর্মী (negative), নাবিকাশ্রম (sailors' home), নায়কতন্ত্র (dictatorship), নাস্তিবাচক (negative), নিঃশব্দ জ্যোতিষ্কলোক (silent sphere), নিশিভোজন (supper), নীলরক্তবান (blue-blood), নীলিমরশ্মি (ultra-violet ray), নৃতত্ত্ব (ethnology), নৃতত্ত্ববিৎ (ethnologist), নৃতত্ত্ববিদ্যা (ethnology), নেড়াছন্দ (free verse), নেতিবাচক, নেতিভাবক, নেতিসূচক, (negative), নৈরাজ্যপন্থী (anarchist), নৈশস্কুল (night school), নৌবায়ুরথী (amphibian), নৌবাহ্য (navigable), ন্যূনাংশিক (minority), পদার্থতত্ত্ব (physics), পরজীবী (parasite), পরশ্রমজীবী (bour-

geoisie), পরাশ্রিত, পরাশ্রিত, পরাসক্ত (parasite), পরিণামদারুণ মহানাটক (tragedy), পরিণামফল (consequence), পরিদর্শনশালা (museum), পরিপ্রেক্ষণতত্ত্ব (science of perspective), পরিহাসরসিক (humorist), পাঠগৃহ (reading room), পাঠ্যনির্বাচন সমিতি, পাঠ্যসমিতি (syllabus committee), পাতালবাষ্পযান (tube), পাত্রশিল্প (pottery), পান্থপাখি (migratory bird), পান্থশিক্ষালয় (peripatetic school), পান্থাবাস (hotel), পীতসঙ্কট (yellow peril), পুনঃ-সংক্রমণ (reinfection), পুনর্বনান্বিত (reafforested), পুনর্বৃত্তি (repetition), পুরঃসীমা (fore front), পুরসভা (municipal corporation), পুরাগত বনেদ (tradition), পুরাবশেষবিৎ (archaeologist), পুরোযায়ী (pioneer), পুলিশ রাজকতা (police regime), পূর্ণাত্মক (positive), পূর্বভূমিকা (prologue), পৌরপরিষৎ (municipal corporation), প্রতিবৃত্তিক্রিয়া (reflex action), প্রত্নতাত্ত্বিক (archaeologist), প্রশ্নপত্রিকা (question paper), প্রশ্নবাচক (interrogative), প্রাচীনলিপি (inscription), প্রাণীন পদার্থ (vitamin), প্রিয়চারী (amiable), ফ্যাশনসংগত (fashionable), বদ্ধবাণিজ্য (protected trade), বধিরকর (deafening), বন্ধ্যাশ্রম (unproductive labour), বর্ণকল্পনা (colour scheme), বর্ণতৈল (oil colour), বর্ণলিপি (spectrum), বর্ণলিপিযন্ত্র (spectro-scope), বর্তমানসংখ্যক (current issue), বস্তু-উপাসক (materialist), বস্তুতত্ত্ব (physics), বস্তুতত্ত্ববিদ্ (physicist), বস্তুতত্ত্ববিদ্যা (physics), বস্তুতান্ত্রিক (objective, realistic), বস্তুপরিচ্ছিন্ন (abstract), বস্তুবাদী (materialist), বস্তুবিদ্যা (physics), বহুগুণিত (multiplied), বহুগ্রন্থিল (complex structure), বহুমাত্রিক (polysyllabic), বহুরাজকতা (polyarchy), বায়ুচক্র, বায়ুচলচক্রযন্ত্র (wheel driven by wind), বায়ুতরী (aeroplane), বায়ুনাবিক সৈন্য (air force), বায়ুপোত (aeroplane), বায়ুবিহারী (aviator), বায়ুরথ (aeroplane), বাষ্পদেহী (gaseous), বিদ্যুদ্দীপ (electric lamp), বিদ্যুৎপ্রাণিত (electrified), বিয়োগান্ত (tragic), বিরহাত্মক নাটক (tragedy), বিলাসিনীঘর (fashionable family), বিশ্রান্তি নিকেতন (The Home of Rest), বিশ্বজাগতিকতা, বিশ্বজাতীয়তা (internationalism), বিশ্বভূমীন, বিশ্বভৌমিক (universal), বিশ্বভৌমিকতা (universality), বিশ্ববহ (omnibus), বিশ্বসাহিত্য (comparative literature), বিশ্বাসমূঢ়তা (credulity), বিস্মৃতিলোক (oblivion), বৃষচক্ষু লণ্ঠন (bull's-eye), বৃহদাংশিক (majority), বেগনিপেরোনো আলো (ultraviolet ray), বেতারবার্তিক (radio officer), বেলে কাগজ (sand paper), বৈদ্যুতজনন (electricity generating), ব্যক্তিস্বরূপ (personality), ব্যাখ্যানসূচি (point), ব্যাপ্তিসাধনপ্রণালী (generalization), ব্যূহবদ্ধ (organized, regimented),

বূাহবদ্ধ চেষ্টা (concerted effort), বূাহবদ্ধতা (organisation, regimentation), ভয়াভিহত (struck with horror), ভাবকুহেলিকা (mysticism), ভাবগর্ভ (significant), ভাবদ্বৈধ (ambiguity), ভাববাত্তিকতা (sentimentalism), ভাবব্যঞ্জনা (suggestiveness), ভাবসত্য (ideal truth), ভাবাতিশয্য (sentimentalism), ভাবাত্মক (positive), ভাবানুষঙ্গ (association of ideas), ভাবার্থক (positive), ভারাকর্ষণ (force of gravitation), ভারাবর্তন (gravitation), ভীড়করা (crowded), ভূচিত্র (map), ভূদৃশ্য, ভূদৃশ্যচিত্র (landscape), ভূমিকাম্পনিক কেন্দ্র (epicentre), ভূরিভোজী (glutton), ভ্রমণ বিদ্যালয় (peripatetic school), মগ্ন চৈতন্য (subconscious), মঠাশ্রয়ী ব্যবস্থা (monasticism), মধ্যধরণীসাগর (Mediterranean Sea), মধ্যভিক্টোরিয়া (mid-Victorian), মধ্যস্থতাবাদী (agnostic), মনোবিকলনমূলক (phycho-analytical), মহাকর্ষ (gravitation), মহাজাগতিক রশ্মি (cosmic ray), মহাজাতিক (cosmopolitan), মহাদিন (great day), মহাপ্লাবন (deluge), মহালোক (cosmos), মানবতত্ত্ববিৎ (ethnologist), মিতশ্রমিকযন্ত্র (labour-saving device), মিলনাত্মক নাটক (comedy), মুক্তভাবে (freely), মুক্তিফৌজ (freedom fighters), মেঘচুম্বিত (cloud kissing), যন্ত্রগরুড়রথ (aeroplane), যন্ত্রতত্ত্ববিৎ (engineer), যন্ত্রপক্ষ (propeller), যন্ত্রপক্ষীরাজ (aeroplane), যাত্রানেতা (leader), যাত্রীঘর (waiting room), রংকানা (colour blind), রক্ষণপটু (conservative), রঙকানা (colour blind), রচনারেখা (style), রাজ্যনীতি (politics), রাতকাপড় (night dress), রাষ্ট্রতাত্ত্বিক (political philosopher), রাষ্ট্রনীতিক (political, politician), রূপকল্প (pattern), রূপশিল্পী (artist), রেখাচিত্রকর (draughtsman), রেখালংকার (lineation), রোহিতসমুদ্র, রোহিতসাগর (red sea), লজিকগত (logical), লালউজানি আলো (infrared ray), লেখনীচিত্র (pen sketch), শরীরতত্ত্ববিৎ (phygiologist), শস্যস্থলী (granary), শাস্ত্রমত (dogma), শিরঃকম্প, শিরঃকম্পন (nod), শিরাছেঁড়া (nerve shattering), শিলাবিকার (fossil, metamorphosed), শিলাবিকৃত (fossilized), শিশুপালনাবাস (nursery), শিশুরক্ষণী (creche), শীতরক্ত (cold blooded), শুশ্রূষাকারিণী (nurse), শুশ্রূষাগার (nursing home), শূন্যাত্মক (negative), শেষমোকাম (terminus), শোকবস্ত্র (mourning dress), শোকান্ত নাটক (tragedy), শ্রেণীগত (type), সংবাদপাত্রিক (journalistic), সংবাদবীথিকা (news column), সত্যমূলক (realistic), সদর্থক (positive), সভয়সম্ভ্রম (awe), সভানায়ক (speaker), সমবেদক (sympathetic), সমরোৎসাহ (jingoism), সমুদ্রপাখি (sea bird), সহজ প্রবৃত্তি, সহজ সংস্কার (instinct),

সাংখ্যতথ্য (statistics), সাদরপত্র (testimonial), সাম্যধর্মী (neutral), সার্বজনীন উদারতা (humanity), সার্বজাতিক (international), সার্বজাতিকতা (internationalism), সার্বভৌমক (universal), সিন্ধু শকুন (sea-gull), সুপ্রশস্ত ভোজন (feast), সূর্যাস্তভূমি (the west), সেবাকারিণী (nurse), সৌজাত্যবিদ্যা (eugenics), স্তব্ধস্তর (stratosphere), স্ত্রীবন্ধু (girl friend), স্থানিকতথ্য সন্ধান (region study), স্থিতিপ্রধান, স্থিতিপ্রবণ (static), স্থিতিশীল (conservative), স্পর্শনাড়ী (sensory nerve), স্মরণস্তম্ভ (memorial), স্বকীয়তন্ত্র (original), স্বকীয় শাসন (home rule), স্বজাতিপূজা (cult of nationalism), স্বতঃস্বীকার্য সত্য (axiom), স্বতোদীপ্তিমান (luminous), স্বতোবিরুদ্ধ (self-contradictory), স্বতোবিরোধ (self-contradiction), স্বতোবিরোধী (self-contradictory), স্বতোবিরোধিতা (self-contradiction), স্বতন্ত্রশাসিত (autonomous), স্বপ্নচালিত (somnambulist), স্ববিরোধী (self-contradictory), স্বভাববিশ্বাসী (credulous), স্বভাবাতিরিক্ত (abnormal), স্বয়ংব্রতী (volunteer), স্বরাজতন্ত্র (autonomy), স্বাক্ষরখাতা (autograph book), স্বাবর্তন (rotation), স্বাস্থ্যতত্ত্ব (hygiene), স্বাস্থ্যনিবাস (health resort), স্বেচ্ছাকৃত (voluntary), স্বেচ্ছাব্রতী (volunteer), স্বৈরশাসক (despot), হাওয়াগাড়ি (motor car), হাওয়াচক্র (windmill), হাঁ-ধর্মী (positive), হাস্যরসরসিক (humorist, হাস্যতাবোধ (sense of humour), হিমহস্ত (icyhand), হৃদয়প্রবণ (emotional), হ্রস্বযষ্টি (baton). । কোষে ধরা হয়নি এমন এই শ্রেণীর আরও কিছু শব্দ—অক্ষরযোজক (compositor), 'শব্দচয়ন' প্রবন্ধের পাণ্ডুলিপিচিত্র পৃ ৩২৮। সাহিত্য পরিষৎ পত্রিকা, বর্ষ ৬৬। সংখ্যা ৩-৪ ; অদৃঢ়দুর্গ (unfortified), ইতিহাস ১১১।৪ ; অভিজ্ঞানপত্র (certificate), বিশ্বভারতী পত্রিকা, কার্ত্তিক-পৌষ, ১৩৭২। পৃ ৮৫ ; কব্জিঘড়ি (wristwatch), সা-স্ব ২৭।২৫৫।১৪ ; গণজাতি (=race), র-র ১৪।৯৫৬।২৫ ; তাপনল (thermometer), বিশ্বভারতী পত্রিকা, মাঘ-চৈত্র, ১৩৭২। পৃ ১৮৯ ; দৃঢ়দুর্গবদ্ধ (fortified), ইতিহাস ১০৭।১৭ ; ধ্রুবপদ্ধতি (=classical), র-র ১৪।৯৫৬।২৫ ; নেবুঘাস (lemon grass), শে-স ১৮।২২।২৭ ; নেবুঘাস তেল (lemon grass oil), প্রহাসিনী ২৩।৬৯।৬ ; পাঠ্যনির্বাচন সমিতি (text-book committee), ইতিহাস ১৫৫।৩ ; প্রমাণপত্র (document), সা-স্ব ২৭।২৫২।৩০ ; প্রাচ্যতত্ত্ববিদ্ (orientalist), বিশ্ব-ভা ২৭।৩৬৯।২৫ ; বস্তুতন্ত্রতা (realism), জাপানযাত্রী ১৯।৩১১।১ ; ভাবরূপ (atmosphere), র-র ১৪।৮০৮।২০ ; ভীতধ্বনি (alarm), অনু. অ-২।৫৩২।৬ ; মাতৃতন্ত্র (=matrimony), চিঠি ৯।১৫২।১ ; মিত্রগোষ্ঠী (friends' circle), শে-কবিতা ১০।৩৫০।১৬ ; মুক্তছন্দ (free verse), বিশ্বভারতী পত্রিকা, শ্রাবণ-আশ্বিন, ১৩৭০। পৃ ৬ ; মুক্তপদিক

(free verse), বিশ্বভারতী পত্রিকা, শ্রাবণ-আশ্বিন, ১৩৭০। পৃ ৮ ; মৃত্যুচ্ছায়াক্রান্ত (under the shadow of death), পারস্যে ২২।৪৭।১৬ ; মোটরযান (motor car), বিশ্বভারতী পত্রিকা, কার্তিক-পৌষ, ১৩৭২। পৃ ৮১ ; মোটররথ (motor car), পারস্যে ২২।৪৬২।২৭ ; রক্তবেগ (blood pressure), চিঠি ৯।২৬০।১১ ; রুগ্নকক্ষ (sick room), বিশ্ব-ভা ২৭।৩৯৩।১৪ ; শোষণনীতি (=exploitation), স-নীতি ২৭।৪৬৯।২০ ; সমাজপদ্ধতি (social system), ভারত ৪।৪১৭।২১ ; স্থপতিবিজ্ঞান (architecture), বিশ্ব-ভা ২৭।৩৫৮।৬ ; স্বরসঙ্গতি (=harmony), ব-ব ১৪।৯০১।১৪ ; পারস্যে ২২।৪৮৬।১ ॥ এছাড়াও শ্রীসুধীর কুমার বন্দ্যোপাধ্যায়কে লিখিত পত্রে ( ৪ আষাঢ় ১৩৩৯। উত্তরা ; শ্রাবণ, ১৩৩৯) এই অনুবাদগুলি আছে—intellectual friendship—বুদ্ধিগত বা বুদ্ধিমূলক বা বুদ্ধিপ্রধান মৈত্রী বা মৈত্রীবোধ ; intellectual passion—বুদ্ধিগত সংরাগ ; intellectual self—বুদ্ধিগত ব্যক্তিত্ব ; emotional—ভাবপ্রধান বা হৃদয়প্রধান ; cultural self—চিত্তপ্রকর্ষগত বা মনঃপ্রকর্ষগত সত্তা বা ব্যক্তিত্ব ; culture—মনঃপ্রকর্ষ বা চিত্তপ্রকর্ষ ; cultural—প্রকৃষ্টচিত্ত বা প্রকৃষ্টমনা ; অঙ্কশাস্ত্রে তিনি cultured—অঙ্কশাস্ত্রে তিনি প্রকর্ষপ্রাপ্ত ; অমুক পরিবারে culture-এর atmosphere আছে—অমুক পরিবারে মনঃপ্রকর্ষ বা চিত্তপ্রকর্ষের আবহাওয়া আছে ; physical culture —দেহপ্রকর্ষচর্চা। শ্রীদিলীপকুমার রায়কে লিখিত পত্রে ( নভেম্বর ১৯২৭। তীর্থংকর ১৪ সং ১৩৪৬ ) আছে : স্বরসংগম বা স্বরসংগতি—harmony, স্বরৈক্য—concord, ধ্বনিমিলন—symphony ; গণজাতি—race ( সুর ও সংগতি পৃ ৭৭ ) ; অজিতকুমার চক্রবর্তীকে লিখিত পত্রে ( ৯ জ্যৈষ্ঠ ১৩১৭ ) : দ্বৈতমানস, দ্বৈতমানসিকতা—two mindedness, দ্বৈতমনা—two minded ; কালপর্যায়--routine ( বিশ্বভারতী পত্রিকা। মাঘ চৈত্র ১৩৭৩। পৃ ১৮৫ )। কৃষ্ণাঙ্গিক—black and tan method (Ireland)—রামানন্দ চট্টোপাধ্যায়কে লিখিত পত্র, ২১ জুন ১৯৩০। প্রবাসী আষাঢ় ১৩৪৮ ; দেহতত্ত্ব (physiology)—কালিদাস নাগকে লিখিত পত্র, ২১ বৈশাখ ১৯২৯। উপরের তালিকান্তর্গত 'কর্ণবধিরকর', 'বধিরকর' শব্দ দুটিতে বিশেষণ 'বধির' পূর্বপদরূপে ব্যবহৃত। কোনো কোনো ক্ষেত্রে অর্ধাংশই প্রকৃত অনুবাদ। অপরাংশ প্রচলিত তৎসম বা তদ্ভব ইংরাজি শব্দ। যেমন—টিফিনবাহিনী, টেবিলচালা ইত্যাদি। কখনো বা উত্তরপদ ইংরাজিশব্দজাত। যেমন—মধ্যভিক্টোরীয়। নূতন সমাস রচনা বা শব্দরচনার অন্যতম কারণ ইংরাজি শব্দের অনুবাদ। কিন্তু সামগ্রিক রচনার বিশালতার তুলনায় এই অনুবাদের প্রয়োজনে রচিত শব্দরাজি নগণ্যাংশ। অসাধারণ স্বীকরণ শক্তি প্রতিভার অন্যতম প্রধান লক্ষণ। এইজন্যই সংস্কৃত বা ইংরাজি কোনো সাহিত্যেরই পারিভাষিক শব্দ বা তৎসমূহের অনুবাদিত শব্দ

রবীন্দ্রসাহিত্যে একান্ত বিরল। 'প্রাচীন সাহিত্য', 'সাহিত্য', 'সাহিত্যের পথে' ও 'সাহিত্যের স্বরূপ' বইগুলিতে কটি অনুবাদিত পারিভাষিক শব্দের সাক্ষাৎ মেলে? সকল ভাব, ভাবনা ও চিন্তা রবীন্দ্রমানসে জারিত হয়ে রূপান্তর লাভ করত। তাই আক্ষরিক অনুবাদ খুবই কম। অল্প যা আছে তা রসসৃষ্টির উদ্দেশে বা অনিবার্য কারণে রচিত। এজাতীয় আক্ষরিক অনুবাদ তালিকা থেকে বাদ গেছে। নিতান্ত বৈচিত্র্যহীন অনুবাদও বাদ দিয়েছি। ক্ষমতাবানকে কথায় কথায় শব্দরচনা করতে হয় না। পুরাতন শব্দকে নূতন ব্যঞ্জনায় উজ্জীবিত করার প্রতিভা শক্তিমানের থাকে। 'প্রাক্-রবীন্দ্ররচনায়'* পুরাতন শব্দই বেশি অনুবাদসূত্রে ব্যবহৃত। উদাহরণস্বরূপ 'য়ুরোপ প্রবাসীর পত্র' ও 'য়ুরোপ যাত্রীর ডায়ারি' গ্রন্থদুটির উল্লেখ করা যায়। কিন্তু শেষের দিকে অনুবাদসূত্রে নূতন সমাস বা শব্দরচনার প্রবণতা বেশি দেখা যায়। অনুবাদসূত্রে রচিত নূতন সমাস বা শব্দ এমনিই যথাযথ ও ভাষার প্রকৃতি-অনুগত যে অনেক সময়ই সেগুলিকে অনুবাদ ব'লে অনুমান করা শক্ত। প্রচলিত কয়েকটি শব্দ ইংরাজির অনুবাদরূপে রবীন্দ্রনাথের অনভিপ্রেত। যেমন—'কৃষ্টি', 'বাধ্যতামূলক' (শিক্ষা), 'স্তম্ভ' (সংবাদ পত্রের)। এগুলিস্থলে অভিপ্রেত শব্দ 'চিত্তোৎকর্ষ', 'চিৎপ্রকর্ষ', 'প্রকর্ষ' 'সংস্কৃতি', 'অবশ্য শিক্ষা ও 'বীথিকা'। Monogamy শব্দের অন্য অনুবাদ 'নিরনেক বিবাহ'। বিশ্বভারতী পত্রিকা, শ্রাবণ-আশ্বিন, ১৩৭০। পৃ ৫। 'গম্যস্থান' destination এর অনুবাদ এমন কথা জোর ক'রে বলা যায় না। তবু অনুবাদ বলেই ধরেছি। গাধা অর্থে 'দীর্ঘকর্ণ' স্পষ্টতই ব্যবহৃত। কিন্তু longeared এর প্রভাবও সুস্পষ্ট।

৪২।১। সমাসপ্রবণতা রবীন্দ্রনাথের ভাষার একটি ধর্ম। এই ধর্ম তাঁর ভাষার প্রকর্ষসাধন করেছে। যেমন—'তেমনি করে আমার হৃদয় ভিক্ষুরে/কেন দ্বারে তোমার নিত্য প্রসাদ পাওয়াও না।' এখানে 'নিত্য' 'প্রসাদে'র নৈকট্যে যেমন শ্রুতিমধুর হয়েছে, ছত্রের অন্যত্র বিচ্ছিন্নভাবে থাকলে তেমন হত না। অতিদীর্ঘ সমাসও রবীন্দ্ররচনায় বিরল নয়। যথা—অরুণলাবণ্যলেখাচিরনির্বাপিত (চিত্রাঙ্গদা ৩।১৯৩।২০); নামধামগোত্রগৃহবাক্যদেহমনে (চিত্রাঙ্গদা ৩।১৮৮।৬); সূর্যচন্দ্রপুষ্পপত্রপশুপক্ষীধূলায়প্রস্তরে (উৎসর্গ ১০।৪৫।৯)। সংস্কৃতানুগ সমাস রচনার অন্যতম প্রবর্তনা পরিহাসসৃষ্টি। 'ব্যঙ্গকৌতুকে'র 'স্বর্গীয় প্রহসন' (৭ম খণ্ড) শীর্ষক রচনায় ও 'প্রগতিসংহার' গল্পে (২৭শ খণ্ড) বেশ কিছু দীর্ঘ সমাস আছে। 'স্বর্গীয় প্রহসনে'—হরিণশালীনয়না, গলদ্‌বেণীবদ্ধা, বিগলিত-দুকূলবসনা, কোকিলজিতকূজিতা, কুন্দাভদন্তী ইত্যাদি। 'প্রগতিসংহারে'—বিকচকমলায়তলোচনা, পরিণতশরচ্চন্দ্রবদনা, স্মিতহাস্যজ্যোৎস্নাবিকাশিনী, নিখিলবিশ্বহৃদয়উন্মাদিনী, যৌবনমদমত্তমাতঙ্গিনী, সরস্বতী-চরণকমলদলবিহারিণী-

* শব্দটির অর্থ 'রবীন্দ্র-রচনার আদি পর্ব'।

গুঞ্জনমত্ত-মধুব্রতা ইত্যাদি। সংস্কৃতানুগ ভাষা ছাড়া চলতি ভাষাতেও দীর্ঘ সমাস বিরল নয়। যথা—'মেয়ে মানুষ/হৃদয়তাপের-ভাপে-ভরা ফানুস।' পলাতকা (১৩।৩০।১০); 'তারপরে এই পরিবারের দীর্ঘ গলি বেয়ে/দশের-ইচ্ছা-বোঝাই-করা এই জীবনটা টেনে টেনে শেষে পৌঁছিনু আজ পথের প্রান্তে এসে।' পলাতকা (১৩।৯।২৩); 'গোরুটাও হাড়-বেরকরা, শিঙভাঙা, কাকের-ঠোকর-খাওয়া-ক্ষতপৃষ্ঠ', (সা-স্ব ২৭।২৫৫।৩০); 'অচলাটলনিবাষয়েষু', (চিঠি ৮।৯৯ পৃ)। রবীন্দ্রনাথের এই সমাস প্রবণতা 'কাদম্বরী' প্রভৃতি সংস্কৃত গ্রন্থপাঠের ফলস্বরূপ মনে করা যেতে পারে। কোষান্তর্গত নূতন ব'লে অনুমিত সমাসবদ্ধ শব্দগুলি তালিকাবদ্ধ করেছি— (অনেকক্ষেত্রে বর্ণানুক্রমে সমাসবদ্ধ শব্দ কোষে পাওয়া যাবে না। গুরুত্বপূর্ণ পদটির বর্ণানুক্রমে মিলবে।) —অকৃতকীর্তি, অকৃতবেশা, অগ্নিউৎস, অগ্নিকটাক্ষ, অগ্নিস্নান, অপরিমেয়করুণার্দ্র, অবসানগান, অবসানদশা, অবসানসূর্যালোক, অবস্থাভিজ্ঞ, অভাবজীর্ণ, অভাবতাড়িত, অভিধানতিরস্কৃত, অভিমানক্ষুণ্ণ, অভিলষিতদর্শন, অভ্রবিদারক, অমূর্তউপাসনা, অমূর্তপূজা, অরুণরুচি, অল্পবিত্ত, অশ্রু-আর্দ্র, অশ্রুচোখ, অশ্রুনয়ন, অশ্রুনেত্র, অশ্রুবারি, অশ্রুবাষ্পাচ্ছন্ন, অসীমায়তনতা, অসূর্যম্পশ্যরূপ(পা), আক্রান্তহৃদয়, আজানুসমুত্থিত, আনন্দ-স্মৃতিতেপবিত্র, আশ্রয়দণ্ড, আশ্রয়ভৃত, আসনবেদী, উৎসববালক, উৎসাহচাঞ্চল্য, উদগ্রবুদ্ধিমান, উপলবন্ধুর, একান্নপরিবার, একান্নপারিবারিক, কণ্ঠাগ্র, কর্তব্যসমস্যা, কৃত্যকর্ম, ক্রূরকাণ্ড, ক্রোড়সঙ্গিনী, ক্ষান্তবর্ষণ, খোশখেয়ালি, গলবস্ত্রজোড়কর, গুরুবর্ষা, গৃহকোনা, গৃহনিরীশ্বরী, গোষ্ঠগৃহ, গ্রামবধূ, গ্রামরমণী, ঘটকক্ষবধূ, ঘুমজাগানো, ঘূর্ণগতি, ঘূর্ণিনৃত্য, ঘোমটাচ্ছন্ন, ঘোমটাফাঁদা, ঘোমটাবৃত, চয়ন-নির্বাচন, চরণচক্র, চাকনাড়া, চিতসঙ্কিত, চিত্তকায়া, চিত্তজ্বালা, চিন্তাপ্রবল, চূপকথা, ছন্দতরঙ্গিতা, ছিদ্রান্তরাল, জগৎপ্রকাশক, জগদ্‌বিনাশী, জঙ্গলে-আবিষ্ট, জটিলমস্তক, জড়প্রতিমা, জলদস্পর্শী, জলমরু, জিয়নমরা, জ্ঞানালোকিত, জ্যোৎস্নামদবিহ্বল, টুপিমস্তক, তন্ত্রীকুশলা, তন্ত্রীবাদিনী, তরাসদোদুল, তর্কসংশয়, তিমিরনিশীথিনী, তিমিরবিভাবরী, তিমিরসঘন, তুন্দিলতনু, তুর্কিনাচন, ত্বরিতচিত্র, দাম্পত্যএকীকরণ, দিকচক্রবর্তী, দিনান্তরম্য, দিবাসাক্ষাৎকার, দিলদরাজ, দিশদিশান্ত, দুর্বলাত্মা, দুর্বাক্যচয়নী, দুর্লভদ্রাক্ষাগুচ্ছলুব্ধ, দৃশ্যস্পৃশ্য, দৃশ্যাগ্রশিখর, দেওয়াপাওয়া, দেবতাদুর্যোগ, দেশনায়ক, দেশনারায়ণ, দেশপতি, দেশপ্লাবী, দেশমুখ্য, দেশাত্মবোধী, দ্রুতধাবন, ধরকাট, ধ্বনিদ্বৈত, ধ্বনিদ্বৈধ, নটরাজা, নন্দনরাগ, নয়ন-আকর্ষণ, নয়ন-লোভন, নরদেবতা, নরমাংসভুক, নিঃশেষঅবসান-জনিত, নিতনব, নিমেষনিহত, নিয়মসংযত, নিশিদিবা, নিশিদিশি, নিশীথনিবিড়, নিশ্বাসস্পন্দিত, নিষ্ঠাপ্রতিষ্ঠ, নিষ্ঠুরবেত্রাহত, নিস্পন্দসুন্দরী, নীড়বিবাগী, নীতিপণ্ডিত, নেপথ্যগৃহ, পক্ষভেদ, পথতাকানো, পরশচকিত, পশ্চাদ্‌বর্তন, পশ্চিমদিগ্‌দেবী,

পাদস্থান, পুষ্পফুল্ল, পূজাস্মৃতি, পৌরপথ, প্রচ্ছন্ননামা, প্রেমাভিষেক, বজ্রনিঃশেষিত, বন্ধভানা, বধূবাহুলা, বরাননা, বর্ষা-উপশম, বাদলসায়াহ্ন, বায়ুসেবী, বায়ুহেলিত, বিজ্ঞানভূধর, বিকৃতিঅনুকৃতি, বিবাহসংকল্পিত, বিরক্তিতিরস্কার, বিরলাঙ্গ, বিরলাঙ্গিক, বিরামরাত্রি, বীণাচার্য, বেদনাদূত(তী), বেদনাশল্য, বেদনাস্তম্ভিত, বৈদ্যুতকণা, ব্যক্তিপুরুষ, ব্যস্তভাবেগবান, ভাঙাতট, ভাজঠাকুরাণী, ভূশার্থ, ভেরেওঠা, মত্তভ্রম মধুপিয়াসী, মনো-আশা, মনোবিশ্ব, মনোযন্ত্র, মরুভূতল, মাথাপাকা, মানবদায়িত্ব, মানসপ্রদেশ, মানসসংগ্রাম, মানসাকাশ, মানুষভ্রাতা, মানুষশ্রেষ্ঠ, মুক্তাপাণ্ডুর, মুখাবলি, মূর্তিশিল্প, মেঘচ্ছিন্ন, মেঘদুর্দিন, মেঘবিচ্ছুরিত, মোহাভিভূত, রক্তকায়, রসালসঞ্চড়ন, রাজরাজন্য, রাজান্নচিত, রাজ্যভ্রংশন, রুচিরোচন, রূপভাবন, রোষরব, রোষাবেশ, রোষারুণ, লজ্জাকম্পিত, লবণাশ্রুসমুদ্র, লম্বচঞ্চু, লালনললিত(চিত্ত), লেজদোলা, লোলজিহ্বা, শাখাপথ, শাসনসন্ধি, শিংতোলা, শিথিলগুণ্ঠন, শিরশ্চম্বন, শিলবৃষ্টি, শিশিরবাষ্পাম্বরা, শিশিরশিহরা, শিশুক্রোড়া, শীর্ণচরিত্র, শুভস্মিত, শ্রদ্ধাপ্রদীপ, শ্রুতিযন্ত্র, শ্বশুরবাড়িপ্রয়াণ, সংকট-শরণ্য, সংকল্পকল্পনা, সন্ধ্যাবস্তু, সমুদ্রবিশাল, সলজ্জস্বজন, সহচরস্মৃষ্টি, সাধনদুর্লভ, সূত্রচ্ছিন্ন, সৌম্যোজ্জ্বলমুখচ্ছবি, স্থলায়তন, স্পর্শবিষ, স্মরণনিলয়, স্মরণফলক, স্মৃতিসম্পদ, স্বাধীনবিবাহ, স্বার্থ-উদ্ধার, স্বার্থপুষ্টি, হস্তনির্দেশ, হাসিপ্রান্ত, হাস্যরস-রঞ্জিত, হিমেঘোলা, হৃদয়নাশা, হৃদিরঞ্জন, হেলাহেলি। কোষবহির্ভূত আরও কয়েকটি সমাস অনাথপুরী (ইতিহাস ১৫৩।১০), আরম্ভপথ (র-র ১৩।৫৮২।১), করধৃতশুকতারা (কথা ৭।৩৩।১৭), ঘটপটবাগীশ (গল্প ২৭।১২৮।১৮), ছিন্নতার (শৈশব-সং অ-১৫০।১২৫), ছিন্নবাধা (চিত্রা ৪।৩২।১২), ছিন্নমোহপাশ (কাহিনী ৫।১১১।২৭), ঝিল্লিঝনক রাত্রে (শ্যামলী ২০।৯৮।৬), তড়িত্তরল দুটি চক্ষু (গল্প ১৮।২৯৬।২৪), তীর্থপথ (আ-রু-বি ২৭।৩৩১।৯), তৃপ্তমন (রা-রাণী ১।২৮৪।৭), দিনভ্যাঙানো ইলেক্‌ট্রিক (ছ-ছবি ২১।৭৩।১০), দ্বারলগ্নকর্ণ (গল্প ১৫।৪১০।১৬) নদীজপমালাধৃত (গীতাঞ্জলি ১১।৮।২০), নাটেশ্বর (র-র ১৪।৯১২।৩৮), পাখিডাকা (সেঁজুতি ২২।৪৭।২১), বয়স্কযুগ (চিঠি ৯।৩১৭।১১), বহুপদাহত ঢেঁকি (সা-স্ব ২৭।২৫৫।৭), ভক্তব্যূহ (চিঠি ৯।২২।৪), মানববিশ্ব (বিশ্ব-ভা ২৭।৩৬৭।২৯), মিছাসন্ন্যাসী (গল্প ১৫।১৯৮।৬), রন্ধন-অন্ন (গল্প ২৯।১৮৫।৩), রূপদ্রষ্টা (চিঠি ৯।২১।১০), রূপভূমিকা (আত্ম-প ২৭।২৪০।২৭), লবণস্পৃষ্ট (চিঠি ৯।২৭১।১৫), লোভদৃষ্টিপাত (আত্ম-প ২৭।২১১।১৭), শপথজড়িত (রূপান্তর ৮৭।১৩), শারীর-প্রাণ (আত্ম-প ২৭।২১৩।৮-৯), সংবাদ-অম্বুনিধি (চিঠি ৮।৯৯।৬), স্ফীতরক্তচোখ (পুনশ্চ ১৬।৯৫।৭)। কোষান্তর্গত সমাসবদ্ধ শব্দগুলিতে সাধারণ বৈচিত্র্যহীন শব্দ ধরা হয়নি। ভাষাতত্ত্ব, ছন্দ, অন্ত্যমিল, প্রভৃতি কারণে বিশিষ্ট শব্দই গৃহীত হয়েছে। 'অন্তঃকর্ণ' শব্দটির গঠনে বিদেশী ভাবের প্রভাব আছে।

ভারতীয় ধারণায় 'অন্তঃকর্ণ'র কল্পনা আসে না। 'অশ্রুবারি', 'নয়নবারি', 'গোষ্ঠগৃহ', 'গোষ্ঠঘর' প্রভৃতি শব্দ কবির বৈচিত্র্যপ্রিয়তার নিদর্শন। অবশ্য সংস্কৃত ভাষায় এরকম প্রতিশব্দবাচক শব্দব্যবহার সাধারণ রীতি। 'যে গৃহে ঈশ্বরী নেই' এই অর্থে 'গৃহনিরীশ্বরী' শব্দটির গঠন-তাৎপর্য বোঝা যায় না। 'চয়ন-নির্বাচন' ইংরাজি pick and choose এর প্রভাবজাত। Matthew Arnold এর Marguerite কবিতার ভাবালম্বনে রবীন্দ্রনাথ 'লবণাশ্রুসমুদ্র', 'অশ্রুলবণাক্তসমুদ্র' প্রয়োগ ক'রে থাকতে পারেন। 'লবণসমুদ্র' শব্দটি যদিও প্রাচীন তবু রবীন্দ্র-প্রয়োগে ভিন্নার্থ লক্ষণীয়। 'ছোটো একদল জ্ঞাতির চারিদিকে বৃহৎ অজ্ঞাতির লবণসমুদ্র'—যাত্রী ( ১৯।৪৩৭।৩ )। 'প্রাচীন সাহিত্যে'র ( ৫।৫০৯ পৃ ) —"মনে পড়িতেছে কোনো ইংরেজ কবি লিখিয়াছেন, মানুষেরা এক-একটি বিচ্ছিন্ন দ্বীপের মতো, পরস্পরের মধ্যে অপরিমেয় অশ্রুলবণাক্ত সমুদ্র। দূরে হইতে যখনই পরস্পরের দিকে চাহিয়া দেখি, মনে হয়, এককালে আমরা এক মহাদেশে ছিলাম, এখন কাহার অভিশাপে মধ্যে বিচ্ছেদের বিলাপরাশি ফেনিল হইয়া উঠিতেছে।' —এই অংশের সঙ্গে Arnold এর কবিতার ভাবসাদৃশ্য আছে। Radio receiver set রবীন্দ্রনাথের হাতে রূপান্তরিত হয়েছে 'রেডিয়ো শ্রুতিযন্ত্র'রূপে। অন্ত্যমিলের কারণে 'নিশিদিবা' গঠিত। সংস্কৃত 'তুন্দিল' শব্দের অর্থ 'বিশাল-জঠরজন'। তবু রবীন্দ্রনাথ 'তুন্দিলতনু' প্রয়োগ করেছেন। 'দুর্দিন' শব্দের সংস্কৃতে অর্থ মেঘাচ্ছন্ন দিন। কিন্তু বাংলা অর্থ এ নয় ব'লে কবি 'মেঘদুর্দিন' লিখেছেন। সমাসরচনার ক্ষেত্রে রবীন্দ্রনাথ সকল সময় সংস্কৃত ব্যাকরণের অনুশাসন মানেন নি। সকল ক্ষেত্রে সন্ধিও করেন নি। মনো-আশা বাংলার রীতি অনুসারে প্রযুক্ত সমাস। 'ঋজুকায়া', 'নটরাজা' বাংলার প্রকৃতি-অনুগ। সংস্কৃত শব্দ 'কায়'; সুতরাং সংস্কৃত মতে 'ঋজুকায়'। সমাসে রাজন্ রাজ হয়; সেই কারণে সংস্কৃত-ব্যাকরণ-অনুযায়ী 'নটরাজ' হয়। বাংলার প্রকৃতি স্বীকার ক'রেই 'ছিন্নবাধ' না লিখে 'ছিন্নবাধা' লিখেছেন—'ছিন্নবাধা পলাতক বালকের মতো তুই শুধু বাজাইলি বাঁশি' ( চিত্রা ৪।৩২।১২ )। 'নদীজপমালাধৃত', 'বজ্রনিঃশেষিত', 'বিবাহ-সংকল্পিত' জাতীয় সমাস সংস্কৃত ব্যাকরণেও স্বীকৃত—'বাহিতাগ্ন্যাদিষু' সূত্রে সমর্থনীয়। 'দেশাত্মবোধ' নাকি সুরেশচন্দ্র সমাজপতি উদ্ভাবিত ( জ্ঞানেন্দ্র মোহন দাসের অভিধান দ্রষ্টব্য )।

৪২।২। দুই বিশেষণে কর্মধারয় সমাসরচনা রবীন্দ্রনাথের অন্যতম বৈশিষ্ট্য। বস্তুত এই বৈশিষ্ট্য তাঁর সমাসপ্রবণতার পরিণাম। প্রথম দিকে যে 'ভীতিকম্পিত'[১৯] লিখেছিলেন, পরবর্তীকালে তৎস্থলে তিনি 'ভীতকম্পিত' লেখার

[১৯] "কমল ভীতিকম্পিত মৃদুস্বরে কহিল, "আমি কমল।" 'ভিখারিনী', গল্প ২৭।১০৮।১১। রচনাকাল—শ্রাবণ-ভাদ্র, ১২৮৪।

২৩৷৬১৷১১ ), ভোজনপংক্তির বন্ধন ( সা-পথে ২৩৷৪৮৩৷২২-২৩ ), মঙ্গলবন্ধন ( ধর্ম ১৩৷৩৬৭৷২৪ ), মমতার বন্ধন ( পরিশিষ্ট ১০৷৫৪৩৷২৭ ), মরণবন্ধন ( কড়ি-কো ২৷১০৬৷২ ), মর্তের বন্ধন ( শেষলেখা ২৬৷৩৯৷৯ ), মর্মের বন্ধন ( গীত ২৷২৮৩৷৭ ), মলয়ানিলের বন্ধন ( হাস্য-কৌ ৬৷৮৭৷১৮ ), মহাদেশীয় বন্ধন ( গ্রন্থ-প ২২৷৫১৫৷২২ ), মাতৃস্নেহের বন্ধন ( গোরা ৬৷৫৩৭৷১ ), মায়াবন্ধন ( গল্প ১৭৷১৯৩৷৭ ), মাল্যবন্ধন ( ছন্দ ২১৷৪১৯৷১৬ ), মিছে বন্ধন ( সো-তরী ৩৷১২৮৷৮ ), মিথ্যার বন্ধন ( সো-তরী ৩৷৬৩৷১০ ) মিলনের বন্ধন ( প-সঞ্চয় ২৬৷৪৭৬৷৭ ), মুক্তি-বন্ধন ( বিচিত্রিতা ১৭৷৪৪৷১১ ), মৃত্তিকাবন্ধন ( সো-তরী ৩৷১৪০৷৩ ), মৃত্যুবন্ধন ( শান্তি-নি ১৬৷৩৪৫৷১৩ ), মোহের বন্ধন ( প্র-প্রতি ১৷১৯২৷২০ ), মোহবন্ধন ( পরিশিষ্ট ১০৷৫৭৫৷১০ ), যোগের বন্ধন ( আত্মশক্তি ৩৷৫৫৯৷৯ ), যোগবন্ধন ( পরিচয় ১৮৷৪২৫৷১৯ ), রক্তমাংসের বন্ধন ( যোগাযোগ ৯৷৩৮৮৷২৭ ), রাষ্ট্রবন্ধন ( কালান্তর ২৪৷৪৩৫৷২৩ ), রিপুর বন্ধন ( ভারত ৪৷৪২৩৷৬ ), রীতির বন্ধন ( পত্রপুট ২০৷৪৪৷২৫ ), রেখার বন্ধন ( বলাকা ১২৷১৩৷১০ ), লেজবন্ধন ( সে ২৬৷১৯৭৷১ ), লোকাচারের বন্ধন ( চারিত্র-পূ ৪৷৪৯৩৷২৮ ), লোভমোহের বন্ধন ( যাত্রী ১৯৷৪২৫৷১৯ ), শয্যার বন্ধনমোহ ( পূরবী ১৪৷৮২৷১৭ ), শান্তিবন্ধন ( ভারত ৪৷৪১০৷১৬ ), শাপের বন্ধন ( প্রাচীন-সা ৫৷৫৩৫৷৩০ ), শিক্ষার বন্ধন ( গোরা ৬৷৪৭৭৷৭ ), শিরার বন্ধন ( কড়ি-কো ২৷৮৭৷২ ), শিষ্টাচারের বন্ধন ( জাপান-যাত্রী ১৯৷৩০২৷৩ ), শৃংখলবন্ধন ( পরিশেষ ১৫৷৩১১৷১১ ), শ্রেণীবন্ধন ( পরিচয় ১৮৷৪৭২৷২৫ ), ষড়্‌বন্ধন ( গল্প ২০৷২৬০৷১৩ ), সংকল্পের বন্ধন ( চার-অ ১৩৷২৭৯৷৭ ), সংঘবন্ধন ( শিক্ষা ২৬২৷৪ ), সংযমের বন্ধন ( গল্প ২২৷২০৮৷১৮ ), সংস্কারবন্ধন ( পরিচয় ১৮৷৪৯৭৷৩ ), সখ্যবন্ধন ( নৌকাডুবি ৫৷২৭৭৷৩০ ), সঙ্গবন্ধন ( যাত্রী ১৯৷৩৮৫৷১২ ), সত্যের বন্ধন ( চিত্রাঙ্গদা ৩৷১৭৩৷২৮ ), সত্যবন্ধন ( গোরা ৬৷৪৬৭৷৭ ), সন্দেহবন্ধন ( পূরবী ১৪৷৭৯৷১৩ ), সন্ধিবন্ধন ( ভারত ৪৷৩৯০৷২ ), সমাজবন্ধন ( লোক-সা ৬৷৬৪৩৷২০ ), সম্বন্ধের বন্ধন ( মালঞ্চ ১২৷১৭৯৷২৩ ), সম্বন্ধ-বন্ধন ( ভারত ৪৷৩৮২৷১১ ), সাম্রাজ্যবন্ধন ( সা-পথে ২৩৷৪৭৪৷২৬ ), সুখের বন্ধন ( গল্প ১৯৷২২৫৷১৯ ), সুখবন্ধন ( মানসী ২৷২৪০৷৭ ), সুন্দরের বন্ধন ( শ্যামা ২৫৷১৯২৷১৪ ), সুপ্তির বন্ধন ( পূরবী ১৪৷২৩৷১৮ ), সুপ্তিবন্ধন ( লেখন ১৪৷১৬০৷১৯ ), সুষমার বন্ধন ( ছিন্নপত্রাবলী ১৯২৷১৩ ), সেবার বন্ধন ( তা-দেশ ২৩৷১৬৬৷৫ ), সৌন্দর্যবন্ধন ( লোক-সা ৬৷৬৪৬৷১৭ ), সৌহার্দ্যবন্ধন ( গল্প ২০৷২৫২৷৬ ), স্থূলবন্ধন ( পরিচয় ১৮৷৪৬৮৷২ ), স্নেহমমতার বন্ধন ( রাজর্ষি ২৷৪০৬৷১৪ ), স্নেহসম্পর্কের বন্ধন ( গল্প ১৯৷২৪৪৷১৪ ), স্মৃতিবন্ধন ( গ্রন্থ-প ১২৷৫৯৪৷১০ ), স্বপ্নের বন্ধন ( প্রান্তিক ২২৷৮৷১৫ ), স্বর্গের বন্ধন ( লিপিকা ২৬৷১৭৬৷২১ ), স্বার্থের বন্ধন ( আত্মশক্তি ৩৷৫১৭৷২১ ), স্বার্থবন্ধন ( ঔ-ব্রহ্ম অ-২৷২০৭৷১ ), স্বার্থপরতার বন্ধন

( গল্প ১৭।২৫৩।২১ ), হীনতার বন্ধন ( গল্প ১৯।২৭২।২৩ ), হৃদয়ের বন্ধন ( মানসী ২।২৬২।১১ ), হৃদয়বন্ধন ( কাহিনী ৫।১১১।২৮ )।

বাঁধ : লাজবাঁধ ( গীত ৩।৭৬৯।১৬ )।

বাঁধন : অবসাদের বাঁধন ( নবীন ২২।৮৪।২ ), কুঁড়িবাঁধন ( গীত ২।৫৯০।১২ ), গর্ভবাঁধন ( পলাতকা ১৩।৬১।২৪ ), ( তুজনার ) গ্রন্থিবাঁধন ( মহুয়া ১৫।৯১।২ ), চলার বাঁধন ( শে-কবিতা ১০।২৮৭।১০ ), চুরির বাঁধনডোর ( আ-প্রদীপ ২৩।৭৯।৪ ), চোখের জলের বাঁধন ( বউ-হাট ১।৪৩৫।৭ ), ছন্দের বাঁধন ( প্রভাত-সং ১।৮৬।১২ ), তপের বাঁধন ( গীত ২।৪৯৮।১৯ ), ধর্মকর্মের বাঁধন ( তিনসঙ্গী ২৫।২৩২।২৯-৩০ ), নিয়মের বাঁধন ( যাত্রী ১৯।৩৮৮।২১ ), প্রেমের বাঁধন ( ছন্দ ২১।৪০৮।২৬ ), ফুলের বাঁধন ( প্রহাসিনী ২৩।৫২।২৪ ), বাহুর বাঁধন ( প্রভাত-সং ১।৬৭।২ ), ভালোবাসার বাঁধনসূত্র ( পত্রপুট ২০।৫১।১৪ ), মায়ার বাঁধন ( নৃ-চণ্ডা ২৫।১৮১।৩ ), মৃত্যু বাঁধন ( যাত্রী ১৯।৪২৯।১২ ), যুক্তিবাঁধনছেঁড়া ( বাংলা-প ২৬।৪০৫।১৩ ), রঙের বাঁধন ( স্ফুলিঙ্গ ২৭।৬০।২০ ), রূপের বাঁধন ( স্ফুলিঙ্গ ২৭।৪১।৯ ), লতিকাবাঁধন ( নৃ-চণ্ডা ২৫।১৬১।৪ ), লাজের বাঁধন ( রাজা ১০।২২৯।২৪ ), সাজের বাঁধন ( রাজা ১০।২২৯।২৪ ), সৃষ্টির বাঁধন ( চতুরঙ্গ ৭।৪৮৬।২৯ ), সাজাত্যের বাঁধন ( কালান্তর ২৪।৩৩৯।১৬ )।

বেড়া : আত্মীয়ের বেড়া ( বিবিধ-প্র অ-১।৩৫৪ পৃ ), আলোর বেড়া ( শে-স ১৮।৪১।২২ ), নিয়মের বেড়া ( পারস্যে ২২।৪৫১।২৬ ), ভাষার বেড়া ( সা-স্ব ২৭।২৫২।২৩ ), স্বাতন্ত্র্যের বেড়া ( মা-ধর্ম ২০।৪২৩।৪ )।

বেড়াজাল : খ্যাতির বেড়াজাল ( গ্রন্থ-প ২৪।৪৮৫।৪ ), দুঃখের বেড়াজাল ( রোগশয্যায় ২৫।২৯।১৩ ), পরীক্ষার বেড়াজাল ( গ্রন্থ-প ১৮।৫৮৯।২৭ ), সর্বনাশের বেড়াজাল ( নৃ-চিত্রা ২৫।১৩১।১৭ )।

বেষ্টন : ঐক্যবেষ্টন ( বাংলা-প ২৬।৩৮৯।২৩ ), চিরাভ্যাসের বেষ্টন ( সা-পথে ২৩।৫২৪।২৯-৩০ ), নিয়মসংযমের বেষ্টন ( প্রাচীন-সা ৫।৫১৩।৩ ), বনবেষ্টন ( যাত্রী ১৯।৪৯৯।১২ ), সমাজবেষ্টন ( প্রাচীন-সা ৫।৫১২।২৪-২৫ )।

রজ্জু : দাসরজ্জু ( চিঠিপত্র ২।৫৩৪।২৩ )।

শিকল : দাসত্বের শিকল ( সন্ধ্যা-সং ১।৪৩।১৮ )।

শিকলি : মায়ার শিকলি ( মালিনী ৪।১৪৬।১২ )।

শৃংখল : অক্ষরের শৃংখল ( বিচিত্র-প্র ৫।৪৩৯।৪ ), অধীনতাশৃংখল ( কবি-কা অ-১।৪০।৩০ ), অর্থের শৃংখলপাশ ( জন্মদিনে ২৫।৯১।১ ), কর্মের শৃংখল ( ভারত ৪।৪৬৪।৮ ), কর্মশৃংখল ( ভারত ৪।৪৬৩।২৫ ), কলঙ্কশৃংখল ( কবি-কা ১।৪১।১২ ), জ্ঞানশৃংখল ( আলোচনা অ-২।৬।৭ ), তন্দ্রার শৃংখল ( পরিশেষ ১৫।৩০১।২০ ), প্রেমের শৃংখল (রা-রানী ১।৩০০।৫ ), ফুলের শৃংখল ( কড়ি-কো ২।৯৯।১৯ ), সমাজ-

শৃংখল ( য়ু-পত্র ১।৫৫৩।১০-১১ ), সম্মানশৃংখল ( পরিশেষ ১৫।২১২।১ ), স্মৃতিশৃংখল ( পরিশোধ ২৫।২১৮।১৪ )।

সূত্র : ধীসূত্র, সেবাসূত্র, সৌভাগ্যসূত্র, স্নেহসূত্র, স্বাধীনতাসূত্র। অধিকারের সূত্র ( ধর্ম ১৩।৩৯৭।২২ ), অধ্যয়নসূত্র ( গল্প ২২।১৮০।৪ ), অভিজ্ঞতাসূত্র ( সাহিত্য ৮।৪৬৯।১৪ ), অভ্যাসসূত্র ( আলোচনা অ-২।১২।৭ ), আকর্ষণসূত্র ( সমালোচনা অ-২।১০৮।১৭ ), আত্মীয়তার সূত্র ( শান্তি-নি ১৫।৪৮৮।১৫ ), আনন্দসূত্র ( ছিন্ন-পত্রাবলী ২৮৩।২১ ), আনন্দউৎসবের সূত্র ( আত্মশক্তি ৩।৫৩৩।২৭ ), আমোদ-আহ্লাদের সূত্র ( নৌকাডুবি ৫।২৬৮।৩ ), আশ্রয়সূত্র ( নৌকাডুবি ৫।৩২৭।১৪ ), ইন্দ্রিয়সূত্র ( সমাজ ১২।২৪৪।১০ ), উপমাসূত্র ( চৈতালি ৫।৩৬।১২ ), উপযোগিতা-সূত্র ( সমাজ ১২।৪৪৭।১৫ ), একচেতনাসূত্র ( বিশ্ব-ভা ২৭।৩৪৫।১৪ ), ঐক্যসূত্র ( আত্মশক্তি ৩।৫২৫।২৩ ), কর্মের সূত্র ( পরিশিষ্ট ১০।৬৩২।২৩ ), কল্পনার সূত্র ( প্রহাসিনী ২৩।৮০।১৫ ), কল্পনাসূত্র ( পঞ্চভূত ২।৫৭৩।৬ ), কার্যকারণের সূত্র ( শান্তি-নি ১৫।৪৮৮।১৪ ), কাহিনীর সূত্র ( নবজাতক ২৪।১৬।৬ ), গল্পের সূত্র ( গল্প ২২।২২৫।১৭ ), গানের সূত্র ( বাল্মীকি-প্র ১। সূচনা। ১ ), গৌরববোধের সূত্র ( সা-পথে ২৩।৪৭২।২৪ ), ঘটনার সূত্র ( রাজাপ্রজা ১০।৪১২।১২ ), ঘটনাসূত্র ( প্রাচীন-সা ৫।৫১১।২২ ), ঘনিষ্ঠসূত্র ( লোক-সা ৬।৬৪১।১৬ ), চলার সূত্র ( শে-কবিতা ১০।২৮৭।১১ ), চিন্তার সূত্র ( দুইবোন ১১।৪৪০।৩০ ), চিন্তাসূত্র ( পঞ্চভূত ২।৬৩৮।১৬ ), চিহ্নের সূত্র ( সানাই ২৪।১২৭।৬ ), চেতনার সূত্র (প্রভাত-সং ১। সূচনা ২।৯ ), ছন্দসূত্র ( রোগশয্যায় ২৫।২৯।১২ ), জিজ্ঞাসাসূত্র ( গ্রন্থ-প ৮।৫৩৮।৮ ), জীবসূত্র ( চৈতালি ৫।২৩।১০ ), জীবনের সূত্র ( শে-স ১৮।৯৬।২৩ ), জীবনসূত্র ( চৈতালি ৫।২৩।১০ ), জ্যোতিঃসূত্র ( বিচিত্র-প্র ৫।৪৪৪।১১ ), তর্কসূত্র ( গল্প ২১।২৫৬।১ ), দ্বৈতসূত্র ( পরিচয় ১৮।৪৪৬।১১ ), ন-পার্সেণ্টের সূত্র ( যোগাযোগ ৯।১৮৮।১৪ ), নাট্যসূত্র ( বাল্মীকি-প্র ১। সূচনা। ২ ), নিয়মসূত্র ( গোরা ৬।৫৪৯।১৪ ), নিরবচ্ছিন্নতাসূত্র ( সঞ্চয় ১৮।৩৩৭।২০ ), পরিচয়ের সূত্র ( তিনসঙ্গী ২৫।২৪৫।২০ ), পালনসূত্র ( ধর্ম ১৩।৪১২।১৪ ), প্রতিদিনের সূত্র ( শান্তি-নি ১৫।৫১০।২২ ), পরিধিসূত্র ( পরিচয় ১৮।৪৪০।২৮ ), পুণ্যসূত্র ( পরিশেষ ১৫।২৩০।২৮ ), প্রভেদসূত্র ( শব্দতত্ত্ব ১২।৫৪৬।২৪ ), প্রয়োজনের সূত্র ( জাপান-যাত্রী ১৯।২৯৯।১১ ), প্রলোভনসূত্র ( গ্রন্থ-প ১২।৬১৪।১৭ ), প্রাণসূত্র ( মহুয়া ১৫।৮৯।৫ ), প্রীতিসূত্র ( সাহিত্য ৮।৪৬৯।১৪ ), প্রেমের সূত্র ( আলোচনা অ-২।২৭।১১ ), বন্ধুত্ব-সূত্র ( গোরা ৬।১২৯।২৬ ), বর্ণাশ্রমসূত্র ( প-সঞ্চয় ২৬।৫৫৫।২৪ ), ( ন্যায়ের ) বিধানসূত্র ( কথা ৭।৮৫।১৮ ), বিধৃতিসূত্র ( সঞ্চয় ১৮।৩৩৭।১১ ), বিরহের সূত্র (মহুয়া ১৫।৯৭।১৮), বিশ্বস্তসূত্র ( ব্যঙ্গ-কৌ ৭।৩৫৫।৩০ ), বৈচিত্র্যের সূত্র ( শান্তি-নি ১৬।৪৬৫।৭ ), ব্যবস্থার সূত্র ( প-সঞ্চয় ২৬।৫৪৪।৯ ), ব্যাবসার সূত্র ( ঘরে ৮।২৩৫।৪ ),

ভাগ্যসূত্র ( শব্দতত্ত্ব ১২।৩৭২।৩০ ), ভাবসূত্র ( শিক্ষা ১২।৩১০।৬ ), ভালোবাসার সূত্র ( বাঁশরি ২৪।১৯৬।১৪ ), ভাষার সূত্র ( বাংলা-প ২৬।৩৬৯।১৪ ), মঙ্গলসূত্র ধর্ম ১৩।৩৬৭।৯ ), মহত্ত্বসূত্র ( সমাজ ১২।৪৯৪।১ ), মৃত্যুর সূত্র ( শান্তি-নি ১৬।৪৫৫।১৫-১৬ ), যোগের সূত্র ( শান্তি-নি ১৫।৪৮৮।১৩ ), রক্তসূত্র ( গল্প ২১।১৯৫।২৮ ), রক্ষণসূত্র ( ধর্ম ১৩।৪১২।১৪ ), রহস্যসূত্র ( জন্মদিনে ২৫।৭৩।২৬ ), শিল্পসূত্র ( সানাই ২৪।১৩৪।৩ ), সংকল্পের সূত্র ( সো-তরী ৩। সূচনা ২।২০ ), সংখ্যাসূত্র ( শান্তি-নি ১৩।৫৩১।২ ), সঙ্গসূত্র ( পরিশেষ ১৫।২৫৪।১৮ ), সত্যের সূত্র ( শান্তি-নি ১৩।৪৯০।১১ ), সত্যসূত্র ( আত্ম-প ২৭।২৪২।২৯ ), সন্ততিসূত্র ( বাংলা-প ২৬।৩৯০।২৩ ), সভ্যতাসূত্র ( প-সঞ্চয় ২৬।৫৩৭।১৯ ), সময়সূত্র ( নবজাতক ২৪।৪১।১৮ ), সম্পর্কসূত্র ( সাহিত্য ৮।৪৭৪।২০ ), সম্বন্ধসূত্র ( প্রভাত-সং ১। সূচনা ২।৯-১০ ), সহস্রবর্ণের সূত্র ( গোরা ৬।২৪৬।২২ ), হিতানুষ্ঠানসূত্র ( পরিশিষ্ট ১০।৫৮১।১৬ )।

# অ

**অংশ**। ভাগ। অনু. part. তাহাদের অংশ তাঁহার সম্মুখে পুনরাবৃত্ত হইয়াছিল। গোরা ৬।২৮৪।৯ ॥ [১৫] ॥

**অকর্তৃক**। অনু. passive. মহাভারতের খাণ্ডববনদাহ বাস্তবতার একান্ত নৈকট্য থেকে বহু দূরে গেছে—সেই দূরত্ব বশত সে অকর্তৃক হয়ে উঠেছে। সা-পথে ২৩।৪৫৭।৭ ॥ [৩০ ; ৪১।১] ॥

**অকর্মক**। অনু. inactive. পুরুষজাত এইজন্যেই তো সকর্মক, আমরা অকর্মকদের মধ্যে ঝঞ্ঝাট বাধিয়ে অশান্তি ঘটিয়ে তাদের অস্তিত্বকে সার্থক ক'রে তুলব যে। ঘরে ৮।২৫১।৮ ॥ [১৩ ; ৩০] ॥

**অকলুষা**। (স্ত্রী)। অকলঙ্কিনী ॥ যেমন সে অকলুষা/শিশির নির্মলা উষা/··· চতালি ৫।১৩।১০ ॥ [৩০] ॥

**অকারী**। অনু. passive. সে ম্যুজিয়ম আমাদের শান্তিনিকেতনের লাইব্রেরির মতো অকারী (passive) নয়, সকারী (active)। রা-চিঠি ২০।৩০৫।১৭ ॥ [১০ ; ২০।৯ ; ২৯ ; ৩০] ॥

**অকৃত/কীর্তি**। কীর্তিহীন ॥ বিদ্যাসাগর এই অকৃতকীর্তি অকিঞ্চিৎকর বঙ্গসমাজের মধ্যে নিজের চরিত্রকে মনুষ্যত্বের আদর্শরূপে প্রস্ফুট করিয়া যে এক অসামান্য অনন্যতন্ত্রত্ব প্রকাশ করিয়াছেন, তাহা বাংলার ইতিহাসে অতিশয় বিরল। চারিত্র-পূ ৪।৪৭৯।৩০ ॥ [৩০ ; ৪২।১] ॥ ◦ **বেশা**। (স্ত্রী)। যে বেশ করে নি। আট ঘাট বাঁধা রীতিমত সাধুভাষার প্রবন্ধের মাঝখানে এই সমস্ত গৃহচারিণী, অকৃতবেশা, অসংস্কৃতা মেয়েলি ছড়াগুলি দাঁড় করাইয়া দিলে তাহাদের প্রতি কিছু অত্যাচার করা হয়—লোক-সা ৬।৫৮০।২৮ ॥ [৩০ ; ৪২।১] ॥

**অক্রিয়**। অনু. passive. পর্বত বা সরোবর বিরাজ করে অক্রিয় অর্থাৎ প্যাসিভভাবে, সা-পথে ২৩।৪৫৩।২৭-২৮; 'হয়ে পড়া, করে ফেলা'র ভাবটা একই ; একটা অক্রিয়, একটা সক্রিয়। বাংলা-প ২৬।৪৪৪।১১ ; অক্রিয় গুণ, র-র ১৩।১৭।১০, ৩৭ ॥ [১৭ ; ২৯] ॥

**অক্ষরার্থ**। গূঢ় তাৎপর্য ॥ বিদূষক যখন জিজ্ঞাসা করিল, 'এই গানটির অক্ষরার্থ বুঝিলে কি' রাজা ঈষৎ হাসিয়া উত্তর করিলেন, 'সকৃৎকৃতপ্রণয়োঽয়ংজনঃ'। প্রাচীন-সা ৫।৫৩০। ২৪ ॥ [২১।১] ॥

**অখণ্ডবিপুল**। অবিভক্ত ও বিশাল ॥ অখণ্ডবিপুল হিন্দুত্ব, সাহিত্য ৮।৪১৭। ১৯ ॥ [৪২।২] ॥

**অগত্যা**। অগত্যা-প্রেরিত খাটুনি। অনু. forced labour. যে কেজো লোকদিগকে তোমরা অত্যন্ত খাতির করিয়া থাক, যখন দেখি তাহারা ঘণ্টার পর ঘণ্টায়, দিনের পর দিনে, বৎসরের পর বৎসরে তাহাদের জাঁতার মধ্যে আনন্দহীন অগত্যা-প্রেরিত খাটুনিতে নিযুক্ত, ভারত ৪।৪১১।২৪-২৫ ॥ [৪২] ॥

**অগমরুদ্ধ**। অগম্য সুতরাং রুদ্ধ ॥ সে তব অগমরুদ্ধ অনন্ত নীরব/নিস্তব্ধ

নির্জন মাঝে যায় অভিসারে/পূজার স্বর্ণথালি ভরি উপহারে। নৈবেদ্য ৮।৩৮।৩ ॥ [৪২।২] ॥

**অগৌরবা**। (স্ত্রী)। গৌরবহীনা ॥ অগৌরবার বাড়িয়ে গরব করবে আপন সাথী/বিরহী মোর নেয়ে। বলাকা ১২।৯।১৫ ॥ [৩০] ॥

**অগ্নি/উৎস**। বহ্নির উৎপত্তি-স্থল ॥ মনের মধ্যে যে নিরুদ্ধ রোষ ফুটিতেছিল, তাহা অগ্নি-উৎসের ন্যায় উচ্ছ্বসিত হইয়া উঠিল। বউ-হাট ১।৩৯৫।১৯ ॥ তু. বহ্নি-উৎস—পত্রপুট ২০।৪৪।৩ ॥ [৪২।১] ॥ ◦ **কটাক্ষ**। অগ্নিগর্ভ-কটাক্ষ ॥ একবার ননির দিকে অগ্নি-কটাক্ষ ফেলিয়া চলিয়া গেল। চতুরঙ্গ ৭।৪৪২।১৫ ॥ [৪২।১] ॥ ◦ **গিরি**। অনু. volcano. এ হৃদয় অগ্নি-গিরি দহিতেছে ধীরি ধীরি···শৈশব-সং অ-১।৪৮৮।২০ ; যেন অগ্নিগিরিনিঃসৃত গদগদ কলমুখর পঙ্কস্রোতে ; পুনশ্চ ১৬।১২৫।২৪ ; পদে পদেই পাহাড় ঝরনা নদী প্রান্তর অরণ্য অগ্নিগিরি সরোবর। যাত্রী ১৯।৪৮০।৩ ; তীরে অগ্নিগিরি উৎপাত বাধিয়েছে বলে সমুদ্রকেই একমাত্র বন্ধু বলে এই ঘোষণা। রা-চিঠি ২০।৩৪৭।১৮ ; যেদিন চৈতন্য মোর মুক্তি পেল লুপ্তি-গুহা হতে/নিয়ে এল দুঃসহ বিস্ময়ঝড়ে দারুণ দুর্যোগে'কোন্ নরকাগ্নিগিরি-গহ্বরের তটে ; প্রান্তিক ২২।১৮।১৭ ; কিন্তু, যদি খবর পাই, অগ্নিগিরিস্রাবে শত শত লোকালয় শস্যক্ষেত্র পুড়ে ছাই হয়ে যাচ্ছে ; সা-পথে ২৩।৪৫৭।৯ ; নিত্যব্যবহারের জন্যে যে আগুন জ্বালাবার কাজটা তাদের নিজের বুদ্ধির হাতেই থাকা উচিত ছিল কোনো একদিন সেই কাজটা কোনো অগ্নিগিরির আকস্মিক উচ্ছ্বাসের সহায়তায় তারা সাধন করে নিতে পারে। কিন্তু ক্বচিৎ-বিস্ফুরিত অগ্নি-গিরির উপরেই যাদের ঘরের আলো জ্বালাবার ভার, নিজেদের বুদ্ধিশক্তির উপর নয়, মুক্তির নিত্যোৎসবে তাদের প্রদীপ জ্বলবে না এ বিষয়ে সন্দেহমাত্র নেই। কালান্তর ২৪।৩৬০।১৩, ১৫ ; কোথাও অগ্নিগিরি ফুঁসছে তপ্ত বাষ্প, উগরে দিচ্ছে তরল ধাতু, ফোয়ারা ছোটাচ্ছে গরম জল। বিশ্ব-প ২৫। ৪১০।২৯ ॥ [৪২] ॥ ◦ **জিহ্ব**। অগ্নি যার জিহ্বা তুল্য। অনু. fire spew-ing. কোথা লুকাইয়াছিল হৃদয়ের মাঝে/ক্ষুদ্ররোষ, অগ্নিজিহ্ব নরকের কীট! প্র-প্রতি ১।১৮৩।৭ ॥ [১০] ॥ ◦ **শ্বসিত**। অনু. fire breathing. তোমাদের অগ্নিশ্বসিত সহস্রবাহু লৌহ-দানবের কারাগার নির্মাণের যোগ্য! স্বদেশ ১১।৪৭৪।১ ॥ তু. অনলনিশ্বাসী, অনলশ্বসনা ॥ [৪২] ॥ ◦ **সৎকার**। মড়া পোড়ান। অনু. bone fire. সমস্ত অমঙ্গলের নিঃশেষে অগ্নিসৎকার করিয়া তবে নাটকখানি সমাপ্ত হইয়াছে। প্রাচীন-সা ৫।৫৩৩।১৬ ॥ [৪২] ॥ ◦ **স্নান**। বহ্নি অবগাহন ॥ মুছে যাক সব গ্লানি, ঘুচে যাক জরা,/অগ্নিস্নানে দেহে প্রাণে শুচি হোক ধরা। নটরাজ ১৮।২০২।১৩ ॥ [৪২।১] ॥

অগ্রসর/গতি। অনু. progress. সেই অগ্রসরগতিতে পাঠকের মন আকৃষ্ট হইয়া গ্রন্থের পরিণামের দিকে বিনা আয়াসে ছুটিয়া চলিয়াছে। আ-সাহিত্য ৯।৪৬৩।৩, ৫ ; সেই-সব যান্ত্রিক নিয়মে বাঁধা মানুষের মধ্যে নতুন উদ্‌ভাবনা থাকত না, তাদের মধ্যে অগ্রসরগতি হত রুদ্ধ। বাংলা-প ২৬।৩৭৪।২৬ ; আজ শিখের মধ্যে আর কোনো অগ্রসর-গতি নাই। ইতিহাস ৬৫।১২ ॥ [৪২ ; ৪২।১] ॥

ণ। অগ্রসর ॥ মানুষ সামনের দিকে যেমন অগ্রসরণ করে তেমনি অনুসরণ করে পিছনের, নইলে তার চলাই হয় না। র-১। ভূমিকা ৮৵।২ ॥ [২০।২ ; ২৯] ॥ ০ তা। অনু. progress. তাকেই সেখানকার লোকে বলে অগ্রসরতা, প্রোগ্রেস। যাত্রী ১৯। ৪০৭।২২ ॥ [২০।৩৩, ৪১।১] ॥

ঙ্ক/বিহারী। ক্রোড়নির্ভর ॥ আমার অঙ্কবিহারী সেই আট মাসের শিশুটির খেলা দেখে আমার অনেকটা সময় কাটে। গ্রন্থ-প ১৫।৫৩৫।২৩ ॥ ০ বিহারিণী। (স্ত্রী) ॥ ক্রোড়নির্ভরা ॥ অঙ্কবিহারিণী বীণা…পুনশ্চ ১৬।১৪৩। ৩ ॥ [৪৪] ॥ ০ স্থলী। ক্রোড় ॥ পিতামাতার অঙ্কস্থলীর একটি সংক্ষিপ্ত ইতিহাস, অত্যন্ত বাঁকাচোরা কাঁচা অক্ষরে লেখা। গল্প ১৮।৩২০।১৪ ॥ [৪৪] ॥

না-ধা। অঙ্কন করল ॥ সুরের বিচিত্রবর্ণে আপনার দৃশ্যহীন তনু./রঞ্জিত করিয়া নিল, অঙ্কিল গানের ইন্দ্রধনু উত্তরীর প্রান্তে প্রান্তে। বনবাণী ১৫।১১৬।১৫ ॥ [৩৭] ॥

অঙ্কুরি। না-ধা। অঙ্কুরিত হয়ে ॥ মৃণাল -পরশে/রোমাঞ্চ অঙ্কুরি উঠে মর্মান্ত হরষে, সো-তরী ৩।৬৫।২২ ; ক্ষুদ্রবীজ মৃত্তিকার সাথে যুঝি। অঙ্কুরি উঠিতে চাহে আলোকের মাঝে মুক্তি খুঁজি। পরিশেষ ১৫।১৭১।২ ॥ ০ ছে। না-ধা অঙ্কুরিত হচ্ছে ॥ যেথা হতে অহরহ/অঙ্কুরিছে মুকুলিছে মুঞ্জরিছে প্রাণ, সো-তরী ৩।১৩৮।১৫ ॥ [৩৭] ॥

অঙ্কুশাহতচিত্ত। অত্যন্তব্যথিতচিত্ত ॥ আশা নিজেকে অপরাধিনী জ্ঞান করিয়া অঙ্কুশাহতচিত্তে উপরে চলিয়া গেল, চো-বালি ৩।৪৫৫।২১ ॥ [৪৪] ॥

অঙ্গ/ধারণ কর্। সং-ধা। আকারবদ্ধ হ ॥ কোনো না কোনো মহত্ত্ব অঙ্গধারণ করিয়া দেখা দেয়, আত্ম-শক্তি ৩।৫২০।১৪ ॥ [৩৬।১] ॥ ০ বদ্ধ। অনু. embodied. সেই সময়ে দেশের লোকে যে আপনাদের একটি অঙ্গবদ্ধ স্পষ্ট সত্তা অনুভব করিয়াছিল, ইতিহাস ৫৭।১ ॥ তু. আকারবদ্ধ, শরীরবদ্ধ ॥ [৪২] ॥

অঙ্গার/বাষ্প। অনু. carbondioxide. বাতাসে যে-অঙ্গারবাষ্প সাধারণভাবে আছে গাছ তাকে আত্মসাৎ ক'রে আপন ডালে পালায় ফলে ফুলে আপন ছন্দে রঙে অত্যন্ত বিশেষ করে যখন তোলে, তখনই তাতে সৃষ্টিলীলা প্রকাশ পায়। যাত্রী ১৯।৪৩২।১০ ॥ [৪২] ॥ ০ অম্ল। অনু. carbonic acid (gas). এদিকে গাছপালারা

বাতাসের অঙ্গারায় গ্যাসের থেকে নিজের প্রয়োজনে অঙ্গার আদায় ক'রে নিয়ে অক্সিজেন ভাগ বাতাসকে ফিরিয়ে দেয়। বিশ্ব-প ২৫।৪০৫।২৩, ২৪ ॥ [৪২] ॥

**অচল/প্রতিষ্ঠ**। স্থিরভাবে স্থাপিত ॥ অতীতকাল ধরণীর মত আমাদের অচলপ্রতিষ্ঠ করিয়া রাখে। সমালোচনা অ-২।৬২।২০ ; এই-যে অবিচলিত নিষ্ঠা যা তাঁর সমস্ত জীবনকে অচলপ্রতিষ্ঠ করে তুলেছে, ম-গান্ধী ২৭।২৯৭।১৫ ॥ [৪৩] ॥ ০ **শরণ**। ধ্রুব-আশ্রয় ॥ কাপ্তেন যখন নাই তখন নোঙরের অচলশরণ অবলম্বন করাই শ্রেয়। বিচিত্র-প্র ৫।৪৮৯।২৩-২৪ ॥ তু. অটলনির্ভর ॥ [৪৩] ॥

**অচেত**। চেতনারহিত ॥ জ্বালো তব দীপ এ অন্তরতিমিরে, বার বার ডাকো মম অচেত চিতে। গীত ১।১২০।৬ ॥ [২৫] ॥

**অচ্ছায়**। ছায়াশূন্য ॥ মুক্ত নীলাম্বরে/অচ্ছায় আলোক গাহে বৈরাগ্যের স্বরে/যে ভৈরবী গান, নৈবেদ্য ৮।৫৮। ৮ ॥ [৩০] ॥

**অচ্ছিদ্র**। ১. ছিদ্ররহিত ॥ নিবিড়তম বস্তুও জালের মতো ছিদ্রবিশিষ্ট অথচ জানিবার বেলায় তাহাকে আমরা অচ্ছিদ্র বলিয়াই জানি। সঞ্চয় ১৮।৩৩৫।২৪ ॥ ২. দোষাভাববিশিষ্ট ॥ প্রতিদিন এই কথা স্মরণ করো যে আমার শীল অখণ্ড আছে অচ্ছিদ্র আছে ... শান্তি-নি ১৪।৩৯৪।২৫ ॥ [১০ ; ৩০] ॥

**অজীববাচক**। অনু. inanimate. এ-সমস্তই একবচনের ও অজীববাচকের দৃষ্টান্ত, বাংলা-প ২৬।৪৩৬।১৪ ॥ [৩০ ; ৪২ ; ৪৪] ॥

**অজেয়শক্তিশালী**। অজেয় শক্তির অধিকারী ॥ যে হতভাগ্যের দৃষ্টান্তের দ্বারা সুধীর ব্রাহ্মসমাজকে অজেয়-শক্তিশালী বলিয়া সর্বত্র প্রচার করিবার কল্পনায় উত্তেজিত হইয়া উঠিতেছিল, গোরা ৬।৪৪৫।২৬ ॥ [৪৪] ॥

**অজ্ঞাত/চারী**। গোপনচারী ॥ আমিও কেঁদে কেঁদে বলি, 'হে অজ্ঞাতচারী,/তৃষ্ণা যদি হারাও তবু ভুলো না এই বারি।' উৎসর্গ ১০।৭০।১৫ ॥ [৩০ ; ৪৩ ; ৪৪] ॥ ০ **স্বভাব**। যার স্বভাব অজ্ঞাত ॥ যেমন একটি ভীরু বালিকা পশুস্নেহে আকৃষ্ট হইয়া অজ্ঞাতস্বভাব মৃগকে একবার সচকিত স্পর্শ করে, একবার পলায়, আ-সাহিত্য ৯।৪৪২। ১৯ ॥ [৩০ ; ৪৩ ; ৪৪] ॥

**অজ্ঞানত**। অজ্ঞানবশত ॥ ভয় পাইলে সুবিচার করিবার ধৈর্য থাকে না এবং যাহারা জ্ঞানত অথবা অজ্ঞানত ভীতির কারণ তাহাদের প্রতি একটা নিষ্ঠুর হিংস্র ভাবের উদয় হয়। রাজাপ্রজা ১০।৪২১।২৯ ॥ [২০।৩৪ ; ৩০] ॥

**অঞ্জলি/কা**। আঁজলাই। ক্ষুদ্র অঞ্জলি ॥ বিকশিত কর' কলিকা,/চম্পকবন করুক রচন নব কুসুমাঞ্জলিকা। গীত ১।৫৮।২২ ॥ [১৭ ; ২০।১৭ ; ২০।৭৫] ॥ ০ **য়া**। না-ধা। অঞ্জলি-বদ্ধ ক'রে ॥ বৎসরের শেষগান সাঙ্গ করি দিনু

অঞ্জলিয়া/নিশীথগগনে। কল্পনা ৭।১৮৮। ২৭ : অশোক রোমাঞ্চিত মঞ্জরিয়া/দিল তার সঞ্চয় অঞ্জলিয়া। মহুয়া ১৫।১২।১২ ॥ তু. বাঁধি অঞ্জলি— কল্পনা ৭।১২২।৯ ॥ [৩৭] ॥

**অটল/নির্ভর**। স্থির-আশ্রয় ॥ বিহারীর আশৈশব অটলনির্ভর বন্ধুত্ব তাহার কাছে মহামূল্য বলিয়া বোধ হইতে লাগিল। চো-বালি ৩।৪৯১।১৭ ॥ তু. অচলশরণ ॥ [৪৩] ॥ ○ **নিষ্ঠ**। যার নিষ্ঠা অটল ॥ "এসো, আমার অনন্য-পরায়ণ হৃদয়ের মধ্যে এসো, আমার অটলনিষ্ঠ সতীপ্রেমের শুভ্র শতদলের উপর তোমার চরণ-দুখানি রাখো।" চো-বালি ৩।৪৫৩।২৮ ॥ [৪৩] ॥

**অট্ট/কলহাস্য**। মধুর অথচ উচ্চ হাসি ॥ সেইজন্যেই ভীরু পুরুষ স্বজনের সেই আদিম বন্যাকে বাঁধ দিয়ে ঠেকিয়ে রাখবার চেষ্টা করছে, পাছে সে তাদের কুমড়োখেতের মাচাগুলোকে অট্টকলহাস্যে ভাসিয়ে দিয়ে নাচতে নাচতে চলে যায়। ঘরে ৮।২১০।৬ ॥ [৪৩ ; ৪৪] ॥ ○ **গরজ**। উন্মাদ ॥ কালি যে ভারত সারাদিন ধরি/অট্টগরজে অম্বর ভরি,রাজার রক্তে খেলেছিল হোরি/ছাড়ি কুলভয়লাজে। সো-তরী ৩।১২৪।১২ ॥ [৪৩] ॥ ○ **বিদ্রূপ**। উচ্চকণ্ঠে ব্যঙ্গ ॥ ডান হাতে পূর্ণ কর সুধা/বাম হাতে চূর্ণ কর পাত্র,/তোমার লীলাক্ষেত্র মুখরিত কর অট্টবিদ্রূপে ; পত্রপুট ২০।১২।১২ ॥ [৪৩] ॥ ○ **রোল**। ভীমরব ॥ রোষে, ত্রাসে, ঊর্ধ্বশ্বাসে, অট্টরোলে, অট্টহাসে,/উন্মাদগর্জনে,/মানসী ২।১৫৮।৬; যেন এ লক্ষ যক্ষ শিশুর/অট্টরোল। সো-তরী ৩।৯৪।৭ ; উত্তরবায় জানায় শাসন,/পাতল তাপের শুষ্ক আসন,/সাজ খসাবার এই লীলা কার/ অট্ট-রোলে। নটরাজ ১৮।২২৯।১৬ ॥ [৪৩]॥ ○ **হাস্**। ঘৌ-ক্রি। উচ্চকণ্ঠে হাস্ ॥ ঝঞ্ঝা আসিয়া অট্ট হাসিয়া/মারিবে ঠেলা ; সো-তরী ৩।৯৬।১৩ ॥ [৩৫] ॥

**অণুবীক্ষণতাশক্তি**। ক্ষুদ্র-বস্তু-পর্যবেক্ষণ-ক্ষমতা ॥ আমাদের চক্ষু যদি অণু-বীক্ষণের মত হইত তাহা হইলেই এখন যাহাকে ক্ষুদ্র দেখিতেছি, তখন তাহাকেই অতিশয় বৃহৎ দেখিতাম। এই অণুবীক্ষণতাশক্তি কল্পনায় যতই বাড়াইতে ইচ্ছা কর ততই বাড়িতে পারে। আলোচনা অ-২।৬।১৩ ॥ [৪৪] ॥

**অতল/সঞ্চারী**। গহনচারী ॥ দেখছিলেন অতলসঞ্চারী অজানা মাছ কখন পড়ে তাঁর বঁড়শিতে গাঁথা···তিনসঙ্গী ২৫। ৩১৫।২৭॥ [৪৪]॥ ○ **স্পর্শ**। অগাধ॥ অতলস্পর্শ হৃদয়—নলিনী অ-১।৪১৮। ২০ ; সমালোচনা অ-২।৬৭।৯ ; অনু. অ-২।৫২২।১০ ; রা-রানী ১।৩৫২।২৬ ; বউ-হাট ১।৪৭৩।৮; য়ু-ডায়ারি ১। ৫৯৪।১; ৬০৫।৮ ; রাজর্ষি ২।৪৬৭।২০ ; বৈ-খাতা ৪।১৮৫।২৫ ; ভারত ৪।৪৩০। ২৮; চারিত্র-পূ ৪।৫০৭।১৪ ; ৫২৪।১৩ ; অতলস্পর্শ কালসমুদ্রের উপর কেবল এক একখানি বই দিয়া সাঁকো বাঁধিয়া দিবে। বিবিধ-প্র ৫।৪৩৯।১২, ১৬ ; প্রাচীন-সা ৫।৫০৯।১৭ ; গোরা

৬।২৪৬।১৬ ; ৪৭৩।২৩ ; ৪৭৫।১১ ; ঘরে ৮।১৭৮।২৪ ; ২৮২।৮ ; সাহিত্য ৮।৩৮১।১০ ; যোগাযোগ ৯।২৮৮।১৬ ; ৬৯৩।১৮ ; শিক্ষা ১২।৩৩৩।৭.; চার-অ ৩।৩২৬।৮ ; ধর্ম ১৩।৩৪৯।৩ ; ৩৫২। ২৭ ; শান্তি-নি ১৪।৩০২।২৯, ৩৩২।১১; ৩৪৮।১৭ ; ৪৬২।২-৩ ; ৪৯৭।২৮ ; শান্তি-নি ১৫।৪৫৭।২০ ; ৫০১।১৩ ; গল্প ১৬।৩১০।২৩ ; ৩১৭।৯ ; শান্তি-নি ১৬।৩৫৯।২০ ; ৪২৭।১২ ; গল্প ১৭। ২৩৭।৬ ; অতলস্পর্শ থানার মধ্যে··· জীবনস্মৃতি ১৭।২৬৭।৯ ; ২৭৮।১১ ; ৩৯৭।২৬ ; ৪১০।১০ ; ৪২৩।২৫ ; শে-ব ১৮।১৪।৬ ; আজ নববর্ষ অতলস্পর্শ মৃত্যুর সুনীল শীতল সুবিপুল অবকাশ-পূর্ণ স্তব্ধতার মাঝখানে জীবনের পদ্মটিকে যেন বিকশিত করিয়া ধরিয়া দেখাইল। সঞ্চয় ১৮।৩৩২।২৮ ; ৩৫৫। ২১ ; জাপান-যাত্রী ১৯।২৯৭।১১ ; ৩৫১।২৪ ; একটা অতলস্পর্শ অক্ষম ক্ষোভের দুঃস্বপ্ন। যাত্রী ১৯।৩৬৫।৭ ; ৪৬৩।১৫ ; মোহন্তেরাও অতলস্পর্শ মোহে মগ্ন—রা-চিঠি ২০।৩১৩।২৭ ; ৩৬০।১০-১১ ; গল্প ২১।২৫৭।২ ; ২৬৪। ২৩ ; নবীন ২২।৭০।১৪ ; ৮২।৭ ; গল্প ২২।২৩৯।২১ ; ২৮৬।৮ ; ৩৯৫।১৩ ; তা-দেশ ২৩।১৮৫।৯-১০ ; বাংলা-প ২৬।৫০১।২৩ ; ৫৮১।১ ; চিঠি ৩।৪।১০ ; চিঠি ৮।৯৯।৬ ; ছিন্নপত্রাবলী ৩৯।৮ ; ৪০৩।১৩ ; ভা-পত্রা ১১৪।১৫ ; র-র ১৩।৩৮৩।২১ ॥ [১৮] ॥ ○ **অন্ত**। অন্ত-হীন-তলবিশিষ্ট ॥ একদা নূতন বর্ষ অতলান্ত সমুদ্রের বুকে/মোরে এনেছিল বহি/জন্মদিনে ২৫।৭০।৬ ॥ তু. নিস্তল ॥ [৪৪] ॥ ○ **অন্তিক**। অন্তবিহন-তলবিশিষ্ট ॥ দেখ গম্ভীরতায় নয় অতলান্তিক, খাপছাড়া ২১।৫।৮ ॥ তু. নিস্তল ॥ [২০।৪৩] ॥

**অতি/-অকাতর-চিত্ত**। যার মন বিন্দু-মাত্র ক্লিষ্ট নয় ॥ প্রসন্নমুখ, নাহি কোনো দুখ, অতি-অকাতর-চিত্ত !/ ছাড়ালে না ছাড়ে, কী করিব তারে মোর পুরাতন ভৃত্য। কাহিনী ৭।৯৬। ২৩ ॥ [২২] ॥ ○ **করণ**। বাড়াবাড়ি ॥ অনুকরণ প্রায় অতিকরণে পৌঁছয় ; কালান্তর ২৪।৪৩৮।২২ ॥ [২০।২ ; ২২ ; ২৯ ] ॥ ○ **কৃত**। অতিরঞ্জিত ॥ প্রেমে মানুষের মুক্তি সর্বত্র। কবিরা যাকে বলে ভালোবাসা সেইটাই বন্ধন। তাতে একজন মানুষকেই আসক্তির দ্বারা ঘিরে নিবিড় স্বাতন্ত্র্যে অতিকৃত করে। বাঁশরি ২৪।১৭৩।২৭ ; দণ্ড-প্রয়োগের অতিকৃত রূপকেই আমি বর্বরতা বলি। কালান্তর ২৪।৪৬৪। ২৪ ॥ [২০।৪ ; ২২] ॥ ○ **কৃতি**। বাড়াবাড়ি ॥ বর্বর মানুষ মুখশ্রীর বিকৃতি ও বেশভূষার অতিকৃতি নিয়ে গর্ব করে জানায়, “আমি ঠিক মানুষের মতো নই, সাধারণ মানুষ-রূপে আমাকে চেনবার জো নেই।” মা-ধর্ম ২০।৩৮৮।২৮ ; অহং’এর মধ্যে সীমাবদ্ধ যে জীবন সেটা মিথ্যা। নানা অতিকৃতি দুঃখক্ষতি সব জড়িয়ে আছে তাতে। ৪২৫।১২ ; বড়ো পরিপ্রেক্ষণিকায় ছড়িয়ে দেখলে দেখা যায়, অভিজ্ঞতার বিচিত্র শিক্ষার মুক্তি

মোটের উপরে সকলপ্রকার স্খলনকে অতিকৃতিকে সংশোধন করে চলে। সা-পথে ২৩।৫২৫।১৬; গতিমাত্রার জটিল আকৃতির দ্বারাই জীবনযাত্রার আনন্দকে সে পীড়িত করছে, সা-স্বরূপ ২৭।২৬০।৮; যেমন একদা মেগাথেরিয়াম, ডাইনসর প্রভৃতি অতিকায় জন্তু আপন অসংগত অতিকৃতির বোঝা অধিকদিন বইতে পারল না। র-র ১৪।৯৫৫।৪ ॥ [২০।৫; ২২] ॥ ◦ **ক্রমী**। লংঘনকারী ॥ অবস্থার প্রতিকূলতাকে লংঘন করবার মতো এই শক্তিকে অতিক্রমী-শক্তি নাম দেওয়া যাক। র-র ১৩।২৭।২৬; অথচ এভোলুশন-কাণ্ডে সীমাতিক্রমীর দল প্রকাশের পথে এগিয়ে দেয়। ৩৩॥ [২৽।৯; ২২] ॥ ◦ **চৈতন্যলোক**। চেতনাতীত রাজ্য ॥ মানুষের যে অতিচৈতন্যলোকে অভাবনীয়ের লীলা চলিতেছে সেখানে যে-সব অকেজো লোক আনাগোনা রাখিতে চায়—তাহারা মাটিকে মান্য করে বটে কিন্তু বিপুল অবকাশের মধ্যেই তাহাদের বিহার। সেখানকার ভাষাই সংগীত। এই সংগীতে বাস্তব লোকে বিশেষ কী কাজ হয় জানি না—কিন্তু ইহারই কম্পমান পক্ষের আঘাত-বেগে অতি-চৈতন্যলোকের সিংহদ্বার খুলিয়া যায়। পরিচয় ১৮।৫৩৬।১২, ১৬ ॥ [২২; ৪৪] ॥ ◦ **জগৎ**। জগদতীত জগৎ ॥ যাঁহারা মনোবৃত্তির সম্যক্ অনুশীলন করিয়াছেন তাঁহারাই জানেন যেমন জগৎ আছে তেমনি অতিজগৎ আছে। র-র ১৩।৮২৬।৪০ ॥ তু. মানব এই জগৎ এবং জগদতীত রাজ্যে বাস করে। র-র ১৩।৮২৭।১ ॥ [২২] ॥ ◦ **দিষ্ট**। আরোপিত। অনু. over-ruled. বিধাতার বিধিকে একেবারে সমূলে অতিদিষ্ট করবার চেষ্টায় যে পরিমাণ সাহস তার চেয়ে অধিক পরিমাণে মূঢ়তা দরকার করে। রা-চিঠি ২০।৩৪৫।২০ ॥ [১০; ২২] ॥ ◦ **নীল**। অনু. indigo. পরে পরে রঙ বিছানো হয়; বেগনি (violet), অতিনীল (indigo), বিশ্ব-প…২৫। ৩৫৮।২০ ॥ [২২; ৪১।১]॥ ◦ **নীলিম**। অনু. indigo. দেহের সেই মধ্য-বিভাগে আজকাল অতিনীলিম রশ্মি-পাত করে থাকি। চিঠি ৫।১০৪।৬ ॥ [২২; ৪১।১] ॥ ◦ **প্রজন**। অনু overpopulation. ভারতবর্ষে দারিদ্র্যের root cause, মূল কারণ হচ্ছে, এদেশে নির্বিচার বিবাহের ফলে অতিপ্রজন। রা-চিঠি ২০।৩৩৫।৩ ॥ [২২; ৪১।১] ॥ ◦ **প্রভূত**। খুব বেশি ॥ পৃথিবীতে যে-দেশেই যে-কোনো বিভাগেই ক্ষমতা অতিপ্রভূত হয়ে সঞ্চিত হয়ে ওঠে সেখানেই সে ভিতরে ভিতরে নিজের মারণবিষ উদ্‌ভাবিত করে। র-র ১৩।৩৮২। ১৯ ॥ [২২] ॥ ◦ **বদ্ধমূল**। অতি-বদ্ধমূল আপত্তি। অনু. stubborn opposition. মুসার আইনে এবং প্রথম খৃষ্টীয় যুগে সুদ লওয়ার বিরুদ্ধে অতিবদ্ধমূল আপত্তি ছিল। অনু. অ-২।৫২১।১ ॥ [২২; ৪২] ॥

• **বর্তী**। উল্লঙ্ঘয়িতা। বহির্বর্তী॥ রিচার্ড সাহেব কহিলেন, 'যাহা সংসারের অতিবর্তী তাহার সম্বন্ধে মানব মনের যে প্রশ্ন, বৌদ্ধধর্মে তাহার কি কোনো সত্য মীমাংসা আছে?' বুদ্ধদেব ২৪।১৮॥ [২২; ৪৪]॥ • **বাদ**। পরুষবাক্য। অতিকথন॥ কবিতার নাম—ক্ষণিকা ৭।২১৭ পৃ॥ [১৭; ২২]॥ • **বেদনশীল**। সামান্য-তে যে কষ্ট পায়॥ যাদের স্বভাব অতিবেদনাশীল, আত্মীয়স্বজন বন্ধুবান্ধব সবাই তাদের বাঁচিয়ে চলে; শান্তি-নি ১৩।৪৫৮।২৩; এই ভীরুতায় শুধুমাত্র বিলাসিতার পেলবতা ও দৌর্বল্য জন্মে তা নয় যে-সমস্ত অতিবেদনাশীল লোক আঘাতে ভয়ে নিজেকে আবৃত করে তাদের শুচিতা নষ্ট হয়—৪৬০। ৫॥ [২২; ৪৪]॥ • **ভাষণ**। অতি-কথন॥ অতিভাষণের অপরিহার্যতা অনুমান করে ক্ষমা করাও আপনার পক্ষে কঠিন হবে না। য়ু-পত্র ১।৫২৮। ২৪; স্বর্গের দেবীরা স্তবের কোনো অতিভাষণে কুণ্ঠিত হন না, আমাদের মর্তের দেবীদেরও যদি সে গুণটি থাকে তবে তাঁহাদের দেবী উপাধি কেবলমাত্র সেই কারণেই সার্থক। পঞ্চভূত ২।৫৬৮।৭॥ তু. অমিতভাষণ॥ [২২]॥ • **ভাষা**। অত্যুক্তি॥ সেই হাসির অতিভাষা/মোর বাক্যে ধরা দেবে নাই সে প্রত্যাশা। সানাই ২৪।১১৭।১৫॥ [২২]॥ • **মানবী**। (স্ত্রী)। অতিমানুষী॥ এখন থেকে অতিমানবীরা সংসারে আপন পুরো জায়গা পাবে বলে আশা করি। র-র ১৩।২৭।৪১॥ [২২]॥ • **মিতি**। বাঞ্ছিতাতিরিক্ত পরিমাণ॥ এরাও আপন অতিমিতির দ্বারাই মরছে। সা-স্বরূপ ২৭।২৬০।১৬॥ [২২]॥ • **লালিত**। নিয়মাতিরিক্তরূপে লালিত॥ আমাদের দেশে মেয়েদের হাতে অতিলালিত ছেলেরা মনুষ্যোচিত সেই আত্মপ্রবর্তনার চর্চা থেকে প্রথম হতেই বঞ্চিত। আ-রু-বি ২৭।৩২০।৪॥ [২২]॥ • **শয়পন্থা**। অনু. extre-mism. স্বদেশী উত্তেজনার দিন হইতে আজ পর্যন্ত আমি অতিশয়পন্থার বিরুদ্ধে লিখিয়া আসিতেছি। কালা-ন্তর ২৪।২৮৪।১৬; আমার যেটা বলিবার কথা সে এই যে, অতিশয়পন্থা বলিতে আমরা এই বুঝি, যে-পন্থা না ভদ্র, না বৈধ, না প্রকাশ্য; অর্থাৎ সহজপথে ফলের আশা ত্যাগ করিয়া অপথে বিপথে চলাকেই 'একস্ট্রিমিজম্' বলে। ২০-২১॥ [৪২]॥

**অত্যাকাঙ্ক্ষা**। অত্যাশা॥ বস্তুত সন্তোষের বিকৃতি আছে বলিয়াই অত্যাকাঙ্ক্ষার যে বিকৃতি নাই, এ-কথা কে মানিবে? ভারত ৪।৩৭৫। ১৪, ১৬; ৩৯০।২৫; ৪০৮।৩; ৪১০।৭; মানুষ জগদীশ্বরের সঙ্গে প্রেম করতে চায় এও কি তার সেই অত্যাকাঙ্ক্ষারই একটা চরম উন্মত্ততা? তার অহংকারেরই একটা অশান্ত পরিচয়? শান্তি-নি ১৩।৫১৭। ৩; শান্তি-নি ১৪।৪৩১।৪; মুনফার লোভে, ক্ষমতার অত্যাকাঙ্ক্ষায়

মানুষের সত্য আজ সর্বত্র যেমন আচ্ছন্ন হয়েছে এমন আর কখনোই হয় নি। যাত্রী ১৯।৪৪৫।৫ ॥ তু অত্যাশা ॥ [২২] ॥

**অত্যাশা**। অতিরিক্ত আশা ॥ জানি নে তো কোন্ খেয়ালের ক্রূর কটাক্ষে/ কখন বজ্র হানতে পার অত্যাশায়/ প্রহাসিনী ২৩।৪৯।২৩ ॥ তু. অত্যাকাঙ্ক্ষা ॥ [২২] ॥

**অদৃষ্ট**। ১. অদৃষ্টের কারখানা। অদৃষ্টের খেলা ॥ কিন্তু আমি যে ডুবি নাই সে আমার দোষ নয়, নিতান্তই অদৃষ্টের কারখানা। বিচিত্র-প্র ৫।৪৯৪।২৫ ॥ [৩৮] ॥ ২. অদৃষ্টের খেলেনা। অনু. plaything of fate. এইজন্যই বহুকাল হইতে লোকে বলিয়া আসিতেছে—আমরা অদৃষ্টের খেলেনা। আমাদের লইয়া সে খেলা করিতেছে। বিবিধ-প্র অ-১।৩৭৪।১ ॥ [১১] ॥

**অদেহ**। দেহহীন ॥ অদেহ ধরিল কায়া। জন্মদিনে ২৫।৭৯।২২ ॥ [৩০] ॥

**অদ্ভুতাচারী**। যার আচার- আচরণ অদ্ভুত ॥ আর্যসমাজে এই অদ্ভুতাচারী দেবতা বলপূর্বক প্রবেশ করিলেন বটে, সাহিত্য ৮।৪৩৫।৭ ॥ [৪৩ ; ৪৪] ॥

**অদ্বয়-বিবাহ**। অনু. monogamy. সেদিন পদ্যছন্দের সতিন ছিল না ভাষায়, সেদিন বাণীর ছন্দের সঙ্গে ভাবের ছন্দের অদ্বয়বিবাহ অর্থাৎ মনোগেমি ছিল প্রচলিত। ছন্দ ২১।৩৬৭।২৭-২৮ ॥ [৩০ ; ৪২] ॥

**অধঃকৃত**। ১. তুচ্ছীকৃত ॥ স্তাবকগণের বন্দনাগানকে অধঃকৃত করিয়া, চারিত্র-পূ ৪।৫২৫।২৪, ২. পরাভূত ॥ সুচরিতা দৃঢ়বলে সমস্ত সংকোচ অধঃকৃত করিয়া কহিল, গোরা ৬।৫১৩।২৫ ; তবু দুঃসহ সংকোচকে অধঃকৃত করিয়া··· গল্প ২২।৩৮২।১৪ ॥ [১০ ; ২০।৪] ॥ ◦ **সরণ**। অনু depression. সুদূরকালে মহাদেশব্যাপী দুই-একমাইল গভীর প্রকাণ্ড হিমসংহতির সঞ্চয় এমনভাবে চাপ দিয়াছে যে, তদ্দারা অধিকৃত বৃহৎ ভূখণ্ডে অধঃসরণ ঘটিয়াছে। অনু. অ-২।৫৫৬।৩ ॥ [৪১। ১] ॥ ◦ **সাৎ**। অধঃপাতন ॥ কদর্যের কদাঘাতে দিয়ে যায় কালিমার মসীরেখা,/সে-সকলি অধঃসাৎ ক'রে শান্ত প্রসন্নতা/ধরণীরে ধন্য করে পূর্ণের প্রকাশে। পরিশেষ ১৫।২৬২।১৭ ॥ [২০।৪৫] ॥

**অধি/কাংশত**। অধিকাংশক্ষেত্রে ॥ আমরা যে যার আপন আপন ঘরে উঠিতেছি বসিতেছি গড়াইতেছি এবং যথাকালে, অধিকাংশতই অকালে, মরিতেছি। সাহিত্য ৮।৪২৭।১৫ ॥ [২০।৩৪] ॥ ◦ **কারগম্য**। ১. কর্তৃত্বাধীন ॥ এই বোধটা পরীক্ষকের পেন্সিলমার্কার অধিকারগম্য নয় কিন্তু এর যথেষ্ট মূল্য আছে। বিশ্ব-প ২৫। ৩৫০।৫ ॥ ২. দাবিযোগ্য ॥ সত্যের প্রকাশমাত্রই জাতিবর্ণনির্বিশেষে সকল মানুষের অধিকারগম্য ; এই অধিকার মনুষ্যত্বের সহজাত অধিকারেরই অঙ্গ। শিক্ষা ২৫২।৬ ॥ [৪৪] ॥ ◦ **কারবর্তী**। দখলীভূত ॥ যা কিছু আমাদের অভিমানের গণ্ডির, আমাদের স্বার্থের

গণ্ডির মধ্যে থাকে তাই মৃত্যুর অধিকারবর্তী। বিশ্ব-ভা ২৭।৪০০।৪ ॥ [৪৪] ॥ ০ কারবান। অধিকারী ॥ মুসলমান রাজ্যকালে বিজিত হিন্দুগণ প্রধানমন্ত্রী, প্রধান সেনাপতি, রাজস্ব-সচিব প্রভৃতি উচ্চতর রাজকার্যে অধিকারবান ছিলেন, আ-সাহিত্য ৯।৫০৫।৩ ॥ [২০।৩৭] ॥ ০ দেবতা। অধিষ্ঠাত্রী দেবতা ॥ ক্ষণতরে পশ্চাতে ফিরিয়া মোর নম্র নমস্কারে/বন্দনা করিয়া যাব এজন্মের অধিদেবতারে। প্রান্তিক ২২।১৬।১৪ ; জয়যাত্রার অধি-দেবতা নীরব। ভা-পত্রা ১২৬।১৫ ॥ [২১।২] ॥ ০ নায়ক। পরিচালক অনু. president. দেশের কর্মশক্তিকে একটি বিশেষ কর্তৃসভার মধ্যে বদ্ধ করিতে হইবে। অন্তত একজন হিন্দু ও একজন মুসলমানকে আমরা এই সভার অধিনায়ক করিব। আত্মশক্তি ৩।৬১২।২১ ॥ অধিনায়িকা। (স্ত্রী)। পরিচালিকা, অধ্যক্ষা ॥ ছাত্রীবিভা-গের অধিনায়িকা…চিঠি ৫।৯৪।১৬ ॥ [১৫] ॥ ০ নেতা। নেতা ॥ জনতার মধ্য থেকে কে-একজন হঠাৎ দাঁড়িয়ে উঠে /অধিনেতার দিকে আঙুল তুলে বললে, পুনশ্চ ১৬।১২৯।১২ ; ১৩০।২৮ ; ১৩১।২০ ॥ [২২] ॥ ০ প। অধিপতি ॥ যত দণ্ড দিলে তুমি যত দোষী জনে/ধর্মাধিপ নামে, কাহিনী ৫।৭৮। ১৬ ॥ [১০ ; ৪৪] ॥ ০ রাজিত। শোভিত ॥ এই সমুদ্রবিধৌত হিমাদ্রি-অধিরাজিত উদার দেশের মধ্যে এক ধনধান্য, আত্মশক্তি ৩।৬০৯।৩০ ॥ [২২] ॥ ০ রোহণ। আরোহণ ॥ মাহাত্ম্যের উন্নততম শিখরে অধিরোহণ করিবার জন্য…ভারত ৪।৩৮৫।১৪ ; মানুষের ধর্মরাজ্যে যে তিনজন মহা-পুরুষ সর্বোচ্চচূড়ায় অধিরোহণ করে-ছেন, শান্তি-নি ৪।৪৯২।১২ ॥ [২২] ॥

**অধীনী**। (স্ত্রী)। অধীনা ॥ একবার মনে কোরো অধীনীরে। কবি-কা অ-১।২৬।২৭ ; বা-প্রতিভা ১।২০৭। ১০ ; রা-রানী ১।২৮৩।৯ ॥ [৯ ; ২০। ৭৭] ॥

**অধীরিয়া**। না-ধা ॥ অধীর হয়ে ॥ বহুদিন পরে যথা কারামুক্ত জন/হর্ষে অধীরিয়া উঠে হেরিয়া তপন,/শৈশব-সং অ-১।৫০৪।৬ ॥ [৩৭] ॥

**অধুনাতনী**। আধুনিক ॥ সনাতনী ও অধুনাতনী লেখক…সা-স্বরূপ ২৭। ২৫৯।৯ ॥ [২০।৭৬ ; ২৯] ॥

**অধ্যয়নশালা**। পাঠগৃহ ॥ ছাড়ি অধ্যয়নশালা বনে বনান্তরে ফিরিতে পুষ্পের তরে, বি-অভি ৪।১৩২।১৬ ; এদিকে সংকুচিতচিত্তে সোনামণি দুই-একদিন অধ্যয়নশালার বাহিরে উঁকি ঝুঁকি মারিয়া ফিরিয়া চলিয়া গিয়াছে। গল্প ২০।২৫৫।২৮ ॥ [৪৪] ॥

**অনন্য/তন্ত্রতা**। অনু. originality. অন্যান্য প্রতিভায় যেমন ওরিজিন্যালিটি অর্থাৎ অনন্যতন্ত্রতা প্রকাশ পায়, মহচ্চরিত্রবিকাশেও সেইরূপ অনন্য-তন্ত্রতার প্রয়োজন হয়। চারিত্র-পূ ৪।৪৭৯।২৬, ২৭ ; অনন্যতন্ত্রতা শব্দটা শুনিবামাত্র তাহাকে সংকীর্ণতা বলিয়া ভ্রম হইতে পারে ; মনে হইতে পারে,

তাহা ব্যক্তিগত বিশেষত্ব, সাধারণের সহিত তাহার যোগ নাই। ৪৮০।৪ ॥ [২০।৩৩; ৩০; ৪৩; ৪৪] ॥ ০ **তন্ত্রত্ব**। অন্থ. originality. অনেকে বিদ্যাসাগরের অনন্যতন্ত্র প্রতিভা ছিল না বলিয়া আভাস দিয়া থাকেন, তাঁহারা জানেন অনন্যতন্ত্রত্ব কেবল সাহিত্যে এবং শিল্পে, বিজ্ঞানে এবং দর্শনেই প্রকাশ পাইয়া থাকে। চারিত্র-পূ ৪।৪৭৯।২৮; বিদ্যাসাগর এই অকৃতকীর্তি অকিঞ্চিৎকর বঙ্গসমাজের মধ্যে নিজের চরিত্রকে মনুষ্যত্বের আদর্শরূপে প্রস্ফুট করিয়া যে এক অসামান্য অনন্যতন্ত্রত্ব প্রকাশ করিয়াছেন, তাহা বাংলার ইতিহাসে অতিশয় বিরল। ৪৮০।১ ॥ ২০।৩৪; ৩০; ৪৩; ৪৪] ॥ ০ **পরায়ণ**। অনন্যাসক্ত ॥ "এসো, আমার অনন্যপরায়ণ হৃদয়ের মধ্যে এসো, আমার অটলনিষ্ঠ সতীপ্রেমের শুভ্র শতদলের উপর তোমার চরণ দুখানি রাখো।" চো-বালি ৩।৪৫৩। ২৭; অবশেষে আজ সেই একনিষ্ঠ অনন্যপরায়ণ জীবনস্রোত সংসারের দুই কূলকেই আচ্ছন্ন করিয়া, অতিক্রম করিয়া উঠিয়াছে—চারিত্র-পূ ৪।৫২৫। ২ ॥ [৩০; ৪৩; ৪৪] ॥ ০ **যোগিতা**। অন্যের সঙ্গে যোগশূন্যতা ॥ এই চেষ্টা যে-ভূ-খণ্ডে একেবারে না ঘটে সেটা মরুভূমি, তার যে একান্ত অনন্যযোগিতা সে তো মৃত্যুর ধর্ম। কালান্তর ২৪।২৪৫।১ ॥ [২০।৩৩; ৩০; ৪৩] ॥ ০ **শরণ**। অনন্যাশ্রয় ॥ সমুদ্রের এ পারেই কি আর ওপারেই কি, অনন্যশরণ কাঙাল সেই একই চরণ আশ্রয় করিয়াছে। আত্মশক্তি ৩।৬২১।২৯। [৩০; ৪৩] ॥ ০ **শাসনা**। (স্ত্রী) একশাসনা ॥ চতুঃসমুদ্র যাঁর অনন্যশাসনা পৃথিবীর পরিখা সেই রাজা অবিচলিত নিষ্ঠায় কঠোর সংযমে তপোবন ধেনুর সেবায় নিযুক্ত হয়েন। শান্তি-নি ১৪।৪৬৫।২ ॥ [২০।৭৫; ৩০; ৪৩] ॥

**অন/পেক্ষিত**। অচিন্তিত, অপ্রত্যাশিত॥ সহসা অনপেক্ষিত ভাবে উৎসবের মধ্যে বিষাদ প্রতিমা প্রমদার···মা-খেলা ১।২৩০।১০; এইজন্য অনপেক্ষিত হুঁচট বা দুর্গন্ধ হাস্যজনক নহে। পঞ্চভূত ২।৬২৪।২৩; এই রকম সময়ে যাহা অনপেক্ষিত তাহাও দেখা দেয়, সাহিত্য ৮।৫০৮।১৯; পিতামাতার এইরূপে অনপেক্ষিত অসংগত অন্যায় আচরণে শশী মনে মনে অত্যন্ত ক্ষুণ্ণ হইয়াছিল। গল্প ১৯।২৭৯।৩০; চারু তাহার রচনাস্রোতে অনপেক্ষিত বাধা পাইয়া—গল্প ২২।২৪০।২৫; অনপেক্ষিত পরিণাম, গল্প ২৭।১৪০।১; অনপেক্ষিত ঘটনা—চিঠি ২।৫৬।১১ ॥ ১০; ৬০] ॥ ০ **ম্বরা**। (স্ত্রী)। বিবসনা ॥ অনম্বরা অনাসক্তা চির-একাকিনী···চিত্রা ৪।১০৪।১৭ ॥ [২০। ৭৫; ৩০] ॥ ০ **র্থকর**। অমঙ্গলকর ॥ তা হলে সে যে আমারই পক্ষে অনর্থকর হত। শান্তি-নি ১৬।৪১৯। ১১ ॥ [৩০; ৪৪] ॥ ০ **লনিশ্বাসী**। অন্থ. fire breathing. লৌহবাঁধা পথে/অনলনিশ্বাসী রথে/আরোগ্য ২৫।

৫০।১২॥ তু. অগ্নিশ্বসিত, অনলশ্বসনা॥ [৪২]॥ • লশ্বসনা। (স্ত্রী)। অনু. fire breathing. প্রখর মধ্যাহ্নতাপে প্রান্তর ব্যাপিয়া কাঁপে/বাষ্পশিখা অনলশ্বসনা, মানসী ২।১৫১।৭॥ তু. অগ্নিশ্বসিত, অনলনিশ্বাসী॥ [২০।৭৫; ৪২]॥

**অনা/গমন**। না-আসা॥ অনাগমনের জন্য কোনো কৈফিয়তীলিপি পাওয়া গেল না। চিঠি ৫।১১৫।৮॥ [২৯; ৩০]॥ • গারিক। গৃহহীন॥ মানুষ যথার্থই অনাগারিক। জন্তুরা পেয়েছে বাসা, মানুষ পেয়েছে পথ। মা-ধর্ম ২০।৩৯৪।২১॥ [১০]॥ • ঘ্রাত। যার ঘ্রাণ নেওয়া হয় নি॥ পাষাণ-গাঁথা প্রাসাদ'পরে/আছেন ভাগ্যবন্ত,/মেহাগিনির মঞ্চ জুড়ি;/পঞ্চ হাজার গ্রন্থ—/সোনার জলে দাগ পড়ে না,/খোলে না কেউ পাতা,/অস্বাদিত মধু যেমন/যূথী অনাঘ্রাতা, ক্ষণিকা ৭।২২১।২২; অনাঘ্রাত পুষ্পের সৌরভে, চিঠি ৯। ২৮৩।১৫॥ [২১১]॥ • বরণ। অনু. nudism. এইরূপ সুবৃহৎ অনাবরণের মধ্যে অশ্লীলতা নেই। এইজন্যে শেকস্‌পীয়র অশ্লীল নয়, রামায়ণ মহাভারত অশ্লীল নয়। কিন্তু ভারতচন্দ্র অশ্লীল, জোলা অশ্লীল, কেননা তা কেবল আংশিক অনাবরণ। সাহিত্য ৮।৪৮৪।২৩, ২৫॥ [৩০]॥ • বশ্য। অদরকারি॥ অসম্ভব, আশাতীত,/অনাবশ্য, অনাদৃত,/এনে দাও অযাচিত/যত কিছু অনাসৃষ্টি। চিত্রা ৪।৭১।১০॥ [২৫; ৩০]॥ • মক। নাম-না-জানা॥ অনামক ভক্তটি··· ছিন্নপত্রাবলী ৪১২।২০॥ [২০।২৫; ৩০]॥ • মিক। নামহীন॥ কেহ শুধাবে না নাম, অধিকারগর্ব নিয়ে তার ঈর্ষা রহিবে না কারো, অনামিক স্মৃতিচিহ্ন তারা/খ্যাতিশূন্য অগোচরে রবে যেন অস্পষ্ট বিস্মৃতি। প্রান্তিক ২২।১৪।১৪॥ [২০।৪৩]॥ • রাম। আয়েশ শূন্যতা॥ আরামের চরম আরাম হচ্ছে অন্যের অনারাম উপলব্ধি করে। প-প-প্রান্তে ১২৮।১৫; ছিন্নপত্রাবলী ৩৩৪।১৬॥ [৩০]॥

**অনি/চ্ছিত**। অনীপ্সিত॥ অনিচ্ছিত অতিথির মতো যোগাযোগ ৯।৩০৯। ১৯॥ তু. ইচ্ছিত দ্রঃ॥ [২০।১৮; ৩০]॥ • মেষজাগ্রত। সম্পূর্ণ অতন্দ্র॥ রাত্রি-কালে যখন অনিমেষজাগ্রত নিঃশব্দ জ্যোতিষ্কলোকের মাঝখানে—শান্তি-নি ১৩।৪৫০।১৯॥ [৪৪]॥ • র্বচন। নিশ্চয় কথনাতীত॥ এ পর্যন্ত বচনের সঙ্গে অনির্বচনের বিষয়ের সঙ্গে রসের গাঁঠ বেঁধে দিয়েছে ছন্দ। ছন্দ ২১।৪১৯।১৪; সাধারণত যাকে কাব্য বলি সেটা হচ্ছে বচন-অনির্বচনের সন্থমিলনের পরিভূষিত উৎসব। ৪২০।১৫॥ [২৭; ২৯; ৩০]॥

**অনু/কম্পন**। সমবেদনা। মৃদুকম্পন॥ লেগেছে নিবিড় হর্ষের অনুকম্পন, এসেছে লজ্জার ধিকার, ভয়ের সংকোচ, কলঙ্কের গ্লানি, জীবনবহনের প্রতিবাদ; পত্রপুট ২০।৩৮।২২॥ [১৭; ২২]॥ • কল্পনা। ক্ষুদ্রকল্পনা॥ সাম্প্রদায়িক গুহাচর যে-সকল অনু-

কল্পনা, যে সমস্ত কৃত্রিম আচার-বিচার মানুষের বুদ্ধিকে বিজড়িত ক'রে আছে,··· আত্ম-প ২৭।২৪৩।৬॥ [২২]॥ • কৃতি। অনুকরণ॥ এই বীর্যের দারিদ্র্যবশত যদি নিজের প্রকৃতিকেই ব্যর্থ করিয়া থাকি তবে বিদেশের অনুকৃতিকে সার্থক করিয়া তুলিব কিসের জোরে? আত্মশক্তি ৩।৬২৭। ২৮; সে আত্মপ্রকৃতিতেই সফল হইল, অনুকৃতিতে নহে—৬২৯।৯; বিকৃতি-অনুকৃতির মহামারী এখানে প্রবেশলাভ না করিতে পারুক, ৬৩১।২৫; অনুভাবপূর্ণ মুখশ্রী ও প্রকৃতির অনুকৃতি, র-র ১৪।৮৮৬।১৮॥ [২১।২]॥ ◦ কৃতিবাচক। অনুকরণ-দ্যোতক॥ ওঁ শব্দ অনুকৃতিবাচক, ঔ-ব্রহ্ম অ-২।২১৬।১৬-১৭॥ [৪৪]॥ ◦ ক্রমবাহী। পরম্পরায় যা চলে আসছে॥ পুরুষানুক্রমবাহী কতশত গুণ আমাদের মধ্যে অজ্ঞাতসারে বাস করিতেছে। আলোচনা অ-২।১৯।১২; শত শত বৎসরের পুরুষানুক্রমবাহী সংস্কারের উপরে মাথা তুলিয়া উঠা অল্প শিক্ষা ও অল্প বলের কাজ নহে। সমালোচনা অ-২।১৪০।৯॥ [২০।৯]॥ ◦ ক্রমিক। পারম্পর্য॥ যে জাতির সামাজিক ভিত্তি বাধায় বিরোধে শতছিদ্র হ'য়ে আছে, যারা পঞ্জিকায় ঝুড়ি ঝুড়ি আবর্জনা বহন করে বেড়ায়, বিচারশক্তিহীন মূঢ়চিত্তে বিশেষক্ষণের বিশেষ জলে পাপক্ষালন করতে ছোটে, ম-গান্ধী ২৭।২৯৮।৬॥ [২০।৪৩]॥ • চর-পরিচয়। চাকর-বাকর॥ তাহারই কথায় তাহারই অনুচর-পরিচরে নিখিল সংসার আকীর্ণ হইয়া থাকে। লোক-সা ৬।৫৭৯।২১॥ [৪২।২]॥ • ৎপাদক। অনু. unproductive. রাষ্ট্রব্যবস্থায় সকলের চেয়ে যে অনুৎপাদক বিভাগ —সৈনিকবিভাগ—রা-চিঠি ২০।২৮৭। ১-২॥ [৩০]॥ ◦ দেশ। আদেশ॥ যে মনস্বী হিতাহিত জ্ঞানের অনুদেশ-ক্রমে যুক্তির লণ্ঠন হাতে লইয়া—পঞ্চ-ভূত ২।৫৯০।১৩॥ [২২]॥ ◦ ধাবনা। অনুসরণ॥ প্রথমে যে অনুধাবনায় আরম্ভ হয় সেই প্রথম ধাক্কাই তার যথার্থ পরিচয় নয়। বিশ্ব-ভা ২৭। ৩৫৯।২॥ [২০।৭৫]॥ • নয়স্বর। কাকুতিস্বর॥ বিনোদিনীর করুণ অনুনয়স্বর শুনিবামাত্র ক্ষণকালের জন্য তাহার পা যেন আর উঠিল না। চো-বালি ৩।৪৯৩।২৮॥ [৪৪]॥ ◦ পন্থী। অনুগামী॥ মহাপুরুষেরা যে পর্যন্ত গিয়েছেন তারও বেশি তাঁদের অনুপন্থীরা যাবেন, এই তো তাঁদের ইচ্ছা। শান্তি-নি ১৬।৪৮৮। ২৩॥ [২২]॥ ◦ প্রকাশিত। অভিব্যক্ত॥ তাঁর সেই একান্ত বোধ-টিকে সাজেসজ্জাতেই শিশুর দেহে অনুপ্রকাশিত করে দেন। সা-পথে ২৩।৪০২।২৪॥ [২২]॥ ◦ প্রাণন। প্রাণসঞ্চারণ॥ বুঝতে পারি কাছের লোকের মধ্যে আমার প্রাণের অনুপ্রাণন ঠিক মতো ঘটে ওঠে নি। প-প-প্রান্তে ৪৬।২॥ [২০।৭৫]॥ • বর্ত্তনা। অনুসরণ॥ প্রাচীন পাণ্ডি-

ত্যের অন্ধঅনুবর্তনায় সে আপনাকে ভোলাতে চায় নি, কালান্তর ২৪।২৪৫। ১৬॥ [২০।৭৫]॥ ॰ **বাদ**। **পুনঃকথন**॥ বিনয়ী লোকের স্বভাবই এই যে নিজের গুণানুবাদ, হাস্য-কৌ ৬।৬৮।২৪॥ [১৩]॥ • **বাদিত**। ভাষান্তরিত॥ ধম্মপদং সংস্কৃত ও বাংলা ভাষায় অনুবাদিত হইয়াছে। ভারত ৪।৪৬৮।২১ ; কালী সিংহ কর্তৃক অনুবাদিত মহাভারত আমার অবলম্বন। সমাজ ১২।৪১৯। ২২॥ [১৯]॥ • **বৃত্তি**। অনুবর্তন, জের॥ ছাত্রগণ বিদ্যালয়ে যাহা শেখে বাড়ীতে আসিয়া তাহার অনুবৃত্তি দেখিতে পায়···সাহিত্য ৮।৪২৮।১১ ; আজিকার এই সভাকে আমি বরিশালের সেই সম্মিলনেরই অনুবৃত্তি বলিয়া গণ্য করিতেছি। ৪৯৪।১৬ ; কেহ বা দেশের কর্মকে অনুবৃত্তি দান করিয়া তাহাকে উত্তরোত্তর পরিপূর্ণ করিয়া তুলিবে। গ্রন্থ-প ৮।৫৩৭।২৫ ; নিজের মধ্যে মায়ের জীবনের অনুবৃত্তি হঠাৎ উজ্জ্বল হয়ে ওঠে। যোগাযোগ ৯।২৮৮।২৭ ; ইস্কুলের পড়ার অনুবৃত্তি বলিয়া মনে হইত না। আ-সাহিত্য ৯।৪১২।৬ ; অন্ধ অনুবৃত্তি হইতে মুক্তিলাভের···৫০৪।৪ ; ছেলে মায়ের কাছ থেকে আশৈশব যে-সকল সেবায় অভ্যস্ত বধূ এসে তারই অনুবৃত্তিতে দীক্ষিত হয়। গ্রন্থ-প ১১।৫১৪।২০ ; সদনুষ্ঠান একজন মানুষের আশ্রয়ে মাথা তোলে এবং তার সঙ্গে সঙ্গেই বিলুপ্ত হয়, কালে কালে পুরুষে পুরুষে তার অনুবৃত্তি থাকে না। শান্তি-নি ১৪।৫১৪।৫ ; আমার পূর্বজীবনের অনুবৃত্তি···শান্তি-নি ১৫। ৪৬৭।১৫ ; পুরাতন সাহিত্যের অনুবৃত্তি ···সা-পথে ২৩।৪৮২।১৭ ; পূর্বানুবৃত্তি ···৫২৩।২৯ ; সেই পরিবর্তমান আদর্শের অনুবৃত্তির দ্বারা পুরাতনকালের ভিত্তির উপরেই নতুন কালের সৃষ্টি সম্পূর্ণতা লাভ করে। আ-রূ-বি ২৭।৩২৬।১৭ ; এই ধারার অনুবৃত্তি··· র-র ১৪।১৩।২৭।২৫॥ [৭]॥ • **বৃত্তিক্রম**। অনুবর্তনক্রম॥ তাহারই অনুবৃত্তিক্রমে আরও কিছু বলিবার আছে, শব্দতত্ত্ব ১২।৩৪৩।২॥ [৪৪]॥ ॰ **বৃত্তিস্বরূপে**। অনুবর্তনস্বরূপ॥ বিনোদিনী তৎক্ষণাৎ যেন পূর্বকথোপকথনের অনুবৃত্তিস্বরূপে হাসিয়া মহেন্দ্রকে বলিয়া উঠিল, চো-বালি ৩।৩৫৮।১১ ; তাঁহার পূর্বকথার অনুবৃত্তিস্বরূপ আনন্দময়ী সুচরিতাকে কহিলেন, গোরা ৬।৪১৩।১১ ; সেদিনকার তর্কের অনুবৃত্তিস্বরূপে নবীন একটুখানি টিপ্পনী দিয়ে বললে, যোগাযোগ ৯।৩৭৯।৪॥ [৪৪]॥ ॰ **বেদনা**। সহানুভূতি। অনুভূতি॥ বর্তমানযুগের বিদ্যা ও বুদ্ধির ভূমিকা বিশ্বব্যাপী যদিও তার হৃদয়ের অনুবেদনা সম্পূর্ণ সে পরিমাণে ব্যাপক হয় নি। রা-চিঠি ২০।৩৪৮।৬॥ [২২]॥ ॰ **ভবগম্য**। উপলব্ধিযোগ্য॥ সেটুকু ভাবে কেবল সত্য ভালোরূপে অনুভবগম্য হইয়া হৃদয়ের আনন্দ উৎপাদন করে ; আ-সাহিত্য ৯।৪৬৫।২ ; ইহার অনির্বচনীয়তাটুকু হৃদয়ের

মধ্যে তেমন অনুভবগম্য হয় না; শব্দতত্ত্ব ১২।৩৯৯।৪; যাহা ভালো করিয়া অনুভব করিয়াছি, তাহাকে অনুভবগম্য করিয়া তুলিতে পারিলেই মানুষের কাছে তাহার আদর আছে। জীবনস্মৃতি ১৭।২৬৪।১৯ ॥ [৪৪] ॥

∘ **ভবগোচর**। বোধগম্য ॥ যতদিন ভারতবর্ষের নারী তাহার অনুভব-গোচর ছিল না—গোরা ৬।৪৩০।১১; বিনয়ের সঙ্গে তাহাদের অনৈক্য যেমন অনুভবগোচর নয়, সমাজে সমাজেও যেন সেইরূপ। ৪৬৯।২৭ ॥ [৪৪] ॥

∘ **ভাব**। ভাবপ্রকাশ চেষ্টাদি। অনু. emotion, feeling. এইজন্য আমাদের অধিকাংশ অনুভাব কাজ করিবার জন্য ব্যাকুল, আলোচনা অ-২।৪১।১৯; মনের মধ্যে যখন একটা বেগবান অনুভাবের উদয় হয় তখন কবিরা তাহা গীতিকাব্যে প্রকাশ না করিয়া থাকিতে পারেন না। সমালোচনা অ-২।৭৭।৯; আমরা সচরাচর কথোপ-কথনে যতটা অনুভাব প্রকাশ করি তাহারই চূড়ান্ত প্রকাশ করিতে হইলে কথোপকথনের ভাষা হইতে একটা স্বতন্ত্র ভাষার আবশ্যক করে। তাহাই কবিতার ভাষা—পদ্য। অনু-ভাবের ভাষাই অলঙ্কারময়, তুলনাময় পদ্য। ৮৮।২৫, ২৭; অনুভাবের ভাষা ছন্দোবদ্ধ। ৮৯।৭; চূড়ান্ত যুক্তির ভাষা গদ্য, চূড়ান্ত অনুভাবের ভাষা পদ্য। ১৩; বৃহত্তম অনুভাব হইতে অতি সূক্ষ্মতম অনুভাব, জটিলতম অনুভাব হইতে অতি বিশদতম অনুভাব-সকল কবিতার মধ্যে আসিয়া পড়িয়াছে। ১০৬।২৯, ৩০, ৩০, ৩০; কাজে ভাবে-অনুভাবে আমার প্রকৃ-তির দৌড় কতদূর, বিচিত্র-প্র ৫।৪৬৪। ১৭; তুমি আমার অনুভাবে/কোথাও নাহি বাধা পাবে,/পূর্ণ একা দেবে দেখা/সরিয়ে দিয়ে মায়াকে। গীতা-ঞ্জলি ১১।১১১।১; গদ্য জ্ঞান লইয়া এবং পদ্য অনুভাব লইয়া। বিশুদ্ধ জ্ঞান অর্থের সাহায্যে পরিস্ফুট হয়; কিন্তু অনুভাব কেবলমাত্র অর্থের দ্বারা ব্যক্ত হয় না, তাহার জন্য ছন্দের ধ্বনি চাই; সেই ধ্বনি অনির্বচনীয়কে সংকেতে প্রকাশ করে। শব্দতত্ত্ব ১২। ৩৮১।২৩, ২৪; কেবল রসে, কেবল সুরে, কেবল অনুভাবে। সেঁজুতি ২২।৩৫।২; অলক্ষিত অচেতন নৈপুণ্য-বলে ভাবগুলি কবির হাতে বিচিত্র আকার ধারণ করে। সেই সৃজন-ক্ষমতাই কবিত্বের মূল। ভাষা ভাব এবং অনুভাব তার সরঞ্জামমাত্র। কারও বা ভাষা আছে, কারও বা অনুভাব আছে, কারও বা ভাষা অনুভাব দুই আছে, কিন্তু আর একটি ব্যক্তি আছে যার ভাষা অনুভাব এবং সৃজনীশক্তি আছে—এই শেষোক্ত লোকটিকে কবি নাম দেওয়া যেতে পারে। ছিন্নপত্র ১৮৬। ৯, ১০, ১০, ১১; যাদের অনুভাব বেশি প্রবল তারা জগতে বেশি দুঃখী হয়। ছিন্নপত্রাবলী ৩৩৯।১; অনু-ভাবের দিকে অনেক পরিমাণে আছে, কিন্তু চিন্তায় মানুষ তার সেদিনকার

গণ্ডি অনেকদূর ছাড়িয়ে গেছে। সা-স্বরূপ ২৭।২৫৭।২; অনুভাবশক্তি… র-র ১৩।৮৩২।২৫, ২৬; সুস্থ কল্পনা ও সরল অনুভাবের গতিই কাজের দিকে, আশমান ও আলস্যের দিকে নহে। ৩১; সকল প্রকার কথোপ-কথনে দুইটি উপকরণ বিদ্যমান। কথা, ও যে ধরনে সেই কথা উচ্চারিত হয়, কথা ভাবের চিহ্ন (signs of ideas), আর ধরন অনু-ভাবের চিহ্ন (signs of feeling)। র-র ১৪।৮৮৩।২; ভাব ও অনুভাবের। ১২; সভ্যতাবৃদ্ধির সঙ্গে সঙ্গে যে কথা বাড়িতেছে, তাহার অর্থই এই যে, ভাব ও অনুভাব বাড়িতেছে। সেই সঙ্গে সঙ্গে যে ভাব ও অনুভাব প্রকাশ করিবার উপায় সর্বতোভাবে সংস্কৃত ও উন্নত হইতেছে না তাহা বলা যায় না। বলা বাহুল্য যে, অনেক-গুলি উন্নতভাব ও সূক্ষ্ম অনুভাব অসভ্যদের নাই, তাহা প্রকাশ করিবার উপকরণও তাহাদের নাই। ১৭, ১৮, ২০; অনেকগুলি উন্নততর, সূক্ষ্মতর ও জটিলতর অনুভাব অল্প সংখ্যক শিক্ষিত ব্যক্তিদের মধ্যে প্রচলিত আছে, তাহা কালক্রমে জনসাধারণে ব্যাপ্ত হইয়া পড়িবে, তখন আবেগের ভাষাও বিস্তৃত হইয়া পড়িবে। ৮৮৪।১১; অভদ্রের অপেক্ষা একজন ভদ্রের অনুভাবের চর্চা অধিক হইয়াছে, সুতরাং অনুভাব প্রকাশের উপায়ও তাঁহাদের সহজ ও স্বাভাবিক হইয়া গিয়াছে। ২১, ২২; অনুভাব-পূর্ণ সংগীত যাঁহারা চর্চা করিয়া থাকেন তাঁহাদের যে অনুভাবের ভাষা বিশেষ মার্জিত ও সম্পূর্ণ হইবে তাহাতে আর আশ্চর্য কি আছে? ২৫, ২৬; সুন্দর রাগিণী শুনিলে আমাদের হৃদয়ে যে সুখের উদ্রেক হয়, তাহার কারণ বোধ করি দূর ভবিষ্যতে উন্নত সভ্যতার অবস্থায় যে এক সুখময় অনুভাবের দিন আসিবে, সুন্দর রাগিণী তাহারই ছায়া আমাদের হৃদয়ে আনয়ন করে। ২৯; সভ্যতার যখন এতদূর উন্নতি হইবে যে, আমা-দের হৃদয়ের অঙ্গহীন, রুগ্ন, মলিন বৃত্তিগুলিকে সশঙ্কিতভাবে আর ঢাকিয়া বেড়াইতে হইবে না, তাহারা পরিপূর্ণ সুস্থ ও সুমার্জিত হইয়া উঠিবে, যখন সমবেদনার এতদূর বৃদ্ধি হইবে যে পরস্পরের নিকট আমাদের হৃদয়ের অনুভাব সকল অসংকোচে ও আনন্দে প্রকাশ করিব, তখন অনুভাব প্রকাশের চর্চা অত্যন্ত বাড়িয়া উঠিবে, তখন সংগীতই আমাদের অনুভাব প্রকাশের ভাষা হইয়া দাঁড়াইবে। ৮৮৫।১, ১, ২; অনুভাব প্রকাশের ভাষার অত্যন্ত উন্নতিই সংগীত। ১২; অনুভাব সম্বন্ধে বর্তমান সভ্যতার সেই লজ্জার অবস্থা, চুপ করিয়া থাকিবার অবস্থা। ২৩; এখনকার অনুভাবের ভাষা ছেলেবেলাকার ভাষার অপেক্ষা ভাল বটে কিন্তু সম্পূর্ণ ভাল নহে। এমন অবস্থা আসিবে, যখন অনুভাবের ভাষা সম্পূর্ণতা প্রাপ্ত হইবে, তখনকার ভাষা

বোধ করি, এখনকার সংগীত। ২৭, ২৮; নিশ্চয় এমন কাল আসিবে, যখন অনুভাব প্রকাশের স্বাধীনতা হইবে, পরস্পরের মধ্যে অনুভাবের আদান প্রদানের বিশেষরূপে চর্চা হইবে ও সেই সঙ্গে আবেগের ভাষাও সম্পূর্ণতা প্রাপ্ত হইবে। ৩৩, ৩৪; আমাদের দেশে সংগীত এমনি শাস্ত্রগত, ব্যাকরণগত, অনুষ্ঠানগত হইয়া পড়িয়াছে, স্বাভাবিকতা হইতে এতদূরে চলিয়া গিয়াছে অনুভাবের সহিত সংগীতের বিচ্ছেদ হইয়াছে, কেবল কতকগুলা সুর সমষ্টির কর্দম এক রাগরাগিণীর ছাঁচ ও কাঠাম অবশিষ্ট রহিয়াছে; সংগীত একটি মৃত্তিকাময়ী প্রতিমা হইয়া পড়িয়াছে, তাহাতে হৃদয় নাই, প্রাণ নাই। ৩৭; সংগীতকে যদি শুদ্ধ কেবল শিল্প, কেবল মনোহারিণী বিদ্যা বলিয়া ধরা যায়, তাহা হইলেও স্বীকার করিতে হয় যে, আমাদের দেশীয় অনুভাবশূন্য সংগীত নিকৃষ্ট শ্রেণীর। চিত্রশিল্প দুই প্রকারের আছে। এক—অনুভাবপূর্ণ মুখশ্রী ও প্রকৃতির অনুকৃতি, দ্বিতীয়—যথাযথ রেখা-বিন্যাস দ্বারা একটা নেত্ররঞ্জক আকৃতি নির্মাণ করা। ৮৮৬।১৬, ১৭॥ [১৬; ২১।২]॥ ॰ ভূ। যে অনুভব করে॥ যদি সেই সর্বানুভূকে পেতে চাই তাহলে অনুভূতির সঙ্গে অনুভূতি মেলাতে হবে। বস্তুত মানুষের যতই উন্নতি হচ্ছে ততই তার এই অনুভূতির বিস্তার ঘটছে। তার কাব্য দর্শন বিজ্ঞান কলাবিদ্যা ধর্ম সমস্তই কেবল মানুষের অনুভূতিকে বৃহৎ হতে বৃহত্তর করে তুলছে। এমনি করে অনুভূ হয়েই মানুষ বড়ো হয়ে উঠছে প্রভু হয়ে নয়। মানুষ যতই অনুভূ হবে প্রভুত্বের বাসনা ততই তার খর্ব হতে থাকবে। শান্তি-নি ১৪।৫১০।২৫, ২৬॥ [২১।১]॥ ॰ মত। অভিপ্রায়-অনুযায়ী॥ এমনি কাটিয়ে যায় সনাতনী দিনগুলি যত/ চাটুজ্যে মশা'র অনুমত—। প্রহাসিনী ২৩।৫৬।২৪॥ [৭]॥ ॰ [illegible]য়িক। অনুসারী॥ যে-সকল সংস্কৃত শব্দ অপভ্রংশের নিয়মে পুরা বাংলা হইয়া গেছে সেগুলির ধ্বনি-অনুযায়িক বানান হওয়া উচিত। শব্দতত্ত্ব ১২। ৫৮২।৮॥ [২০।২৫]॥ ॰ রত। অনুরক্ত॥ প্রবীণ প্রাচীন চীন নিশিদিনমান/ কর্ম-অনুরত…সো-তরী ৩।১৩৫।১॥ [২২]॥ ॰ রাগবীক্ষণ। প্রীতির দৃষ্টি॥ বিজ্ঞানবিৎ কি কেবল দূরবীক্ষণ ও অনুবীক্ষণের সাহায্যেই বিজ্ঞানের সত্য আবিষ্কার করেন, তাঁহার কাছে যে অনুরাগবীক্ষণ আছে তাহা কি কেহ হিসাবের মধ্যে আনিবেন না? বিবিধ-প্র অ-১।৩৫৫।২১॥ তু. স্নেহ-বীক্ষণ॥ [৪৪]॥ ॰ রোধ পা। সং-ধা। অনুরুদ্ধ হ॥ রাজর্ষি সম্বন্ধে কিছু বলবার জন্য অনুরোধ পেয়েছি। রাজর্ষি ২। সূচনা ১১॥ [৩৬।১]॥ ॰ শীলনা। চর্চা॥ আধুনিকা ছিল নাকো হেন কাল ছিল না,/তাহাদেরি কল্যাণে কাব্যানুশীলনা। প্রহাসিনী

২৩।৬।১৪ ; তার বাইরে মাঝে মাঝে চিন্তানুশীলনার যে-আয়োজন হত সে ছিল যাত্রা সংকীর্তন কথকতা রামায়ণ পাঠ পাঁচালি কবিগান নিয়ে। কালান্তর ২৪।২৪৩।৪ ; সভ্যতার অর্থ হচ্ছে মানুষের একত্র হবার অনুশীলনা। ভা-রাম-রা ১৩।১৫ ॥ [২০।৭৫] ॥ ০ **ষঙ্গী**। সংসক্ত। সহচর॥ আনন্দ হল সৃষ্টির অনুষঙ্গী নিত্যসঙ্গী। র-র ১৪। ৯৪৫।১৯॥ [১৭ ; ২২] ॥ ০ **ষ্ঠানপত্র**। অনু. programme. এতবড়ো অনুষ্ঠানপত্র বাহির করিলাম, টাকা আসিতেছে না কেন, ভারত ৪।৪৩৮। ৯ ; অনুষ্ঠানপত্রের সর্বোচ্চে তাঁহাদের নামটা ছাপা থাকে, সাহিত্য ৮।৪৯৫। ১ ; চাঁদার খাতা এবং অনুষ্ঠানপত্র আমাদের মন এবং অর্থে টান দিতে পারে না। শিক্ষা ১২।৩১৮।১০ ; আজকের অনুষ্ঠানপত্রে লেখা আছে যে, কালান্তর ২৪।৩৮৭।৩ ॥ [৪২ ; ৪৪] ॥ ০ **সঙ্গ**। সাহচর্য ॥ তারা স্ত্রীকে চায় স্ত্রীরূপেই, তারা চায় যুগলের অনুসঙ্গ। গ্রন্থ-প ১১।৫১৪।২৫ ॥ [২২]॥ ০ **সঙ্গী**। সহচর ॥ সেই জেনারেল-সাহেবের একদল অনুসঙ্গী এই ষ্টেশন হইতে উঠিবার উদ্যোগ করিতেছে। গল্প ২৩। ৩০৫।৯ ॥ [২২] ॥ ০ **স্মৃতি**। অনুসরণ॥ নানা কাজের দাবি, লোকের নানা অনুরোধ পূর্বারব্ধ কর্মের অনুস্মৃতি সমস্তই আমার দরজা পর্যন্ত পথ করে নিয়েছে। চিঠি ৯।১৯৩।৯ ॥ [২০।৫]॥

**অন্তবান**। অন্তযুক্ত ॥ তোমার সত্য তো অন্তবান হল, সীমায় এসে ঠেকে গেল যে। মা-ধর্ম ২০।৩৮১।২২ ; টানা থেকে ফিরিয়ে ফিরিয়ে আনছে অন্তবানে, ঘোরাচ্ছে চক্রপথে। বিশ্ব-প ২৫।৩৮১।১৫ ॥ তু. অন্তবিশিষ্ট— গোরা ৬।১৫৯।১ ॥ [২০।৩৭ ; ২৯] ॥

**অন্তঃ/কর্ণ**। ভিতরের কান ॥ আমাদের গুণীদের অন্তঃকর্ণে তাহা প্রবেশ করিয়াছে। প-সঞ্চয় ২৬।৫০৪।৪ ॥ [৪৩] ॥ ০ **কেন্দ্র**। ভিতরের কেন্দ্র ॥ তার অন্তঃকেন্দ্রের উপাদান লোহার চেয়ে নিবিড়। বিশ্ব-প ২৫।৪০৫।৯ ॥ [৪৩] ॥ ০ **প্রকৃতি**। ১. অন্তরস্থ স্বভাব ॥ দুইটি জিনিস এই পদার্থের অন্তঃপ্রকৃতি গঠিত করিয়াছে। আত্মশক্তি ৩।৫১৮।৯ ; রমেশের সমস্ত অন্তঃপ্রকৃতি বিগলিত হইয়া তাহার মধ্যে পরিব্যাপ্ত হইয়া গেল। নৌকাডুবি ৫।২০৯।৯ ; সেই গৌরববোধ সেদিন নানা আকারে আমাদের বাড়ির অন্তঃপ্রকৃতি ও বাইরের ব্যবহারকে অধিকার করেছে। কালান্তর ২৪।৪৩৮।৯ ; জীবনের যা কিছু মহত্তম দান তার পূর্ণ বিকাশ আমাদের অন্তঃপ্রকৃতির মধ্য থেকেই। ১৮ ॥ ২. অনু. soul. ডুসোল্ট বলেন, মনের অভ্যাস হইতে স্টাইলের উৎপত্তি। কিন্তু অন্তঃপ্রকৃতির অভ্যাস হইতে যাহাদের স্টাইল গঠিত তাহারাই ধন্য। আ-সাহিত্য ৯।৫২৪।৭, ১৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ ০ **শি(শী)লা**। ভিতরে ভিতরে প্রবাহ যার ॥ এক নবীনতা বহে অন্তঃশীলা। গীতাঞ্জলি ১১।৯৮।১৮ ; অন্তঃশীলা অশ্রুনদীর

নীরব নীরে/পলাতকা ১৩।২৭।৫ ; কেবলই গুপ্ত উত্তেজনা অন্তঃশীলা হইয়া বহিতে থাকে—জীবনস্মৃতি ১৭। ৩৫০।১১ ; গদ্য সাহিত্যের আরম্ভ থেকেই তার মধ্যে প্রবেশ করেছে ছন্দের অন্তঃশীলা ধারা। ছন্দ ২১। ৩৬৮।১ ; শান্ত হয়েছে দিক্‌হারা তার ঝড়ের মত্তলীলা,/বিদ্যুৎপ্রিয়া স্মৃতির গভীরে হল অন্তঃশীলা। সেঁজুতি ২২। ৫৫।৬ ; অগোচরে সেদিন তোমার লীলা/বইত অন্তঃশীলা। সানাই ২৪। ১২০।১৪ ; অন্তরে প্রাণের লীলা হোক তবে অন্তঃশীলা, গীত ২।৪৩৬। ১৬ ; ছিন্নপত্রাবলী ৪০৬।১৫ ; অন্তঃ-শিলা, ৪৬৭।১০৪ [৩১ ; ৪৩] ॥ ◦ শীল। ভিতরে ভিতরে প্রবাহ যার ॥ কোন আদিকাল হতে/ অন্তঃশীল অগণ্য ধারায়/পরিশেষ ১৫। ২৪৩।১৮ ; তোমার আমার দেহে আদি ছন্দ আছে অনাবিল/আমাদের মিল।/তোমার আমার মর্মতলে/একটি সে মূল স্বর চলে,/প্রবাহ তাহার অন্তঃশীল। বিচিত্রিতা ১৭।৬।১০ ; অন্তঃশীল যে রহস্য আঁধারে আলোতে। জন্মদিনে ২৫।৯৭।২৩ ॥ [২০।৭৫ ; ৪৩]॥ ◦ শীলতা। গুপ্ত মনোবৃত্তি ; চাপা স্বভাব ॥ চারুর প্রকৃতিতে ও সুগভীর হৃদয়াবেগের অন্তঃশীলতার পরিচয় পাইয়া, গল্প ২২।২৫০।১৪ ॥ [২০।৩৩ ; ৪৩] ॥ ◦ শূন্যতা। অন্তঃ-সারবিহীনতা ॥ কাঠঠোকরা বন-স্পতির কঠিন শাখায় বারংবার চঞ্চু আঘাত করিয়া অরণ্যের অন্তঃশূন্যতা প্রচার করিতে প্রবৃত্ত হইল। গল্প ১৮।২৯০।২৯ ॥ [২০।৩৩ ; ৪৩] ॥ ◦ সঞ্চিত। অভ্যন্তরে পুঞ্জীভূত ॥ কন্‌গ্রেসের অন্তঃসঞ্চিত ক্ষমতার তাপ হয়তো তার অস্বাস্থ্যের কারণ হয়ে উঠেছে বলে সন্দেহ করি। র-র ১৩। ৩৮২।২২ ॥ [৪৩] ॥ ◦ সাৎ। আত্ম-সাৎ ॥ মায়ের কাছে যা পাই তার মধ্যে অনেক শক্ত নিয়ম অজ্ঞাতসারে আপনি আত্মসাৎ হয়ে থাকে, সেই সুযোগটুকু কি ছাড়া যায়? শান্তি-নি ১৪।৩৯৮।১০ ॥ [২০।৪৫ ; ৪৩] ॥ ◦ স্তর। অন্তরস্তর ॥ তাই কড়ি ও কোমলের কবিতা মনের অন্তস্তরের উৎসের থেকে উছলে উঠেছিল। কড়ি-কো ২। কবির মন্তব্য ১।২৬ ; আপন অক্ষম স্নেহের অন্তঃস্তর হইতে দীর্ঘনিশ্বাস উচ্ছ্বসিত হইয়া উঠিতেছে —নৌকাডুবি ৫।৩০৪।১১ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ স্মিত। অন্তরে যার হাসি ॥ যে রসরাজের নিমন্ত্রণে এসেছ তাঁর প্রসন্নতা যেমন আজ নেমেছে আমা-দের নিকুঞ্জে ওই অন্তঃস্মিত গন্ধরাজ-মুকুলে প্রচ্ছন্ন গন্ধরেণুতে, তেমনি নামুক তোমাদের কণ্ঠে, তোমাদের দেহলতার নিরুদ্ধনটনোৎসাহে। নবীন ২২।৬৮।৩ ॥ [৪৩] ॥

অন্তর/কুহর। হৃদয়কন্দর ॥ ওর মনটি ওর অন্তরকুহরটির মধ্যে, ছিন্নপত্রাবলী ১৯২।৪-৫ ॥ [৪৩; ৪৪] ॥ ◦ বিদারণ। মর্মবিদারী ॥ এ যে ক্রন্দন কোথা হতে টুটে/অন্তরবিদারণ। চিত্রা ৪।৫৬। ৮ ॥ [৪৩] ॥ ◦ রুদ্ধ। মর্মনিরুদ্ধ ॥

ললিতাকে কিছুমাত্র কুণ্ঠিত করিতে না পারিয়া হারানের অন্তররুদ্ধ দাহ আরও বাড়িয়া উঠিতে লাগিল। গোরা ৬।৩৬৪।১৪ ॥ [৪৩ ; ৪৪] ॥ ০ স্থ। অভ্যন্তরীণ। উদরস্থ ॥ কর্তৃপক্ষীয় পদস্থ ইংরেজ তাঁর বাড়িতে চিরপ্রচলিত জগদ্ধাত্রীপূজায় শ্যাম্পেন-প্রসাদ ভূরি-পরিমাণেই অন্তরস্থ করতেন। দুইবোন ১১।৪২৩।২১ ॥ [৪৩ ; ৪৪] ॥

অ ন্তরা/য়ণ। অন্ত. internment. কিছুকাল হইল তাদের পরিবারের তিনজন পুরুষের একসঙ্গে অন্তরায়ণ হইয়াছে। কালান্তর ২৪।২৮৯।২৩ ॥ [২০।২ ; ২০।৬ ; ৩৭] ॥ ০ য়িত। অন্ত. interned. সত্যের অধিকার সম্বন্ধে বিধাতা কেবলমাত্র ভারতবর্ষকেই সেই সলিটারি সেলে অন্তরায়িত করিয়া রাখিয়াছেন, একথা ভারতের গৌরবের কথা নয়। শিক্ষা ১১।২০ ॥ [২০।৪ ; ২০।৬ ॥ ৩৭] ॥

অ ন্তর্/গমনশীল। অন্তর্গামী ॥ অতএব নিঃ উপসর্গযোগে যে-শ্বাসের অর্থ বহির্গামী শ্বাস হইবে, নি উপসর্গযোগে তাহাই অন্তর্গমনশীল শ্বাস বুঝাইবে। শব্দতত্ত্ব ১২।৫৫৫।২৯ ॥ [৪৩ ; ৪৪] ॥ ০ গামী। যে ভিতরে যায় ॥ নিশ্বাস অর্থে অন্তর্গামী শ্বাস বুঝায় না, তাহা বহির্গামী শ্বাস। শব্দতত্ত্ব ১২।৫৫৪।৩০ ॥ [৪৩ ; ৪৪] ॥ ০ গূঢ়। অন্তর্গত, ভিতরে গুপ্ত ॥ যাহার অন্তর্গূঢ় আগ্নেয় আন্দোলনে সমস্ত মহাকাব্যে ভূমিকম্প উপস্থিত হয়, সেই অভ্রভেদী বিরাট মূর্তি মেঘনাদবধ কাব্যে কোথায়। সমালোচনা অ-২।৭৮।২০ ; গম্ভীর নির্ঘোষ সেই মেঘসংঘর্ষের/জাগায়ে তুলিয়াছিল সহস্রবর্ষের/অন্তর্গূঢ় বাষ্পাকুল বিচ্ছেদ ক্রন্দন/একদিনে। মানসী ২।২৫৮।১২ ; ক্ষণিকার 'আবির্ভাব' কবিতায় একটা কোনো অন্তর্গূঢ় মানে থাকতে পারে, গ্রন্থ-প ৭।৫৪০।৬ ; অন্তর্গূঢ় সে প্রহর/আত্ম-অগোচর। মহুয়া ১৫।৭৯।৯ ; মানবের অন্তরাত্মার অন্তর্গূঢ় এই চির সংকল্পটিকে তুমি বীর্যের দ্বারা প্রবল করো, সঞ্চয় ১৮।৩৫৪।২৪ ; হে সূর্য, তোমারই তেজের উৎসের কাছে পৃথিবীর অন্তর্গূঢ় প্রার্থনা ঘাস হয়ে, গাছ হয়ে আকাশে উঠছে, বলছে, জয় হোক! বলছে, অপাবৃণু, ঢাকা খুলে দাও! যাত্রী ১৯।৩৭৬।১৩ ; আবর্তে আবর্তে উৎক্ষিপ্ত করল না/অন্তর্গূঢ়কে। পত্রপুট ২০।৩৬।২৬ ; মূর্তিকার দিবে আসি মন্ত্র পড়ি,/ধীরে ধীরে উদ্‌ঘাটিবে বিধাতার অন্তর্গূঢ় সংকল্পের ধারা। রোগশয্যায় ২৫।১৩।২০ ; অসুস্থ হলেই সেই অন্তর্গূঢ় সামঞ্জস্য ভেঙেচুরে গিয়ে অঙ্গপ্রত্যঙ্গকে পীড়িত করতে থাকে। র-র ১৩।৪০৩।৩০ ; এটা অন্তর্গূঢ় পরমুখাপেক্ষিতারই লক্ষণ। ৫৭৪।১৪ ; বুদ্ধির পার্থক্য হয়তো দূর করা যায় একজাতীয় শিক্ষার দ্বারা ; —কিন্তু স্বভাবের যে দিকটা অন্তর্গূঢ় তার উপরে হাত চালানো সহজ নয়। র-র ১৪।৯৫৭।২৯, তার বিচার ভার নিজেরই অন্ত-

গূঢ় বিশেষ আদর্শের উপর। ৯৬৯। ১৭ ॥ [২১।২] ॥ ॰ জীবন। হৃদয় ॥ তাঁহার অন্তর্জীবনের সুখদুঃখ, মনোজীবনের লাভক্ষতি। সেই সুখদুঃখ-লাভক্ষতির নিকট বাহ্য সুখদুঃখ লাভক্ষতি কিছুই নহে। চারিত্র-পূ ৪। ৫০৪।৭, ১ অ। বিপরীত—বহির্জীবন —চারিত্র-পূ ৪।৫০৪।১০, ১২ ॥ [৪৩] ॥ ॰ দংশ। মর্মন্তুদ ॥ তাহা তাহার অন্তরে অন্তরে অন্তর্দংশ বেদনা আনয়ন করে। মন্ত্রি-অভি অ-২।১৬৪। ৩০ ॥ [৪৩] ॥ ॰ দেবতা। হৃদয়েশ্বর ॥ আমার মধ্যে আমার অন্তর্দেবতার একটি প্রকাশের আনন্দ রহিয়াছে— আত্ম-প ২৭।১৯৪।২৯ ॥ [৪৩] ॥ ॰ দেশবাসী। অভ্যন্তরবাসী ॥ বাংলার অন্তর্দেশবাসী নিতান্ত বাঙালিদের সুখদুঃখের কথা এ পর্যন্ত কেহই বলেন নি— ছিন্নপত্র ১৬।৮ ॥ তু. প্রচণ্ডকর্মশীল-পৃথিবীর-এক-নিভৃত-প্রান্ত-বাসী শান্ত বাঙালির কাহিনী কেউ ভালো করে বলে নি। ছিন্নপত্র ১৬।১৮ ॥ [৪৩] ॥ ॰ নিবিষ্ট। মধ্যে স্থাপিত। সমাহিত ॥ তাঁহার সেই সময়কার অন্তর্নিবিষ্ট শান্ত মুখশ্রী বিনয় একদৃষ্টে দেখিতেছিল। গোরা ৬। ১৫৯।২৮; যাঁরা মজলিসি স্বভাবের লোক তাঁদের সেই উদ্‌বৃত্ত প্রকাশ পায় বৈঠকে, যাঁরা অন্তর্নিবিষ্ট, তাঁরা স্বগত উক্তি লেখেন ডায়ারিতে, প-প-প্রান্তে ভূমিকা ৮।১৪ ॥ তু. আত্মনিবিষ্ট— প-প-প্রান্তে ১১৫।১৩ ॥ [৪৩] ॥ ॰ বাণিজ্য। আভ্যন্তরীণ বাণিজ্য ॥ অবশ্য আধুনিক কালে অন্তর্বাণিজ্য হওয়াতে শহরবাসীদের অনেক সুবিধা হয়েছে। পল্লী-প্র ২৭।৫৬৫।১৭ ॥ [৪৩] ॥ ॰ বিষয়ী। আভ্যন্তরীণ ॥ অন্তর্বিষয়ী ভাবের কবিত্ব থেকে বহির্বিষয়ী কল্পনালোকে এক সময়ে মন যে প্রবেশ করলে, বউ-হাট ১। সূচনা ১।১॥ [৪৩] ॥ ॰ মনস্ক। অনু. introvert. এ-রকম চরমচেষ্টাচালিত সভ্যতাযন্ত্রকে আমাদের অন্তর্মনস্ক দেশীয় স্বভাবে যন্ত্রণা-জ্ঞান করত। সমাজ ১২।২৩৭।১ ॥ [৪১।১; ৪৩] ॥ ॰ লব্ধ। অন্তরে উপলব্ধ ॥ নিজের অন্তর্লব্ধ সত্যের পতাকাকে ‥চারিত্র-পূ ৪।৫২৬।২৬ ॥ [৪৩; ৪৪] ॥

**অন্তশ্চর**। অন্তঃস্থিত। যে ভিতরে বেড়ায় ॥ সিসিদের মিত্রগোষ্ঠীর অন্তশ্চর নয় সে, কিন্তু জ্ঞাতি অর্থাৎ জানাশোনার দলে। শে-কবিতা ১০। ৩৫০।১৬ ॥ [৪৩; ৪৪] ॥

**অন্ধ/কার/ঘন**। আঁধারময় ॥ অন্ধকার-ঘন হৃদয় অঙ্গনে‥গীত ১।১৭৩।২১ ॥ [৪৪] ॥ ॰ কার/ভীরু। যে অন্ধকারে ভয় পায় ॥ অন্ধকারভীরু কমলা রমেশের বাহুপাশে তাহার বক্ষপট আশ্রয় করিয়া আরামে ঘুমাইয়া পড়িল। নৌকাডুবি ৫।১৭৮।১৩ ॥ [৪৪] ॥ ॰ তমিস্র। নিবিড় অন্ধকারময়ী ॥ অন্ধতমিস্র রাত্রি‥পুনশ্চ ১৬।১৩১।১৫ ॥ [৪৩] ॥ ॰ তামসী। নিবিড় তমোময়ী ॥ অন্ধতামসী নিশি ‥মানসী ২।২৫৬।১৫; শশিতারাহীনা

অন্ধতামসী যামিনী…কল্পনা ৭।১২৪। ৩ ॥ [৪৩] ॥ ০ জিদওয়ালা। বিচার-হীন-গোঁ-সর্বস্ব ॥ যে দেশের আচার অন্ধজিদওয়ালা নয়, যে দেশের ধর্মভেদ সামাজিক জীবনকে খণ্ড খণ্ড করে নি, সেই দেশে রাষ্ট্রিক ঐক্য স্বতই সম্ভবপর হয়েছে। র-র ১৩।৩৮৩।১৭ ॥ [২০।৬০; ৪৩] ॥ ০ প্রথাশৃঙ্খলবর্তিতা। যুক্তিহীনপ্রথানুবর্তন ॥ স্ত্রীলোকদিগকে কোনমতেই এবং কোনকালেই অন্তঃপুরের বাহিরে আনিবার চেষ্টা না করা অত্যন্ত অন্ধপ্রথাশৃঙ্খলবর্তিতার পরিচায়ক। সমালোচনা অ-২।১৪৪। ২৫ ॥ [২০।৩৩; ৪৩] ॥ ০ বিভাবরী। অন্ধ করে দেয় যে রাত্রি ॥ ম্রিয়মাণ আলোকের প্রহরে প্রহরে বেড়িয়াছে অন্ধ বিভাবরী; নবজাতক ২৪।১৭। ২১ ॥ তু. তিমির-বিভাবরী—গীত ১। ১৭২।১৭ ॥ [৪৩ ॥ ০ রজনী। অন্ধ করে দেয় যে রাত্রি ॥ সে জাতি কখন গঠিত হইল, কখন প্রবল হইল, কখন পশ্চিম হইতে পূর্বদেশ পর্যন্ত ব্যাপ্ত হইল, তাহারা কাহাকে দূরীকৃত করিয়া কাহার স্থান অধিকার করিল, তাহা সমস্তই ভারতবর্ষের সেই ঐতিহাসিক অন্ধরজনীর কাহিনী, তাহার আনুপূর্বিকতা প্রচ্ছন্ন। আ-সাহিত্য ৯।৪৯৫।১ ॥ [৪৩] ॥ ০ রাত। অন্ধ করে দেয় যে রাত ॥ শশীহীন অন্ধরাত, ধরিয়ো আমার হাত/যদি মনে বড়ো ভয় লাগে। কল্পনা ৭।১৩৮।৯ ॥ [৪৩] ॥

অন্নঋণ কাঁদ্। সং-ধা। অন্নঋণ বাড়া ॥ অন্নঋণ আর নতুন করে ফাঁদতে পারব না। শোধবোধ ১৭। ১০১।১-২ ॥ তু. আর ঋণ বাড়াব না— গল্প ২২।৩১৮।১ ॥ [৩৬।১] ॥ ০ ক্লিষ্ট। অন্নপীড়িত ॥ অন্নক্লিষ্ট ভারতবর্ষের…আত্মশক্তি ৩।৫২৬।১৩ ॥ [৪৪] ॥ ০ জীবী। ১. অন্নগতপ্রাণ ॥ তখন তাঁহাদের অন্নজীবী টোল-পাঠশালাগুলি ভিক্ষান্নের জন্য আবার কাহার দ্বারে হাত পাতিতে যাইবে। শিক্ষা ১২।৫২৩।২১ ॥ ২. ভেতো ॥ নিতান্ত অন্নজীবী বাঙালি মনে করে… য়ু-পত্র ১।৫৫৪।২ ॥ [৪৪] ॥ ০ পায়ী। অন্ন পান (অর্থাৎ ভোজন) করে যে; ভেতো ॥ অন্নপায়ী বঙ্গবাসী স্তন্য-পায়ী জীব…মানসী ২।১৯৭।২১; অন্ন শ্রেষ্ঠ না অন্নপায়ী শ্রেষ্ঠ? হাস্য-কৌ ৬।১০২।৮, ১২, ১৩, ১৪, ১৬ ॥ [৪৪] ॥ ০ বান্। অন্নশালী ॥ নিজের চারিদিককে অমলিন অন্নবান্ অনাময় করে রাখতে পারে না যে বর্বরতা, তা রাজারই হোক আর প্রজারই হোক, তার গ্লানিতে সমস্ত দেশ লাঞ্ছিত। পল্লী-প্র ২৭।৫৯০।২৩ ॥ [২০।৩৭] ॥

অন্যভাষী। যে ভিন্ন ভাষায় কথা বলে ॥ এই সকল নিঃশব্দতার ধ্বনি অন্যভাষীদের নিকট কিরূপ জানি না, শব্দতত্ত্ব ১২।৩৭৯।২১ ॥ তু. অপর-ভাষী ॥ [২০।৯; ৪৪] ॥

অন্যায়পরতা। অন্যায়পরায়ণতা ॥ সফল অন্যায়পরতা এবং অকৃত্রিম নিষ্ঠুরতার জোরেই মানুষ বলো, জাত বলো এ পর্যন্ত লক্ষপতি মহীপতি হয়ে উঠেছে। ঘরে ৮।২১১।২০; প্রচলিত বিশ্বাসের

অন্ধ অন্যায়পরতার দ্বারা পদে পদে— আ-সাহিত্য ৯।৫০১।২৭ ॥ [২০।৩৩; ৪৪] ॥

অন্যায়ী। অন্যায়কারী ॥ বিষয়াসক্তির মোহে মানুষ যত অন্যায়ী যত নিষ্ঠুর হয়, ধর্মমতের আসক্তি থেকে মানুষ তার চেয়ে অনেক বেশি ন্যায়ভ্রষ্ট অন্ধ ও হিংস্র হয়ে ওঠে, ইতিহাসে তার ধারাবাহিক প্রমাণ আছে; আর তার সর্বনেশে প্রমাণ ভারতবর্ষে আমাদের ঘরের কাছে প্রতিদিন যত পেয়ে থাকি এমন আর কোথাও নয়। পারস্যে ২২।৪৭৫।২৩ ॥ [২০।১৯] ॥

অন্যোন্যস্তুতি। অনু. mutual admiration. একেই বলে অন্যোন্যস্তুতি, ম্যুচুয়ল অ্যাডমিরেশন। সে ২৬।২৮১। ৩০ ॥ [৪২] ॥

অন্বেষিয়া। না-ধা। অন্বেষণ ক'রে ॥ সংসারের পথে পথে মরীচিকা অন্বেষিয়া ভ্রমিয়া হয়েছি ক্লান্ত নিদারুণ কোলাহলে— ভগ্ন-হৃ অ-১।২৫৯।১৫ ॥ [৩৭] ॥

অপ/কীর্তন। অপবাদ রটনা ॥ তাই স্মৃতিরত্ন পাড়াতেও তাদের এই অপ-কীর্তনের অনুস্বার-বিসর্গওয়ালা ঢাকি জুটল। যোগাযোগ ৯।১৮৪।৫ ॥ [২২] ॥ ০ গমন। প্রয়াণ। কাহারো জগতে সূর্যোদয় আছে, আঁধারের অপগমন ও আলোকের আগমন আছে, কিন্তু প্রভাত নাই। বিবিধ-প্র অ-১।৩৮৫। ১৭ ॥ [২২; ২৯] ॥ ০ ঘাত। অপ-কৃষ্ট হনন। খারাপ আঘাত ॥ কিন্তু এখানেও অপঘাত থেকে রক্ষা পেয়ে গেছি। র-১। অবতরণিকা ১।২৫; ১॥৵০২৮; চিত্রা ৪।৬৮।১৫; প্র-নির্বন্ধ ৪।৩২৫।৩০; ভারত ৪।৩৭৫।১৮; ৪৪০।১৭; যোগাযোগ ৯।২৩২।৭; ২৬১।২১; ৩০৫।৭; শে-কবিতা ১০। ২৮৫।৯; সমূহ ১০।৫০৪।২১; ধর্ম ১৩।৩৬১।১৬; যাত্রী ১৯।৩৭১।৬; প্রহাসিনী ২৩।১০।২০; কালান্তর ২৪। ৪৩১।২৪; রোগ ২৫।৩৬।৬; তিনসঙ্গী ২৫।২৭২।২৬; ইতিহাস ৬৪।১৬; চিঠি ২।১১৬।১৪; ভিয়েনার কোনো শুশ্রূষাগারে আঘাত অপঘাত ত কম যায় নি…চিঠি ৫।২৮৫।১৪; চিঠি ৬।১১৯।২০; বাঁ গালে একটা বড়ো চড় খেয়েছিলাম এইটেই একমাত্র অবিস্মরণীয় অপঘাত; শিক্ষা ২৪২। ২২ ॥ [১৮; ৪২।৪] ॥ ০ জনন। অনু. degeneracy. তাঁর সময়ে ক্ষত্রিয় রাজারা বিবাহে সংযত আর্য আদর্শ লংঘন করে কামনার অনুসরণে সমাজে অপজনন (degeneracy) ঘটাচ্ছিলেন। র-র ১৩।১৩।১৮ ॥ [২২; ৪১।১] ॥ ০ দস্থ। অপমানিত। পদহীন ॥ সাপ অপদস্থ জীব, মানুষের মতো পদস্থ নয়। ছন্দ ২১।৩৫৪।২ ॥ [১৩; ৩০; ৪৪] ॥ ০ দৃষ্টি। হানিকর নজর ॥ সেই ঈর্ষাপরায়ণা দেবীর অপদৃষ্টির ভয়ে… চিঠি ৩।১৩০।৮ ॥ [২২] ॥ ০ দেব। নিকৃষ্ট দেব ॥ দেবভাষাকে অপদেবের যোগ্য করিয়া তুলিতাম। জীবনস্মৃতি ১৭।৩১৮।১২ ॥ [২২] ॥ ০ ভাষা। ১. অনু. slang. সব-রকম অপভাষা, অনু. অ-২।৫৮৬।২৬; প্রাদেশিক

অপভাষার ··· সাহিত্য ৮।৪৯।১১ ; এর উপরে ঘোড়দৌড়ীয় অপভাষা, শেষ-কবিতা ১০।৩৫২।১৬ ; কলকাতার অপভাষায় 'করনু' 'খেনু' ব্যবহার শোনা যায়। বাংলা-প ২৬।৪২৯।১৭ ॥ ২. অপভ্রংশ, বিকৃতি॥ নিছনি শব্দ যদি নির্মঞ্ছন শব্দেরই অপভাষা হয়, শব্দতত্ত্ব ১২।৫৩৮।২২ ॥ [১০ ; ১৭ ; ২২] ॥ ◦ ভ্রংশতা। বিকৃতি॥ সময় যেন তখনকার পর হইতে ক্রমে ক্রমে ইতর হইয়া আসিয়াছে, তাহার ভাষা ব্যবহার মনোবৃত্তির জীর্ণতা এবং অপভ্রংশতা ঘটিয়াছে। প্রাচীন-সা ৫।৫০৮।২১ ॥ [২০।৩৩] ॥ ◦ য়মস্ত। অপয়া॥ বধূ কহিল, "···আমি তো ··অপয়মন্ত"—নৌকাডুবি ৫।১৭৫।১৭, ২০ ॥ [২০।৬৯ ; ৩০] ॥ ◦ রস্ত। পরস্ত॥ অপরস্ত ইক্ষুর বেলায় গুড় তৈয়ারির মণ করা খরচ অপেক্ষা খেজুর ও তালের বেলায় খরচ কম লাগে। অস্থ. অ-২।৫৯০।১১ ; অপরস্ত শাস্ত্রে যে লিখছে, গল্প ২৭।১৩০।৫ ॥ [৯] ॥ ◦ রভাষী। ভিন্নভাষী॥ বাঙালি ভাষীর জনসংখ্যা ভারতবর্ষের অপরভাষীর তুলনায় অধিক। শব্দতত্ত্ব ১২।৫৪৮।৬ ॥ তু. অন্যভাষী॥ [২০। ৯ ; ৪৪] ॥ ◦ রাজিতচিত্ত। অদমিত-মন॥ যদি ইহাকে অপরাজিতচিত্তে নিজের সৌভাগ্য বলিয়া···আত্মশক্তি ৩।৫৭৭।৫ ; সেজন্য অপরাজিতচিত্তে প্রস্তুত হইব; সমূহ ১০।৫১৩।৭ ॥ [৪৪] ॥ ◦ রাধ গড়্। সং-ধা। অপরাধ কর্॥ অপরাধ গড়িয়া তুলিতেছে অনেকে মিলিয়া, প্রায়শ্চিত্ত করিতেছে ইহারাই। গোরা ৬।৩১১।৮ ॥ ৩৬।১ ◦ রাধভীরু। যে অপরাধকে ভয় পায়॥ পরেশবাবুর বাড়িতে সর্বদাই অপরাধভীরুর মতো হরিমোহিনী ছিলেন, গোরা ৬।৫২৬।১৪ ; নিরন্তর অপরাধভীরুতা তোমাকে ভূতের মতো পেয়ে বসেচে—চিঠি ৯।১১০।১ ॥ [৪৪] ॥ ◦ রাধমোচন। দোষক্ষালন॥ তবু অপরাধমোচন হইবে, বাধা জীর্ণ হইবে, সাহিত্য ৮।৫১৮।২৭ ॥ [৪৪] ॥ ◦ রিমেয়করুণার্দ্র। অমিতদয়ার্দ্র॥ সেই নামের শব্দটি মাত্র যেন অপরিমেয়করুণার্দ্র দুইটি ছায়াময় চক্ষুরূপে তাহার মুখের উপরে বেদনা বিকীর্ণ করিয়া চাহিয়া রহিল। নৌকাডুবি ৫।২৪৪।২৫ ॥ [৩০ ; ৪২।১] ॥ ◦ রিমোচনীয়। যা মুছে না॥ অপরিমোচনীয় অক্ষরে লিপি-বদ্ধ হয়ে গেছে। দুইবোন ১১। ৪১৫।৬ ॥ [২০।৩ ; ৩০] ॥ ◦ রিস্ফুরণ। অপ্রকাশ॥ কিন্তু তাহা বোকামি নহে, তাহা বুদ্ধিবৃত্তির অপরিস্ফুরণ মাত্র, গল্প ২২।২৭৬।১০ ॥ [৩০] ॥ ◦ র্যাপ্তি। অপরিসীমতা॥ আমাদের ধর্মশ্চ কর্ম চ, আমাদের ঋতং সত্যং, আমাদের ভূতং ভবিষ্যৎ সেই সত্তারই অপর্যাপ্তিতে। মা-ধর্ম ২০।৩৯৩।২ ॥ [৩০] ॥ ◦ সঞ্চয়। নিন্দিত সঞ্চয়॥ অপব্যয় বলিয়া যেমন একটা ব্যাপার আছে অপসঞ্চয়ও তেমনি একটি উৎপাত। আত্ম-প ২৭।২১০।১১ ॥ [২২ ; ২৮] ॥ ◦ সারি। না-ধা।

অপসারিত ক'রে॥ বিঘ্ন দাও অপসারি। গীত ১।৫৮।১৩॥ [৩৭]॥

**অপাবৃত।** অনাবৃত॥ করো করো অপাবৃত হে সূর্য, আলোক-আবরণ, জন্মদিনে ২৫।৮৩।২॥ [১০]॥

**অপূর্ব/জাতীয়।** অদৃষ্টপূর্ব॥ নববধূর লজ্জা প্রভৃতি বিবিধ অপূর্বজাতীয় দুর্লভ পদার্থের ফর্দ—লোক-সা ৬। ৫৯৭।৮॥ [৪৪]॥ ◦ তা। অভিনবত্ব। অনু. originality. বড়ো সাহিত্যের একটা গুণ হচ্ছে অপূর্বতা, ওরিজিন্যালিটি। সাহিত্য যখন অক্লান্ত শক্তিমান থাকে তখন সে চিরন্তনকেই নূতন ক'রে প্রকাশ করতে পারে। এই তার কাজ। এ'কেই ব'লে ওরিজিন্যালিটি। সা-পথে ২৩।৪১০।৩॥ [১৫]॥

**অপে/ক্ষী।** অভিলাষী॥ কোথাও প্রাচীন ছায়াবটের তলে খেয়াতরীর-অপেক্ষী দুটি চারিটি পারের যাত্রী··· নৌকাডুবি ৫।২৬৬।৭; ইহাতে এতকাল পরে শিক্ষাসাধনব্যাপার ভারতবর্ষে রাজার প্রসাদ-অপেক্ষী হইয়াছে। আত্মশক্তি ৩।৫৯৭।৪; মাতৃস্নেহাপেক্ষী বয়স্ক সন্তানটিকে···চো-বালি ৩।৩৯৪। ৮॥ .[২০।৯]॥ ◦ ক্ষিয়া। না-ধা। অপেক্ষা ক'রে॥ মহারাজ,/স্বর্গ অপেক্ষিয়া আছে তোমা-তরে আজ,/চলো ত্বরা করি। কাহিনী ৫।১১৪।৭; দুঃখ আছে অপেক্ষিয়া দ্বারে,/বীর তুমি বক্ষে লহো তারে। পরিশেষ ১৫।২৯৪। ২৪॥ [৩৭]॥

**অপ্র/স্তুল।** অনুজ্জ্বল॥ যা ছিল অপ্রজ্জ্বল ধোঁয়ার গোপন আচ্ছাদনে/তাও নিবল। শে-ব ১৮।১৩।১৫॥ [১০; ৩০]॥ • স্তুতে পড়্। সং-ধা। অপ্রতিভ হ॥ মাঝ থেকে আমি অপ্রস্তুতে পড়ে যেতাম। যু-পত্র ১। ৫৭৩।১৭॥ [৩৬]॥

**অপ্রাপণীয়।** যা পাওয়া যায় না॥ অপ্রাপণীয়ের সে দীর্ঘনিশ্বাস,/দুরূহ দুরাশার সে অনুচ্চারিত ভাষা। পত্রপুট. ২০।১৯।৩॥ [১০; ৩০]॥

**অপ্সুদীক্ষা।** জলে পবিত্রীকরণ। অনু. baptism. অপ্সুদীক্ষা বা ব্যাপ্‌টিজ্‌ম্ হবার পূর্বে কোনো শিশুর মৃত্যু হলে যে সাম্প্রদায়িক শাস্ত্রমতে তার অনন্ত নরকবাস বিহিত হতে পারে সেই শাস্ত্রমতে দেবচরিত্রে যে অপরিসীম নির্দয়তার আরোপ করা হয় তার তুলনা কোথায় আছে। মা-ধর্ম ২০।৩৯৮।৯॥ [১৭]॥

**অফলিত।** ব্যর্থ॥ অফলিত প্রতীক্ষার সেই গাথা আজি/কবিরে পশ্চাতে ফেলি শূন্যপথে চলিয়াছে বাজি। সানাই ২৪।৮৮।৯॥ [১০; ৩০]॥

**অব/কাশভোগী।** অবসর সম্ভোগী॥ মস্কৌয়ের রাস্তা দিয়ে নানা লোক চলেছে। কেউ ফিটফাট নয়, দেখলেই বোঝা যায় অবকাশভোগীর দল একেবারে অন্তর্ধান করেছে। রা-চিঠি ২০।২৭৬।২৪॥ তু ছুটি সম্ভোগী॥ [৪৪]॥ ◦ কীর্ণ। বিক্ষিপ্ত॥ মানবের সামাজিক জগৎ দ্যুলোকের ছায়াপথের মতো। তার অনেকখানিই নানাবিধ অবচ্ছিন্নতত্ত্বের অর্থাৎ অ্যাব্‌স্ট্রাক্‌শনের বহুবিস্তৃত নীহারিকায় অবকীর্ণ;

তাদের নাম হচ্ছে সমাজ, রাষ্ট্র, নেশন, বাণিজ্য, এবং আরও কত কী। সা-পথে ২৩।৪৪৯।২৪ ॥ [২১।২] ॥ • গতি। জ্ঞান, জানা। অধোগমন ॥ একে অধিকার যে করবে তার চাই রাজপ্রতাপ ;/পতন বাঁচিয়ে শিখতে হবে/এর নানারকম গতি অবগতি। পুনশ্চ ১৬।১৩।৩ ॥ [১৫ ; ২৬] ॥ • গাহনি। অবগাহন ॥ এ কী ঘন গহন মায়া,/এ কী স্নিগ্ধ শ্যামল-ছায়া নয়ন-অবগাহনি। গীতিমালা ১১।১৩৭।৬ ॥ [২০।৫৬ ; ৪২।১] ॥ • চেতন। অনু. sub-conscious. "সাহিত্য অবচেতন চিত্তের সৃষ্টি ॥" গ্রন্থ-প ২৬।৬৪৬।১৮, ২২ ॥ [২২ ; ৪১।১] ॥ • চেতনা। অনু. sub-consciousness. পরিহাসে তার অবচেতনার বঞ্চনা যাবে ঘুচিয়া। নবজাতক ২৪।৩১।১ ; 'অবচেতনার অবদান' নামে···গ্রন্থ-প ২৬।৬৪৬।১৯ ॥ [২২ ; ৪১।১] ॥ • চ্ছিন্ন। বিচ্ছিন্ন। অনু. abstract. তাঁরা সেই ঋণকে অস্বীকার করেই বলে থাকেন, ভারত-বর্ষের ব্রহ্ম একটি অবচ্ছিন্ন (abstract) পদার্থ। শান্তি-নি ১৪।৫০৯।৮; কেবল-মাত্র কঠোর চিন্তার জোরে মানুষ নিজের বাসনা ও প্রবৃত্তিকে মুছে ফেলে জগদ্‌ব্রহ্মাণ্ডকে বাদ দিয়ে শরী-রের প্রাণক্রীড়া অবরুদ্ধ ক'রে একটি গুণলেশহীন অবচ্ছিন্ন (abstract) সত্তার ধ্যানে নিযুক্ত থাকতেও পারে। শান্তি-নি ১৫।৪৯৬।১২-১৩ ; তোমরা যখন বল, হানাহানি করিতে যাহা টিকিল তাহাই সৃষ্টি, সেটা একটা অবচ্ছিন্ন কথা, ইংরাজিতে যাকে বলে অ্যাব্‌স্ট্রাক্‌সন্—আর আনন্দ হইতেই সমস্ত হইতেছে ও টিঁকিতেছে, এইটেই হইল পুরা সত্য। সা-পথে ২৩।৩৭১।১৩ ; বলতে হবে আমি বাঙালি। কিন্তু বাঙালি কী। ও তো একটা অবচ্ছিন্ন পদার্থ, ধরা যায় না, ছোঁওয়া যায় না। ৩৮৭।১২ ; নানাবিধ অবচ্ছিন্নতত্ত্বের অর্থাৎ অ্যাব্‌স্ট্রাক্‌শনের বহুবিস্তৃত নীহারিকায় অবকীর্ণ ; ৪৪৯।২৪ ॥ [১৭] ॥ • জনন। অব-জননকর। ১. অনু. degenerating. তারুণ্য ও বার্ধক্যের মধ্যবর্তীকাল সংক্ষিপ্ত হইয়াছে। অর্থাৎ তিনি মনে করেন, দমনপ্রাপ্ত না হইলে যে সকল অবজননকর শক্তি লোক ধ্বংস করিবে, তাহাদেরই প্রভাবে এখন বার্ধক্যের বিশেষ লক্ষণ অপেক্ষাকৃত সকাল সকাল দেখা দিতেছে। অনু. অ-২।৫৯০।২১ ॥ ২. অনু. degeneracy. অবজনন-প্রভাব···৫৯১।৬, ৯ ॥ তু. অপজনন ॥ [২২ ; ৪১।১ ; ৪২] ॥ • ঞ্চকস্বভাব। যে প্রবঞ্চক নয় ॥ তথাপি তাহারা ভালো মানুষ, অবঞ্চকস্বভাব এবং আতিথ্যপরায়ণ। অনু. অ-২।৫২৬।২২ ॥ [৪৪] ॥ • জ্ঞাপরতা। ঘৃণাপরায়ণতা ॥ যে ইংরাজ সমাজ এইরূপে রূঢ়তা অবজ্ঞা-পরতার বিরুদ্ধে···পরিশিষ্ট ১০।৫৫৪। ১৫ ; প্রাচ্য পরজাতির প্রতি তাঁহাদের স্বাভাবিক সুগভীর অবজ্ঞাপরতা। ৫৬০।১৯ ; সাম্প্রদায়িক দেবতা তখন বিদ্বেষবুদ্ধির, অহংকারের, অবজ্ঞা-

পরতার, মূঢ়তার দৃঢ় আশ্রয় হয়ে দাঁড়ায়; মা-ধর্ম ২০।৩৯৮।২৪ ॥ [২০। ৩৩; ৪৪]॥ ০ জ্ঞিয়া। না-ধা। অবজ্ঞা ক'রে॥ অবজ্ঞিয়া অন্ধ অবজ্ঞারে,/ঐশ্বর্যের ছদ্মবেশী ধূলির দুঃসহ অহংকারে/হানিয়া মধুর হাস্য; বনবাণী ১৫।১২৮।২৬; [৩৭]॥ ০ তত। নিম্নে বিস্তৃত॥ ডাক্তারের কাছে শোনা যায় মানুষ উত্তত ভঙ্গী নিয়েছে বলে তার আদিম অবতত দেহের অনেক যন্ত্রকে রোগ দুঃখ ভোগ করতে হয়। মা-ধর্ম ২০।৩৭৭।২ ॥ বিপরীত—উত্তত॥ [২২; ২৯]॥ ০ নম্র। নত॥ ভদ্রতায় অতি গদ্‌গদভাবে অবনম্র, আর হাসির আপ্যায়নে মুখ নিয়তই বিকসিত। যোগাযোগ ৯।২২৬।২০; সর্ব অমঙ্গল-সর্প হীনদর্প অবনম্র ফণা/আন্দোলিবে শান্ত লয়ে। নটরাজ ১৮।১৯৮।৮ ॥ [২১।২]॥ ০ বন্ধনা। (স্ত্রী)। বন্ধনহীনা॥ তবু আশা জেগে থাকে প্রাণের ক্রন্দনে/অয়ি অবন্ধনে। চিত্রা ৪।৮৪।২৫॥ [২০।৭৫; ৩০]॥ ০ বন্ধিত। অবদ্ধ॥ ধর্মোপদেষ্টা যখন মুক্তির কথা বলেন তখন তিনি বন্ধনছেদনের পরামর্শ দেন—কিন্তু কাব্যে বন্ধনকেই অবন্ধিত করে—রূপকে ত্যাগ করে না, তার অরূপতাকেই উদ্ভাবিত করে। চিঠি ৯।১৪১।১৫ ॥ [১৯; ২০।৪]॥ ০ বন্ধ্য। অনু. productive. অর্থব্যবহারশাস্ত্র শ্রমকে দুইভাগে বিভক্ত করিয়াছে—বন্ধ্য এবং অবন্ধ্য (productive এবং unproductive)। ইতিহাস ১৪৫।২ ॥ [৩০]॥ ০ মর্দিত। অবদলিত॥ সেই শক্তি নিরশন ক্ষীণতায় অবমর্দিত হলে তাতে, শুধু ভারতকে কেন, পৃথিবীকেই বঞ্চিত করা হবে। পল্লী-প্র ২৭।৫৮৮।৩০ ॥ [২২]॥ ০ মানন। অবমান॥ প্রাণের দারুণ অবমানন ঘটিয়ে দিলি জড়ের হাতে। নবজাতক ২৪।২৩।২ ॥ [২০। ৭৫]॥ ০ রুদ্ধকণ্ঠ। ধরাগলা॥ সে অবরুদ্ধ কণ্ঠে বলিয়া উঠিল, চো-বালি ৩।৪৮৮।১৪ ॥ তু. অবিনাশের মালা সবলে প্রত্যাখ্যান করিয়া গোরা অবরুদ্ধ ক্রোধের কণ্ঠে কহিল, গোরা ৬।৪১৮।২২ ॥ [৪৩; ৪৪]॥ ০ রুদ্ধহাস্য। চাপাহাসি॥ বিহারী অবরুদ্ধহাস্যে নীরবে অভিনয় দেখিতে লাগিল। চো-বালি ৩।৩৩০।৯ ॥ [৪৪]॥ ০ রোহী। যে নামে॥ একবার বৃথা আশায় বগুলা ষ্টেশনেও রমেশ ব্যগ্র হইয়া মুখ বাড়াইল—অবরোহীদের মধ্যে অক্ষয়ের চিহ্ন নাই। নৌকাডুবি ৫।২৩১।৮ ॥ [১৪; ২৯]॥ ০ ল। দুর্বল॥ বাতাস কেবল ঘুরে বেড়ায় পাইন বনের পল্লবে,/নিশ্বাসে তার বিষ নাশে আর অবল মানুষ বল লভে। পূরবী ১৪।১৭।১২ ॥ তু. আবল্য॥ [৭; ৩০]॥ ০ লম্ব। আশ্রয়॥ একা এক শূন্যমাত্র নাই অবলম্ব,/দুই দেখা দিলে হয় একের আরম্ভ। লেখন ১৪।১৮০।১৯ ॥ [৮; ২০।২]॥ ০ লিপ্ত। আবৃত॥ সত্য মোর অবলিপ্ত সংসারের বিচিত্র প্রলেপে,/প্রান্তিক ২২।৭।৭ ॥ [২২]॥

• ল্.ন। সম্পূর্ণ লয়প্রাপ্ত ॥ ধরার ইঙ্গিত যেথা স্তব্ধ রহে শূন্যে অবলীন,/ বনবাণী ১৫।১৪৯।৭ ; গ্রামপথ আঁকা-বাঁকা/বেণুতলে পান্থহীন অবলীন অকারণ ত্রাসে, ক্বচিৎ চকিত ধূলি অকস্মাৎ পবন উচ্ছ্বাসে। নটরাজ ১৮। ২২৫।১১ ॥ [২২] ॥ • লীল। অব-লীলা ॥ সেই নিরন্তর হাসি অবলীল গতিচ্ছন্দে বাজে/কঠিন বাধায় কীর্ণ শঙ্কায় সংকুল পথমাঝে/দুর্গমেরে করি অবহেলা। বনবাণী ১৫।১৫০।৩ ॥ [২০।৭৫] ॥ • লীলায়িত। অনায়া-সজাত ॥ এই কবিতাটির বিশেষত্ব এই যে, এর বিষয়টি গম্ভীর, অথচ সমস্তটা ব্যঙ্গের সুরে অবলীলায়িত ভঙ্গীতে লিখিত। আ-প্রশ্ন অ-২।৬৮৭। ৯ ॥ [২০।৪ ; ২০।৬ ; ৩৭] ॥ • লুণ্ঠন। গড়াগড়ি দেওয়া ॥ গহন মেঘমায়ায় বিজন বনছায়ায় তোমার আলসে অব-লুণ্ঠন সারা হল। শে-ব ১৮।১৪০।২২ ॥ [২২] ॥ • লুপ্ত। সম্পূর্ণ লুপ্ত ॥ নিশী-থের তারা শ্রাবণ গগনে ঘন মেঘে অবলুপ্ত। কথা ৭।২৮।৭ ; জনশ্রুতির মলিন হাতের দাগ লেগে/যার রূপ হয়েছে অবলুপ্ত, শে-স ১৮।৪৭।১৯ ; বর্তমান মুহূর্তগুলিকে অবলুপ্ত করে কালহীনতায়। ৫৩।১৮ ; মানবলোক অন্ধকারে অবলুপ্ত। খৃষ্ট ২৭।৫১১।১৮ ; সমস্ত সীমা অবলুপ্ত করিয়া…বুদ্ধদেব ৩৬।২ ॥ [২২] ॥ • লেপ। লেপ ॥ আঁধারের মসী-অবলেপে, স্বপ্নচ্ছবি-মুছে-যাওয়া সুষুপ্তির মতো শান্ত হল/ চিত্ত মোর নিঃশব্দের তর্জনীসংকেতে। প্রান্তিক ২২।১১।১৭ ॥ [২২] ॥ • লেপন। লেপ ॥ তার উপরে কোনো জীর্ণ যুগের শাস্ত্রীয় অবলেপন ঘটেনি। আত্ম-প ২৭।২৪৩।১৪ ॥ [২২] ॥

• শ্যকৃত্য। অনু. compulsory. Compulsory হল অবশ্যকৃত্য, voluntary হল স্বেচ্ছাকৃত্য। চিঠি ৫। ৭৩।২৩ ॥ [৪২ ; ৪৩ ; ৪৪] ॥ • শ্যকৃত্যতা। অবশ্যকর্তব্যতা ॥ বিবাহ করার অবশ্যকৃত্যতা সম্বন্ধে কন্যা ও বরের অবস্থার অসাম্য। স-নীতি ২৭।৪৬৪।১৮ ॥ [২০।৩৩ ; ৪৩ ; ৪৪] ॥ • শ্যপ্রতিপাল্য। যাকে অবশ্যই প্রতিপালন করতে হবে ॥ তাহাকে নিতান্তই অবশ্যপ্রতিপাল্য একটি অকর্মণ্য ছোটো ভাইয়ের মতো গ্রহণ করো—গল্প ১৮।৩১৩।২৬ ॥ [৪৩] ॥ • শ্যবাধ্যতা। অনস্বীকার্য বাধ্যতা ॥ সকলকেই যে গানে ওস্তাদ হইতে হইবে, এমন কোনো অবশ্যবাধ্যতা নাই। ভারত ৪।৪৩৩।২ ॥ [২০।৩৩ ; ৪৩] ॥ • শ্যম্ভব। যা নিশ্চয় ঘটবে ॥ গ্রন্থের এই বিচিত্র পরিণাম অবশ্যম্ভব হইয়া উঠিয়াছিল। আ-সাহিত্য ৯। ৪৭৫।৩ ॥ [২০।৭ ; ৪৩] ॥ • শ্যযোগ। অনিবার্য যোগ ॥ পরস্পরের মধ্যে কোনো অবশ্যযোগ নাই। আ-সাহিত্য ৯।৪৭৭।৭ ॥ [৪৩] ॥ • শ্যরূঢ়তা। অনিবার্যরূঢ়তা ॥ এই অবশ্যরূঢ়তাটুকু যদি একটি সুন্দর সবিনয় প্রণাম দিয়ে না মুছে দিয়ে যেত তা হলে এই দৃশ্যের সৌন্দর্য থাকত না। ছিন্নপত্র ১৩৩।৯ ॥ [২০।

৩৩ ৪৩]॥ ॰ শ্যশিক্ষা। অনু. compulsory education. একদা মহাত্মা গোখ্‌লে যখন সার্বজনিক অবশ্যশিক্ষার প্রবর্তনে উদ্যোগী হয়েছিলেন তখন সবচেয়ে বাধা পেয়েছিলেন বাংলাদেশের কোনো কোনো গণ্যমান্য লোকের কাছ থেকেই। শিক্ষা ২৩২।১৬॥ [৪২ ; ৪৩]॥ ॰ শ্যসহচর। নিত্যসঙ্গী॥ বিধাতা স্ত্রীজাতিকে এত কোমল করিয়াছেন যে সেই কোমলতার অবশ্যসহচর দুর্বলতার দ্বারা তাহারা অসহায় এবং পরাধীন। ইতিহাস ১৫৪।৮-৯॥ [৪৩]॥ ॰ সাদক। অবসাদজনক॥ অবসাদক পদার্থ···চিঠি ৬।১১৮।১২, ২১ ; ১১৯। ১৭॥ [২০।৮ ; ২২]॥ ॰ সানগান। সমাপ্তসংগীত॥ অবসান-গান আশে পাশে,ভ্রমে যেন ভ্রমরের পারা। ছ-গান ১।১২২।২৯॥ [৪২।১]॥ ॰ সানদশা। লুপ্তঅবস্থা॥ চিত্রগুলি সেদিনকার অসীম ‘ঐশ্বর্য এবং বিচিত্র’ ব্যাপার সংকুল মহৎপ্রতাপের অবসানদশার জন্য একটি স্নিগ্ধ করুণা এবং গম্ভীর বিষাদের উদ্রেক করিতেছে। ইতিহাস ১৫০।১৮॥ [৪২।১]॥ ॰ সানসূর্যালোক। সূর্যের অন্তিম আলো॥ অপরাহ্ণের অবসানসূর্যালোকে জননী তাঁহার খোকাবাবুকে ডাকিতেছেন ; লোক-সা ৬।৫৯৪।১॥ [৪২।১]॥ ॰ সৃত। অবসরপ্রাপ্ত। অনু. retired. এই রাজকীয় আড়ম্বর হইতে অবসৃত হইয়া তাঁহার অন্তরাত্মা ‘খোঁয়ারি’গ্রস্ত মাতালের মতো ···রাজর্ষি ১০।৪৩৭।৬॥ [১৭ ; ২০।৪]॥ ॰ স্থাদৈন্য। অবস্থার দীনতা॥ কিন্তু আশুতোষ জানতেন যে না হবার কারণ তার নিজের শক্তিদৈন্যের মধ্যে নেই, সে আছে তার অবস্থাদৈন্যের মধ্যে। শিক্ষা ২১১।২২ ; বছরের পর বছর যে অবস্থাদৈন্যের মধ্যে দিন কাটে···২১৮।৬॥ [৪৪]॥ ॰ স্থাভিজ্ঞ। যে অবস্থা জানে॥ দ্বিতীয়ত আশঙ্কা, পাছে সমস্ত অবস্থাভিজ্ঞ অম্বিকাচরণ তাহার কোনো অনিষ্ট করে। গল্প ২০।২২৬।২১॥ [৪২।১]॥ ॰ স্থাসংকট। সংকটাপন্ন দশা॥ ললিতার সম্বন্ধে তাহার এই অকস্মাৎ অবস্থাসংকট, গোরা ৬।২৯৭।২৭॥ [৪৪]॥ ॰ হেলে। না-ধা। হেলায়॥ অতিবলিষ্ঠ বিরাট এক যাদুকর পুরুষ যেন এই অসংখ্য অনল-গোলক লইয়া অনন্ত আকাশে অবহেলে লোফালুফি করিতেছে, আলোচনা অ-২।৩৭।২০ ; আমরা দেশশুদ্ধ সকলেই সকলপ্রকার স্বভাব-বৈচিত্র্য ভুলিয়া সেই সমাজাতীত আধ্যাত্মিক শিখরে অবহেলে চড়িয়া বসিয়া আছি। পঞ্চভূত ২।৬৩৪।৫॥ [৩৭]॥

**অবাঙ্‌শাখ।** অধঃশাখ॥ আমাদের শাস্ত্রে বলে, সংসারটা ঊর্ধ্বমূল অবাঙ্‌শাখ [অবাক্‌শাখ] কালান্তর ২৪।৪২২।১৯॥ [২১।১ ; ৩০ ; ৩১]॥

**অবায়ুস্পর্শ্যদেহ।** যার দেহে বায়ু স্পর্শ করতে পারে না॥ অসূর্যম্পশ্যরূপ ও অবায়ুস্পর্শ্যদেহ হয়ে ছয়টা দিন কেবল বেঁচে ছিলেম মাত্র। য়ু-পত্র ১।৫৩১।১৪॥ [২০।১৩ ; ২৮ ; ৩০]॥

**অবারণ**। বারণহীন ॥ নির্ঝরিণী অকারণ অবারণ সুখে/নীরসেরে ঠেলা দিয়ে চলে তৃষিতের অভিমুখে,—বীথিকা ১৯।৫১।১৯ ॥ তু. বারণহীন নাচিত হিয়া কারণহীন সুখে—পরিশোধ ১৫।১৬৩।২৬ ॥ [৩০] ॥

**অবারি**। না-ধা। অবারিত ক'রে ॥ এ আনন্দে আজ গীত গাহে মোর হৃদয় সব অবারি। বা-প্রতিভা ১। ২২৫।৬ ॥ [৩৭] ॥

**অবি/চলিতকণ্ঠ**। দৃঢ়স্বর ॥ সে একটি অন্তরের চৈতন্যআভায় অপূর্বরূপে দীপ্ত হইয়া অবিচলিতকণ্ঠে কহিল, "আমি কমলা।" নৌকাডুবি ৫।৪৩১।১৪ ॥ [৪৪] ॥ ◦ **চলিতমুখ**। অবিকৃতমুখ ॥ বিনোদিনী অবিচলিত মুখে কহিল, "তোমার ভালোবাসার চেয়ে তোমার ছুরি আমার হৃদয়ে সহজে প্রবেশ করিবে।" চো-বালি ৩।৪৮৯।১৩ ॥ [৪৪] ॥ ◦ **চারপরায়ণ**। অবিচারপ্রশ্রয়ী ॥ মন অবিচারপরায়ণ হয়ে উঠত। চিঠি ৪।১৬১।১৫ ॥ [৪৪] ॥ ◦ **চারিণী**। অবিচারকারিণী ॥ সর্বোপরি সেই অত্যাচারিণী অবিচারিণী মা অহর্নিশি তাহার নিরুপায় চিত্তকে আকর্ষণ করিত। গল্প ১৭।২৩৩।৮ ॥ [২০।৯; ২০।৭৬] ॥ ◦ **বেকী**। বিবেকশূন্য ॥ গোরা সৈন্য দুর্দান্ত উচ্ছৃঙ্খল এবং শ্রদ্ধা-অভাবে দেশীয় লোকের প্রতি অবিবেকী, পরিশিষ্ট ১০।৫৫০।২৬ ॥ [১০; ২০।১৯; ৩০ ] ॥ ◦ **মিশ্রিত**। একান্ত ॥ সে অসীমের দিকে চাহিলে যে অবিমিশ্রিত সুখ হয় তাহা নহে, কোমলবিষাদ মনে আসে। সমালোচনা অ-২।৯৪।৪ ॥ [৩০] ॥

**অবৃষ্টিসংরম্ভ**। বর্ষণাড়ম্বরশূন্য ॥ আকাশে স্তরে স্তরে মেঘ করেছে, অবৃষ্টিসংরম্ভ সমারোহ, রা-চিঠি ২০।২৭৬।৫; আকাশে অবৃষ্টিসংরম্ভ মেঘ, গল্প ২১। ২৬১।১৫; অবৃষ্টিসংরম্ভ স্তব্ধ মেঘের মতন···রূপান্তর ৫১।১০ ॥ [২১।২] ॥

**অব্যক্তিক**। অনু. impersonal. এখন স্টেট অর্থাৎ সরকারের অব্যক্তিক উদ্যমের দ্বারা তোমরা ব্যক্তির সমস্ত কাজ সারিয়া লইবার বৃথা চেষ্টা করিতেছ। ভারত ৪।৪০৯।১৬। [৩০; ৪১।১] ॥ ◦ **তিরিক্ত**। অভিন্ন ॥ প্রতিদিন ইহার প্রতি প্রসাদ রক্ষা করিলেন এবং সমস্ত বিশ্বাসকার্যে ইহাকে আত্মহৃদয় হইতে অব্যতিরিক্ত মনে করিতে লাগিলেন। প্রাচীন-সা ৫।৫৫৪।৯ ॥ [২১।১; ৩০] ॥ ◦ **বস্থিত**। বিশৃঙ্খল ॥ অব্যবস্থিত গৃহ পরিষ্কৃত ও সজ্জিত করিবার, গল্প ২৭।১৩০।২৬ ॥ [১৩; ৩০] ॥

**অভয়পত্রী**। অনু. safe-conduct. অথচ আমাকে নির্বাচন করার মধ্যেই আমার সম্বন্ধে একটি অভয়পত্রী প্রচ্ছন্ন আছে, সেই আশ্বাসের আভাস পূর্বেই দিয়েছি। শিক্ষা ২০০।৮ ॥ [৪২; ৪৪] ॥

**অভাগ্য**। ১. দুরদৃষ্ট ॥ সে আমার অভাগ্য, সে আমারই অভাগ্য। অচলা ১১।৩৫৬।১০, ১০; আমার অভাগ্য, তাহার কোন দোষ! রূপান্তর ১৭১।৪ ॥ [১৬] ॥ ২. ভাগ্যহীন ॥ কৃপা/ভিক্ষা সহ্য হয়, ভালোবাসা

ভিক্ষা করে/যে অভাগ্য, ভিক্ষুকের অধম ভিক্ষুক/সে যে। বিসর্জন ২। ৩৫৮।৫; যে অভাগ্য নাহি লাগে কাজে,/প্রাণলক্ষ্মী ফেলে যারে আবর্জনা-মাঝে, আরোগ্য ২৫।৬১।১১; অনেক লোভী ফিরতে লাগল মধুগন্ধ-ভরা আকাশে, কিন্তু কোনো অভাগ্য কাঙাল সোহিনীর ছাড়পত্র পায় না। তিনসঙ্গী ২৫।২৭৩।২৯ ॥ [৭; ৩০] ॥

**অভাব/জী।র্ণ।** দৈন্যদীর্ণ ॥ কিন্তু অতীনকে এই অপরিচ্ছন্ন মলিন অভাবজীর্ণ অকিঞ্চনতার মধ্যে কিছুতে ওর মন মিশ খাওয়াতে পারে না। চার-অ ১৩।৩০৯।৪ ॥ [৪২।১] ॥ ◦ **তাড়িত।** দৈন্যপীড়িত ॥ আত্মার তৃপ্তিকর কর্ম, কিন্তু অভাবতাড়িতের কর্ম নয়—শান্তি-নি ১৬।৩৫৪।৪ ॥ [৪২।১] ॥ ◦ **আত্মক।** অনু. negative. বিনয় একটা অভাবাত্মক গুণ। বিবিধ-প্র অ-১।৩৭৬।১৬; প্রেম পদার্থটি ভাবাত্মক, অভাবাত্মক নহে। রাজাপ্রজা ১০।৩৯১।২৮; অভাবাত্মক অ অন ন নি,…শব্দতত্ত্ব ১২।৫৬০।১৩; এদের জীবনযাত্রায় এই রিক্ততা, বিরলতা, মিতাচার কেবলমাত্র যদি অভাবাত্মক হত তাহলে সেটাকে প্রশংসা করবার কোনো হেতু থাকত না। জাপান-যাত্রী ১৯।৩৪৭।৩ ॥ [৪২; ৪৪] ॥ ◦ **-অর্থক।** অনু. negative. সকল দেশেরই মধ্যে একটা বিরুদ্ধতার দ্বন্দ্ব দেখা যায়। একভাগে তার আপন শ্রেষ্ঠতাকে আপনি প্রতিবাদ, তার অন্ধতা অহমিকা-দ্বারাই তার আত্মলাঘব; এই দিকটা অভাবার্থক, এই দিকে তার ক্ষতির বিভাগ, তার কৃষ্ণপক্ষের অংশ। ভা-রাম-রা ২০। ১০; ২১।৯ ॥ [৪২] ॥ ◦ **অর্থসূচক।** অনু. negative. ই উ যফলা ঋফলা ক্ষ পরে থাকিলেও অভাবার্থসূচক অ-এর বিকার হয় না; শব্দতত্ত্ব ১২। ৩৪২।২ ॥ [৪২; ৪৪] ॥

**অভাষিক।** যার এখনো ভাষা ফোটে নি ॥ হে অভাষিক, হে আধুনিক, এই আমার বুঝতে-পারা-ভাষার সহজ সীমানা থেকেই…চিঠি ৯।৪২৮।২৩ ॥ [২০।৪৩] ॥

**অভি/ক্রম।** আরোহণ ॥ সরল হইতে ক্রমে দুরূহে অধিরোহণ করাই শিক্ষার অভিক্রম। গ্রন্থ-প ১২।৬২১। ৩৫ ॥ [১০] ॥ ◦ **ঘাত।** আঘাত ॥ তরঙ্গের অভিঘাতে জন্মিল মিশিল? কবি-কা অ-১।৩৪।২১; তরঙ্গহস্তে অনবরত তাহার ললাটে অভিঘাত করিয়া…বিবিধ-প্র অ-১।৩৮৫।১০; তখন আমাদের চেতন হৃদয় সেই বিস্মৃতি-তরঙ্গের আঘাত-অভিঘাত অনুভাব করিতে থাকে, পঞ্চভূত ২। ৫৯৬।৫; কিন্তু পূর্বদিনে বিনোদিনীর অভূতপূর্ব ঘৃণার অভিঘাত পাইয়া তাহার মনে নানাপ্রকার দ্বিধার উদয় হইতে লাগিল। চো-বালি ৩।৪৩৬।২৩; ৪৬৬।১৭; ৪৭২।২০; ৪৯০।১৪; আত্মশক্তি ৩।৫১৬।১১; বিচ্ছেদ অভিঘাতগুলা…৫২০।২১; প্র-নির্বন্ধ ৪। ২৭৯।১৮; ভারত ৪।৩৯৭।১৭; ৪১৮। ১৬; আঘাত-অভিঘাত…নৌকাডুবি

৫।১৮৭।২০ ; ২১৪।৭; এই এক মুহূর্তের প্রলয়াভিঘাতে শকুন্তলার যে কতখানি বিলুপ্ত হইয়া গেল তাহা দেখিয়া আমরা স্তম্ভিত হইয়া যাই। প্রাচীন-সা ৫।৫৩১।২৮; ৫৩৩।৩০ ; গোরা ৬।৪৪৬।১৭ ; ৪৭৮।১২ ; আঘাত-অভিঘাত…রাজাপ্রজা ১০।৪১৪।৪ ; মানসী ১২।১৫৩।১৮, ধর্ম ১৩।৩৪১।৭ ; ৩৫০।২২ ; স্পন্দনাভিঘাত…শান্তি-নি ১৪।২৯৫।৪ ; ৫১৭।২ ; শান্তি-নি ১৫। ৫০৩।২৭ ; আঘাত-অভিঘাতে· ·৫১৩। ১৬ ; শান্তি-নি ১৬।৪৯১।৩০ ; পারস্যে ২২।৪৫০।১৩ ; সা-পথে ২৩।৪৩৮।২৪ ; জন্মদিনে ২৫।৯৫।২ ; বিশ্ব-প ২৫।৪১৫। ১১ ; প-সঞ্চয় ২৬।৪৬৩।৯ ; ৫৭৮।৩০ ; গল্প ২৭।৯৮।২ ; সা-স্বরূপ ২৭।২৬৬।২ ; ঘাতাভিঘাতে … বিশ্ব-ভা ২৭।৪১১। ১৪; আঘাত-অভিঘাত…স-নীতি ২৭। ৪৬১।১ ; চিঠি ৫।১৮৯।৬ ; ২৫৩।১৫ ; চিঠি ৯।১৩৪।১ ; জলধারার একটা বিচিত্র মৃদু শব্দমিশ্র উঠে মস্তিষ্কের মধ্যে ধীরে ধীরে তরঙ্গাভিঘাত করছে। ছিন্নপত্র ২৭৩।১১ ; র-র ১৩।৩৮২।১০ ; ৩৮৩।৩৯ ; র-র ১৪। ২৮৪।২ ; ৯৪৯।২৪ ॥ [১৮ ; ৪২।৪] ॥ • জাতপ্রণাম। অভিজাতযোগ্য প্রণাম ॥ কৈলাস এই কথা বলিতেই পত্রলেখা তাঁহাকে অভিজাতপ্রণাম করিল…প্রাচীন-সা ৫।৫৫৩।১৯॥ [২১। ১] ॥ • জ্ঞাত। চর্চা বা বহুদর্শিতা-লব্ধ ॥ অন্যের অভিজ্ঞাত ও পরীক্ষিত জ্ঞান, তাও লোকের মুখ হইতে শুনিলে তবে আমাদের সমস্ত মন সহজে সাড়া দেয়। শিক্ষা ১২।৩২৭।৪ ॥ [৭] ॥ ০ দেশ। অনু. address. Adduce, address, advent শব্দ অভিনয়ন অভিদেশ ( অভিনির্দেশ ) এবং অভি-বর্তন শব্দদ্বারা অনুবাদযোগ্য। শব্দ-তত্ত্ব ১২।৫৬১।১৯ ॥ [২২ ; ৪১।১] ॥ ০ ধানতিরস্কৃত। অভিধানবহির্ভূত॥ ছবি খুঁজিতে হইলে আমাদের অভি-ধানতিরস্কৃত শব্দগুলি ঘাঁটিয়া দেখিতে হয়। শব্দতত্ত্ব ১২।৩৭৮।১৩ ॥ তু. অভিধানের আশ্রয়চ্যুত শব্দ—শব্দতত্ত্ব ১২।৩৮১।২৮, অভিধানবর্জিত—সানাই ২৪।১২৮।৯ ॥ [৪২।১] ॥ ০ নয়ন। অনু. adduce. উদ্ধৃতির জন্য 'অভি-দেশ' দ্র॥ শব্দতত্ত্ব ১২।৫৬১।১৯॥ [২২; ৪১।১] ॥ ০ নির্দেশ। ১. নির্দেশ॥ তৎপ্রতি লোকের মনোযোগ অভি-নির্দেশ করিতেছেন। অনু. অ-২। ৫৯১।১০ ॥ ২. অনু. address. উদ্ধৃ-তির জন্য 'অভিদেশ' দ্র ॥ শব্দতত্ত্ব ১২।৫৬১।১৯ ॥ [২২ ; ৪১।১] ॥ ০ বন্দনা। বন্দনা ॥ বাজুক প্রেমের মায়ামন্ত্রে পুলকিত প্রাণের বীণাযন্ত্রে/ চিরসুন্দরের অভিবন্দনা। নৃ-চিত্রা ২৫। ১৩৬।১৭ ॥ [২২] ॥ ০ বর্তন। অনু. advent. উদ্ধৃতির জন্য 'অভিদেশ' দ্র ॥ শব্দতত্ত্ব ১২।৫৬১।২০ ॥ [২২ ; ৪১।১] ॥ ০ ব্যঞ্জমান। প্রকাশমান ॥ যিনি অভিব্যঞ্জমান নন, যিনি আপনাতে পরিসমাপ্ত, শান্তি-নি ১৪।৩৩৪।২২ ॥ [২০।১৪ ; ২২] ॥ ০ ভব। পরাভব ॥ বিশাল মানবপ্রাণ মোর মাঝে বর্তমান, দেশকাল করি

অভিভব। মানসী ২।১৫৪।৮; মরণ করি অভিভব/আছেন চির যে-মানব/নিজেরে দেখি সে পথিকের পথে। বীথিকা ১৯।৬৭।১৯; প্রতাপের পরিচয়ে মন অভিভূত হয়, কিন্তু এখানে যে পূজার পরিচয় দেখি তাতে মন অভিভবের অপমান অনুভব করে না। জাপানযাত্রী ১৯।৩৪৯।১১; মায়াদর্পণে আনন্দের অভিভবদৃশ্য দেখে মাঝে মাঝে প্রকৃতি অনুতপ্ত হচ্ছে, গ্রন্থ-প ২৫।৪২৯।১; র-র ১৪।৮১৭।৩৩ ॥ তু. পরাভব—জাপানযাত্রী ১৯।৩৪৯।৩০ ॥ দুরভিভব। যাকে পরাভব করা দুষ্কর ॥ কোনো কারণে যেদিন বিশেষ দেরি করে সেদিন ঊর্মির অভিমান দুর্ভেদ্য মৌনের অন্তরালে দুরভিভব হয়ে ওঠে। দুইবোন ১১।৪৪২।৩০ ॥ [২৯।১; ২২] ॥ ০ ভূতি। অভিভূত-অবস্থা ॥ দুঃখ দুর্বলকেই হর স্পর্ধায় নয় অভিভূতিতে লইয়া যায়। সমূহ ১০।৫১৩।১২; অভিভূতির ভাব কাটিয়া গিয়া আমরা মাথা তুলিতে পারি। পরিশিষ্ট ১০।৬০১।২৫; আকাশপথে অবাস্তবের পিছনে আমরা যেখানে ঘুরে বেড়াচ্ছি সেখানে অভিভূতি-বিহ্বলতার মধ্যে আমাদের নিজের পরিচয় নেই। কালান্তর ২৪। ৬৭১।৮; অধিকাংশ অপরাধেরই মূলে আছে স্নায়বিক অভিভূতি, ৪৫৫।১২; বাহুশক্তির দ্বারা অভিভূতির থেকে রক্ষা করে। বিশ্ব-ভা ২৭।৩৪৭।১৩ ॥ [২০।৫; ২২] ॥ ০ মানক্ষুণ্ণ। অভিমানে বিষণ্ণ ॥ কমলার অভিমানক্ষুণ্ণ মুখের দিকে তাকাইয়া সে ধীরে ধীরে আপন কক্ষে চলিয়া গেল। নৌকাডুবি ৫।২৭০।৯ ॥ [৪২।১] ॥ ০ লষিতদর্শন। বাঞ্ছিতদর্শন ॥ সন্ধান লইয়া জানিলাম তিনিই আমাদের বহুদিনের অভিলষিতদর্শন লোকবিশ্রুত বঙ্কিমবাবু। আ-সাহিত্য ৯।৪০৮।৪ ॥ [৪২।১] ॥ ০ ষেকদাতা। অনু. baptist. অভিষেকদাতা যোহন—John the Baptist. খৃষ্ট ২৭।৪৯৩।১০ ॥ [৪২; ৪৪] ॥ ০ সংযোগ। ঘনিষ্ঠ সংস্রব বা সম্পর্ক। অনু. adaptability, adjustment. কতকগুলি মরুজাত উদ্‌ভিদ জলসঞ্চয় করিয়া থাকে; ইহারা প্রতিকূল অবস্থার সহিত অভিসংযোগ-সাধনের সুবিদিত দৃষ্টান্তস্থল। অনু. অ-২।৫৪৯।১১ ॥ [১৭; ২২] ॥ ০ সারিণী। (স্ত্রী)। অভিসারিকা ॥ সেই রুদ্ধদ্বার সুপ্তসৌধ রাজধানীর নির্জন পথের অন্ধকার দিয়া কম্পিতহৃদয়ে ব্যাকুলচরণক্ষেপে সে অভিসারিণী চলিয়াছে, প্রাচীন-সা ৫।৫০৮।১৪; যে-সুরে আপনি তিনি উন্মাদিনী অভিসারিণীরে/ডাকিছেন সর্বহারা মিলনের প্রলয়তিমিরে। পূরবী ১৪।১৩৯.১৯; মৃত্যুতোরণ-তরণ-চরণ-চারিণী,/চিরদিন অভিসারিণী,/তোমারে চিনি ॥ গীত ২। ৫৬৬।১৯; তাই অভিসারিণীর চলা আর বাঞ্ছিতের আহ্বান পদে পদে মিলে যাচ্ছে; তাই নদী চলেছে যাত্রার সুরে, সমুদ্র দুলছে আহ্বানের ছন্দে—প-প-প্রান্তে ৮৪।২১ ॥ [২০।৯;

২০।৭৬] ॥ ০ সেচনক্রিয়া। সেচন-কর্ম ॥ শিক্ষার অভিসেচনক্রিয়া সমাজের উপর স্তরকেই দুই এক ইঞ্চিমাত্র ভিজিয়ে দেবে···শিক্ষা ২৩।১২ ॥ [২২] ॥ ০ হত। আহত ॥ ইহা একই কালে বেদনায় এবং আনন্দে তাহার সমস্ত মনকে এক প্রান্ত হইতে আর এক প্রান্তে অভিহত করিতে লাগিল। গোরা ৬।২৪৬।১৮; তাদের শক্তি এখনও কোথাও তেমন করে অভিহত হয় নি। শান্তি-নি ১৪।৫১৫।১২; তাঁহাদের আলাপের আন্দোলন আমার মনকে পদে পদে অভিহত করিয়া আনন্দিত করিয়া তুলিল। প-সঞ্চয় ২৬।৫৩৮।১০ ॥ [১০] ॥ তরঙ্গাভিহত। তরঙ্গাহত ॥ কত পর্বত-প্রান্তর-মরু-কানন-নগর-গ্রামকে তরঙ্গাভিহত করিয়া·· ধর্ম ১৩।৩৪৯।১৬ ॥ [৪২।১] ॥ দুঃখ-অভিহত। দুঃখাহত ॥ হে নির্ভীক, দুঃখ-অভিহত। বলাকা ১২।৬২।১৯ ॥ [৪২।১] ॥ ভয়াভিহত। অনু. struck with terror. ১৬০৭ খ্রীষ্টাব্দে ইহা আবার স্বীয় আবির্ভাবে জগৎকে শঙ্কিত করিয়া তুলিল এবং ভজনালয়গুলি ভয়াভিহত জনসংঘে পূর্ণ হইয়া গেল। অনু. অ-২।৫৮৫।২২ ॥ [৪২] ॥

অভীক। নির্ভয় ॥ অভীক তোমার, চটুল তোমার,/সহজ প্রাণের বাণী/ রোগশয্যায় ২৫।১১।১৬; অভীক-কুমার—তিনসঙ্গী ২৫। রবিবার গল্পের চরিত্র ॥ [৭; ৩০] ॥

অভুগ্ন। ঋজু। অভুক্ত, অনশনক্লিষ্ট ॥ বিশীর্ণ গোলকচাঁপা-গাছে/পাতাশূন্য ডাল অভুগ্নের ক্লিষ্ট ইশারার মতো। আ-প্রদীপ ২৩।৮১।৬ ॥ [১৭; ৩০] ॥

অভৌতিক। অলৌকিক ॥ কোনো বিশেষ গ্রহনক্ষত্রের সমবায়ে পৃথিবীর কোনো-একটি প্রদেশের জলধারায় এমন অভৌতিক জাদুশক্তির সঞ্চার হয় যাতে স্নানকারীর নিজের ও পূর্ব-পুরুষের আন্তরিক পাপ যায় ধুয়ে, মা-ধর্ম ২০।৪১০।২১ ॥ [১০; ৩০] ॥

অভ্যর্থন। অভ্যর্থনা ॥ 'বৃথা এ ক্রন্দন—রিক্ত করে শূন্য ঘরে/করো অভ্যর্থন।' খেয়া ১০।১০৫।১৪ ॥ [২০।৭৫] ॥

অভ্যাগম। ১. আগমন ॥ এদিকে হারানের অভ্যাগমে সুচরিতার মন যেন একটু আশ্বাসিত হইয়া উঠিল। গোরা ৬।১৬১।২১; বসন্তের প্রথম অভ্যাগমে ·· সাহিত্য ৮।৪৩১।১৩; শ্রীমান জলধরের অকস্মাৎ অভ্যাগমের প্রত্যাশায়···গল্প ২৪।২০৯।৪; রূপসী কন্যার অভ্যাগমে, গল্প ২৭।৯৮।৮; ঝগড়ু বেহারার অপ্রত্যাশিত অভ্যাগমে বিস্মিত হয়ে উঠলুম। চিঠি ৯।২৩২।৭ ॥ ২. অভ্যুত্থান ॥ কিন্তু সেই মুসলমান-অভ্যাগমের যুগে ভরতবর্ষে যে-সকল সাধক জাগ্রত হয়ে উঠেছিলেন তাঁদের বাণী আলোচনা করে দেখলে স্পষ্ট দেখা যায় ভারতবর্ষ আপন অন্তরতম সত্যকে উদ্ঘাটিত করে দিয়ে এই মুসলমানধর্মের আঘাত বেগকে সহজেই গ্রহণ করতে

পেয়েছিল। শান্তি-নি ১৬।৩৭৬।২৫ ॥ [২২] ॥ ॰ ঘাত। অনু. interruption. অন্য কিছুতে মন নিক্ষিপ্ত করতে সাহস হচ্ছে না। অথচ ইতিমধ্যে অনেকরকম অভ্যাঘাত ঘটেছে। চিঠি ৯।১৮৮।৬ ॥ [২২] ॥

অভ্যাস/পাক্। সং-ধা। অভ্যাস দৃঢ়বদ্ধ হ ॥ তাঁহাদের অনুরোধের উত্তরে 'না' বলিবার অভ্যাস এখনো পাকে নাই বলিয়া···সাহিত্য ৮।৪৯৩।২৪ ॥ [৩৬। ১] ॥ ॰ ক্ষেত্র। অনু. rehearsal. হার মানিয়া অভ্যাসক্ষেত্রে ললিতাকে বাদ দিয়াই কাজ চালাইতে হইল। গোরা ৬।২৬৬।১৩ ॥ [৪২] ॥ ॰ পরতা। অভ্যাসপরায়ণতা ॥ সেই অন্তঃকরণের কাছে তার পুরা দাবি, জড় অভ্যাসপরতার কাছে নয়। কালান্তর ২৪। ৩২৭।২৮ ॥ তু. অভ্যাসনিষ্ঠতা—কালান্তর ২৪।৩২৮।৪ ॥ [২০।৩৩; ৪৪] ॥

অভ্যুৎপাত। দুর্দৈব ॥ কিন্তু সকল কিছুর সঙ্গে সম্বন্ধহীন একান্ত আকস্মিক কোনো অভ্যুৎপাতকে আমাদের বুদ্ধি মানতে চায় না। বিশ্ব-প ২৫।৪১৩।২২ ; সেদিন আমাদের নটরাজ শিশির ভাদুড়ী মশায় কোনো শোকাবহ অতি গম্ভীর নাটকের জন্য আমার কাছে গান ফরমাশ করে বসলেন। কোনো বিলাতী নাট্যেশ্বর এমন প্রস্তাব মুখে আনতেন না, মনে করতেন এটা নাট্যকলার মাঝখানে একটা অভ্যুৎপাত···র-র ১৪।৯১২।৩৯ ॥ [২২] ॥ ॰ দয়। উৎসব ॥ আপনাকে আপনার মধ্যেই আবৃত করিয়া রাখি, চারিদিকে নিখিলের আনন্দ-অভ্যুদয় ব্যর্থ হইতে থাকে। ধর্ম ১৩।৩৪৯।১২ ॥ [২২] ॥

অভ্র/চুম্বিত। অনু. cloud-kissing. অভ্রচুম্বিত আলোকমালার প্রাসাদ··· খৃষ্ট ২৭।৫০১।১৮ ॥ তু. মেঘচুম্বিত ॥ [৪২] ॥ ॰ বিদারক। গগনভেদী ॥ আতশবাজির অভ্রবিদারক আলোটাই তার নির্বাণের উজ্জ্বল তর্জনী সংকেত। র-১। অবতরণিকা ১৷৴।৪ ॥ [৪২।১] ॥

অভ্রান্তিকতা। অভ্রান্ততা ॥ গুরুবাক্যের অভ্রান্তিকতার উপরে স্বাধীনবুদ্ধি জয়লাভ করে। সমাজ ১২।৪৫৯। ২১ ॥ [২০।৩৩ ; ২০।৪৩ ; ৩০] ॥

অমনস্ক। মনহীন ॥ বুদ্ধ থেকে আরম্ভ করে ভারতের মধ্যযুগের সাধু সাধক যাঁদেরই দেখি যাঁরাই এসেছেন পৃথিবীতে কোনো মহাবার্তা বহন করে, তাঁরা সকলেই অমনস্ক যান্ত্রিক বাহ্যিক আচারের বিরোধী। কালান্তর ২৪।৪০৩।২৬ ॥ [১০ ; ২৯] ॥

অমরী। (স্ত্রী)। সুরস্ত্রী ॥ একরাত্রি তরে। হে অমরী, অমর করিয়া দাও মোরে। চিত্রা ৪।২৬।২০ ॥ [২০।৭৬] ॥

অমানবিক। অমানুষিক ॥ "তা হ'ক, কিন্তু রাগের কারণ না থাকলে, রাগ না করাটা অমানবিক।" চার-অ ১৩। ২৮৫।১৮, অমানবিক নিষ্ঠুরতা দেখা দিচ্ছে প্রকাশ্যে বুক ফুলিয়ে। কালান্তর ২৪।২৫১।৯ ॥ [২০।৪৩ ; ৩০] ॥

অমিতভাষণ। অত্যুক্তি ॥ তাহার অমিতভাষণেই প্রমাণ হয় তাহার

অমূলকতা। পঞ্চভূত :২।৫৬৭।১৮ ॥ তু. অতিভাষা ॥ [৩০ ; ৪৩] ॥ ॰ মানব। অতিমানব ॥ তাকে পেতে হবে অমিত, দিতে হবে অমিত, কেন না তার মধ্যে আছে অমিত-মানব। মা-ধর্ম ২০।৩৮৩।৬, ৬, ৬-৭ ॥ [৩০ ; ৪৩] ॥ ॰ -আচারী। অসংযতা-চারী ॥ তারা অমিতাচারী দৃপ্ত প্রতাপের ভগ্ন তোরণ, পুনশ্চ ১৬।১২৫। ১৫ ॥ [৩০ ; ৪৩ ; ৪৪] ॥

**অমূর্ত/-উপাসনা**। নিরাকার উপাসনা ॥ অমূর্ত-উপাসনা প্রচার করিয়াছিলেন …আ-সাহিত্য ৯।৫১৩।২২ ; ৫১৪।৮-৯ ॥ [৩০ ; ৪২।১] ॥ ॰ পূজা। নিরাকারপূজা ॥ অমূর্তপূজাকে তর্কের দ্বারা ধ্বংস করিতে ইচ্ছা করেন। আ-সাহিত্য ৯।৫১৩।৯ ॥ [৩০ ; ৪২।১] ॥

**অম্বুবাচন**। মেঘগর্জন ॥ এদিকে অম্বুবাচীর আকাশ অম্বুবাচনে মুখর হয়ে উঠেচে। কিন্তু গিরিরাজের প্রকাশ বাষ্পে আচ্ছন্ন। চিঠি ৯।৫২।৫ ॥ [২৭] ॥

**অযৌক্তিক**। যুক্তিরহিত ॥ কিন্তু এই অযৌক্তিক লোকেদের সঙ্গে আমি মিলি না। বিবিধ-প্র অ-১।৩৬৬।১৬ ॥ [৩০ ; ৩৩] ॥

**অরক্ষা**। নিরাপত্তাহীনতা ॥ নইলে অরক্ষা-ভয়ের কান্না কোনোমতেই থামবে না। শান্তি-নি ১৪।৩৬৩।১৩ ॥ [৩০] ॥

**অরণ্য/চর**। বনচারী ॥ রাবণ যে জাতের মানুষ সে জাতি না ছিল অরণ্যচর, না ছিল পশুপালক। পারস্যে ২২।৪৬৫।২০ ; তাই মানুষের আদিম জীবনযাত্রা ছিল অরণ্যচর-রূপে। পল্লী-প্র ২৭।৫৫৮।১৪ ॥ [৪৪] ॥ ॰ চারী। বনচারী ॥ অরণ্যচারী কবি বনের দুটি সুন্দর ডানাওয়ালা পাখির মতো করিয়া সসীমকে ও অসীমকে গায়ে গায়ে মিলাইয়া বসিয়া থাকিতে দেখিয়াছেন, ভারত ৪।৪৫৯। ১৭ ; তখন যে দ্বীপের অরণ্যচারী ‘দ্রুয়িদ’গণ আপনাদের পূজার আবেগ ভাষাহীন প্রস্তর স্তূপে স্তম্ভিত করিয়া তুলিতেছিল, সাহিত্য ৮।৩৪৫।৬ ॥ [৪৪] ॥ ॰ বরণী। (স্ত্রী)। রাঙা ॥ ছড়াও পথে আঁচল হতে অশোক চাঁপা করবী/মিলিয়া যত তরুণ তরুণী, বকুলবনে পবন হত সুরার মতো সুরভি—/পরান হত অরুণবরনী। কথা ৭।১২৯।১৪ ॥ [২০।৭৭] ॥ ॰ রুচি। লালরঙা ॥ অরুণরুচি আসনে চরণ তব রাজে,/মম হৃদয়কমল বিকশিত। তপতী ২১।১৮৩।৪ ॥ [৪২।১] ॥

**অরুণি/ম**। অরুণাভ ॥ সেদিনের সদ্য-জাগা চক্ষে জাগে অস্পষ্ট কী প্রত্যাশার অরুণিম প্রথম উন্মেষ ; বীথিকা ১৯।৩২।১৫ ; নব পরিচয়ে বিরহব্যথা যে হানে বিহ্বল প্রাতে সংগীত সৌরভে,/দূর-আকাশের অরুণিম উৎসবে। নবজাতক ২৪।৬।২৪ ॥ তু. রক্তিম উৎসবে—গ্রন্থ-প ১৭।৪৩৫।২৫ ॥ [২০।২১] ॥ ॰ মা। রক্তিমা ॥ যৌবনের প্রান্তসীমায়/জড়িত হয়ে আছে

অরুণিমার ম্লান অবশেষ ;— শে-স ১৮।৬।১৮ ॥ [২০।২১] ॥

**অরেখ**। রেখাহীন ॥ অরেখ সাদার বুকের উপর যেখানে রেখা-কালীর নৃত্য সেখানে এই রংগুলি যোগিনী। পরিচয় ১৮।৫১৯।৮ ॥ [৩০] ॥

**অর্জিল**। না-ধা। অর্জন করল ॥ বর্জিল ভয়, অর্জিল জয়, সার্থক হল কাজে। গীত ১।২৫৪।২৩ ॥ [৩৭] ॥

**অর্থ/দ্বৈধ**। অনু. ambiguity. নেশন ও ন্যাশনাল শব্দ বাংলায় চলিয়া গেলে অনেক অর্থদ্বৈধ-ভাবদ্বৈধের হাত এড়ানো যায়। আত্মশক্তি ৩।৫১৫।৮ ॥ [৪২] ॥ ◦ বান। অর্থবিশিষ্ট ॥ গদ্যে প্রধানত অর্থবান শব্দকে ব্যূহবদ্ধ করে কাজে লাগাই, পদ্যে প্রধানত ধ্বনিমান্ শব্দকে ব্যূহবদ্ধ করে সাজিয়ে তোলা হয়। ছ-ছবি ২১।৩৬৫।২২ ; খানিকটা অর্থবান ছবির টুকরো নিয়ে যে ছড়া বানানো হয়েছে···বাংলা-প ২৬।৪০৬। ২৭ ; ৪১৯।৯ ; ৪২৩।১৫ ; ৪৪৩।৩০ ; ৪৪৪।২ ; আমরা সবাই জানি যে, মন্ত্রের লক্ষ্য হল শব্দের অর্থকে ধ্বনির ভিতর দিয়ে মনের গভীরে নিয়ে যাওয়া। সেখানে সে যে কেবল অর্থবান তা নয়, ধ্বনিমানও বটে। সা-স্বরূপ ২৭।২৭০।২৬ ॥ তু. মানেওয়ালা —বাংলা-প ২৬।৪২৩।১৬ ॥ [২১।২] ॥ • শাস্ত্রিক। অনু. economist. এই চিত্তবৃত্তি অর্থশাস্ত্রিকের না, রাষ্ট্রতাত্ত্বিকের নয় ; র-র ১৩।২৬।৪ ॥ [২০।৪৩ ; ৪২] ॥ • -আত্মক। মানেওয়ালা ॥ ইংরেজি ভাবার desolate প্রভৃতি অর্থাত্মক শব্দ, শব্দতত্ত্ব ১২।৩৭৯।২২ ; ৩৮১।১৮, ২০ ॥ [৪৩ ; ৪৪] ॥

**অর্থী**। প্রার্থী ॥ অর্থী প্রার্থী বাদী প্রতিবাদী, সো-তরী ৩।১১৭।২৪ ; লক্ষ মনোরথ অর্থী রাজদ্বারে যথা, বি-অভি ৪।১৩৩।১০ ॥ [২২।১ ; ৩২] ॥

**অর্ধরুদ্ধস্বর**। আধোধরা গলা ॥ বিভা রুদ্ধশ্বাসে অর্ধরুদ্ধস্বরে সেইখানে বসিয়া পড়িল। বউ-হাট ১।৪১৬।২৪ ॥ [৪৪] ॥

**অর্পি/নু**। না-ধা। অর্পণ করলাম ॥ যেখানে সুপ্তি হল লীনা,/যেথা বিশ্বের মহামন্ত্র,/অর্পিনু সেথা মোর বীণা/ আমি আধো-জাগ্রত চন্দ্র। মহুয়া ১৫।২৪।১১ ॥ ◦ ব। না-ধা। অর্পণ করব ॥ "প্রভু, এই আমার বন্দনা/ নৃত্যগানে অর্পিব চরণতলে, নটরাজ ১৮।১৯৮।১১ ॥ ◦ য়াছ। না-ধা। অর্পণ করেছ ॥ তুমি মোরে অর্পিয়াছ যত অধিকার/ক্ষুণ্ণ না করিয়া কভু কণামাত্র তার/নৈবেদ্য ৮।৪৬।১০ ॥ ◦ য়াছি। না-ধা। অর্পণ করেছি ॥ জীবনসর্বস্বধন অর্পিয়াছি যারে জন্ম জন্ম ধরি। চিত্রা ৪।৩৫।৮ ॥ ◦ য়াছিনু। না-ধা। অর্পণ করেছিলাম ॥ তবু সে তো তাহারি উদ্দেশে/একদা অর্পিয়াছিনু স্পষ্ট বাণী, সত্য নমস্কার,/ অসংকোচে পূজাঅর্ঘ্য,/সেই জানি গৌরব আমার। বীথিকা ১৯।৩৪।১২ ॥ [৩৭] ॥

**অল/ক্ষ্যত**। অলক্ষ্যে ॥ দেশের এই-সমস্ত বিচিত্র দাবি ইচ্ছায় অনিচ্ছায় লক্ষ্যত অলক্ষ্যত ধনীরা মিটিয়ে

থাকে। রা-চিঠি ২০।৩৬।১৭ ॥ [২০। ৩৪ ; ২৯ ; ৩০] ॥ ◦ জ্জ। নির্লজ্জ ॥ সম্প্রতি যে-দেশে বিজ্ঞানের অপ্রতিহত প্রভাবে অলজ্জ কৌতূহলবৃত্তি দুঃশাসন-মূর্তি ধরে সাহিত্যলক্ষ্মীর বস্ত্রহরণের অধিকার দাবি করছে, সা-পথে ২৩। ৪০৮।২ ॥ [১০ ; ৩০] ॥ ◦ জ্জতা। নির্লজ্জতা ॥ এখনকার বিজ্ঞান মদমত্ত ডিমোক্রাসি তাল ঠুকে বলছে, ঐ আব্রুটাই দৌর্বল্য, নির্বিচার অলজ্জ-তাই আর্টের পৌরুষ। সা-পথে ২৩। ৪০৭।৯ ॥ [২০।৩৩ ; ৩০] ॥ ◦ সস্বর। আলস্যপূর্ণকণ্ঠ ॥ মহেন্দ্র অলসস্বরে কহিল, চো-বালি ৩।২৯২।১১ ॥ [৪৪] ॥ ◦ সিত। আলস্যভরা ॥ মুদিত নয়ানে দুটি উলসিত অলসিত অরবিন্দের মত, শ্যামের কোলে রাধা—সমালোচনা অ-২।১২৭।৯ ; পান্থ, এখনো কেন অলসিত অঙ্গ—গীত ১।১১৯।৯ ॥ [২০। ১৮] ॥

অল্প/বিত্ত। অল্পপুঁজি ॥ সেগুলো অল্পবিত্ত ছেলেরা পাত উলটিয়ে পড়ে চলে যায়, চার-অ ১৩।২৭২।৩ ॥ [৪২।১] ॥ ◦ আশী। স্বল্পাহারী ॥ গ্রীষ্মকালের ডোবার মাছ যেমন অল্পজল পাঁকের মধ্যে কোনোমতে শীর্ণ হইয়া খাবি খাইয়া থাকে, গলি-নিবাসী অল্পাশী পরিবারগ্রস্ত কেরানির বঞ্চিত জীবন সেইরূপ···চো-বালি ৩।৪৭৫।২৬ ॥ [২০।৯ ; ১৯] ॥

অশক্তজাতীয়। অক্ষম শ্রেণীর ॥ তারা অখ্যাতির এবং অপযশের আড়ালে অশক্তজাতীয়দের বিলুপ্ত করে রাখতে পারে। রা-চিঠি ২০।২৮১।২৮ ॥ [৪৪] ॥

অশঙ্কিনী। (স্ত্রী)। শঙ্কাহীনা ॥ যাব না বাসরকক্ষে বধূবেশে বাজায়ে কিঙ্কিণী,। —আমারে প্রেমের বীর্যে করো অশঙ্কিনী। মহুয়া ১৫।৪২।১০ ॥ [২০।৯ ; ২০।৭৬ ; ৩০] ॥

অশরীর। অদেহ ॥ যাহা অশরীর ভাব-রূপে নিরাশ্রয় হইয়া ফিরে ; আত্ম-প ২৭।২০৬।১১ ; অশরীর থাকে সে গুহায়—রূপান্তর ৩৫।৩ ॥ তু. অশরীরী ভাব—সমালোচনা অ-২।৯৬।২৯ ॥ [১০ ; ৩০] ॥

অশিক্ষিতপটুত্ব। শিক্ষানিরপেক্ষদক্ষতা ॥ সহজবুদ্ধি জৈব অভ্যাসের অনুগামী, তাহার অশিক্ষিতপটুত্ব—তাই বলিয়াই সে সুশিক্ষিত পটুত্বের উপরে বাহাদুরি লইবে এ তো সহ্য করা চলে না। পঞ্চভূত ২।৫৬৭।১২ ; কিন্তু মোতির মারও অশিক্ষিতপটুত্বের সীমা আছে। যোগাযোগ ৯।২৬১।২৮, সহজ-সংস্কার, অশিক্ষিতপটুত্ব একেবারেই ঠিক পথ দিয়া চলিতে পারে, সমাজ ১২।২০৯। ১৩ ; আদিকালের মানুষ তার অশি-ক্ষিতপটুত্বে বিরল রেখায় যে-রকম সাদাসিধে ছবি আঁকত, যাত্রী ১৯। ৪২৫।৯ ; স্ত্রীলোকের অশিক্ষিতপটুত্ব যে-সকল বহুকালাগত প্রাচীন সংস্কা-রের দ্বারা গঠিত, গল্প ২১।২৫৬।১০ ; কিন্তু এই বৃহৎ যজ্ঞক্ষেত্রে মেয়েকে আপন স্থান নিতে হোলে অশিক্ষিত-পটুত্বে চলবে না। র-র ১৩।২৬।৮ ; মেয়েদের অশিক্ষিতপটুত্বের কথা

কালিদাস বলেছেন, সরল প্রকৃতির লোকের অশিক্ষিত স্বাদ সম্ভোগের কথাটাও সত্য। র-র ১৪।৯১২।২৪ ॥ [২১।২] ॥

অশ্রদ্ধিত। অবিশ্বাস্য। অশ্রদ্ধেয় ॥ বনোয়ারির মনে হইল, বাড়ির সমস্ত চাকরবাকর এই অশ্রদ্ধিত, এই পরিত্যক্তকে লইয়া আপনাদের মধ্যে হাসিতামাসা করিতেছে। গল্প ২৩। ২১৬।২৭ ॥ [১৭ ; ২০।১৮ ; ৩০] ॥

অশ্রু/-আর্দ্র। রোদনরুদ্ধ ॥ পরক্ষণেই একটি অশ্রু-আর্দ্র কণ্ঠ কহিল…নৌকাডুবি ৫।৩১২।৯ ॥ [৪২।১] ॥ ◦ চোখ। ছলোছলো চোখ ॥ ঘরের মঙ্গলশঙ্খ নহে তোর তরে,/নহে রে সন্ধ্যার দীপালোক, নহে প্রেয়সীর অশ্রুচোখ। বলাকা ১২।৭৬।১৬ ॥ তু. অশ্রুনেত্র ॥ [৪২।১] ॥ ◦ জড়িতস্বর। কান্নায় ধরাগলা ॥ অশ্রুজড়িতস্বরে কহিলেন, চো-বালি ৩।৪৭৮।৭ ॥ [৪৪] ॥ ◦ তিগম্য। যা শুনতে পাওয়া যায় না ॥ এই শ্লোকের মধ্যে যে-একটি ভাবের সৌন্দর্য আমাদের সহিত তাহাও চক্রান্ত করিয়া অশ্রুতিগম্য একটি সঙ্গীত রচনা করে, বিচিত্র-প্র ৫। ৪৫৫।২৪ ॥ [৩০ ; ৪৪] ॥ ◦ নয়ন। অশ্রুসজল নয়ন ॥ অশ্রুনয়নে বৃথা কর হানি/যাত্রায় নাহি দিব বাধা। মহুয়া ১৫।৪০।১৭ ॥ [৪২।১] ॥ ◦ নেত্র। অশ্রুসিক্ত নয়ন ॥ তিনি অত্যন্ত সাধু হইয়া প্রায় অশ্রুনেত্রে সকলকে বলিলেন, চতুরঙ্গ ৭।৪৩৮।১ ॥ তু. অশ্রু-চোখ ॥ [৪২।১] ॥ ◦ বারি। অশ্রুজল ॥ অশ্রুবারি ভারিয়া…ভা-পদা ২।৬।১৭ ; নিঃসহায়ের অশ্রুবারি পীড়িতের চক্ষে/মুছাবে কে। শ্যামলী ২৫।১৯২।১৬ ॥ [৪২।১] ॥ ◦ বাষ্পাচ্ছন্ন। চোখের জলে ঝাপসা ॥ মাসিমার পবিত্র স্নিগ্ধমূর্তি আশার অশ্রুবাষ্পাচ্ছন্ন হৃদয়ের মধ্যে আবির্ভূত হইল। চো-বালি ৩। ৪৭২।৩০ ॥ [৪২।১] ॥ ◦ ব্যাকুলকণ্ঠ। কান্নায় যার স্বর বিহ্বল ॥ তখন আনন্দময়ী অশ্রুব্যাকুলকণ্ঠে মৃদুস্বরে গোরার কানের কাছে কহিলেন, "গোরা এইবার একবার বিনয়কে ডেকে পাঠাই।" গোরা ৬।৫৭২।১০ ॥ [৪৪] ॥ ◦ রুদ্ধকণ্ঠ। কান্নায় ধরাগলা ॥ অন্নদাবাবু অশ্রুরুদ্ধকণ্ঠে বলিতে লাগিলেন, নৌকাডুবি ৫।২২৮।১৭ ; সুচরিতা অশ্রুরুদ্ধকণ্ঠে যাহা বলিল তাহা তাহার অন্তর্যামী শুনিতে পাইলেন। গোরা ৬।৫২০।২২ ॥ [৪৪] ॥

অষ্টকুষ্ঠী। সংস্কৃতীকৃত—আঁটকুড়ী ॥ কোথা হইতে এক চক্ষুখাদিকা, ভর্তার পরমায়ুহন্ত্রী, অষ্টকুষ্ঠীর পুত্রী উড়িয়া আসিয়া জুড়িয়া বসিবে, ইহা কোন্ সৎকুলপ্রদীপ কনকচন্দ্রসন্তান সহ্য করিতে পারে। যদি-বা মরণকালে এবং ডাকিনীর মন্ত্রগুণে কোনো-এক মূঢ়মতি জ্যেষ্ঠতাতের বুদ্ধিভ্রম হইয়া থাকে, তবে স্বর্ণময় ভ্রাতুষ্পুত্র সে-ভ্রম নিজহস্তে সংশোধন করিয়া লইলে এমন কী অন্যায় কার্য হয়। গল্প ১৫।৪২৪।৩০ ॥ [২৩] ॥

অসংবৃতি। নগ্নতা ॥ পায়ের দিকে শাড়ির বহর ইঞ্চি দুই-তিন খাটো,

কিন্তু উত্তরচ্ছদে অসংবৃতির সীমানা এখন আলজ্জতার অভিমুখে; শেষ-কবিতা ১০।৩৫৩।১৪ ॥ [২০।৫; ৩০]॥

**অসত্যপরতা**। মিথ্যাচার ॥ য়ুরোপে সাধারণত অসত্যপরতা দূষণীয়, স্বদেশ ৪৯৩।১৫ ॥ [২০।৩৩; ৩০; ৪৪] ॥

**অসম্ভাব**। অভাব ॥ ইতিহাসে সে প্রমাণেরও কিছুমাত্র অসম্ভাব নাই। পঞ্চভূত ২।৬০৪।৪; সেখানে উপযুক্ত পরিমাণে আহার্যদ্রব্যের অসদ্‌ভাব ঘটিতে পারে। লোক-সা ৬।৬০৪।১৪; কিন্তু সাহিত্যের অভাব ঘটিবার একটা প্রধান কারণ, আমাদের মধ্যে জাতীয় যোগবন্ধনের অসদ্‌ভাব। সাহিত্য ৪১৭।১২; তখনকার অন্যান্য রাজপরিবারেও বহুবিবাহ দৃষ্টান্তের অসদ্‌ভাব ছিল না। সমাজ ১২।৪২১।১১; যথেষ্ট পরিমাণ টুলচৌকির অসম্ভাব পূরণ করেছে দার্জিলিং চা কোম্পানীর মার্কামারা প্যাকবাক্স। চার-অ ১৩।২৭২।৯; পৃথিবীতে তাহার শুচিতারক্ষার উপযোগী মাটি জলের বিশেষ অসদ্‌ভাব ছিল। জীবনস্মৃতি ১৭।২৭৭।২৮; তুচ্ছ এবং কল্পিতকারণে স্ত্রীর সহিত মান-অভিমানেরও অসদ্-ভাব ছিল না। গল্প ২০।১৯৮।২৯; যাদের বেড়াবার শখ বেশি অথচ পাথেয়ের অভাব, তারা যেমন করে টাইম্‌টেব্‌ল্ পড়ে, অল্প বয়সে আর্থিক অসদ্‌ভাবের দিনে আমি তেমনি করে বইয়ের ক্যাটালগ পড়তুম। গল্প ২৩।৩১৯।৭ ॥ [১২] ॥

**অসম্ভূতি**। যার উৎপত্তি নেই ॥ উপনিষদ বলেন, অসম্ভূতি ও সম্ভূতিকে এক করে জানলেই তবে সত্য জানা হয়। অসম্ভূতি যা অসীমে অব্যক্ত, সম্ভূতি যা দেশে কালে অভিব্যক্ত। মা-ধর্ম ২০।৪১৩।৩, ৪ ॥ [২১।১; ২৯] ॥

**অসহকার আন্দোলন**। অনু. non-co-operation movement. আজ অসহকার-আন্দোলনে হিন্দুর সঙ্গে মুসলমান যোগ দিয়েছে, তার কারণ রুম-সাম্রাজ্যের অখণ্ড অঙ্গকে ব্যঙ্গী-করণের দুঃখটা তাদের কাছে বাস্তব। কালান্তর ২৪।৩৫৪।২২ ॥ [৩০; ৪২] ॥

**অসিতচর্ম**। অসিত চর্ম মানুষ। সংস্কৃতী-কৃত—কালা আদমি। অনু. coloured. সেই জনসমষ্টির মধ্যে মধ্য-এশিয়ার অসিতচর্ম মানুষও আছে। রা-চিঠি ২০।৩০১।১৪ ॥ [২৩] ॥

**অসীমায়তনতা**। এ জগতের সকল বস্তুরই দৈর্ঘ্য প্রস্থ ও বেধ এই তিন প্রকারের আয়তন দেখা যায়। কিন্তু এই-সকল আয়তনের অতীত আর-এক প্রকার আয়তন তাহাদের আছে, তাহাকে কি বলিব খুঁজিয়া পাইতেছি না। তাহা অসীমায়তনতা, বা আয়তনের অসীম অভাব। আলোচনা অ-২।৫।১৬ ॥ [২০।৩৩; ৩০; ৪২।১] ॥

**অসুবিধাকর**। অসুবিধাজনক ॥ 'সুবিধা-কর' দ্র। জীবনস্মৃতি ১৭।৩৪৯।২৩ ॥ [২৯; ৩০; ৪৪] ॥

**অসূর্যম্পশ্য/রূপ**। যার রূপ সূর্যও দেখতে পায় না॥ উদ্ধৃতির জন্য 'অবায়ুস্পর্শ্যদেহ' দ্র॥ যু-পত্র ১।৫৩১। ১৪॥ ০ **রূপা**। (স্ত্রী)। যে রমণীর রূপ সূর্যও দেখতে পায় না॥ এদেশে যদিও 'বাড়ির ভিতর' নেই, তবু এদেশের মেয়েরা যেমন অসূর্যম্পশ্যরূপা এমন আমাদের দেশে নয়। যু-পত্র ১।৫৪৭।১৯; হিন্দু রমণী! অসূর্যম্পশ্য-রূপা। গোরা ৬।৪৯৮।২৯; এই নব্য রচনা নীতির ভিতর দিয়ে সেদিনকার বাঙালি-মন মানসিক চিরাভ্যাসের অপ্রশস্ত বেষ্টনকে অতিক্রম করতে পারলে—যেন অসূর্যম্পশ্যরূপা অন্তঃ-পুরচারিণী আপন প্রাচীর-ঘেরা প্রাঙ্গ-ণের বাইরে এসে দাঁড়াতে পেরেছিল। সা-পথে ২৩।৫২৪।৩০॥ [৪২।১]॥

**অসৈনিক**। অনু. civil. অসৈনিক জীবনযাত্রা নিরীক্ষণ করিয়া, অনু. অ-২।৫৬৩।২২॥ [৭; ৩০]॥

**অস্তি/বাচক**। অনু. positive. বাক্য-গুলিকে অস্তিবাচক করো, ইং-সহজ অ-২।৪৪৩। ২২॥ [২৯; ৪২; ৪৪]॥ ০ **ত্ববাচক**। অনু. positive. প্রথম বাক্যের দুই অংশই অস্তিত্ববাচক, শেষবাক্যের দুই অংশই কর্তৃত্ববাচক। বাংলা-প ২৬।৪৪৮।১৯॥ [৪২; ৪৪]॥

**অস্পষ্টত**। অস্পষ্টরূপে॥ স্পষ্টত অথবা অস্পষ্টত মিশ্রিত থাকে,…সাহিত্য ৮।৪৭৬।৪; এই পলিসির কথা স্পষ্টত অথবা অস্পষ্টত ইংরাজের মনে আছে কি না…রাজা-প্রজা ১০।৪১১।২৪॥ [২০।৩৪; ৩০]॥

**অস্ফুটিত**। অস্ফুট॥ ফুটায়েছে হৃদয়ের অস্ফুটিত কলি। বনফুল অ-১।৮৬।২২; স্বপ্নে-মাখা অস্ফুটিত জ্যোতি। ৯১। ১২॥ [৩০]॥

**অস্মিতাসূচক**। অনু. positive. দুঃখের তীব্র উপলব্ধি আনন্দকর কেননা সেটা নিবিড় অস্মিতাসূচক; সা-পথে ২৩।৩৫৭।৮॥ [৪২; ৪৪]॥

**অস্বাস্থ্য**। সুস্থতাভাব॥ অস্বাস্থ্যকে পরাভূত করিবার জন্য স্বাস্থ্যের প্রাণ-পণ চেষ্টাকে বলে পীড়া। জগৎও তাহাই। জগৎও অস্বাস্থ্যকে অতিক্রম করিয়া উঠিবার জন্য স্বাস্থ্যের উদ্যম। বিবিধ-প্র অ-১।৩৮৮।২১, ২২: রোগের অর্থ অস্বাস্থ্য, কিন্তু সেই অস্বাস্থ্যের মধ্যে স্বাস্থ্যের ভাব কার্য করিতেছে। ৩৮৯।১৩, ১৩; উহার মনটি উহার জীবনকে শীতাতপ অসুখ অস্বাস্থ্য এবং লজ্জা হইতে রক্ষা করে, পঞ্চভূত ২।৫৮৭।২১; চারিত্র-পূ ৪।৪৭৭।১৯; নৌকাডুবি ৫।৩০৯।৯; ৩২৫।৩; বিবিধ-প্র ৪৭৮।১; প্রাচীন-সা ৫।৫০৬। ১৬; সমূহ ১০।৫০৯।১; দুইবোন ১১। ৪৩৬।২১; ৪৫০।১১; গল্প ১৫।৪১৫।৩; জীবনস্মৃতি ১৭।৩৫৩।৪; পরিচয় ১৮। ৪৩৯।১০; ৫৩১।১৮; যাত্রী ১৯।৩৭৪। ২৯; ৪৮০।২৩; গল্প ২০।২১৮।১৫; গল্প ২২।২৬৮।৪; গল্প ২৩।৩২৪।১২; সা-পথে ২৩।৩৫৮।২৪; ৪৬৩।৭; ৫০১। ২৮; ৫০৬।৫; গল্প ২৪।২১০।১৪; কালান্তর ২৪।৩৯১।২৮; প-সঞ্চয় ২৬।৫১০।৭; সা-স্বরূপ ২৭।২৭৬।১১; আ-রূ-বি ২৭।৩১৮।১৮; গল্প ২৭।৫৪২।

১৮ ; ৫৫২।২ ; ৫৬৩।১৫ ; ৫৭১।১ ; চিঠি ৪।১৬১।৮ ; ১৭৯।৫ ; অস্বাস্থ্য বা দুর্বলতা বা অশক্তি···চিঠি ৫।৫৪।৩ ; ১০১।১৫, ১৯ ; ১২৪।১২ ; ২৯৪।১৬ ; কত লক্ষ লক্ষ লোকের দৈন্য অজ্ঞান অস্বাস্থ্য ঐসব গহনার মধ্যে পুঞ্জীভূত হয়ে আছে। চিঠি ৯।৪।১৮ ; আমার বিশ্বাস তোমার এই মানসিক গ্লানি তোমার শারীরিক অস্বাস্থ্যেরই অনুবর্তী। ৩৪৬।৪ ; এত অবহেলা, অস্বাস্থ্য, অসৌন্দর্য, দারিদ্র্য, মানুষের বাসস্থানে কি এক মুহূর্ত সহ্য হয়! ছিন্নপত্র ২৪৪।৫ ; কন্‌গ্রেসেরও অন্তঃ-সঞ্চিত ক্ষমতার তাপ হয়তো তার অস্বাস্থ্যের কারণ হয়ে উঠেছে বলে সন্দেহ করি। র-র ১৩।৩৮২।২২ ॥ [১০ ; ১৮ ; ৩০] ॥

অহিং/সক। অহিংস্র ॥ পবিত্র ও প্রাণ হিংসার অকর্তব্যতা সম্বন্ধে অহিংসক ভারতবর্ষকে উপদেশ দিতে থাকে··· রাজাপ্রজা ১০।৪১১।১ ॥ [৩০] ॥ • স্রক। অহিংস্র ॥ ব্রজবাবুও আমাদের অহিংস্রক শিকারীদের মধ্যে একজন প্রধান উৎসাহী। জীবনস্মৃতি ১৭।৩৫১।১৪ ॥ [৩০] ॥

অহেতু। নিষ্কারণ ॥ অকস্মাৎ কোমলের কমলমালার স্পর্শ লেগে/শাস্তের চিত্তের প্রান্ত অহেতু উদ্‌বেগে ভ্রূকুটিয়া ওঠে কালো মেঘে ; নটরাজ ১৮।২০৮।৩ ; কোথা হতে অকস্মাৎ ঘরে ঢুকে/হেসে ওঠে অহেতু কৌতুকে। নবজাতক ২৪।৩২।১৪ ॥ [২৫ ; ৩০] ॥

# আ

আইনসচিব। অনু. attorney. তুমি যে এটর্ণিকে আমাদের দেহে যোজনা করেছ···বিদ্যালয়ের রক্ত অল্প ; এ রকম পেট ভরাবার মত রস তার নেই। ···আমার তরফের আইন-সচিব নিযুক্ত করলে···চিঠি ৫।১৯৪। ১১ ॥ [৪২] ॥

আঁকনপট। অনু. canvas. তব আঁকনপটের পরে/···নটরাজের জটার রেখা জড়িত হয়ে রয়। বিচিত্রিতা ১৭।৪।৩ ॥ [৪২] ॥

আকম্পিত। ঈষৎকম্পিত ॥ ঝিল্লিরবে আকম্পিত সন্ধ্যাবেলাকার নিস্তব্ধতা ··চতুরঙ্গ ৭।৪৫৩।৩ ; সমস্তই আমার এ চৈতন্যের/শেষ সূক্ষ্ম আকম্পিত রেখার এধারে। পুনশ্চ ১৬।১২৩।৭ ; কিন্তু আমার লক্ষ্মী ফাল্গুন শেষের অপরাহ্ণে প্রবীণ তরুশ্রেণীর আকম্পিত ঘনপল্লববিতানে দীর্ঘনিপতিত ছায়া-এবং আলোক-রেখাঙ্কিত পুষ্পবনপথে, গল্প ২১।২২৪।৯ ॥ [২২] ॥

আকর্ষণ/কর্। সং-ধা। আকৃষ্ট কর্ ॥ যিনি আমার অভ্যাসকে আকর্ষণ করেন অন্যের অভ্যাসকে পীড়িত করেন তিনিও আমার দেবতা হইতে পারেন না, সঞ্চয় ১৮।৩৫২।১৯-২০ ॥ এইজন্য সহস্র অত্যুক্তি দ্বারাও রাজার প্রত্যয় আকর্ষণ করিতে পারি নাই, আত্মশক্তি ৩।৬১০।২২ ॥ কোথা হইতে আমরা প্রাণ আকর্ষণ করিব। ভারত ৪।৩৭৮।৩০ ॥ ভাব আকর্ষণ করিবার

জন্য কত প্রকার চার ফেলিতে হয়। বিচিত্র-প্র অ-১।৩৭২।৯ ॥ সাধারণের মনোযোগ আকর্ষণ করিয়া দেওয়াই… শব্দতত্ত্ব ১২।৩৪২।১১; ৫৫১।১০ ॥ সংকল্প আকর্ষণ কর্—আকারবদ্ধ'দ্র ॥ এই প্রতীকের জালে জলস্থল আকাশ থেকে অসংখ্যসত্য সে আকর্ষণ করছে, বাংলা-প ২৬।৩৭৮।১৮ ॥ [৩৬] ॥ • জীবী। যে আকর্ষণ করে বাঁচে ॥ কর্ষণজীবী এবং আকর্ষণজীবী এই দুই জাতীয় সভ্যতার মধ্যে…গ্রন্থ-প ১৫। ৫৪৭।১০ ॥ তু. শোষণজীবী—গ্রন্থ-প ১৫।৫৪৭।১৩॥ [৪৪] ॥ • তত্ত্ব। আকর্ষণ বিষয়ক সত্য ॥ কিন্তু অসংখ্য আপেল-পড়া যেমনি একটি আকর্ষণতত্ত্বে এসে ঠেকে…শিক্ষা ১৯২।২ ॥ [৪৪] ॥

আকল্প। মণ্ডন ॥ ত্রিলোকেশ্বর মন্দিরের স্বর্ণচূড়া পশ্চিম দিগন্তে যায় দেখা,/ চিনতে পারে নিজেদেরই মনের আকল্প, বহুদূরের থেকে প্রণাম করে। পুনশ্চ ১৬।১১২।২৩ ॥ [১০] ॥

আকারবদ্ধ। অনু. embodied. মনের মধ্যে একটা পাপের সঙ্কল্প তাহার চারিদিকে সহস্র পাপের সংকল্প আকর্ষণ করিয়া আপনাকে আকারবদ্ধ করিয়া তুলে ও প্রতিদিন বৃহৎ হইতে থাকে। আলোচনা অ-২।৪১।৫; মন্ত্রি-অভি অ-২।১৯২।২; ২০১।৭; ঔ-ব্রহ্ম অ-২।২১৫।২৯; আকারবদ্ধ কবিত্বের মূর্তি…লোক-সা ৬।৫৯৪।১২; আ-সাহিত্য ৪০৫।১৬; ৫১৯।৮; ৫২৩।১০; ৫৩০।৮ ॥ তু. অঙ্গবদ্ধ, শরীরবদ্ধ ॥ [৪২; ৪৪] ॥

আকাশ/আঁচড়া। অনু. skyscraper. নিউ ইয়র্কের আকাশ-আঁচড়া বাড়ি আমাদের পলিমাটির উপর বসিয়ে দিলে সেটা তার অধিবাসীদের কবর হয়ে উঠবে। র-র ১৩।৫৮১।১২ ॥ [৪২]॥ • গামী। গগনচুম্বী ॥ আকাশগামী চূড়া…গ্রন্থ-প ১৫।৫৩৬।২৫ ॥ তু-আস্মানগামী ॥ [৪৪] ॥ • চর। গগনচারী ॥ আকাশচর কল্পনা,/উড়ে গেল মেঘের পথে,/শে-স ১৮।৮২।১০ ॥ [৪৪] ॥ • চারী। গগনচারী ॥ পূর্বে আমি এক আকাশচারী বিদ্যাধর ছিলাম। অনু. অ-২।৬০২।২৪; সেই আকাশচারী মনটা…কালান্তর ২৪। ৩০৪।১৭ ॥ তু. আকাশবিহারী—গীত ২।৫৮০।১৪ ॥ [৪৪] ॥ • পরিপ্লাবী। যাতে গগন প্লাবিত হয় ॥ এই আকাশপরিপ্লাবী অজস্র আলোককে …ধর্ম ১৩।৩৫৭।২১ ॥ [৪৪] ॥ • বাণী। আকাশের বাণী, অশরীরী বাণী ॥ নেমে এল আকাশবাণী। পুনশ্চ ১৬। ৯৯।১৫; আকাশবাণী আসে ঊর্ধ্ব-লোক হতে, শে-স ১৮।৪৫।৯; তারা আকাশবাণীকে ডেকে আনে প্রকাশের তপস্যায়। ৯৪।২০; ছন্দভাঙা হাটের মাঝে/তরল তালে নূপুর বাজে,/ বাতাসে যেন আকাশবাণী ফুটে। বীথিকা ১৯।৬৩।১৫ ॥ [৪৪] ॥ • ভীরু। আকাশকে যার ভয় ॥ পাখীকে খাঁচায় বন্দীকরে তাকে আকাশ-ভীরু করে তোলা হয়েচে। চিঠি ৯।৭৫।১৯ ॥ • ভীরুতা। আকাশভীরুতা তার স্বভাব নয়। ১৯-২০ ॥ [৪৪] ॥

**আকিঞ্চন্য**। নিঃস্বতা॥ আমরা কি আকিঞ্চন্যের সেই চরম বর্বরতায় এসে ঠেকেছি যার কেবল অভাবই আছে ঐশ্বর্য নেই; বিশ্ব-ভা ২৭।৩৯৫।১৫॥ [২০।৪৪]॥

**আঁকিয়ে**। যে আঁকে॥ কী জানি সেই দিনগুলি সব কোন আঁকিয়ের লেখা, ছ-ছবি ২১।৮৪।৫॥ [২০।৫১]॥

**আকুঞ্চিয়া**। না-ধা। আকুঞ্চিত করে॥ ভুরু কেন আকুঞ্চিয়া···ভগ্ন অ-১।২২৫। ৬॥ [৩৭]॥

**আকুলি**। না-ধা। আকুল হয়ে॥ উদাস নিশ্বাস আকুলি উঠিবে। মা-খেলা ১।২৩৫।১৯; বক্ষ সহসা উঠিয়াছে দুলি,/ অকারণে আঁখি উঠেছে আকুলি,/ উৎসর্গ ১০।১৫।১২; বাতাসে পুলকি আলোকে আকুলি আন্দোলি উঠে মঞ্জরীগুলি,/পূরবী ১৪।২৭।১১; ক্বচিৎ চকিত বিহগকাকলি/তব যৌবনে উঠিছে আকুলি/সানাই ২৪।৮৪।৭॥ • ছে। না-ধা। আকুল হচ্ছে॥ অচেনার মরীচিকা আকুলিছে ক্ষণিকার —শোকে॥ পূরবী ১৪।৫৯।৪॥ • তে। না-ধা। আকুল হতে॥ শিথিল চিন্তার তলে তলে/আকুলিতে থাকে কিলি-বিলি। মহুয়া ১৫।৫৫।১৮॥ • য়া। না-ধা। ১. আকুল ক'রে॥ কৃষ্ণহীরা-সম কৃষ্ণ আঁখি-তারা/আঁধার-আগার হতে আলো-ধারা/হানিবে হেথায়, হানিবে হোথায়/আকুলিয়া দশ দিশ —ভগ্ন অ-১।১৯৩।২৮; দাও আকুলিয়া ঘন কালো কেশ,/শে-ব ১৮।১২৯।১৫; দুই কূল আকুলিয়া অধীর বিভঙ্গে/ নাচন উঠিল জেগে নদীর তরঙ্গে। ১৩।১০; স্বপ্নরূপিণী তুমি/আকুলিয়া আছ পথ-খোওয়া মোর/প্রাণের স্বর্গ-ভূমি। সানাই ২৪।৯০।১৩॥ ২. আকুল হয়ে॥ শীর্ণ নদীর গেল সঞ্চয়,/ঝিরি-ঝিরি জল ধীরিধীরি বয়,/আকুলিয়া উঠে কাননের ভয়/ভীরু কপোতের কাকলি গানে. নটরাজ ১৮।২০৩।২১॥ [৩৭]॥

**আকৃতি/মান্**। আকারবিশিষ্ট॥ বনস্পতির দেহ বিচিত্ররূপে আকৃতিবান্ ···সা-পথে ২৩।৪৫০।২৫॥ [২০।৩৭]॥ • মান্। আকারবিশিষ্ট॥ ছবি-গান-কাব্যও আপন ছন্দঃস্পন্দনের চলদ্-বেগে আমাদের চৈতন্যকে গতিমান্ আকৃতিমান্ করে তুলছে নানাপ্রকার চাঞ্চল্যে। ছ-ছবি ২১।৩৬৫।১॥ • মতী। (স্ত্রী)। স্থানে স্থানে দৈবাৎ এক-একটা আকৃতিমতী মূর্তির মতো দেখা যায়। র-র ১৩।৮৩৫।৪॥ [২০।৩৮]॥

**আকৃষ্টিপরতা**। অনু. tenacity. ইহাই জীবনের প্রতি কীটের আকৃষ্টিপরতা সপ্রমাণ করে। অনু. অ-২।৫৭২।১৭॥ [৪৪]॥

**আক্র/ম**। আক্রমণ॥ ব্যাঘ্রের আক্রমে/ মৃগসম; বিসর্জন ২।৩১৯।১০॥ [৭; ২০।২]॥ • মিতে। না-ধা॥ আক্রমণ করতে॥ পৃথ্বীরাজ আক্রমিতে আসিতেছে হেথা। রুদ্রচণ্ড অ-১।৩০১। ৪॥ [৩৭]॥

**আক্রান্তহৃদয়**। ক্লিষ্টহৃদয়॥ আজ অপমানের গোপনভারে আক্রান্তহৃদয় হইয়া কমলা চুপ করিয়া তরকারি

কুটিতেছিল, নৌকাডুবি ৫।৩৬৭।১৯ ॥ [৪২।১] ॥

**আক্ষিপ্ত**। ১. আক্ষেপযুক্ত ॥ সমস্ত শরীর আক্ষিপ্ত হয়ে উঠল, মালঞ্চ ১২।২০০। ৯ ॥ ২. আকৃষ্ট ॥ নিয়মের দেবতা সংসারের সমস্ত পথকে পরিপূর্ণ চক্র-পথ করিয়া তুলিবার চেষ্টা করিতে-ছেন, আর এই পাগল তাহাকে আক্ষিপ্ত করিয়া কুণ্ডলী-আকার করিয়া তুলিতেছেন। বিচিত্র-প্র ৫। ৪৪৬।২৫ ॥ [১০] ॥

**আক্ষেপ**। ১. খেঁচুনি ॥ কণ্ঠাগত অন্তরিন্দ্রিয়ের আক্ষেপ উত্তরোত্তর অবাধ্য হয়ে উঠছে। য়ু-ডায়ারি ১। ৫৮৮।২৮; বক্ষের মধ্যে ভয়ের আক্ষেপ …বিচিত্র-প্র ৫।৪৪৭।২৩; কর্মের উদগ্র আক্ষেপকে সৌন্দর্যে মণ্ডিত করে আচ্ছন্ন করে দেব। শান্তি-নি ১৪।৪৮২।২৩; এই সে কী আক্ষেপে/পায়ের তলায় ধরণীরে আঘাত করে ধুলায় আকাশ ব্যেপে। পরিশোধ ১৫।২০৩।২০; শীত বোধ হত এবং রোজ সকালে স্নানের সময় বড়ো আক্ষেপ উপস্থিত হত। ছিন্নপত্রাবলী ৪০১।৭ ॥ তু. ক্ষোভ ॥ ২. আন্দোলন ॥ আমাদের দেশে বঙ্গ-ব্যবচ্ছেদের আক্ষেপে আমরা যথা-সম্ভব বিলাতি জিনিস কেনা বন্ধ করিয়া দেশী জিনিস কিনিবার জন্য যে সংকল্প…আত্মশক্তি ৩।৬০৭।২৯ ॥ [১৩, ১৫] ॥ ∘ **বিক্ষেপ**। সমার্থক যুগ্মশব্দ ॥ শরীরের আক্ষেপবিক্ষেপকেই অগ্রসর হইবার উপায় করিয়া… আত্মশক্তি ৩।৫৮৯।১৯ ॥ [৪২।৪] ॥

**আঁখি/কাড়্**। সং-ধা। দৃষ্টি আকৃষ্ট কর্ ॥ কাড়িতে জানে না তারা পথিকের আঁখি উদাসীন। পূরবী ১৪।১২৯।৮ ॥ [৩৬।১] ॥ ∘ **য়া**। নয়ন ॥ আধ-মুকুলিত আঁখিয়া … ছ-গান ১।১০৬। ২৫ ॥ [১০] ॥

**আগন্তুক**। আগমনশীল ॥ আগত ও আগন্তুকদের মধ্যে…নৌকাডুবি ৫। ২৩২।১০; আগন্তুক পান্থ লাগি ক্লান্তি-ভরে ধূলিশায়ী আশা, সানাই ২৪। ১০৪।২৩ ॥ [১৩] ॥

**আগামিক**। অনু. incoming. আগ-ন্তুক অজানার পথ-পানে থেমে/উদ্দেশে নিজেরে সঁপে আগামিক প্রেমে। বিচিত্রিতা ১৭।৭।১৪ ॥ [১০; ২০।৪৩] ॥

**আগ্নেয়তা**। অনু. combustibility. বস্তু থাকলেও ওর তরফে আগ্নেয়তা নিরাপদে সুরক্ষিত…শে-কবিতা ১০। ২৭৪।১৫ ॥ তু. পিসিমার আঁচল ওকে আগলে আছে, সে আঁচল নন্‌কম্‌বাষ্টি-ব্‌ল্। তিনসঙ্গী ২৫।২৯১।১০-১১ ॥ [২০।৩৩; ৪১।১] ॥

**আঘাত/-অপঘাত**। সমার্থক যুগ্ম শব্দ ॥ অপঘাত দ্র। [৪২।৪] ॥ ∘ **-অভিঘাত**। সমার্থক যুগ্ম শব্দ ॥ অভিঘাত দ্র ॥ [৪২।৪] ॥ ∘ **-প্রতিঘাত**। প্রহার ও পালটা প্রহার ॥ সুচরিতার পাথেয় সঞ্চয় হইয়াছে, এখন নিজের শক্তিকে প্রশস্ত পথে সুখে দুঃখে আঘাত-প্রতিঘাতে নূতন অভিজ্ঞতালাভের দিকে…গোরা ৬।৩৬৮।১৯; কেবল দুজনের মনের আঘাত-প্রতিঘাতে চিন্তাপ্রবাহের মধ্যে বিবিধ ঢেউ-

তোলা, যাতে করে তাদের উপর নানা বর্ণের আলোছায়া খেলতে পারে, এই হলেই বেশ হয়। সাহিত্য ৮।৪৬৭।২৭; এইরূপ নীরব দ্বন্দ্বের গোপন আঘাত-প্রতিঘাত প্রকাশ্য বিবাদের অপেক্ষা ঢের বেশি দুঃসহ। গল্প ১৯।২৮৩।১০; আপনার অঙ্গকে নানা ভঙ্গীতে উৎক্ষিপ্ত বিক্ষিপ্ত প্রক্ষিপ্ত করিয়া তাহার যেন বিশেষ কী এক আনন্দ আছে; সে যেন আপন সৌন্দর্যের নানা দিকে নানা ঢেউ তুলিয়া দিয়া সর্বাঙ্গের উত্তপ্ত রক্তস্রোতে অপূর্ব পুলক-সহকারে বিচিত্র আঘাত-প্রতিঘাত অনুভব করিতে থাকে। গল্প ২০।১৯৮।৫; সেদিন কবি যে পল্লীচিত্র দেখেছিল নিঃসন্দেহ তার মধ্যে রাষ্ট্রিক ইতিহাসের আঘাত-প্রতিঘাত ছিল। সা-স্বরূপ ২৭।২৮৪।৫ ॥ [২৯]॥ ০ -সংঘাত। সমার্থক যুগ্মশব্দ ॥ দেশজয়, শত্রুবিনাশ, দুই প্রবল বিরোধী পক্ষের প্রচণ্ড আঘাত-সংঘাত, প্রাচীন-সা ৫।৫০৪। ৩০; সেই প্রেম যতক্ষণে সত্য না হবে ততক্ষণে আমাদের দুজনের মধ্যে পদে পদে অনেক আঘাত-সংঘাত বিরোধ-বিচ্ছেদ ঘটতে থাকবে — গোরা ৬।১৯৬।১০; আঘাত-সংঘাত-মাঝে দাঁড়াইনু আসি। নৈবেদ্য ৮।৪১।১০ ॥ [৪২।৪]॥

আঙ্কিক। ১. যে অঙ্ক জানে ॥ আঙ্কিক বলছেন···সা-পথে ২৩।৩৯১।১৮ ॥ ২. অঙ্কসম্বন্ধীয় ॥ নৃতত্ত্ববিদ্যার আঙ্কিক দিকটার···প-প-প্রান্তে ২৫।১২ ॥ [২০। ৪৩]॥

আঙ্গারিক। যে অঙ্গার জ্বালায়। অনু. carbon. সেই হল কার্বনের অর্থাৎ আঙ্গারিক বস্তুর পরমাণু···বিশ্ব-প ২৫। ৩৭৩।১৪-১৫ ॥ আঙ্গারিক গ্যাস। অনু carbonic gass. আদিমকালে পৃথিবীর বায়ব জলীয় বাষ্প এবং আঙ্গারিক গ্যাসের প্রাধান্য ছিল। আ-প্রশ্ন অ-২।৬৯৩।৩; সে হচ্ছে আঙ্গারিক গ্যাস। বিশ্ব-প ২৫।৩৯৫। ১৬, ১৯, ২৭; ৩৯৬।৫, ৯, ১১; ৪০৩। ২২ ॥ তু. আঙ্গারিক বাষ্প—৪০৮। ১৪ ॥ আঙ্গারিক যুগ। অনু. carboniferous age. আঙ্গারিক যুগের শ্রীহীন গাছগুলো কেন টিকতে পারল না। চিত্রা ৪। সূচনা ৵।৬ ॥ [১০; ২৩।৪৩] ॥

আঁচ/লাগ্‌। সং-ধা ॥ সংসর্গপ্রভাবে অবাঞ্ছিত পরিবর্তন ঘটা ॥ তাদের বড়দিদির অদৃষ্টের আঁচ লেগেছে আর কি। প্র-নির্বন্ধ ৪।৩৫৫।৫, আমার পোড়া কপালের আঁচ তোমাকে লেগেছে। চিঠি ৫।১৮৩।২৩ ॥ [৩৬] ॥ ০ লা। শাড়ি ইত্যাদির প্রান্ত। অনু. apron. কোমরে একটা আঁচলা ঝুলিয়ে···যু-পত্র ১।৫৭৬।৫ ॥ [১৫] ॥

আচার/দ্রোহিণী। (স্ত্রী)। যে আচার মানে না ॥ এই আচারদ্রোহিণী মাকেই গোরা তাহার জীবনের সমস্ত ভক্তি সমর্পণ করিয়া পূজা করিত। গোরা ৬।২৪৯।১৫ ॥ [৪৪] ॥ ০ বাদী। যে আচার মানে ॥ যে আতিথ্যভ্রষ্ট আসন কৃপণঘরের রুদ্ধ কোণের জন্যে সে আসন নয়, যে আসনে সর্বজন

অবাধে স্থান পেতে পারে সেই উদার আসনই চিরন্তন ভারতবর্ষের স্বরচিত ; লক্ষ লক্ষ আচারবাদী তাকে যদি সংকুচিত করে, খণ্ড খণ্ড করে, সমস্ত পৃথিবীর কাছে, স্বদেশকে ধিক্কৃত করে ভারতসভ্যতার প্রতিবাদ করে তবু বলব একথা সত্য॥ ভা-রাম-রায় ২২।৩॥ [৪৪]॥ ০ ভীরু। আচারকে যে ভয় করে॥ আচারভীরু নারী···গীত ৩।৬৯৬।৫ ॥ [৪৪]॥

আছ্। থাক্॥ আছিনু। আম্র কহে, একদিন, হে মাকাল ভাই, আছিনু বনের মধ্যে সমান সবাই—কণিকা ৬। ১৮।১০ ; আছিল। যেমন আছিল মন তেমনি রয়েছে! কবি-কা অ-১।৩৭।৩ ; যা কিছু আছিল মোর। চিত্রা ৪।১০৭।২২ ; তবু জানি অজানার পরিচয় আছিল নিহিত/বাক্যে তার বাক্যের অতীত। জন্মদিনে ২৫।৮০। ১৮ ; দিয়েছি উজাড় করি/যাহা কিছু আছিল দিবার, শেষলেখা ২৬।৪৮।২ ; আছিল শৈলশিখরে-শিখরে তোমার লীলাস্থল। গীত ২।৫৮০।১৫॥ আছিলি। অব্যক্ত আছিলি যবে/ পরিশেষ ১৫।২৬৮।২৩॥ আছিলে। কোথায় কবে আছিলে জাগি/বিরহ তব কাহার লাগি,/কোন সে তব প্রিয়া। বীথিকা ১৯।২১।১৫॥ [৩৪]॥ আছিলাম। প্রাচীন বয়সে/একপুত্র লভেছিনু,—তারি স্নেহবসে রাত্রিদিন আছিলাম আপনা-বিস্মৃত। কাহিনী ৫।১০৮।২৮ ; এতকাল আছিলাম তোমাদের গ্রামে। রূপান্তর ১২৩।২॥

আছড়ে-বিছড়ে। প্রচণ্ড আছাড় খেয়ে॥ পাথরগুলোর উপরে পড়ে আছড়ে-বিছড়ে তাদের ডিঙিয়ে, ছিন্নপত্র ৩৭। ৯॥ [৩৯]॥

আজন্মবিধবা। (স্ত্রী)। জন্ম থেকে বিধবা ; অতি শৈশবে বিধবা॥ আজন্মবিধবা তারি একপ্রান্তে রয়েছি একাকী, পূরবী ১৪।১৪৪।১৩॥ [৪৩]॥

আজানুসমুত্থিত। হাঁটু পর্যন্ত তোলা॥ আজানুসমুত্থিত বুট কিনিয়া···লোক-সা ৬০৭।৮॥ [৪২।১]॥

আজ্ঞেয়িক। অনু. agnostic. নাস্তিক বা আজ্ঞেয়িকও কেহ কেহ থাকিতে পারেন, প-সঞ্চয় ২৬।৪৬৯।১২॥ [২০। ৪৩ ; ৪১।১]॥

আঁট বাঁধ্। সং-ধা। সংহত হ॥ প্রত্যেক জাতির একটি-একটি সাধনার বিষয় আছে। সেই মূলগত সাধনাটি লইয়াই সেই জাতির সকল লোক আঁট বাঁধে। ইতিহাস ৭৫।৪॥ তু. ব্যূহবদ্ধ দ্র॥

আড়। বাঁকা। আড়ষ্ট, জড়োসড়ো॥ সোফায় অত্যন্ত আড় হয়ে বসতেন, ভয় হত, পাছে সোফা ময়লা হয়ে যায় বা তার কোনোপ্রকার হানি হয়। যু-পত্র ১।৫৫৪।৯ ; কথাকে পদে পদে আড় করে দিয়ে ছন্দের মন্ত্র লাগিয়ে অনির্বচনীয়ের যাদু লাগানো হয় কাব্যে, সেই ইন্দ্রজালে বাক্য সুরের সমান ধর্ম লাভ করে। র-র ১৪।৯১৫।২০॥ [১৫]॥ ০ ষ্টকর। অবশকর॥ আড়ষ্টকর পাকে জড়িত ···শিক্ষা ২৫৯।২১॥ [৪৪]॥ ০ ষ্টতা। জড়তা॥ শীতাতপের মাত্রা অধিক

হইলে ধাতুপদার্থে আড়ষ্টতা জন্মে··· চিঠি ৬।১১৯।১২ ॥ [২০৩৩] ॥

আড্ডা কর্। সং-ধা। আখড়া কর্ ॥ যাত্রাপথের সমস্তটা জুড়ে তারাই যদি আড্ডা করে বসে···পরিচয় ১৮।৫২২। ২৪ ॥ [৩৬।১] ॥

আণুবীক্ষণিক। অণুবীক্ষণে যেমন করে দেখা যায় ॥ আকাশকে আরও অনেক বেশি আণুবীক্ষণিক করে দেখতে পারলে···যাত্রী ১৯।৪৪৪।১ ॥ [২০।৪৩] ॥

আতপ্ত। তাপশুদ্ধ। ঈষত্তপ্ত—নৌকাডুবি ৫।২৮৪।১ ॥ আতপ্ত পবনে··· চিত্রা ৪।২৩।১২৬ আতপ্ত অঞ্চলে··· ৯৮।২৮; আতপ্ত দীর্ঘনিশ্বাস ফেলিলেন। প্রাচীন-সা ৫।৫১২।৩০; তপন-আতপে আতপ্ত হয়ে উঠেছে বেলা; ক্ষণিকা ৭।৩২২।৩; আমার শিরার মাঝে করিয়া প্রবেশ মিশায় রক্তের সাথে আতপ্ত আবেশ। নৈবেদ্য ৮।৩১।৬; আতপ্ত শীতের রৌদ্রে নিজ-হস্তে করিছ বিস্তার/কত শীত-মধ্যাহ্নের সুনিবিড় সুখের স্তব্ধতা। স্মরণ ৮।৯২।৬; রৌদ্রে বাতাস আতপ্ত, যোগাযোগ ৯।১৯৩।১৭; আতপ্ত পঙ্কের ভিতর দিয়ে একদিন কত মহারণ্যকে সে তখনকার ঘনমেঘাবৃত আকাশের দিকে জাগিয়ে তুলেছিল, আজ কেবল কয়লার খনির ভাণ্ডারে তাদের অস্পষ্ট ইতিহাস কালো অক্ষরে লিখিত আছে। শান্তি-নি ১৬।৩৮৬। ১৮; পীতবর্ণ ঘাস/শুষ্ক মাঠে, ধরণীর বনগন্ধি আতপ্ত নিশ্বাস মৃদুমন্দ লাগে গায়ে, বিচিত্রিতা ১৭।২০।১৭; আতপ্ত বায়ু, সঞ্চয় ১৮।৩৯১।২; আতপ্ত ফাগুন দিনে, বীথিকা ১৯।৩২।২৩; হেমন্তের আতপ্ত নিশ্বাস শিহর লাগলো/ঘুম-জাগরণের গঙ্গা-যমুনায়—পত্রপুট ২০। ২৫।৫; ফিকে রঙের নীল আকাশে/ আতপ্ত সমীরে/আমার ভাবের বাষ্প উঠে/ভেসে বেড়ায় ধীরে,/প্রহাসিনী ২৩।২৬।১১; আতপ্ত নিশ্বাসে, সানাই ২৪।১০৫।২২; সে নয় ইকনমিক্স্-পরীক্ষাবাহিনী/আতপ্ত বসন্তে আজি নিশ্বসিত যাহার কাহিনী। ১২৪।৫; আতপ্ত হয়েছে দিন, শিশির শুকায়ে গেছে ঘাসে,/অজানা ফুলের গুচ্ছ উচ্চ শাখে তুলিছে বাতাসে। ১৩৬।১৫; আতপ্ত ললাট, রোগশয্যায় ২৫।৩৩।১৬; আতপ্ত মাঘের রৌদ্রে, আরোগ্য ২৫। ৪৪।৪; চিঠি ৪।১৬৫।৭; এ আমাদের নিম্নধরাতলের শীতমধ্যাহ্নের আতপ্ত নিশ্বাসেরই মতো। চিঠি ৯।৩৩২।২; ছিন্নপত্রাবলী ৩৭৪।১৪; আতপ্ত হাওয়া, ভা-পত্রা ১১৬।৩ ॥ [২২] ॥

আতাম্র। তামাটে ॥ আতাম্র আম্রের বনে ক্ষণে ক্ষণে সাড়া দিয়ে, পূরবী ১৪।৯।১৬; এমন সময়ে বিলাত হইতে সদ্যঃপ্রত্যাগতা আরক্তকপোলা আতাম্রকুন্তলা আনীললোচনা দুগ্ধ-ফেনশুভ্রা হরিণলঘুগামিনী ইংরাজ মহিলা···গল্প ১৯।২৪৭।২৭ ॥ [২২] ॥

আতিথেয়। অতিথিসেবাকারক ॥ এরা আতিথেয় বলে বিখ্যাত, সে আতিথ্যে পংক্তিভেদ নেই। পারস্যে ২২।৪৫১। ২১ ॥ [৭] ॥

**আত্ম/-অভিজ্ঞতা**। নিজের চর্চা বা বহুদর্শিতালব্ধ জ্ঞান॥ অথচ তার আত্মঅভিজ্ঞতাকে প্রবল এবং বহুল করবার জন্যে, সা-পথে ২৩।৩৫৭।১৩॥ [২০।৩৩ ; ৪৩]॥ ০ **কীয়তা**। আপন স্বরূপ॥ আত্মার চরম সত্য তথ্যে নয়, আত্মার আত্মকীয়তায়। প-প-প্রান্তে ১০২।৭২॥ [২০।২৯ ; ২০।৩৩]॥ ০ **কেন্দ্রিত**। অনু. selfcentred. এই আত্মকেন্দ্রিত বৈরাগীকে ঘিরে প্রাত্যহিক সংসার নানারূপে নানা কোলাহলে মুখরিত হয়ে উঠেছে। প্র-প্রতি ১। সূচনা ১।২৪-২৫॥ [২০। ১৮ ; ৪২ ; ৪৩]॥ ০ **ঘোষণা**। অনু. character. সে বললে, আর্টের কাজ মনোহারিতা নয়, মনোজয়িতা ; তার লক্ষণ লালিত্য নয়, যাথার্থ্য ; চেহারার মধ্যে মোহকে মানলে না, মানলে ক্যারেক্‌টারকে অর্থাৎ একটা সমগ্রতার আত্মঘোষণাকে। সা-পথে ২৩। ৪২৬।১২॥ [৪২ ; ৪৩]॥ ০ **চেতনা**। নিজের চৈতন্য॥ সমাজের আত্মচেতনা তাঁহাকে অবলম্বন করিয়া··· আত্মশক্তি ৩।৫৪৪।৫ ; দেশের আত্মচেতনাহারা বিরাট মনকে স্পর্শ করছে তার প্রান্ততম সীমায় ; শিক্ষা ২৫৫।৭॥ [৪৩]॥ ০ **জীবন**। নিজের জীবন॥ চেংসিংকে আপন পতি বলিয়া জানিয়া তাহার নিকট মনে মনে আত্মজীবন উৎসর্গ করিয়া দিলেন। নৌকাডুবি ৫।২৪৯।১৩॥ [৪৩]॥ ০ **তা**। অনু. character. তার জোর হচ্ছে আপন সুনিশ্চিত আত্মতা নিয়ে ইংরেজিতে যাকে বলে ক্যারেক্টার॥ সা-পথে ২৩।৪২৫।৪ ; সমস্ত ছবির একটা আত্মতা যেই ফুটে উঠল অমনি তার তুচ্ছতা আর রইল না। ১৮, কাব্যে বিষয়ীর আত্মতা ছিল উনিশ শতাব্দীতে, বিশ শতাব্দীতে বিষয়ের আত্মতা ৪২৬।৪, ৪॥ [২০।৩৩]॥ ০ **দাহী**। যাতে মানুষ নিজেকে দগ্ধ করে। তাই নিয়ে অনুক্ষণ যেন আদরের ধন/আত্মদাহী কল্পনায় খেলায়েছি কত, ভগ্ন অ-১।১৯৬।১৭॥ [২০।৯ ; ৪৩]॥ ০ **নিবেদনপরা**। (স্ত্রী)। আত্মসমর্পণশীলা॥ ঈষৎ সংকোচে ভাবি—এ কিশোরী মেয়ে/পল্লীকোণে যে ঘরের তরে/করিয়াছে প্রস্ফুটিত দেহে ও অন্তরে/নারীর সহজ শক্তি আত্মনিবেদনপরা/শুশ্রূষার স্নিগ্ধসুধাভরা,/ আমি তারে লাগিয়েছি কেনা কাজে করিতে মজুরি,—/মূল্যে যার অসম্মান সেই শক্তি করি চুরি/পয়সার দিয়ে সিঁধকাঠি। বীথিকা ১৯।৭৩।২৭॥ [২০।৭৫ ; ৪৩ ; ৪৪]॥ ০ **নির্ভরপর**। নিজ শক্তিতে নির্ভরশীল॥ আত্মনির্ভরপর উন্নতবলিষ্ঠ চরিত্রের··· চারিত্র-পূ ৪।৪৯৪।৪॥ [৪৩ ; ৪৪]॥ ০ **পরায়ণ**। আত্মনিষ্ঠ॥ এইরূপ কঠোর আত্মপরায়ণ শুচিতা বিশ্বকে কাছে টানে না, শান্তি-নি ১৬।৪১৪। ২৬॥ [৪৩ ; ৪৪]॥ ০ **পরিবর্ধনা**। আপনবৃদ্ধি॥ কিন্তু সজীব গাছের চারার মধ্যে তার আত্মচালনা-আত্মপরিবর্ধনার তত্ত্ব অনেক পরিমাণে

ভিতরে ভিতরে কাজ করতে থাকে। শিক্ষা ২৪১।১৭ ॥ [২০।৭৫ ; ৪৩] ॥ ০ **পীড়ক**। যাতে মানুষ নিজেকে পীড়ন করে ॥ আত্মপীড়ক অলস কবিত্ব—গ্রন্থ-প ১৭।৪৮১।১৭ ॥ [৪৩] ॥ ০ **প্রতিবাদ**। আপনার ভিতরের প্রতিবাদ ॥ আমার মধ্যে সেই রকম সৃষ্টিসাধনকারী একাগ্র লক্ষ্য নির্দেশ করে চলেছেন একটি গূঢ়চৈতন্য, বাধার মধ্যে দিয়ে আত্মপ্রতিবাদের মধ্যে দিয়ে। আত্ম-প ২৭।২৪২।২২ ॥ [৪৩]॥ ০ **প্রবর্তনা**। (স্ত্রী)। আপনার ভিতরের উদ্দীপনা ॥ সেই মানুষই যথার্থ স্বরাট্ যে আপনার রাজ্য আপনি সৃষ্টি করে। আমাদের দেশে মেয়েদের হাতে অতিলালিত ছেলেরা মনুষ্যোচিত সেই আত্মপ্রবর্তনার চর্চা থেকে প্রথম হতেই বঞ্চিত। আ-রু-বি ২৭।৩২০।৫ ॥ প্রবর্তনা দ্র ॥ [২০।৭৫ ; ৪৩] ॥ ০ **বান**। অবিকৃতচিত্ত, ধীর ॥ মানুষের প্রাণান্তিক উদ্যম দেখা গেছে এমন কিছুর জন্যে যার সঙ্গে বাঁচবার প্রয়োজনের কোনো যোগই নেই। মৃত্যুকে ছাড়িয়ে আছে যে প্রাণ সেই তাকে দুঃসাহসের পথে এগিয়ে নিয়ে চলেছে। ভৌতিক প্রাণের পথে প্রাণীর নিজেকে রক্ষা ; আর এ পথে আত্মবানের আত্মাকে রক্ষা নয়, আত্মাকে প্রকাশ। মা-ধর্ম ২০।৩৮৮। ৭ ॥ [২০।৩৭] ॥ ০ **বিদ্রোহ**। স্ববিরুদ্ধাচরণ ॥ আত্মবিদ্রোহ মুখর হয়ে ওঠে···র-র ১৩।৩৮৩।২৮ ॥ [৪৩ ; ৪৪] ॥ ০ **বিরহী**। যে স্বেচ্ছায় বিরহ বরণ করে ॥ রয়েছ আত্মবিরহী গৃহ-কোণে/বিরহের ব্যথা নেই মনে। নবজাতক ২৪।৪৩।৭ ॥ [৪৩] ॥ ০ **বিরোধ**। স্ববিরোধ ॥ মানুষের সমস্ত বৃহৎব্যাপারের মধ্যে শতশত আত্ম-বিরোধ থাকে। সাহিত্য ৮।৩৯৬।৭ ; ছোট কবিদের সৃজনশক্তি নাই, নির্মাণশক্তি আছে ; তাহারা যাহা গড়ে তাহা আদ্যোপান্ত নিয়ম অনুসারে গড়ে—কোথাও তাহার মধ্যে ব্যতিক্রম বা আত্মবিরোধ রাখিতে পারে না। আ-সাহিত্য ৯।৪৫৬।১৩ ॥ [৪৩] ॥ ০ **বিসর্জনপর**। আত্মোৎসর্গপরায়ণ ॥ তাঁহার সেই আত্মবিসর্জনপর মধুর নম্রতা স্মরণ করিয়া স্পষ্ট বুঝিতে পারি, স্ত্রীলোকের প্রেমের স্বাভাবিক চরম পরিণাম ভক্তি। জীবনস্মৃতি ১৭। ৩৬৪।২১ ॥ তু. আত্মনিবেদনপরা ॥ [৪৩ ; ৪৪] ॥ ০ **বিহারী**। হৃদ্‌বিহারী ॥ আত্মবিহারী তিনি, হৃদয়ে উদয় তাঁর —গীত ১।২০২।৩ ॥ [৪৩] ॥ ০ **সংবৃত**। আত্মসংযত ॥ যে আত্মসংবৃত প্রেম সমস্ত সংসারের অনুকূল, প্রাচীন-সা ৫।৫১৪।১৪ ॥ [৪৩] ॥

**আত্মিক**। আত্মাসম্বন্ধীয় ॥ মানুষের আত্মিক সৃষ্টি কেন, প্রাকৃতিক সৃষ্টিতেও আদিকাল থেকে মূল আদ-র্শের সঙ্গে বাহ্য প্রকাশের সাংঘাতিক দ্বন্দ্ব দেখতে পাওয়া গেছে। চিত্রা ৪। সূচনা ৵০।৪ ; প্রাকৃতিক স্বভাবের উপরেও মানুষের আত্মিক স্বভাব যদি না থাকত তা হলে এ-সব কথার অর্থ থাকত না। মা-ধর্ম ২০।

৩৮৭।১১ ; অথচ জীবনধারণে এর প্রয়োজন নেই, এর প্রয়োজন আত্মিক। ৩৯৭।১১ ; ভৌতিক সত্যকে বিশুদ্ধ করে দেখতে গেলে কাছের সমস্ত মলিনতা ও চাঞ্চল্য, ব্যক্তিগত সমস্ত বিকার দূর করা চাই। আত্মিক সত্য সম্বন্ধে সে কথা আরও বেশি খাটে। যখন পশুসত্তার বিকার আমরা আত্মিক সত্যে আরোপ করি তখন সেই প্রমাদ সবচেয়ে সাংঘাতিক হয়ে ওঠে। ২৩, ২৪ ; তার তৃতীয় বাসস্থান আত্মিকলোক। সেটাকে বলা যেতে পারে সর্বমানবচিত্তের মহাদেশ। অন্তরে অন্তরে সকল মানুষের যোগের ক্ষেত্র এই চিত্তলোক। ৪২১।১২ ; মানুষকে মানুষ করে তোলবার ভার এই জাতিক সত্তার উপরে। সেইজন্যে মানুষের সবচেয়ে বড়ো আত্মরক্ষা এই জাতিক সত্তাকে রক্ষা করা। এই তার বৃহৎ দেহ, তার বৃহৎ আত্মা। এই আত্মিক ঐক্যবোধ যাদের মধ্যে দুর্বল, সম্পূর্ণ মানুষ হয়ে ওঠবার শক্তি তাদের ক্ষীণ। বাংলা-প ৩৭৪।৭ ; অন্তরতম যে আত্মিক বন্ধনে মানুষ স্বতঃপ্রসারিত আকর্ষণে পরস্পর গভীরভাবে মিলে যায়···শিক্ষা ১৮৯। ২৬ ; ফললাভের লোভ যখন কোনো সভ্যতার অন্তরে প্রধান আসন গ্রহণ করে তখন সেই সভ্যতায় মানুষের আত্মিক যোগ বিশ্লিষ্ট হতে থাকে। ১৯০।৫ ; সেই সভ্যতা যতই ধন লাভ করে, বল লাভ করে, সুবিধা-সুযোগের যতই বিস্তার করতে থাকে, মানুষের আত্মিক সত্যকে ততই সে দুর্বল করে। ৭ ; এঞ্জিনিয়ার সাহেব নীলরঙের মোমজামার উপর বাড়ির প্ল্যান আঁকেন, তাকে ছবি বলি নে ; কেননা, সেখানে লাইনের সঙ্গে লাইনের অন্তরের আত্মিক সম্বন্ধ নয়, বাহির মহলের ব্যাবহারিক সম্বন্ধ। ১৪ ; আত্মিক সাধনার একটা অঙ্গ হচ্ছে জড়বিশ্বের অত্যাচার থেকে আত্মাকে মুক্ত করা। ১৯৩।৪ ॥ ০ তা॥ আর একটা বিধি আছে যেটা আত্মিকতার বিধি। ছ-ছবি ২১।৩৬৩। ১০ ; মানুষে মানুষে যে সম্বন্ধ সেটার মধ্যে আত্মিকতার সৌন্দর্য ছিল। সা-পথে ২৩।৪২১।২৭ ॥ [২০।৩৩ ; ২০। ৪৩] ॥

**আত্মীকরণ**। অনু. assimilation. একদিক থেকে এটা অনুকরণ, আর একদিক থেকে এটা আত্মীকরণ। সা-পথে ২৩।৪৯৫।৮ ॥ তু. স্বীকরণ, স্বাঙ্গীকরণ ॥ [২০।২ ; ২০।২৭ ; ৪১।১] ॥

**আদর কাড়্**। সং-ধা। স্নেহ আদায় কর্ ॥ মধুসূদন ভাবলে এ সমস্ত কেবল আদর কাড়বার জন্যে। যোগাযোগ ৯।৩৭৭।১৭ ; সকলের আদর কাড়িতে চেষ্টা করে। শব্দতত্ত্ব ১২।৫৩৫।৩ ; আমি জানি গো তার মূল্য জানি, পরের আদর কাড়ব না, মা। গীত ১।২৫৭।২৪ ॥ [৩৬।১] ॥

**আদান**। গ্রহণ ॥ দান চোখে দেখা যায়, কিন্তু আদান হৃদয়ের ভিতর লুকানো। নৌকাডুবি ৫।১৮৫।২২ ॥ [৩২] ॥

**আদিম/পাপ।** অনু. original sin. যেন মাতৃভাষা একটা অপরাধ, যাকে খৃস্টান ধর্মশাস্ত্রে বলে 'আদিম পাপ।' রা-চিঠি ২০।৩৬১।৫-৬॥ [১১]॥ ॰ **বাসিন্দা।** আমার পূর্বপুরুষেরা কলকাতার আদিম বাসিন্দা। পল্লী-প্র ২৭।৫৫২।১৯॥ [৩৩]॥

**আঁধা।** অন্ধ॥ আমি আঁধারে রয়েছি আঁধা/প্রভাত-সং ১।৫৭।১১; কোথা শশী কোথা তারা,/মেঘরাজ্যে পথহারা/ আঁধারে আঁধারে সব আঁধা,/ ছ-গান ১।১২৯।১৯, হৃদয়ে হৃদয় বাঁধা,/দেখিতে না পায় আঁধা—/নয়ন রয়েছে ঢাকা নয়ননীরে। মা-খেলা ১।২৫৫।১৩; পঙ্গু মূক কবন্ধ বধির আঁধা/স্থূলতনু ভয়ঙ্করী বাধা/বলাকা ১২।২২।২; বাইশ বছর রয়েছি সেই এক চাকা-তেই বাঁধা/পাকের ঘোরে আঁধা। পলাতকা ১৩।১০।৮॥ [১০]॥ ॰ **গলি।** অনু. blind lane. ইংরাজি ভাষায় যাকে আঁধা গলি বলে, জীবিকাসাধনার পক্ষে এ সেরকম পথ নয়। স-নীতি ২৭।৪৮১।১৬॥ [৪২]॥ ॰ **রা।** (স্ত্রী)। অন্ধকারময়ী॥ পথ বিজন, তিমিরসঘন,/কাননকণ্টক তরুগহন—আঁধারা ধরণী। গীত ২। ৩৩১।২॥ [২০।৮০]॥ ॰ **রিল।** না-ধা। আঁধার হল॥ দিন শেষ হয়ে এল, আঁধারিল ধরণী, চিত্রা ৪।৮৯।৪॥ [৩৭]॥

**আধি/কর্মিক।** আধ্যাত্মিক কর্ম সম্বন্ধীয়॥ একমাত্র ভগবান জলনানন্ত-কৃত আধিকর্মিক বর্ষায়ণে লিখছে অপরাধীকে ছয়মাস মহাতামস সাধন করতে হবে। অচলা ১১।৩২৭।৯, ২০॥ [২০।৪৩]॥ ॰ **ভৌতিক।** পঞ্চভূত বা জীব সম্বন্ধীয়। অনু. materialistic. আমাদের দেশের মন আধিভৌতিক, materialistic. প-প-প্রান্তে ৪৭।১॥ [১৫]॥

**আধুনিকী।** বিণ। ১. সাম্প্রতিক॥ আধুনিকী বা সনাতনী কোনো মালমসলার ফরমাসে তৈরি হয় নি। র-১। ভূমিকা ৮০।২৭॥ ২ নব্যতন্ত্রী॥ আজকাল সঙ্গীর অভাব সবচেয়ে অনুভব করি, যাদের অল্প বয়েস তারা মনে করে আমার বেশি বয়েস হয়ে গেছে, কাজেই বক্তৃতা করতে হয়, আর আধুনিকীদের যেটুকু স্পর্শ আদায় করতে পারি সে কেবল অভিনয়ের ছল করে। চিঠি ৫।৭০। ১৫। (স্ত্রী)। প্রবাসিনী আধুনিকী বিদ্যা তেমন নয়। শিক্ষা ২১৮।২৮॥ [২০।৭৬; ২৯]॥

**আধূলিলম্বিত।** ধুলো পর্যন্ত যা ঝোলে॥ তাঁর বাহু আধূলিলম্বিত ছিল। গল্প ২৩।৩৩৯।২॥ [২২]॥

**আনতাঙ্গী।** (স্ত্রী)। যার দেহ সম্মুখে ঈষৎ নত॥ আনতাঙ্গী বালিকার··· প্র-নির্বন্ধ ৪।৩১৭।৯॥ [২১।১]॥

**আনন্দ/কর্।** আনন্দজনক—শিক্ষা ১২। ৩০৪।৩॥ আনন্দকর উৎসব···ভারত ৪।৪৩৯।১; তাহা এমনি অখণ্ড, এমনি আনন্দকর যে, প্রাচীন-সা ৫।৫২৬।২৬; তখন তার ভিতরকার ভাবটি গ্রহণ করবামাত্র শব্দই আনন্দকর হয়ে ওঠে,

তখন তাকে কাব্য বলে বুঝতে পারি ভোগ করতে পারি। শান্তি-নি ১৪। ৪৪৬।১৬; অকৃত্রিম আনন্দকর ব্যাপার আর কী আছে। সা-পথে ২৩।৪৮২। ৮॥ [৪৪]॥ ◦ **ঘন**: আনন্দ যার মূর্তি॥ আনন্দঘন বিভু, গীত ১।১৭১।২১॥ [৪৪]॥ ◦ **চিত্ত**। হৃষ্টমন॥ সে আনন্দচিত্তে কহিল, চো-বালি ৩। ৫০৬।২৬॥ [৪৪]॥ ◦ **নর্তনপর**। আনন্দে নর্তনশীল॥ আনন্দনর্তনপর ভোঁদড়ের···লোক-সা ৫৯২।৯॥ [৪৪]॥ ◦ **পরিধি**। আনন্দের সীমারেখা॥ বুদ্ধদেবের কতখানি আনন্দের অধিকার ছিল যাহাতে রাজ্যসুখের আনন্দ তাঁহাকে বাঁধিয়া রাখিতে পারে নাই, ইহা যখন দেখে তখন প্রত্যেক মানুষ মনুষ্যত্বের আনন্দপরিধির বিপুলতা দেখিয়া যেন নিজেরই গুপ্তধন অন্তের মধ্যে আবিষ্কার করে, নিজেরই বাধামুক্ত পরিচয় বাহিরে দেখিতে পায়। সাহিত্য ৮।৩৯৫।২৮॥ [৪৪]॥ ◦ **ভোজ**। প্রীতিভোজ॥ উপরের মহালে আনন্দভোজের মনোহর আয়োজন করিতেছেন। সাহিত্য ৮।৩৫৭।২৯॥ [৪৪]॥ ◦ **স্মৃতিতে-পবিত্র**। আনন্দকর স্মরণে যা পবিত্র॥ সেই আনন্দস্মৃতিতে-পবিত্র ঘরটিকে মহেন্দ্র অপমান করিতেছে। চো-বালি ৩।৪৫৩।১৬॥ [৪২।১]॥ ◦ **উদ্ভব**। আনন্দজাত॥ কর্মকে পরিত্যাগ করাই মুক্তি নয়, কর্মকে আনন্দোদ্ভব কর্ম করাই মুক্তি। শান্তি-নি ১৪।৪৪৫।২৭॥ [৪৪]॥

**আন/মননী**। (স্ত্রী)। আনমনা॥ উচ্ছলিতে থাকে একতানে/আনমননীর কানে কানে। সানাই ২৪।১৩৬।১৪॥ [২০।৭৯]॥ ◦ **মিত**। আনত॥ আনমিত করি শিরে পথিকটি ধীরে ধীরে/ বনফুল অ-১।৫৯।১৩; যাই পরশিয়া/ স্বর্ণশীর্ষে আনমিত শস্যক্ষেত্রতল/ অঙ্গুলির আন্দোলনে; সো-তরী ৩।১৩২।৩; একটি ষোড়শী যুবতী হাতে একখানি বই লইয়া মস্তক আনমিত করিয়া পদচারণা করিতে করিতে অধ্যয়ন করিতেছে। গল্প ২১।২২৩। ১৯॥ [২২]॥ ◦ **ম্র**। ঈষৎ নম্র॥ কে করেছে বরিষণ নবপুষ্পদল/তোমার আনম্র শিরে, সো-তরী ৩।৬৯।৯; বায়ুভরে/আনম্রসুন্দর, নৃ-চিত্রা ৩।১৯৫। ১৫॥ [২২]॥

**আনীল**। ঈষৎ নীল॥ নভেল পড়তে পড়তে অধিকাংশ আনীল নয়ন নিদ্রাবিষ্ট, য়ু-ডায়ারি ১।৬২১।৪; আনীললোচনা, গল্প ১৯।২৪৭।২৭॥ [২২]॥

**আনু/কৌলব**। অনুকূলের পুত্র॥ এই ক্ষুদ্র আনুকৌলবটি রাইচরণকে দেখিলে একেবারে পুলকিত হইয়া উঠে। গল্প ১৬।২৯৬।১॥ [২০।৪২; ৩১]॥ ◦ **চর্য**। আনুগত্য॥ আমি থাকি এই ইচ্ছার আনুচর্য সমস্ত বিশ্ব করছে। কালান্তর ২৪।২৯৫।২৭; কিন্তু নতুন বিধানের নবোদ্যম হয়তো আমাকে তার আনুচর্যে গ্রহণ করতে অপ্রসন্ন হবে না। শিক্ষা ২০০।১২॥ [২০।৪৪]॥ ◦ **যাত্রিক**। অনুচরপরিচর সম্পর্কীয়। অনু. camp

follower. সৈন্যদলের পশ্চাতে যেমন একদল আনুযাত্রিক থাকে, তাহারা রীতিমতো সৈন্য নহে অথচ সৈন্যদের নানাবিধ প্রয়োজন সরবরাহ করে, ইহারাও বাংলাভাষার পশ্চাতে সেই-রূপ ঝাঁকে ঝাঁকে ফিরিয়া সহস্র কর্ম করিয়া থাকে, অথচ রীতিমতো শব্দ-শ্রেণীতে ভরতি হইয়া অভিধানকারের নিকট সম্মান প্রাপ্ত হয় নাই। শব্দতত্ত্ব ১২।৩৭৭।১৭ ॥ [১৭ ; ২০।৪৩] ॥ ● রক্তি। অনুরাগ॥ মধুসূদনের মন থেকে মস্ত একটা ভার গেল নেমে, আত্ম-গৌরবের ভার—যে-কঠোর গৌরব-বোধ ওর বিকাশোন্মুখ আন্থরক্তিকে কেবলই পাথর-চাপা দিয়েছে। যোগা-যোগ ৯।৩০৯।২ ॥ [৭ ; ২০।৫] ॥

**আন্ত/র্দ্বৈপিক।** নানা দ্বীপ সম্বন্ধীয়॥ যদিও তাহারা একই মূল-বংশের তথাপি তাহাদের আন্তর্দ্বৈপিক পণ্য-বিনিময়-প্রথা হিন্দুস্থানী অথবা ইংরে-জীর মধ্যস্থতায় সম্পাদিত হয়। অনু. অ-২।৫৭২।৬॥ [২০।৪৩ ; ৪৩] ॥ ● র্ভৌম। অন্তর্দেশীয়॥ দেশের আন্ত-র্ভৌম প্রাণধারা ভাবধারা অকস্মাৎ একটা-কোনো ফাটল দিয়ে একটি-কোনো উৎসের মুখেই বেরিয়ে পড়ে। পারস্যে ২২।৪৫০।১ ; জিয়লজি-চর্চার ভিতরে ভিতরেই মনের আন্তর্ভৌম প্রদেশে ব্যাপ্ত হচ্ছিল এই আরণ্যক মায়ার কাজ। তিনসঙ্গী ২৫।৩২২।১৩; সাধারণ চিত্তের আন্তর্ভৌমস্তরে প্রবেশ করে ব্যাপ্ত হয়েছিল। শিক্ষা ২০২। ২৮॥ [২০।৪২ ; ৪৩] ॥

**আপন/গড়া।** নিজের গড়া॥ কোথায় থাকে স্বপনমাখা/আপনগড়া মায়া-/খেয়া ১০।১১৬।২১ ; আপনগড়া স্বপন হতে···গীতাঞ্জলি ১১।১১২।১৫ ; অনা-সৃষ্টি সৃষ্টি আপনগড়া। পরিশোধ ১৫। ২০৩।২৪ ॥ তু. আত্মরচিত ছ-ছবি ২১।৪৩২।৯ ; আপনসৃষ্ট ॥ [৪৩ ; ৪৪] ॥ ● সৃষ্ট। নিজের সৃষ্ট॥ আপনসৃষ্ট নাতনিও তাঁর ছিল অনেকগুলি···ছ-ছবি ২১।৭২।১৯॥ তু. আপনগড়া॥ [৪৩ ; ৪৪] ॥

**আপ্‌না নে।** সং-ধা। অন্য সকলের থেকে নিজেকে আলাদা কর্॥ ও সবার 'পরে অভিমান করে/আপ্‌না নিয়ে দাঁড়িয়ে শুধু আছে, ছ-গান ১৫২।৪ ॥ [৩৬।১] ॥

**আপাত/অনর্থক।** উপস্থিত নিষ্ফল (কিন্তু পরিণামে তা নয়)॥ এই সকল আপাত-অনর্থক অঙ্গ হতেই অনুমান করা যায়, শান্তি-নি ১৫। ৪৭৫।২৩ ॥ [৪৩] ॥ ● -প্রতীয়মান। উপস্থিত যেরূপ মনে হয় (কিন্তু পরিণামে তা নয়)॥ সমস্ত আপাত-প্রতীয়মান বিরোধের মধ্যেও দৃঢ়ভাবে যে আছে, আত্মশক্তি ৩।৫৪৭।৪ ; বড়ো-ওজনের সংস্কৃত ছন্দে এই আপাতপ্রতীয়মান মুক্তগতি দেখতে পাওয়া যায়। ছ-ছবি ২১।৪৩১।২০ ॥ [৪৩] ॥

**আব/দার কাড়্।** সং-ধা। আবদার আদায় কর্॥ আমাদের স্পর্ধা যদি যথার্থ আমাদেরই শক্তি হইতে উদ্‌ভূত হইত তবে অপর পক্ষের স্বাভাবিক

রোষ এবং শাসনের কাঠিন্য আমরা স্বীকার করিয়া লইতাম, তবে উদ্যত মুষ্টি দেখিবামাত্র তৎক্ষণাৎ আমরা মিণ্টো-মর্লির দোহাই পাড়িতে ও আদালতের আবদার কাড়িতে ছুটিতাম না। গ্রন্থ-প ১০।৬৬০।১৯ ॥ [৩৬। ১] ॥ • ধৌতিক। অবধূতসম্বন্ধীয় ॥ হোমিয়োপ্যাথি বিমুখ যবে, / কবিরাজিও নারাজ হবে, / তখন আবধৌতিকের বড়ি। প্রহাসিনী ২৩।১৮। ১৫ ॥ [২০।৪৩] ॥ ◦ রিত। আবৃত ॥ হিমাদ্রিশিখর-শৈল করি আবরিত/ গভীর জলদরাশি তুষার বিভায় নাশি/ বনফুল অ-১।৫২।৪ ; বর্ম-আবরিত দ্বারীর চোখে অশ্রুকরে ছলছল। কথা ৭।২৩।২১ ; যে-বিশ্ববোধকে সে অবারিত করবে তাকেই সে সকলের চেয়ে আবরিত করছে। শান্তি-নি ১৪।৫১৪। ১০ ॥ [১৯] ॥ ◦ র্জন। বর্জন ॥ স্থলে তুমি নানা গান উৎক্ষেপে করেছ আবর্জন,/জলে এক গান, অব্যক্তের অস্থির গর্জন। পূরবী ১৪।৭৩।২১ ॥ [২২] ॥ ◦ র্জিত। বর্জিত ॥ আমার রচনার আবর্জিত অংশ অনেকদিন আমি প্রচ্ছন্ন রেখেছিলুম। তার অধিকাংশই অসম্পূর্ণ, অপরিপক্ক। একসময়ে বালক ছিলুম, তখনকার রচনার স্বাভাবিক অপরিণতি দোষের নয়, কিন্তু সাহিত্য-সভায় তাকে প্রকাশ্যতা দিলে তাতে লজ্জা দেওয়া হয়। অ-১। ভূমিকা। ১; গাছতলায় শুকনো পাতার নীচে ঝড়েপড়া কাঁচাপাকা ফল কিছু-না কিছু পাওয়া যায়। আমার আবর্জিত ছিন্ন পাতার মধ্য থেকে যে লেখার টুকরোগুলি আমার তরুণ বন্ধু কুড়িয়ে পেয়েছেন, মনে হচ্ছে, সেগুলি সাহিত্যের ভোজে ব্যবহার করার বাধা নেই ॥ গ্রন্থ-প ১৯।৫৩১।১৩ ॥ [২১।২] ॥ ◦ র্তিছে। না-ধা। আবর্তন করছে ॥ আদিতম যুগ হতে অন্তহীন অন্ধকার পথে / আবর্তিছে বহ্নিচক্র কোটি কোটি নক্ষত্রের রথে ; বীথিকা ১৯।১০৩।২০ ॥ • র্তিয়া। না-ধা। আবর্তন করে ॥ রক্তবেগতরঙ্গিত বুকে/গম্ভীর জলদমন্দ্রে বারম্বার আবর্তিয়া মুখে/নবছন্দ। কাহিনী ৫।৯৪।৩ ; নিম্নে আবর্তিয়া ছুটে চলে যমুনার জল—কাহিনী ৭।১০৭।৭ ; স্বচ্ছ আলোকের পথ রুদ্ধ করি ক্ষুব্ধ শুষ্ক ধূলি/আবর্তিয়া উঠে প্রাণে অন্ধতার জয়ধ্বজা তুলি/চতুর্দিকে। নটরাজ ১৮।১৯৭।৮; আবর্তিয়া ঋতুমাল্য করে জপ, করে আরাধন/দিন গুনে গুনে। ২৩৮।১৩ ; কর্কশেরে নৃত্য হানি/ ছন্দোময়ী মূর্তিখানি/ঘূর্ণিবেগে আবর্তিয়া উঠে। বীথিকা ১৯।৬৩।১৮ ; সাগর-খোঁজা নির্ঝর সেই, গর্জিয়া নর্তিয়া/ছুটছে যাহা নিত্যকালের বক্ষে আবর্তিয়া/ কান্নাহাসির পাকে —সেঁজুতি ২২।৪৮।৮ ; তারি তপ্তশ্বাস/ স্পর্শ দেয় মনে, রক্ত উঠে আবর্তিয়া বুকে—নবজাতক ২৪।১৯।৩ ; চেনা ও অচেনা/লঘু আলাপের ফেনা/আবর্তিয়া তোলে/দেখাশোনা আনাগোনা গতির হিল্লোলে। ৩৪।৮ ॥ [৩৭] ॥ • র্তিত।

ঈষৎ ঘোরানো ॥ রাজগণ মুখ আবলিত করিয়া তদভিমুখে দৃষ্টিপাত করিলেন। প্রাচীন-সা ৫।৫৪৮।৪ ॥ [২১।১] ॥ ০ **ল্য**। দৌর্বল্য ॥ অসাড় করে ফেলে; তখন আবল্য থেকে নিজেকে টেনে বের করতে আমাদের আর ইচ্ছাও থাকে না, শান্তি-নি ১৩। ৪৪৯।১৫ ॥ [২০।৪৪] ॥ ০ **শ্যকবাদী**। অনু. pragmatist. তোমরা তো আবশ্যকবাদী, আবশ্যকের এক ইঞ্চি এদিক ওদিক যাও না…সমালোচনা অ-২।৬৪।১৯ ॥ [৪৪; ৪৪]। ০ **শ্যিক**। অনু. compulsory. স্ত্রীকে নিরুপায়ভাবে স্বামীর বাধ্য করতে সমাজে হাজার রকম যন্ত্র ও যন্ত্রণার সৃষ্টি করা হয়েছে, অথচ সেই শক্তিহীন স্ত্রীকে স্বামীর উপদ্রব থেকে বাঁচাবার জন্যে কোনো আবশ্যিক পন্থা রাখা হয় নি। যোগাযোগ ৯।৩৬২।৫; উপাধি পরীক্ষা পাস আবশ্যিক…পারস্যে ২২।৪৩৮।৮; 'ঐচ্ছিক' দ্র। চিঠি ৫।৭৪।৪; অন্য সকল দেশে আবশ্যিক শিক্ষার প্রবর্তন হয়েছে অল্পদিন হল। আমাদের দেশে যে জনশিক্ষা তাকে আবশ্যিক বলব না, তাকে বলব স্বৈচ্ছিক। শিক্ষা ২১৫।২৯, ৩০ ॥ [৪১।১]॥ ০ **শ্যিকতা**। প্রয়োজনীয়তা ॥ ওকে চেয়েছি সেই অহৈতুক চাওয়ায় মানুষ যাতে মুক্ত হয় একান্ত আবশ্যিকতা থেকে। সা-পথে ২৩।৪৫৩।১৯ ॥ [২০।৩৩] ॥

**আবহ/-আস্তরণ**। বাতাসের আবরণ ॥ পৃথিবীর আবহ-আস্তরণের মতোই তার সব কাজ, সব দান সকলকে নিয়ে। বাংলা-প ২৬।৩৮৯।২২ ॥ [৪২]॥ ০ **-তত্ত্ব**। অনু. meteorology. এশিয়ার দুর্গম মরুপ্রদেশে আবহতত্ত্ব পর্যবেক্ষণের উপায় করবার জন্য তিনি দুঃসাধ্য অধ্যবসায়ে প্রবৃত্ত হয়েছিলেন। শিক্ষা ২২৫।২১ ॥ [৪২; ৪৪] ॥

**আবাহন**। আমন্ত্রণ ॥ অন্যান্য নেতারাও অন্তরের ব্যথা দিয়ে দেশবাসীকে সামাজিক অশুচি দূর করতে আবাহন করলেন। ম-গান্ধী ২৭।৩১১।২১ ॥ [১৩] ॥

**আবিল/বুদ্ধি**। অপরিচ্ছন্নবুদ্ধি ॥ আবিলবুদ্ধি মূঢ়মতি পুরুষ দেশে যে কম আছে তা নয়, কালান্তর ২৪।৩৭৯।২২ ॥ [৪২।১] ॥ ০ **ষ্কৃত**। উদ্‌ঘাটিত ॥ সমার্থক যুগ্মশব্দ ॥ শক্তির গূঢ় সঞ্চয়কে আবিষ্কৃত-উদ্‌ঘাটিত করিয়া তাহার অধিকারী হইতে পারিব। আত্মশক্তি ৩।৬২৮।২৪ ॥ [৪২।৪] ॥ ০ **ষ্কৃতি**। আবিষ্কার ॥ তবু সেদিনকার বাঙালি লেখকেরা এই কথাটি অচিরে অনুভব করেছিলেন যে দূরদেশী ভাষার থেকে আমরা বাতির আলো সংগ্রহ করতে পারি মাত্র, কিন্তু আত্মপ্রকাশের জন্য প্রভাত-আলো বিকীর্ণ হয় আপন ভাষায়। পরভাষার মদগর্বে আত্মবিস্মৃতির দিনে এই সহজ কথার নতুন আবিষ্কৃতির দুটি উজ্জ্বল দৃষ্টান্ত দেখেছি আমাদের নবসাহিত্যসৃষ্টির উপক্রমেই। শিক্ষা ২৫২।২৬॥ [২০।৫]॥

**আবৃতি**। আবরণ ॥ সব ভয় ভ্রম ভাবনার/চরমা আবৃতি হে নমি নমি ॥ গীত ২৩০।১৩ ॥ [২০।৫; ২২] ॥

**আবৃত্তি/কার**। যে আবৃত্তি করে॥ বাঙালি আবৃত্তিকার সাধুভাষা-প্রচলিত ছন্দেও নিজের উচ্চারণসম্মত মাত্রা রাখেনি বলে ছন্দের অনুরোধে হ্রস্বদীর্ঘের সহজ নিয়মের সঙ্গে রফা-নিষ্পত্তি করে চলেছে। ছ-ছবি ২১। ৪১১।২৭ ; ছড়ায় প্রায় দেখা যায় মাত্রার ঘনতা কোথাও কম, কোথাও বেশি ; আবৃত্তিকারের উপর ছন্দ মিলিয়ে নেবার বরাত দেওয়া আছে। বাংলা-প ২৬।৪০৪।৩০ ; কিন্তু তাঁরা কেবলমাত্র গাইয়ে, অর্থাৎ সুর আবৃত্তিকার, হিন্দুস্থানীর কাছ থেকে শিখে। র-র ১৪।৯২২।২৪ ॥ [৪৪]॥ ॰ **কারক**। যে আবৃত্তি করে॥ কবিতা আবৃত্তিতে ভালো আবৃত্তি-কারকের সম্বন্ধে শ্রোতার মনে একটা বিশেষ মোহ উৎপন্ন করে। গোরা ৬।২৬৭।৬ ; ফুল যেমন গাছের শাখায় তেমনি কবিতাটিও আবৃত্তিকারকের মধ্যে ফুটিয়া উঠিয়া তাহাকে বিশেষ সম্পদ দান করে। ৯ ॥ [৪৪]॥

**আভানি**। না-ধা। আহ্বান ক'রে॥ এত বলি ধীরে কল্পনারানী / বীণায় আভানি তান/বাজাইল বীণা আকাশ ভরিয়া/অবশ করিয়া প্রাণ! শৈশব-সং অ-১।৪৩১।২৬ ॥ [৩৭]॥

**আভা/ষণ**। আলাপ॥ আমার হৃদয়ে যে-কথা লুকানো, তার আভাষণ/ফেলে কভু ছায়া তোমার হৃদয়তলে? মহুয়া ১৫।১৮।১৩॥ [৭, ২০।২]॥ ॰ **সন**। দীপ্তি॥ ওগো মোর না-পাওয়া গো, ভোরের অরুণ আভা-সনে/ঘুমে ছুঁয়ে যাও মোর পাওয়ার পাখিরে ক্ষণে ক্ষণে। পূরবী ১৪।১৩৭। ৫ ॥ [২০।২]॥ ॰ **সি**। না-ধা। আভাসিত হয়ে॥ রৌদ্র-মাখানো অলস বেলায়/তরুমর্মর ছায়ার খেলায়,/কী মূরতি তব নীলাকাশশায়ী/নয়নে উঠে গো আভাসি। উৎসর্গ ১০।১৮।২ ; রোদবাদলে করুণ কান্না হাসি/সদাই ওঠে আভাসি উচ্ছ্বাসি। পরিশেষ ১৫। ২০৩।২ ॥ [৩৭]॥ ॰ **সিত**। উদ্‌ভাসিত॥ সূর্যাস্তকালের করুণ রক্তিম-চ্ছটায় আভাসিত আশার লজ্জামণ্ডিত তরুণ মুখখানি অন্ধকারে অঙ্কিত হইয়া উঠিল, তাহার সঙ্গে সঙ্গে মঙ্গল-উৎসবের পুণ্যশঙ্খধ্বনি তাহার কানে বাজিতে লাগিল। চো-বালি ৪২৭। ১৪ ॥ [২০।৪]॥

**আভিজাতিক**। অভিজাত সম্পর্কীয়॥ বিশুদ্ধ তার আভিজাতিক ছন্দে/এক দিকে নির্জন পর্বতের স্মৃতি, আর-এক দিকে নিঃসঙ্গ সমুদ্রের আহ্বান। পুনশ্চ ১৬।৭।২০ ॥ [২০।৪৩]॥

**আমন্থর**। অতিশয় মন্দগতি॥ গন্ধভারে আমন্থর বসন্তের উন্মাদন-রসে/ভরি' তব কমণ্ডলু নিমজ্জিল নিবিড় আলসে/মাধুর্যরভসে। পূরবী ১৪।২২।১॥ [২২]॥

**আমল পা**। সং-ধা। প্রশ্রয় পা॥ গান না শিখলে তো আর তোমার সন্ন্যাসী দলে আমল পাওয়া যাবে না। প্র-নির্বন্ধ ৪।৩৩৬।১৮ ॥ [৫।৩৬।১]॥

**আমীলিত**। ঈষৎমুদ্রিত॥ ওর স্ল্যাঙ্‌-বিকীর্ণ ইংরেজি ভাষার উচ্চারণটা বিজড়িত, বিলম্বিত, আমীলিত চক্ষুর

অলস কটাক্ষ সহযোগে অনতিব্যক্ত; শে-কবিতা ১০।৩৫২।১৪ ॥ [২২] ॥

**আমূল/তঃ।** সম্পূর্ণতঃ ॥ প্রথম দল যখন কোন একটা লোকাচার আমূলতঃ বিনাশ করিতে চায়, তখন সমাজ কোমর বাঁধিয়া রুখিয়া দাঁড়ায়। সমালোচনা অ-২।১৪৯।৫ ॥ তু. গোড়া ঘেঁষে দ্র ॥ [২০।৩৪; ২২] ॥ ০ **সংস্কারক।** অন্য. radical reformer. ইহাই দেখিয়া অদূরদর্শীগণ আমূল-সংস্কারকদিগকে বলিয়া থাকে, সমালোচনা অ-২।১৪৯।১৬ ॥ [৪২] ॥

**আয়তি।** বিস্তার ॥ বনস্পতির অঙ্গের আয়তি/ঐ তো দেয় বাড়িয়ে/বছরে বছরে; শে-স ১৮।৯।৯ ॥ [২০।৫]।

**আয়ত্ত/গত।** আয়ত্তাধীন ॥ একটি বৃহৎ স্বদেশী কর্মক্ষেত্র আমাদের আয়ত্তগত না থাকিলে আমাদিগকে চিরদিনই দুর্বল থাকিতে হইবে, কোনো কৌশলে এই নির্জীব দুর্বলতা হইতে নিষ্কৃতি পাইব না। আত্মশক্তি ৩।৫৭৩।২৬; প্রথম শিক্ষাকালে ইংরেজের গ্রন্থ আমরা বেদবাক্যস্বরূপ গ্রহণ করিতাম। তাহা আমাদিগকে যতই ব্যথিত করুক তাহার যে প্রতিবাদ সম্ভবপর, তাহার যে প্রমাণ আমাদের আয়ত্তগত এ-কথা আমাদের বিশ্বাস হইত না। আ-সাহিত্য ৯।৫০৩।৩০ ॥ [৪৪] ॥ ০ **গম্য।** যা আয়ত্ত করা সম্ভব ॥ আয়ত্তগম্য পদার্থকে···ঔ-ব্রহ্ম অ-২।২০১।৭; চাঁদ আয়ত্তগম্য নহে, চাঁদ মাটির গড়া নহে, গাছের ফল নহে. এ-সমস্তই বিশুদ্ধ যুক্তি, অকাট্য এবং নূতন—ইহার কোথাও কোনো ছিদ্র নাই। লোক-সা ৬।৬০৫।৭; তাহা কেবল দেশের জনসাধারণেরই উপভোগ্য ও আয়ত্তগম্য, সেখানে বাহিরের লোক প্রবেশের অধিকার পায় না। ৬৪২।৪; মানুষের চরিত্রও এমন একটি সৃষ্টি যাহা জড়সৃষ্টির ন্যায় আমাদের ইন্দ্রিয়ের দ্বারা আয়ত্তগম্য নহে। সাহিত্য ৮।৩৪২।২; পৃথিবীকে মধ্যে রাখিয়া বদ্ধ কঠিন আকাশে জ্যোতিষ্কগণ সংকীর্ণ নিয়মে ঘুরিতেছে ইহা ঠিক মনুষ্যমনের আয়ত্তগম্য; আ-সাহিত্য ৯।৫১৫।১৭; সে যে কথা বলতে চায় এখনও তার কোনো প্রতীতিগম্য ভাষা নেই, প্রত্যক্ষগম্য প্রমাণ নেই, আয়ত্তগম্য পরিণাম নেই। স্বদেশ ১১।৪৭১।১০-১১; বিশেষত শিশুপাঠ্য ইংরেজি গ্রন্থ এরূপ খাস ইংরেজি, তাহাতে এত ঘরের গল্প ঘরের কথা যে, বড়ো বড়ো বি. এ. এম. এ. দের পক্ষেও তাহা সকল সময় সম্পূর্ণরূপ আয়ত্তগম্য হয় না। শিক্ষা ১২।২৭৮।২২; ভূমিকম্পের কাল্পনিক হেতুনির্ণয়ের মূলচ্ছেদন করিতে হইলে ইংরেজিশিক্ষাকে সহজ স্বাভাবিক ও সাধারণের আয়ত্তগম্য করিতে হইবে, ৫০৩।২৬; যখন সত্য তাহাদের লক্ষ্যগোচর ও আয়ত্তগম্য হয় নাই, জীবনস্মৃতি ১৭।৩৭৩।১৪; আধুনিক সমস্ত বিদ্যাকে জাপানী ভাষার সম্পূর্ণ আয়ত্তগম্য ক'রে তবে জাপানী বিশ্ববিদ্যালয় দেশের শিক্ষাব্যবস্থাকে সত্য ও সম্পূর্ণ করে তুলেছে।

রা-চিঠি ২০।৩৬১।১১ ; পরেশ সুন্দরী যুবতী স্ত্রীকে সম্পূর্ণ নিজের আয়ত্তগম্য বলিয়া বোধ করিতেন না, গল্প ২২। ১৭৮।১৩ ; ভূপতির কী চাই, কী হইলে সে তৃপ্ত হয়, তাহা চারু ঠিক-মতো জানে না এবং জানিলেও তাহা চারুর পক্ষে সহজে আয়ত্তগম্য নহে। ২৫২।৮ ; ইংরেজিসাহিত্যের ঐশ্বর্য-ভোগের অধিকার তখন ছিল দুর্লভ এবং অল্পসংখ্যক লোকের আয়ত্তগম্য, সা-পথে ২৩।৫২২।৩ ; বইগুলি তোর অধিকারভুক্ত অথবা আয়ত্তগম্য কিনা জানিনে। চিঠি ৫।১০১।১০ ॥ [৪৪]॥

০ গোচর। আয়ত্তাধীন॥ সামান্য পল্লীগ্রামের লোকেরও আয়ত্তগোচরে। রা-চিঠি ২০।৩১৬।৭ ; যা আবদ্ধ ছিল বিশেষ বিশেষ পণ্ডিতের অধিকারে তাকেই অনবচ্ছিন্নরূপে সর্বসাধারণের আয়ত্তগোচর করবার এই এক আশ্চর্য অধ্যবসায়। শিক্ষা ২০১।২৫ ॥ [৪৪]॥

০ অধীন। সম্পূর্ণ আয়ত্তগত॥ অরণ্য পর্বত প্রান্তরে যত কিছু সুখ পাওয়া যায়, তাহাই যে রাখালের আয়ত্তাধীন —সমালোচনা অ-২।৮৪।৪ ; ক্রমে কর্তৃপক্ষের সম্পূর্ণ আয়ত্তাধীন হইয়া এই প্রভেদকে বাড়াইয়া তুলিবে। আত্মশক্তি ৩।৫৮৩।১৭ ; তখন তিনি কেবলমাত্র শ্রদ্ধা ও সম্ভ্রমের অধিকারী না হইয়া ভালোলাগা মন্দলাগার আয়ত্তাধীন হইয়া আসিলেন। গোরা ৬।২০০।১৪ ; এমন কোনো উপায় খুঁজিয়া পায় নাই যাহা তাহার আয়ত্তাধীন। ২৬৭।২২ ; ইহার তত্ত্ব আমাদের কোনো ব্যক্তিবিশেষের আয়ত্তাধীন নহে, সাহিত্য ৮।৩৮৬।২ ; কিন্তু অসময়ে অকিঞ্চিৎকরভাবে সেই ক্ষোভের অপব্যয় করা না করা আমাদের আয়ত্তাধীন হওয়া উচিত। গ্রন্থ-প ১০।৬৬১।২৫ ; অত্যন্ত প্রয়োজন হইলেও সহসা আমাদের পাঠশালায় গুরুমহাশয়ের আসনে যাজ্ঞবল্ক্য ঋষির আমদানি করা কাহারও আয়ত্তাধীন নহে। শিক্ষা ১২।৩০৬।২৫ ; এই পৃথিবীতে যেখানে প্রবল দুর্বলকে পীড়ন করিতেছে, যেখানে ব্যাধি-বিচ্ছেদ-মৃত্যু প্রতিদিনের ঘটনা, বিপদ সেখানে অদৃশ্য থাকিয়া প্রতি পদক্ষেপে আমাদের প্রতীক্ষা করে এবং প্রতি-কারের উপায় যেখানে অধিকাংশস্থলে আমাদের আয়ত্তাধীন নহে, সেখানে মানুষ সমস্ত প্রাকৃতিক নিয়মের ঊর্ধ্বে মস্তক তুলিয়া এ কী কথা বলিয়াছে যে, আনন্দং ব্রহ্মণো বিদ্বান্ ন বিভেতি কুতশ্চন ! ধর্ম ১৩।৩৯৫।১৩ ; নিশ্চয়ই রসের একটা আধার আছে। সেটা মাপকাঠির আয়ত্তাধীন সন্দেহ নাই। সা-পথে ২৩।৩৬৩।১৯ ; কিন্তু দ্বিতীয় কন্যেটি যে সহজ উপায়ে আহার করেছিলেন, বিশেষ কারণে তৃতীয় কন্যের সেটা আয়ত্তাধীন ছিল না ; কালান্তর ২৪।৩৪৪।১২ ; কবির সাহি-ত্যিক কাব্য যে ছন্দ ও ভাষাকে আশ্রয় করে প্রকাশ পায় সে একান্তই তার নিজের আয়ত্তাধীন। আত্ম-প ২৭।২৪৭।৭ ; সমালোচকেরা যাহাই মনে করুন, প্রকৃতি অতি বৃহৎ, অতি

মহৎ, সর্বত্র আমাদের আয়ত্তাধীন নহে। র-র ১৩।৮২৭।১১ ॥ [৪৪] ॥

**আয়ত্তিগম্য**। অধিগম্য ॥ তাহাকে বিশেষ আয়ত্তিগম্য রূপে সহজ করিতে চেষ্টা করিতে গেলে, ধর্ম ১৩।৩৬২।১৫ ॥ [৪৪] ॥

**আয়ুর্বৈদিক**। আয়ুর্বেদ সম্বন্ধীয় ॥ সম্প্রতি মল্লিক কোম্পানির আয়ুর্বৈদিক বাগানে দেখে এসেছে জলতোলা হাওয়া-যন্ত্র; চার-অ ১৩।২৯৩।৩ ॥ [২০।৪৩] ॥

**আর/ক্তিম**। লালচে ॥ রোষে আরক্তিম মুখখানি···বউ-হাট ১।৩৭৪।৬; রাজাধিরাজ রামচন্দ্র রায় আরক্তিম হইয়া ৪১০।১৭; অমনি তাহার কর্ণমূল আরক্তিম হইয়া উঠিল, পঞ্চভূত ২। ৫৪৮।১১; দেখিলা চাহিয়া নব গৌরতনুতলে/আরক্তিম আলজ্জ আভাস; চিত্রাঙ্গদা ৩।১৬৯।২৯, উৎসাহদীপ্তিতে মুখ আরক্তিম করিয়া নির্মলা কহিল, প্র-নির্বন্ধ ৪।২৭০।১০; তাহার কর্ণমূল আরক্তিম হইয়া উঠিল। নৌকাডুবি ৫।২৮৪।৮; তাহার মুখ আরক্তিম হইয়া উঠিল। ৩৭৮।২৪; সুচরিতা তাহার আরক্তিম মুখ একটুখানি নিচু করিয়া কহিল, গোরা ৬।৪১২।১; সুচরিতার মুখ আরক্তিম হইল, ৪৫৫।১৫; বালিকা যখন ক্রমশ আরক্তিম হইয়া পলায়নের পথ অনুসন্ধান করিতে লাগিল, গল্প ১৯।২১২।১৩; কিরণ আশ্চর্য হইয়া আরক্তিম মুখে ·· ২৭৭।১৭ ॥ [৩১] ॥ • ণ্যিক। অরণ্যসম্বন্ধীয় ॥ অরণ্যের মাটি তাই হয়ে ওঠে আরণ্যিক, শিক্ষা ২৩৩।১৯ ॥ [২০।৪৩] ॥ • ব। শব্দ ॥ রহিয়া রহিয়া প্রলয় আরবে/বাজে ভৈরব ডঙ্ক/কথা ৭।৮৪। ১৩ ॥ [১০] ॥

**আরো/গ্যলক্ষ্মী**। আরোগ্য বিধাত্রী ॥ বিশ্বের আরোগ্যলক্ষ্মী জীবনের অন্তঃপুরে যাঁর/পশুপক্ষী তরুতে লতায়/ নিত্যরত অদৃশ্য শুশ্রূষা/রোগশয্যায় ২৫।৩।১ ॥ [৪৪] ॥ • পণ। স্থাপন ॥ পুষ্পমালা লইয়া শাস্তার গলে আরোপণ। মা-খেলা ১।২৩০।৮ ॥ [১০, ২০।২] ॥ • হিব। না-ধা। আরোহণ করব ॥ যত উচ্চে আরোহিব তত হবে দারুণ পতন! ভগ্ন অ-১।১৩৭। ১৯ ॥ [৩৭] ॥

**আর্তিচ্ছেদ**। দুঃখমোচন ॥ আর্তগণের আর্তিচ্ছেদ···পরিশিষ্ট ১০।৫৮২।১৯ ॥ [৪৪] ॥

**আল/জ্জ**। ঈষৎলজ্জাযুক্ত ॥ দেখিলা চাহিয়া নব গৌরতনুতলে/আরক্তিম আলজ্জ আভাস; চিত্রাঙ্গদা ৩।১৬৯। ২৯ ॥ [২২] ॥ • জ্জতা। ঈষৎলজ্জাশীলতা ॥ উদ্ধৃতির জন্য 'অসংবৃতি' দ্র। শে-কবিতা ১০।৩৫৩।১৪ ॥ [২০। ৩৩; ২২] ॥ • জ্জিত। ঈষৎলজ্জিত ॥ আলজ্জিত হেমনলিনীর মুখের দিকে ···নৌকাডুবি ৫।৩২৫।৭ ॥ [২২] ॥ • জ্জিত ভাবে। ঈষৎলজ্জান্বিতভাবে ॥ আলজ্জিতভাবে খাইতে বসিয়াছেন, চো-বালি ৩।২৯০।২২ ॥ [২২] ॥ • ম্বিত। যা ঝুলে পড়েছে ॥ তাঁহার কর্ণোৎপল ঈষৎ আলম্বিত, মস্তকে আমোদিত মালতীমালা, প্রাচীন-সা

৫।৫৪৭।২৯॥ [২১।১ ; ২২]॥ • **স লালস**। সহচর শব্দ॥ বসন্ত-পরশে/পূর্ণ ছিল বনচ্ছায়া আলসে লালসে। চিত্রা ৪।৯৮।১৩॥ [৩৯]॥ • **স্যপরতা**। আলস্যপরায়ণতা ; আলসেমি॥ এ দেখা তো নিষ্ক্রিয় আলস্যপরতা নয়। আত্ম-প ২৭।২৪৪।১৬॥ [২০।৩৩ ; ৪৪]॥

**আলা**। আলোময়॥ কনকাসন কর আলা! ভা-পদা ২।৮।২৭ ; দুগ্ধফেন শয়ন করি আলা ; সো-তরী ৩।১৭। ২৩ ; মালঞ্চ করি আলা, কথা ৭।১৬৬।২১ ; আঁধার হইবে আলা, গীতাঞ্জলি ১১।১৩।১৩ ; তোমার প্রেম এল যে আগুন হয়ে করল তারে আলা। গীত ১।৩১।৪॥ তু. বিশিষ্ট অর্থে আ প্রত্যয় হইয়া থাকে ; যথা, তেল বিশিষ্ট/তেলা, আলো-কিত আলা—শব্দতত্ত্ব ১২।৩৮৬।২৫॥ [৯]॥ • **পচারি**। আলাপসালাপ॥ ভিজিটরদের সঙ্গে আলাপচারি করে …য়ু-পত্র ১।৫৪২।১৬ ; ৫৬৯।১৮॥ [১৪]॥ • **পিতা**। (স্ত্রী)। যে স্ত্রী-লোকের সঙ্গে আলাপ আছে॥ যে কোনো আলাপিতার সঙ্গেই কথা বলে…শে-কবিতা ১০।২৭৪।৭॥ [২০। ৭৫]॥ • **পী**। যার সঙ্গে আলাপ হয়েছে॥ আমাদের ইংরেজ আলাপীরা …য়ু-পত্র ১।৫৬১।১৯ ; আমাদের দুই-একটি করে আলাপী হতে লাগল। ৫৬২।৩০ ; বড়ো মিস ক—হয়তো তাঁর কোনো আলাপীর বাড়িতে ভিজিট করতে গিয়েছেন। ৫৮২।৯ ; বিবাহের সংবাদ পাইয়া তাহার আলাপী পরিচিত অনেকে তাহাকে অভিনন্দন-পত্র লিখিয়াছে। নৌকা-ডুবি ৫।২০০।১৩ ; ইতিমধ্যে এখানে আমার একটিমাত্র আলাপী আছে, আমার পাঞ্চ্ কুকুরটি। ৩৪৬।৬ ; কিন্তু নূতন-আলাপী মাত্রকেই এটা দেখাইতে হইবে সেটা ধরা কথা। গোরা ৬। ১৫৫।৬; ওঁর উপরিওআলা বা সহকর্মী এবং দেশী ও বিলিতি আলাপী-পরিচিতদের কাছে নানা উপলক্ষ্যে এলাকে প্রকাশিত করবার জন্যে তিনি ব্যগ্র হয়ে উঠলেন। চার-অ ১৩।২৭০।১ ; সেদিন পিয়ার্সন সাহেব দুজন ইংরেজ আলাপীকে জাহাজে নিমন্ত্রণ করেছিলেন। জাপানযাত্রী ১৯।৩৩০।১৩ ; আমাদের নবপরিচিত আলাপীটি ঈষৎ হাসিয়া কহিলেন : There happen more things in heaven and earth, Horatio, than are reported in your newspapers. গল্প ২০।২৬১।১০॥ [২০।১৯]॥

**আলিপন**। আল্পনা॥ চিত্রলিখায় জানি আমি জানি/তব আলিপন-লিপি। পরিশোধ ১৫।১৭৬।১৬ ; লেখে আর মোছে তব আলো ছায়া/ভাবনার প্রাঙ্গণে/খনে খনে আলিপন। সানাই ২৪।১১৫।৭॥ [২০।২]॥

**আলো/কগম্য**। যেখানে আলোক যেতে পারে॥ আলোকগম্য বাসযোগ্য সুদৃঢ় গৃহই…সমাজ ১২।২৪৮।২৯॥ [৪৪]॥ • **কচর**। আলোতে যে

বেড়ায়॥ বিজ্ঞ লোকেরা নিশাচর পাপকে আলোকচর সাধুতার অপেক্ষা বেশি বাস্তব বলিয়া তাহার গুরুত্ব অনুভব করে। বিচিত্র-প্র ৫।৪৭১।৩০ ॥ [২৯ ; ৪৪] ॥ ০ কতীর্থ। আলোক-রূপতীর্থ॥ আলোকতীর্থের পথে আলোহীন সেই যাত্রীদল…বলাকা ১২।৩৬।১৩ ॥ [৪৪] ॥ ০ কাকীর্ণ। আলোময়॥ প্রকাণ্ড ঘর গ্যাসের আলোয় আলোকাকীর্ণ। যু-পত্র ১। ৫৪৪।১১ ॥ [৪৪] ॥ ০ কি। না-ধা। আলোকিত হয়ে॥ সখী/সে ক্ষণ-কালের দীপে চিরকাল উঠিত আলোকি। পূরবী ১৪।৫৮।১৮ ॥ [৩৭]॥ • কিত। অনু. enlightened. শহরবাসী একদল মানুষ এই সুযোগে শিক্ষা পেলে, জ্ঞান পেলে, অর্থ পেলে ; তারাই হল এন্‌লাইটেইন্‌ড্, আলো-কিত। শিক্ষা ২১৬।১৫ ॥ [১৫] ॥ • চক। যে আলোচনা করে॥ পরবর্তী আলোচকগণ নব নব দৃষ্টান্ত ও তুলনার সহায়তায় উক্ত প্রবন্ধের সংশোধন ও পরিপোষণ করিয়া চলিবেন আশা করা যায়। শব্দতত্ত্ব ১২।৫৫৪।১২ ॥ [২০।৮] ॥ ০ ড়িছে। না-ধা॥ আলোড়িত করছে॥ কিন্তু এই-যে এই মুহূর্তে বেদন-হোমানল/ আলোড়িছে বিপুল চিত্ততল/বিশ্ব-ধারায় দেশ-দেশান্তরে/লক্ষ লক্ষ ঘরে —সেঁজুতি ২২।৪৯।৯ ॥ ০ ড়িয়া। না-ধা॥ আলোড়িত ক'রে॥ অনন্ত আকাশ-'পরি ছুটিস রে হাহা করি,/ আলোড়িয়া অন্ধকার ঘোর। ছ-গান ১।১৩০।১৮ ॥ [৩৭] ॥ • ল। ঈষৎ চঞ্চল॥ কিশোর আষাঢ় যদি আপন আলোল কুন্তলে নবমালতীর মালা জড়াইয়া সেই সভার নীলকান্ত-মণির পেয়ালা ভরিবার ভার লইয়া থাকে, পরিচয় ১৮।৫৩৮।১২ ॥ [২২] ॥

-আশয়। অভিপ্রায়॥ পতিমিলনাশয়ে …বিবিধ-প্র অ-১।৩৮৫।৭ ; সতত বহুতর সংশয়ে,/বিবিধ পথে যেন না ফিরি বহুল-সংগ্রহ-আশয়ে ত ১।৫৩।২৪ ॥ [৭] ॥

আশা/ক। সং-ধা। আশার কথা বল্॥ পিপাসিত প্রাণে চাহে মুখপানে/করে না প্রাণের আশা…ছ-গান ১।১০৯। ২০ ॥ [৩৬।১] ॥ ০ স্পদ। আশা-ভরসাস্থল॥ কেবল ভাগ্যে যাহার দুর্গতি আছে সে আপন ভাবী আশা-স্পদকেও অন্নদান করিতে বিমুখ হয়। গ্রন্থ-প ৮।৫৩৯।১৪ ; ভারতবর্ষের এই সমস্ত ভাবী আশাস্পদদিগের … গল্প ১৭।১৬৯।১৫ ॥ [৪৪] ॥

আশুকারণ। অনু. immediate cause. এই রকম অমানুষিক দুর্ব্যবহারের আশুকারণ যাই হোক…রা-চিঠি ২০। ২৯০।২০ ॥ [৪২] ॥

আশ্চর্য জানা। সং-ধা। বিস্ময় প্রকাশ ক'রে॥ রমেশ আশ্চর্য জানাইয়া কহিল, "বল কী! বইয়ে লেখা আছে ? কত বড়ো বই ?" নৌকাডুবি ৫।২২৪।১ ॥ [৩৬।১] ॥

আশ্র/মলক্ষ্মী। আশ্রমের অধিষ্ঠাত্রী দেবী॥ আমাদের আশ্রম-লক্ষ্মী বোধ হয় আমার অদৃষ্টের সঙ্গে ষড়যন্ত্র করে

আমার বিদেশ যাওয়া কাটিয়ে দিয়েচেন। ভা-পত্রা ৩৩।১৪ ॥ [৪৪] ॥ • মিক। আশ্রমবাসী ॥ এখানকার জন্য আশ্রমিক পশুপাখির সঙ্গে বর্ণভেদ … বন ১৫।১৪৩।৩ ॥ [১০ ; ২০। ৪৩] ॥ • য়দণ্ড। আশ্রয়ভূমি ॥ তথাপি তাহা আমাদের ন্যায় হীনবীর্য ভীরু-দের পক্ষে একটি অভয় আশ্রয়দণ্ড। আ-সাহিত্য ৯।৪৪৭।৯ ; গবর্মেণ্টের সম্মান যাঁহাদের কর্তব্যবুদ্ধির আশ্রয়-দণ্ড তাঁহাদিগকে তোমরা নিন্দা কর, কিন্তু ইংরাজ-করতালির এলাকার বাহিরে যাঁহাদের কর্তব্যবুদ্ধি পদ-নিক্ষেপ করে না তাঁহারাই কি প্রচুর সম্মানের অধিকারী! পরিশিষ্ট ১০। ৫৮৬।১২ ॥ [৪২।১] ॥ • য়ভূত। শরণস্বরূপ ॥ সকল কর্মের আশ্রয়ভূত কর্মনীতিকেই…শান্তি-নি ১৩।৫৩৩। ২৩ ॥ [৪১] ॥ • য়ভূমি। আশ্রয়স্থল ॥ তাহাকে তাহার পশ্চাদ্‌বর্তী বৃহৎ আশ্রয়ভূমির সহিত সংযুক্ত করিয়া না দেখিলে … আত্মশক্তি ৩।৫৬৫।৩ ॥ [৪৪] ॥

**আশ্বাসিত**। আশ্বাসপ্রাপ্ত ॥ চলিল আলয়পানে দোঁহে আশ্বাসিত প্রাণে… শৈশব-সং অ-১।৫১২।২৭ ॥ [২০।১৮] ॥

**আস/ক্ত**। সংলগ্ন ॥ একটি কর্ণের উপরে উদয়োন্মুখ-ইন্দু-কিরণচ্ছটার ন্যায় একটি শুভ্র কেতকীপত্র আসক্ত; প্রাচীন-সা ৫।৫৪৮।১৩ ॥ [১৩] ॥ • ঙ্গপ্রসঙ্গ। মেলামেশা ॥ ইংরাজ তাহা-দের আমোদপ্রমোদ আহারবিহার আসঙ্গপ্রসঙ্গ বন্ধুত্বপ্রণয়… রাজাপ্রজা ১০।৪০১।৪ ॥ [৪২।৪] ॥ • আসনের কষ্ট ॥ এই আইনের অধীনে যতক্ষণ পয়ারের এলাকায় থাকি তত-ক্ষণ আসনপীড়া ঘটে না। ছ-ছবি ২১। ৩২৩।১৭ ॥ [৪৪] ॥ • নবেদী। আসনই বেদী ॥ তেমনি উপরের দিকে সেখানে বিরাটের আসনবেদী… যাত্রী ১৯। ৪৯৯।২৬ ॥ [৪৪] ॥ • বাবনিরপেক্ষ। যে আসবাবের উপর নির্ভর করে না ॥ কিন্তু আসবাবনিরপেক্ষ হয়ে কী করে বাহিরে কর্মকুশলতা ও অন্তরে আপন সম্মানবোধ রক্ষা করা যায় এইটেই শিক্ষাসাধ্য। শিক্ষা ২২৫।২ ॥ তু. নিরাসবাব ॥ [৪২।৩ ; ৪৪] ॥ • মান-গামী। আকাশচারী ॥ আমরা বঙ্গ-সমাজ-নামক যে মাকড়ষার জালে মাছির ন্যায় বাস করিতেছি, এখানে মতামত-নামক-আস্‌মানগামী ডানা দুটো খোলসা আছে বটে কিন্তু ছটা পা জড়াইয়া গেছে। সমালোচনা অ-২।১৩৮।১০ ॥ তু. আকাশগামী ॥ [৪২।৩ ; ৪৪] ॥ • মানদার। অবা-স্তব ॥ কবিতা সভ্যতা-ছাড়া একটা আকাশকুসুম নহে। কবিতা নিতান্তই আসমানদার নয়। তাহার সমস্ত ঘরবাড়িই আস্‌মানে নহে। তাহার জমিদারিও যথেষ্ট আছে। সমালোচনা অ-২।১০৫।১৬ ॥ [২০।৬৪ ; ২৮] ॥ • মানদারি। কাল্পনিকতা ॥ আমার জন্মগত পেশা জমিদারি, কিন্তু আমার স্বভাবগত পেশা আসমানদারি। কালান্তর ২৪।৪২৭।৮ ॥ [২০।৫৬ ; ২০।৬৪ ; ২৮] ॥

।। আস্তীর্ণ॥ কুসুমাস্তৃত পথ… গ্রন্থ-প ১২।৬২৮।২৫ ॥ [১০ ; ৪২।১] ॥

**আস্থাবান**। বিশ্বাসবান ॥ যাতে দেশের লোকের মন বুদ্ধিবৃত্তির স্বরাজের প্রতি আস্থাবান হতে পারে। গ্রন্থ-প ২৪। ৪৯৮।২১ ॥ [২০।৩৭] ॥

**আস্ফালিত**। সঞ্চালিত ॥ বেত্রখণ্ড জোরে জোরে আস্ফালিত করিতে-ছিলেন। ছুটির পড়া, ৮৪।২০ ॥ [১৯] ॥

**আহরিত**। সংগৃহীত ॥ আমরা সে-সকল আহরিত সাহিত্যসম্পদ তখনো স্বকীয় করে নিতে পারি নি। আলোচনা অ-২। নিবেদন ১০।৩ ; কামধেনুর দুগ্ধ ও অমৃতরস যথাকালে আপনাদের সম্মুখে আহরিত হইয়া থাকে ? ব্যঙ্গ-কৌ ৭।৩৬০।১৪ ; সেখানে যে তাহা-দের বহুযুগের আহরিত মধু সমস্ত সঞ্চিত হইয়া আছে। সাহিত্য ৮। ৫১৪।১২ ; এই যে সমস্ত নানা বিচিত্র উপকরণ কালকালান্তর ও দেশ-দেশান্তর হইতে এখানে আহরিত হইয়াছে…রাজাপ্রজা ১০।৪৬৬।২২ ; প্রকৃতির অক্ষয়ভাণ্ডার হইতেই যে বইয়ের সঞ্চয় আহরিত হইয়াছে, শিক্ষা ১২।৩৩৩।১৩ ; সে যে-ক্ষেত্রের উপর দিয়ে প্রবাহিত হচ্ছে সেই ক্ষেত্র থেকে উপকরণরাশি তার গতিবেগে আহরিত হয়ে চর বেঁধে উঠছে—শান্তি-নি ১৪।৩৮১।৩ ; এই আশ্রমের মধ্যে বদ্ধ থেকেই অনন্ত আকাশ হতে আহরিত খাদ্যের প্রত্যাশা যদি আমাদের একেবারেই ছেড়ে দিতে হয় তাহলে আমাদের কী দশা হবে ? ৩৯৮।২২ ; রামায়ণে বর্ণিত দশাননের শরীরে মানবের স্বভাবসিদ্ধ দেহশক্তি বহুগুণিত হয়েছিল, দশদিক থেকে আহরিত ঐশ্বর্যে পূর্ণ হয়েছিল স্বর্ণলঙ্কা-পুরী। মা-ধর্ম ২০।৩৯৯।২২ ; এই অহংকারের মূলে ছিল পশ্চিমমহাদেশ হতে আহরিত নূতন-সাহিত্যরস-সম্ভোগের সহজ শক্তি। সা-পথে ২৩। ৫:২।১৩ ; বাইরের থেকে আহরিত শিক্ষাকে সমস্ত দেশ যতক্ষণ আপন করতে না পারবে ততক্ষণ তার বাহ্য উপকরণের দৈর্ঘ্যপ্রস্থের পরিমাপটাকে হিসাবের খাতায় লাভের কোঠায় ফেললে হুন্‌ডি-কাটা ধারের টাকাটা-কে মূলধন-হারা-ব্যবসায়ে মুনফা ব'লে আনন্দ করার মতো হয়। শিক্ষা ২৩। ১৯ ॥ **সদ্য** ০ ॥ কিন্তু আমাদের নূতন আমন্ত্রিত দেবদেবীগণ, সায়নাচার্যের ভাষ্য, পাশ্চাত্য ঐতিহাসিকদের পুরা-তত্ত্ব অথবা তাঁহাদের প্রাচ্য-শিষ্যবর্গের বৈজ্ঞানিক ব্যাখ্যার উপর নির্ভর করিতেছেন না, তাঁহারা প্রতিদিনের সদ্য-আহরিত পূজাপ্রাপ্ত হইয়া উপবাসী পুরাতন দেবতাদের অপেক্ষা অনেকগুণে প্রবল হইয়া উঠিয়াছেন। ব্যঙ্গ-কৌ ৭।৩৫৮।১৮ ॥ [১৯] ॥

**ইচ্ছা/নন্দময়**। স্বেচ্ছালব্ধ আনন্দপূর্ণ ॥ বালক নিয়ম মানিয়া চলিতে পারে না—সে সম্প্রতিমাত্র নিয়মহীন ইচ্ছা-নন্দময় স্বর্গলোক হইতে আসিয়াছে।

লোক-সা ৬।৫৮৩।৭॥ [২০।৩৯ ; ৪৩]॥ • নিরপেক্ষ। যা ইচ্ছার উপর নির্ভর করে না॥ আর আমাদের ইচ্ছানিরপেক্ষ বহিঃস্থিত সামান্য কতকগুলা জড় ঘটনা সেই কাজ সিদ্ধ করিল! বিবিধ-প্র অ-১।৩৭৩।৩॥ [৪৩ ; ৪৪]॥ • ন্ধতা। স্বেচ্ছায় অন্ধ হওয়ার ক্ষমতা॥ আমাদের মনের ইচ্ছান্ধতা ইচ্ছাবধিরতার শক্তি আছে…লোক-সা ৬।৫৮০। ৫॥ [২০।৩৩ ; ৪৩]॥ • বধিরতা। স্বেচ্ছায় বধির হওয়ার ক্ষমতা॥ উদ্ধৃতির জন্য পূর্বশব্দ দ্র॥ লোক-সা ৬।৫৮০।৫॥ [২০।৩৩ ; ৪৩]॥ • সংযম। ইচ্ছাধীন সংযম॥ যে দেবতা ইচ্ছাসংযমের আদর্শ…সাহিত্য ৮।৪৪১।২৫॥ [৪৩]॥ • হীন। যার উপরে ইচ্ছা খাটে না॥ হয়তো বা কাছে এস, হয়তো বা দূরে বস,/সে সকলি ইচ্ছাহীন দৈবের ঘটনা। মানসী ২।১৬৭।২৪॥ [৪৪]॥

**ইচ্ছিত**। ঈপ্সিত॥ অনেকের ইচ্ছা আমাদের মধ্যে ইচ্ছিত হয়ে ওঠে। শান্তি-নি ১৪।৪৩১।১৩ ; ইচ্ছিত জায়গাটিতে… প-সঞ্চয় ২৬।৫২০।৩০॥ তু. অনিচ্ছিত দ্র॥ [২০।১৮]॥

**ইতস্তত**। এদিক ওদিক ; ঈষৎ-পরিবর্তিত। সংস্কৃত ব্যাকরণের একটু ইতস্তত করিয়া তাহাকে বাংলা ব্যাকরণ নাম দেওয়া হয়। শব্দতত্ত্ব ১২।৩৪২।১৬॥ [১৫]॥

**ইতি/বাচক**। অনু. affirmative, positive. শেষোক্ত দুই প্রশ্নের উত্তরে ইতিবাচক (affirmative) ও নেতিবাচক (negative) দুইরূপই বলাইয়া লইতে হইবে, ইং-সোপান অ-২।২৮৬।২৩ ; ৪৩২।২৫॥ বিপরীত—নেতিবাচক দ্র॥ [২৯ ; ২৪ ; ৪৪]॥ • সূচক। অনু. positive. ইতিসূচক স্বাধীনতাই মানুষের যথার্থ স্বাধীনতা। কালান্তর ২৪।৩৪২।২॥ [৪২ ; ৪৪]॥ • হাস-কাঁদ্। সং-ধা। ইতিহাস বিস্তার কর্॥ ও সকল দেশ মোটের উপরে একটা ঐক্যকে লইয়াই নিজেরা ইতিহাস ফাঁদিয়াছে, শিক্ষা ১৬৫।৩২॥ [৩৬।১]॥

**ইথে**। এতে॥ পুলক প্রকাশে সবার গাত্রে-/'এযে দান ইহা যোগ্য পাত্রে,/ দেশের আবালবনিতা-মাত্রে / ইথে না মানিবে দ্বেষ।' সো-তরী ৩।১১৫। ২৬ ; সত্য থাকুন ধরিত্রীতে/শুষ্ক রুক্ষ ঋষির চিত্তে/জ্যামিতি আর বীজ-গণিতে/কারো ইথে আপত্তি নেই— ক্ষণিকা ৭।২১৮।২৮॥ [৮]॥

**ইন্দুমল্লী**। চন্দ্রমল্লী॥ বিজনে বিরলে/ হেথা তব দক্ষিণের বাতায়নতলে/ মঞ্জরিত ইন্দুমল্লী বল্লরীবিতানে, চিত্রা ৪।৭৯।১২॥ [২৪]॥

**ইষুকার**। যে তীর তৈরি করে॥ যে মন টলে, যে মন চলে, যাহারে ধরে রাখা দায়,/মেধাবী তারে করেন সিধা ইষুকারের তীরের প্রায়। রূপান্তর ৩৩।১৯॥ [১৫]॥

**ঈশ্বরী**। অধীশ্বরী॥ আরাম ও গৌরবের ঈশ্বরী হইতে পারিত…চো-বালি ৩। ৪৮৩।৬॥ [১৩]॥

# উ

**উচ্চ/তন**। ঊর্ধ্বতন॥ উচ্চতন কর্মচারী ···পঞ্চভূত ২।৫৮১।২৮; অধস্তনের নিকট উচ্চতনের··· রাজাপ্রজা ১০। ৪১৭।৯; চিঠি ১।৯৭।১৭॥ [২০।৩০; ২৯]॥ ০ রন্ত। উদ্‌গমনশীল, উঠন্ত॥ উচ্চরন্ত সূর্যকে আমি সর্বদা দেখব··· আত্ম-প ২৭।২৪৬।১১॥ [২১।১]॥

**উচ্ছ/লি**। না-ধা। উচ্ছলিত হয়ে॥ নিম্নে গভীর অধীর মরণ উচ্ছলি/শত তরঙ্গে তোমা-পানে উঠে ধাইয়া। কথা ৭।১২২।৭; এইখানে এসে ঘট হতে কেন/জল উঠে উচ্ছলি? ক্ষণিকা ৭।২৯০।৮; এক নিমেষে উচ্ছলি দেয় চিরদিনের আশা, পরিশেষ ১৫।১৯১। ১০; বিচলিত চিত্ত উচ্ছলি উন্মাদনা/ ঝন-ঝন ঝনিল মঞ্জীরে মঞ্জীরে॥ নবীন ২২।৬৭।১৫; কালের মন্থনদণ্ডঘাতে/ উচ্ছলি উঠেছে যেথা পাথরের ফেন-স্তূপে/অদৃষ্টের অট্টহাস্য অভ্রভেদী প্রাসাদের রূপে। নবজাতক ২৪।১৫। ২২; শিশুকণ্ঠে আদিকাব্যে এনেছি উচ্ছলি/অস্তিত্বের প্রথম কাকলি। জন্মদিনে ২৫।৯১।১১॥ ০ লিছে। না-ধা। উচ্ছলিত করছে॥ প্রসন্নতা তার অন্তহীন/রাত্রিদিন/গভীর কী উৎস-হতে/উচ্ছলিছে আলোঝলা কথাবলা স্রোতে/। মহুয়া ১৫।৭৫।১৪॥ ০ লিবে। না-ধা। উচ্ছলিত করবে॥ উল্লঙ্ঘিয়া তুচ্ছ লজ্জা ত্রাস/উচ্ছলিবে আত্মহারা উদ্বেল উল্লাস। মহুয়া ১৫। ৫।২২॥ ০ লিয়া। না-ধা। উচ্ছলিত ক'রে॥ বাহিরে সে দুরন্ত আবেগে/ উচ্ছলিয়া [উচ্ছলিয়া] উঠে জেগে, —মহুয়া ১৫।৭১।২; যেথায় অগণ্য ফুলে ফুলে/রবির সোহাগ-গর্ব বর্ণ-গন্ধমধুরসধারে/বৎসরের ঋতুপাত্র উচ্ছলিয়া দেয় বারে বারে। পরিশেষ ১৫।৩০২।৬; জীবনের শেষপাত্র উচ্ছ-লিয়া দাও পূর্ণ করি, প্রান্তিক ২২।১০। ২; আমার জীবনপাত্র উচ্ছলিয়া মাধুরী করেছ দান—/তুমি জান নাই, তুমি জান নাই,/তুমি জান নাই তার মূল্যের পরিমাণ। শ্যামলী ২৫।১৯৪। ২২॥ ০ লিল। না-ধা। উচ্ছলিত করল॥ যতটুকু পাই ভীরু বাসনার/ অঞ্জলিতে/নাই বা উচ্ছলিল, সানাই ২৪।১১৫।১৫॥ [৩৭]॥

**উচ্ছিন্ন**। উৎপাটিত॥ ছোটোখাটো কাঁটা গুল্ম জঙ্গলকে সে তীক্ষ্ণ কোদালি দিয়া সবলে সমূলে উচ্ছিন্ন করিয়া দেয়। গ্রন্থ-প ৯।৫৫১।৫, যুদ্ধে উচ্ছিন্ন জায়গা দেখতে গিয়েছিলুম। চিঠি ৪।৯৫।১৭॥ [১০; ২২]॥

**উচ্ছি্র/ত**। ১. সঞ্জাত॥ আনন্দধ্বনি উচ্ছি্রত করিয়া তুলিবেন···সাহিত্য ৮।৪৩২।৫॥ ২. উচ্চ॥ তাহাতে প্রকাণ্ড তরঙ্গ সৃষ্টি হইয়া তাহা তটভূমিতে একশত ফুট ঊর্ধ্বে উচ্ছি্রত হইয়াছিল। অনু. অ-২।৫৬২।৮; এক পায়ের উচ্ছি্রত হাঁটুর উপরে আর এক পা তুলিয়া দিয়া···নৌকাডুবি ৫।২৮৩।৪; কর্মের বেগে সে যতদূর পর্যন্ত উচ্ছৃত [উচ্ছি্রত] হয়ে উঠুক না···শান্তি-নি ১৪।৫০২।২৫; তোমার

অতলস্পর্শ ধ্যানের তরঙ্গশিখরে/উচ্ছৃত [উচ্ছি্ত] হয়ে উঠছে সৃষ্টি/আবার নেমে যাচ্ছে ধ্যানের তরঙ্গতলে। শে-স ১৮।১৪।৭; তাহারি বেদনা কত কীর্তির স্তূপে/উচ্ছি্ত হয়ে ওঠে অসংখ্যরূপে/পুরুষের ইতিহাসে। বীথিকা ১৯।১৫।২৫; এক দিকে উচ্ছি্ত বিপুলতায় এ সুমহান; পারস্যে ২২।৪৭১।১৫; আর-এক দিকে বসন্তীরঙা কাঁচুলির উচ্ছি্ত রাঙা পাড়টি। তিনসঙ্গী ২৫।২৮৬।১৮; একটা তালজাতীয় গাছ আপন স্বাতন্ত্র্য উচ্ছি্ত করেচে মেঘলোকে। চিঠি ৯।২৩৪।১॥ [১০; ২১।২; ২২]॥ ০ য়া। না-ধা। উচ্ছি্ত হয়ে, উচু হয়ে॥ উচ্ছি্য়া উঠিবে বিশ্ব পুঞ্জ পুঞ্জ বস্তুর পর্বতে ··বলাকা ১২।২২।১॥ [৩৭]॥

**উছসিল**। না-ধা। উচ্ছ্বসিত হল॥ তারপরে মহা হাসি/উছসিল রাশি রাশি,/চিত্রা ৪।৭০।১৪; শত ফোয়ারায় উছসিল যেন পরিহাস রাশি রাশি। ১১৮।১৬॥ [৩৭]॥

উছাসিছে। না-ধা। উচ্ছ্বসিত হয়ে উঠছে॥ নবরাগ রাগিণী উছাসিছে ···গীত ৩।৬৫৩।১৪॥ [৩৭]॥

**উজলিয়া**। না-ধা। উজ্জ্বল হয়ে॥ তারায় তারি আলোক তাই/উঠিল উজলিয়া। পরিশেষ ১৫।২২৭।২২॥ [৩৭]॥

**উজ্জ্বল/কৃষ্ণ**। চিকনকালো॥ সেই উজ্জ্বলকৃষ্ণ জ্যোতি যখন একটি শান্তসজল রেখায় ম্লান হইয়া আসিল... চো-বালি ৬।৩৩৯।১৯॥ [৪২।২; ৪৩]॥ ০ কোমল। দীপ্ত ও কমনীয়॥ রমেশ ঘরে ঢুকিতেই হেমনলিনীর মুখে একটি উজ্জ্বলকোমল আভা পড়িল। নৌকাডুবি ৫।২০২।৪॥ [৪২।২; ৪৩]॥ ০ **কৌতুকপ্রফুল্লমুখ**। যার মুখ কৌতুকের আনন্দে দীপ্যমান॥ উজ্জ্বল-কৌতুকপ্রফুল্লমুখ গুম্ফধারী প্রৌঢ় পুরুষ...আ-সাহিত্য ৯।৪০৭। ২৮॥ [৪৩]॥ ০ সুন্দর। ভাস্বরকান্তি যার॥ তবে পৃথিবীকে এমন উজ্জ্বল সুন্দর করিলেন কেন, বিচিত্র-প্র ৫।৪৬২।৪॥ [৪২।২; ৪৩]॥

**উজ্জ্বলিত**। উজ্জ্বল॥ উজ্জ্বলিত নীহারিকা যখন ভ্রাম্যমাণ হইতে থাকিবে ···বিচিত্র-প্র ৫।৪৪৭।২২॥ [২০।১৮; ৩১]॥

**উজ্জ্বালিত**। প্রজ্বালিত॥ জেনেছে আজ তারার বক্ষে উজ্জ্বালিত সৃষ্টি, ···সেঁজুতি ২২।৪৯।৫॥ [২০।৪; ২২]॥

**উঠ্**। উদয় হ॥ প্রভাত উঠছে। শান্তিনি ১৩।৪৯৯।১৭; গান শুনে আমার মনে একটা চেহারা উঠেছে···গোগলদ ৩।২১৪।২; গুরুতর চিন্তার বিষয় আমাদের মনে উঠিয়াছে···ভারত ৪। ৩৮৮।২; এমন তর্ক আমাদের মনেও ওঠে···৩৯১।২৩; মনে কোনো সন্দেহ উঠিবে না, নৌকাডুবি ৫।৩২২।১৫; হেমনলিনীর কথা তাহার মনে একেবারে উঠে নাই তাহা নহে, ৩৪২।৮; এই যে সব গঙ্গার ছবি আমার মনে উঠিতেছে ··· বিচিত্র-প্র ৫।৪৯২।১৮; সমস্ত কথা আগাগোড়া সুচরিতার মনে উঠিতে লাগিল, গোরা ৬।১৭১।

২-৩ ; এ কল্পনা তাহার মনেও ওঠে না…৪৯৪।২৪ ॥ [৩৩] ॥ **মাথায় উঠ্।** সং-ধা। মাথায় আস্ ॥ তখন সর্ব-সাধারণকে এক শিক্ষায় গঠিত করিবার সংকল্প কাহারও মাথায় উঠে নাই। সাহিত্য ৮।৪১৮।৭ ॥ [৩৬।১] ॥

**উঠিয়া পড়্।** যৌ-ক্রি। গড়ে উঠ্ ॥ যন্ত্রতন্ত্রসহ এক সায়ান্স অ্যাসোশিয়েশন উঠিয়া পড়িল। শিক্ষা ১২।৫০৬।২৬ ॥ [৩৫] ॥

**উড়াকল।** অনু. flying ship. অথচ মানুষ যখন উড়াকলে আকাশে ওঠে, অনু. অ-২।৫৫৩।৭ ॥ [৪২] ॥

**উড়ুপতি।** চাঁদা ॥ ভগবন উড়ুপতে [উড়ুপতে] …ব্যঙ্গ-কৌ ৭।৩৫৯।১ ॥ [২১।২] ॥

**উতল।** ১. ব্যাকুল ॥ তাই যে কালো চোখের কোণে/চাউনি তাহার উতল হল অকারণে ; পলাতক ১৩।৪।২ ; উতল সাগরের অধীর ক্রন্দন/নীরব আকাশের মাগিছে চুম্বন। লেখন ১৪।১৭৮।৯ ; উতল হল বেদব্যাসের ভাষা … পরিশেষ ১৫।২৭৫।১৩ ; মৌমাছির-পাখা-উতল-করা…শ্যামলী ২০।৮৪।১৭ ॥ ২. চঞ্চল ॥ উতল উৎসবে …মহুয়া ১৫।৪৯।৭ ; যৌবনে সে উতল রাতে…পরিশেষ ১৫।১৬৪।১৯ ; উতল হাওয়া…বনবাণী ১৫।৩২৭।৭ ; ধীরে ধীরে বও/ওগো উতল হাওয়া। ৩২৮। ১৪ ; উতল হাওয়া ক্ষণে ক্ষণে/মুকুল ছাওয়া বকুলবনে/দোল দিয়ে যায়, পাতায় পাতায় / ঘটায় পরমাদ। ৩৩০।৮ ; চেলাঞ্চলে উতল হল তারা …বিচিত্রিতা ১৭।১৮।৫ ॥ ৩. উচ্চ ॥ উতল ঢেউয়ের … বলাকা ১২।৯।৩ ; উতল স্রোতে…শি-ভো ১৩।৬৮।১১ ; বহিছে হাওয়া উতল বেগে, বীথিকা ১৯।২১।১ ; উতল রোলে কল্লোলে… ছ-ছবি ২১।৩৮৭।১৯ ॥ ৪. হর্ষাকুলিত ॥ দুবাহু বাড়ায়ে পরান উতল/কবিরে লইলা বুকে। সো-তরী ৩।১২৮।২১ ॥ [২৬] ॥

**উতা/র্।** ১. নামা ॥ কণ্ঠ হতে উতারিয়া যৌবনের মালা…কড়ি-কো ২।৭৯। ১৭ ॥ ২. সরা ॥ সেই আবরণ দেখ্‌রে উতারিয়া/মুগ্ধ সে মুখখানি…বলাকা ১২।৭৪।১৭ ; উতারো ঘোমটা তব… পূরবী ১৪।১৫৩।২১ ॥ [১০] ॥ ∘ **লা।** ব্যাকুল ॥ নিভৃত ঘরে পরান-মন/ একান্ত উতালা। সো-তরী ৩।২২।২১ ॥ [২৬] ॥

**উৎ/কর্ষবান।** অনু. cultured. যুদ্ধ যে কতদূর যুক্তিবিরুদ্ধ, মূঢ়োচিত এবং বর্বর তাহা ব্যাখ্যা করিবার জন্য উৎকর্ষবান ফরাসী বিশেষ যত্নশীল, অথচ দেখিবে এই উৎকর্ষবান ফরাসীই তাঁহার মাতৃভূমির সৈনিকবেশ পরিধান করিয়া রণমত্ত ভৈরবের মতো কলের কামানের মুখে ধাবিত হইতেছেন। অনু. অ-২।৫৫৬।১৬, ১৭ ॥ [২০।৩৭ ; ৪১।১] ॥ ∘ **কৃষ্টি।** অনু. cultured. বাংলা শব্দতত্ত্ব ১৮০।১০ ॥ তু. প্রকৃষ্টি ॥ [২২ ; ৪১।১] ॥ ∘ **ক্ষুব্ধ।** অতিশয় আলোড়িত ॥ নূতন নূতন নানা সমস্যার আলোড়নে মানুষের

মন সর্বদাই উৎক্ষুব্ধ। শিক্ষা ২০৮।১৭ ॥ [২২] ॥ ◦ তত। উপরে বিস্তৃত ॥ উত্তত-ভঙ্গী। উদ্ধৃতির জন্য 'অবতত' দ্র ॥ মা-ধর্ম ২০।৩৭৭।২ ॥ বিপরীত—অবতত ॥ [২২ ; ২৯] ॥

**উত্তর/কাল**। ভাবীকাল। অনু. posterity. পস্টারিটি অর্থাৎ কোনো একটা অনির্দিষ্ট উত্তরকাল ··· শিক্ষা ১২।২৯৭।৩ ॥ [১৬ ; ৪৩] ॥ ◦ **তর**। আরও উত্তম ॥ নিজের দেহশক্তির সঙ্গে বিরাট ভৌতিক শক্তির সংযোগ-কে উত্তরতর করে তুলবে। মা-ধর্ম ২০।৩৯৯।২০ ॥ [২০।৩২] ॥ ◦ **বংশীয়**। ভাবিপুরুষ ॥ আমাদের আগামী-কালের উত্তরবংশীয়দের জন্যে ফল-তেই চলবে। শান্তি-নি ১৪।৪৫০।২ ॥ [২০।২৯ ; ৪৩] ॥ ◦ **বর্তী**। পরবর্তী ॥ আমাদের উত্তরবর্তিগণ ইহাদের শিক্ষকতার ভার আজও কেহ গ্রহণ করে নাই···জীবনস্মৃতি ১৭।২৮০।২০ ॥ [৪৩ ; ৪৪] ॥

**উত্তরী**। উত্তরীয়। সোনার আভায় কাঁপে তব উত্তরী—গীত ২।৩৬০।৮ ॥ [২৫] ॥

**উত্তান**। ১. চিৎ ॥ যখন বিছানায় উত্তান হয়ে পড়া উচিত ছিল তখনো ডেস্ক আঁকড়ে পড়ে আছি। চিঠি ৯। ৯৯।৯ ॥ ২. উন্মীলিত ॥ উৎফুল্ল উত্তান চোখে/চেয়ে আছ মুখপানে প্রীতির আলোকে। চৈতালি ৫।৪৪।২১ ॥ তু. মেলিয়া উদার আঁখি রহিলা নীরবে। কথা ৭।১৯।২৯ ॥ [৯ ; ৮৮] ॥ ◦ **ভাব**। চিৎঅবস্থা ॥ আরাম কেদারায় উত্তান-ভাবে কাল কাটাই···চিঠি ৫।১০৪। ১৬ ॥ [৯ ; ৪২।১] ॥ ◦ **শায়ী**। যে চিৎ হয়ে শুয়ে আছে ॥ উত্তানশায়ী শিবের বুকের উপরে মহামায়ার নাচ। যাত্রী ১৯।৫১১।২৩ ॥ ৯ ; ৪৪] ॥

**উত্তাপ**। উষ্ণতা ॥ অনু. wormth. মনুষ্যের সংসর্গ এবং উত্তাপ···সাহিত্য ৮।৪৭৪।১৫ ; মুখামুখি বসে আকার ইঙ্গিত এবং কণ্ঠস্বরযোগে অবিচ্ছিন্ন আলোচনার মধ্যে যে একটি উত্তাপ আছে···চিঠি ৫।১৩০।১০, ১১ ; সেই অন্য হৃদয়ের সংসর্গ উত্তাপের অভাবে আমি যে কাজে নিযুক্ত আছি তারও উৎসাহ অনেক কমে এসেছে। ১৬৭। ৯ [ পত্রসংখ্যা—১২ক ] ॥ [১৫] ॥ ◦ **জাগ্**। সং-ধা। গরমের সৃষ্টি হ ॥ ইহাতেও বিনয়ের মনে একটা উত্তাপ জাগিল। গোরা ৬।৪৩৩।৩ ॥ [৩৬।১] ॥

**উত্তারি**। না-ধা। উত্তার ক'রে। নামিয়ে ॥ আমার আহ্বান যেন অভ্র-ভেদী তব জটা হতে/উত্তারি আনিতে পারে নির্ঝরিত রসসুধা স্রোতে/ ধরিত্রীর তপ্ত বক্ষে নৃত্যছন্দে মন্দা-কিনীধারা,/ভস্ম যেন অগ্নি হয়, প্রাণ যেন পায় প্রাণহারা॥ নটরাজ ১৮। ১৯৮।২৩ ॥ [৩৭] ॥

**উত্তেজনাশীল**। উত্তেজিত স্বভাবের ॥ আমাদের মধ্যে যাঁহারা স্বভাবত কিছু অধিক উত্তেজনাশীল...রাজাপ্রজা ১০। ৪৪৬।২৯ ॥ [৪৪] ॥

**উত্তেজিত হ**। সং-ধা। উদ্দীপ্ত হ ॥ সতীশের কল্পনাবৃত্তি উত্তেজিত হইয়া উঠিল...গোরা ৬।৫২৪।১ ॥ [৩৬] ॥

**উৎ/পতন**। ঊর্ধ্বলম্ফন ॥ সেই অনুপজাত-উৎপতনশক্তি শাবকগুলি ... প্রাচীন-সা ৫।৫৪৫।২৩; এই যে তারার গ্যাস-জ্বলনের উৎপতন আজ আমাদের চোখে পড়ল...বিশ্ব-প ২৫।৩৮৪। ৭ ॥ [২১।২ ; ২২] ॥ ০ **পাটনশীল**। উন্মূল করা যার স্বভাব ॥ ইঁহারা রক্ষণশীল দলভুক্ত হইয়াও উৎপাটনশীলদিগকে সাহায্য করেন। সমালোচনা অ-২।১৪৯।২৯ ॥ [৪৪] ॥ ০ **পাতক**। উৎপাতকারী—সমালোচনা ১০।৫১৮।২৭ ॥ চাপা-দেওয়া পার্থক্য একটা উৎপাতক পদার্থ, তাহা কোনো-না-কোনো সময়ে ধাক্কা পাইলে হঠাৎ ফাটিয়া এবং ফাটাইয়া একটা বিপ্লব বাধাইয়া তোলে···পরিচয় ১৮।৪৭১।১৯ ॥ [২০। ৬] ॥ ০ **পূর্ণ**। ভরপূর ॥ যৌবনরসে অমনি উৎপূর্ণ···য়ু-ডায়ারি ১।৫৯৭। ২০ ॥ [২২] ॥ ০ **প্লব**। উল্লম্ফন ॥ তোমাদের উন্মাদ জীবন-উৎপ্লব দেখে ···স্বদেশ ১১।৪৭৬।৫ ॥ [২২ ; ৪২।১] ॥ ০ **শিষ্ট**। উদ্‌বৃত্ত ॥ ভূমা থেকে উৎশিষ্ট যে শ্রেষ্ঠতার কথা অথর্ববেদ বলেছেন সে কোনো একটিমাত্র বিশেষ সিদ্ধিতে নয়। মা-ধর্ম২০।৪১৪।২৭ ॥ [২২] ॥ ০ **শেষ**। শেষের অবশিষ্ট ॥ আত্মা যে মহার্ঘতায় আপন পরিচয় দেয় ও পরিচয় পায় সেই পরিচয়ের সত্য কি বিরাজ করে না অপরিমেয়ের মধ্যে, যাকে অথর্ববেদ বলেছেন সীমার উদ্‌বৃত্ত, সকল শেষের উৎশেষ। মা-ধর্ম ২০।৪০২।৫ ॥ [২২] ॥ ০ সব **বালক**। উৎসবকারী বালক ॥ ওই যে আম্রবনবীথিকায় উৎসববালকেরা গান গেয়ে যাচ্ছে, অরূপ ১৩।১৮৯। ২১ ॥ [৪২।১] ॥ ০ **সবলক্ষ্মী**। উৎসবের অধিদেবতা ॥ উত্তরে তুয়াররুদ্ধ, হিমানীর কারাদুর্গতলে/প্রাণের উৎসবলক্ষ্মী বন্দী ছিল তন্দ্রার শৃঙ্খলে। পরিশেষ ১৫।৩০১।২০ ॥ [৪৪] ॥ ০ **সর্জন**। ১. উৎসর্গ ॥ তিনি নিজের শক্তিকে বিশ্বব্রহ্মাণ্ডের ভিতর দিয়ে নিয়ত আমাদের জন্য উৎসর্জন করছেন —সমস্ত সৃষ্টি তাঁর কৃত উৎসর্গ। শান্তি-নি ১৩।৪৬৬।১৯ ; যে-ব্রহ্মের শক্তি আমার অন্তরে বাহিরে সর্বত্রই নিজেকে উৎসর্জন করছে, যিনি 'আত্মদা', শান্তি-নি ১৫।৪৬১।২২ ; এই অমৃতের ক্ষেত্রে মানুষের অহংকারের স্রোত নিজের উল্‌টো দিকে, উৎসর্জনের দিকে। কালান্তর ২৪।২৯৭। ১৯ ॥ **আত্মোৎসর্জন**। আত্মোৎসর্গ ॥ এই-যে নিরন্তর বেদনায় তার আত্মোৎসর্জন, এই দুঃখই তো তার শ্রী, এই তো তার উৎসব, আত্ম-প ২৭।২৩১।৬ ; আমাদের সেই তেজ, সেই আত্মোৎসর্জন, চিঠি ৪।৭৯।১৪ ॥ তু. আত্মবিসর্জন—ছিন্নপত্র ২৪৭।১ ॥ ২. বিসর্জন ॥ খিন্ন শীর্ণ জীবনের শত লক্ষ ধিক্কার লাঞ্ছনা/উৎসর্জন করি। কল্পনা ৭।১৮৭।২৪ ॥ ৩. ত্যাগ ॥ মানুষের মধ্যেও যখন আমরা সেইরূপ শক্তির প্রয়োজনাতীত প্রাচুর্য ও স্বতঃপ্রবৃত্ত উৎসর্জন দেখিতে পাই, তখনই মানুষের মধ্যে ঈশ্বরের প্রকাশ

বিশেষভাবে অনুভব করি। ধর্ম ১৩। ৩৯৬।১২ ॥ [১০ ; ২২ ; ৪৩] ॥ ০ সারিছে। না-ধা। উৎসারিত হচ্ছে ॥ রন্ধ্রে রন্ধ্রে হাওয়া যেমন সুরে বাজায় বাঁশি,/কালের বাঁশির মৃত্যুরন্ধ্রে সেই-মতো উচ্ছ্বাসি/উৎসারিছে প্রাণের ধারা। আ-প্রদীপ ২৩।১০১।২২ ; কোথা ক্ষতরক্ত উৎসারিছে। রোগ-শয্যায় ২৫।৯।২ ॥ ০ সারিয়া। না-ধা। উৎসারিত ক'রে ॥ হে গিরি, যৌবন তব দুর্গম অগ্নিতাপবেগে। আপনারে উৎসারিয়া ভরিতে চাহিয়া-ছিল মেঘে/সে তাপ হারায়ে গেছে, উৎসর্গ ১০।৪২।২ ; যে নিঃশব্দ হুলুধ্বনি দূরে দূরে যায় বিস্তারিয়া/ধূসর যবনি-অন্তরালে, তারে দিনু উৎসারিয়া/এ বাঁশির রন্ধ্রে রন্ধ্রে ; পরিশেষ ১৫। ১৬১।২১ ॥ ০ সারিল। না-ধা। উৎসারিত হত ॥ যেথা যে অমৃতধারা উৎসারিল যুগে যুগান্তরে/জ্ঞানে কর্মে ভাবে, জানি সে আমারি তরে। পরিশেষ ১৫।১৮২।৩ ॥ [৩৭] ॥ ০ সাহ-চাঞ্চল্য। উৎসাহজনিত চঞ্চলতা ॥ নৃত্যের বাদ্য বাজিবামাত্র চিরাভ্যাস-ক্রমে কোল রমণীদের সর্বাঙ্গে একটা উদ্দাম উৎসাহচাঞ্চল্য তরঙ্গিত হইয়া উঠিল ··· আ-সাহিত্য ৯।৪৩৯।১৯ ॥ [৪২।১] ॥ ০ সাহি। না-ধা। উৎ-সাহ পেয়ে ॥ নবীনবদনে অভয়কিরণ/জ্বলি উঠে উৎসাহি—কথা ৭।৫৮।১৯ ॥ [৩৭] ॥ ০ সাহিক। উৎসাহী ॥ অত্যুৎসাহিক। অনু. overenthu-astic. তাহার পরে জাতীয় বিদ্যালয় যে কোনোদিন দেশের মধ্যে স্থাপন করিতে পারিব সে কেবল দুটি-একটি অত্যুৎসাহিকের ধ্যানের মধ্যেই ছিল। সমূহ ১০।৫০৮।৫ ॥ [২০।৪৩ ; ২২ ; ৪১।১] ॥ ০ স্রাবিয়া। না-ধা। উছলে ॥ এই সাধনায় বিশ্বকবির আনন্দবীণ বাজে,—/আপ্‌নারে দেয় উৎস্রাবিয়া আপন সৃষ্টি-মাঝে। পরি-শেষ ১৫।২৯১।১৫ ॥ [২২ ; ৩৭] ॥

উদগ্রবুদ্ধিমান। উৎকটবুদ্ধিশালী ॥ উদগ্রবুদ্ধিমান মনটাতে···গ্রন্থ-প ১৫। ৫৩৬।৯ ॥ [৪২।১] ॥

উদয় হ। সং-ধা। উৎপত্তি হ ॥ যে কারুকার্য প্রস্তরের উপর খোদিত করা উচিত তাহা বালুকার উপরে অঙ্কিত করিলে কেবল আক্ষেপের উদয় হয়। আ-সাহিত্য ৯।৪৩৩।২৭ ; বাস্তব-কৃষ্ণ নিজের চরিত্রগুণে কবির মনে যে-আদর্শের উদয় করিয়া দিয়াছেন··· ৪৫৪।৩০ ; মনে একটা প্রশ্ন উদয় হল। হাস্য-কৌ ৬।১০২।২৩ ; ১০৩। ২৫ ॥ [৩৬] ॥

উদরায়ণ। উদরসম্পর্কিত ॥ প্রজাপতি যাঁদের সাথে/পাতিয়ে আছেন সখ্য,/আর যাঁরা সব প্রজাপতির/ভবিষ্যতের লক্ষ্য,/উদরায়ণ উদার ক্ষেত্রে/মিলুন উভয়পক্ষ,/রসনাতে রসিয়ে উঠুক/নানারসের ভক্ষ্য। প্রহাসিনী ২৩।৪৭। ৫ ॥ তু. উদরসেবার উদার ক্ষেত্রে মিলুন উভয়পক্ষ। বাঁশরী ২৪।১৮৫। ২১ ॥ [২০।১৫] ॥

উদার/উদাসীন। যার উদাসীনতা উদারতামণ্ডিত ॥ চিরদিনই তাহার

প্রভাত কী সৌম্যসুন্দর, তাহার মধ্যাহ্ন কী শান্তগম্ভীর, তাহার সায়াহ্ন কী করুণ-কোমল, তাহার রাত্রি কী উদারউদাসীন। ধর্ম ১৩। ৩৬৫।২৫ ॥ [৪২।২; ৪৩]॥ ০ **নির্মল**। যা নির্মল তথা উদার ॥ অকুণ্ঠিত উদার-নির্মল আলোকের … নৌকাডুবি ৫। ৪৩২।১ ॥ [৪২।২ ; ৪৩] ॥

**উদাসিয়া**। না-ধা। ১. উদাস হয়ে ॥ ধরি ধরি করি স্বর ধরিতে না পারে মন/উদাসিয়া ওঠে যেন প্রাণ! শৈশব-সং অ-১।৪৫১।১০ ; হু হু করি নিশ্বা-সিয়া চলে যাবে উদাসিয়া/কেশপাশ আকাশে ছড়ায়ে। ছ-গান ১।১৩০। ২৯ ; ধায় গো উদাসিয়া যত হিয়া পায় পায়। মানসী ২।১২৬।১৬ ॥ ২. উদাস ক'রে ॥ যে ফুলের বাসে অলস বাতাসে/হৃদয় দিতেছে উদা-সিয়া/চি-সভা ১৬।২৭৯।৬; ওগো সেই সুগন্ধে ফিরায় উদাসিয়া/আমায় দেশে দেশান্তে। গীত ১।৬৩।১৯ ; কী কুসুম-বাসে ফাগুনবাতাসে/হৃদয় দিতেছে উদাসিয়া। গীত ২।৩৮৯।৮ ॥ [৩৭] ॥ ০ **সে**। না-ধা। উদাস হয় ॥ বিপদ বাধা কিছুই ডরে না সে,/রয় না পড়ে কোনো লাভের আশে,/যাবার লাগি মন তারি উদাসে—গীতালি ১১।২৮৩। ১৬ ॥ [৩৭] ॥

**উদ্‌/আহৃত**। উদাহরণরূপে উল্লিখিত ॥ আমাদের পাঠ্য ব্যাকরণে কাব্যা-লংকার অংশে যে-সকল কবিতা উদাহৃত ছিল, জীবনস্মৃতি ১৭।৩২৬। ২৩ ॥ [১০ ; ২০।৪] ॥ ০ **গাথা**। আর্যাছন্দবিশেষ। সংগীত ॥ তোমার মন্ত্রে এ বীণাতন্ত্রে উদ্‌গাথা সুপবিত্র। পরিশেষ ১৫।১৭৫।৪ ; এ যেন ঝঞ্ঝাহত অরণ্যশাখার উদ্‌গাথা। পারস্যে ২২। ৪৯৬।১২ ॥ [২২] ॥ ০ **গামী**। উচ্ছ্ব-সিত ॥ উদ্‌গামী অশ্রু করি নিবারিত …বনফুল অ-১।৮৩।১৭ ॥ [২২ ; ৪৪] ॥ ০ **গারিছে**। না-ধা। উদ্‌গার করছে ॥ তাই এ রাজ্যের মনে/বিদ্বেষঅনল উদ্‌গারিছে কৃষ্ণধূম/নিন্দা রাশি রাশি। রা-রানী ১।২৮১।৫ ॥ [৩৭]॥ ০ **গিরিত**। নিঃসারিত ॥ দুর্বিষহ স্পর্ধা হইতে উদ্‌গীরিত [উদ্‌গিরিত]…রাজাপ্রজা ১০।৪২৪।৮ ; প্রভাতে পাখিদের শত শত কণ্ঠ হইতে উদ্‌গিরিত স্বরের উচ্ছ্বাসে…ধর্ম ১৩।৩৩৮।৮ ; সামাজিক বিপ্লবের অগ্নি-উচ্ছ্বাস উদ্‌গিরিত হইতে আরম্ভ করিল। পরিচয় ১৮। ৪২৯।২৮ ; একদিন সামান্য কারণে বিষ উদ্‌গীরিত [উদ্‌গিরিত] হইয়া পড়িল। গল্প ২২।১৭৯।১৮ ; বিদ্রোহের অগ্নিস্রাব উদ্‌গীরিত [উদ্‌গিরিত] হইল। ইতিহাস ১০৮।৩ ॥ [২০।৪ ; ২২] ॥ ০ **ঘট্টন**। ঘোঁটা ॥ এই উন্মত্ততায়, এই প্রাণপণ নিজশক্তির একান্ত উদ্‌ঘট্টনে আধ্যাত্মিকতার জন্ম …ভারত ৪।৩৯১।২২ ॥ [২১।২] ॥ ০ **ঘাটিছে**। না-ধা। উদ্‌ঘাটিত করছে ॥ অসংখ্য এ রচনায় উদ্‌ঘাটিছে মহা ইতিহাস,—পরিশেষ ১৫।১৭১। ১ ॥ ০ **ঘাটিবে**। না-ধা। উদ্‌ঘাটিত করবে ॥ মূর্তিকার দিনে আসি মন্ত্র পড়ি,/ধীরে ধীরে উদ্‌ঘাটিবে বিধাতার

অন্তর্গূঢ় সংকল্পের ধারা। রোগশয্যায় ২৫।১৩।২০ ॥ ০ **ঘাটিয়া**। না-ধা। উদ্‌ঘাটিত ক'রে ॥ যেথা পূর্ব ঋষিগণে/বহুত্বের সিংহদ্বার উদ্‌ঘাটিয়া একের সাক্ষাতে/দাঁড়াতেন বাক্যহীন স্তম্ভিত বিস্মিত জোড়হাতে। উৎসর্গ ১০।৪৫। ১৯ ॥ ০ **ঘাটিল**। না-ধা। উদ্‌ঘাটিত করল ॥ এসেছি সে পৃথিবীতে যেথা কল্প কল্প ধরি/প্রাণপঙ্ক সমুদ্রের গর্ভ হতে উঠি/জড়ের বিরাট অঙ্কতলে/উদ্‌ঘাটিল আপনার নিগূঢ় আশ্চর্য পরিচয়/শাখায়িত রূপে রূপান্তরে। জন্মদিনে ২৫।৭৩।৪ ॥ ০ **ঘাটিলে**। না-ধা। উদ্‌ঘাটিত করলে ॥ হে ধরণী, এই ইতিহাস সহস্রবার/যুগে যুগে উদ্‌ঘাটিলে সামনে সবার। নবজাতক ২৪।২৩।১২ ॥ [৩৭] ॥ ০ **ঘোষণ**। উচ্চস্বরে ঘোষণা ॥ আমাদের দেশে প্রধানত দেশের কাজ কংগ্রেসের পান্‌ডালে এবং খবরের কাগজের প্রবন্ধশালায় শিক্ষিত সম্প্রদায়ের বেদনা উদ্‌ঘোষণের মধ্যেই পাক খাচ্ছিল। রা-চিঠি ২০।২৮৬।৬ ॥ [২০। ২ ; ২২] ॥ ০ **ঘোষিত**। উচ্চকণ্ঠে ঘোষিত ॥ "উত্তিষ্ঠত! জাগ্রত!" উত্থান করো, জাগ্রত হও—এই বাণী উদ্‌ঘোষিত হইয়া গেছে। ধর্ম ১৩। ৩৪৮।৬ ; মেঘগর্জনের মতো এক দিগন্ত থেকে আরেক দিগন্তে উদ্‌ঘোষিত হল—ছ-ছবি ২১।৩০৮।৯ ॥ [১৯ ; ২০। ৪ ; ২২] ॥ ০ **ঘোষিল**। না-ধা। উদ্‌ঘোষণা করল ॥ কলোল্লাসে উদ্‌ঘোষিল নৃত্যমত্ত সাগরে সাগরে, জয়, জয়, জয়। পূরবী ১৪।৫৪।১৮ ; তোমার অঙ্গনে হেরো সগৌরবে ওই রথ আসে,/সেই বার্তা আজি বুঝি উদ্‌ঘোষিল আকাশে বাতাসে। মহুয়া ১৫।৮৭।২ ॥ [৩৭] ॥ ০ **দীপনী**। (স্ত্রী)। উত্তেজনা ॥ উদ্দীপনী শক্তি... সমালোচনা অ-২।৭৭।৫ ॥ [২০।৭৬] ॥ ০ **দেশ**। সন্ধান। উৎক্রান্ত দেশ যার দ্বারা ॥ আজন্মবিধবা তারি একপ্রান্তে রয়েছি একাকী,/সবার নিকট থেকে তবুও অসীম-দূরে থাকি,/লক্ষ্য নহি, উপলক্ষ্য, দেশ নহি আমি যে উদ্দেশ,/মোর নাহি শেষ। পূরবী ১৪।১৪৪। ১৫ ॥ [১৫ ; ২২ ; ২৯] ॥ ০ **ধতস্বর**। দুর্বিনীত কণ্ঠ ॥ এই বলিয়া ঘরের মধ্যে গিয়া কমলা উদ্ধতস্বরে কহিল, নৌকাডুবি ৫।২৫৬।৩০ ; ২৬০।২৫ ॥ [৪৪] ॥ ০ **ধূয়মান**। যা ওড়ানো হচ্ছে ॥ চামর-কলাপ উদ্ধূয়মান... প্রাচীন-সা ৫।৫৪৭।২৩ ॥ [২১.১] ॥ ০ **বর্তিত**। ঘূর্ণিত ॥ অনির্বচনীয় উদ্‌বর্তিত চিন্তাপুঞ্জ, চারিত্র-পূ ৪।৫১০। ১০ ॥ [১০ ; ১৯] ॥ ০ **বারি**। না-ধা। উন্মুক্ত ক'রে ॥ অন্তরে যে উৎস তার আছে আপনারি/তাই তুমি দাও তো উদ্‌বারি। জন্মদিনে ২৫।৭৯।৮ ॥ ০ বারিত। উন্মুক্ত ॥ দৃষ্টিপথে উদ্‌বারিত নিখিলের ছবি ; শে-স ১৮। ১২২।১৪ ; মুকুলে পল্লবে উদ্‌বারিত আনন্দের আমন্ত্রণ, বীথিকা ১৯।১১৪। ১৯ ; অমৃতকে উদ্‌বারিত করবার জন্য, পত্রপুট ২০।৩৯।২৬ ; যে প্রকাশ পর্বে পর্বে পর্যায়ে পর্যায়ে উদ্‌বারিত/

আমার জীবনরচনায়, প্রান্তিক ২২। ১১।৮; এখানে শরতের স্নিগ্ধ শুভ্র-সৌরভের উৎস উদ্‌বারিত—চিঠি ৯।৩০৩।৮; প্রতিদিন আমার মনে যে আনন্দের ধারা উদ্‌বারিত হয়েছিল, ৩৩৩।১৩ ॥ তু. নির্বারিত। অন্যত্র—দ্যুলোকে ভূলোকে বাতাসে আলোকে /তার পরিচয় এমন উদার প্রসারিত। পত্রপুট ২০।১৬।১২ ॥ [২০; ১৯; ২২] ॥ ◦ বারিয়া। না-ধা। উন্মুক্ত ক'রে ॥ আদিম বন্যতা তার উদ্‌-বারিয়া উদ্দাম নখর, জন্মদিনে ২৫। ৯৩।৬ ॥ ◦ বারিল। না-ধা। উন্মুক্ত হল ॥ উদ্‌বারিল গন্ধ তার/সানাই ২৪।৯০।১ ॥ সে মহিমা উদ্‌বারিল যাহার উজ্জ্বল অমরতা। কৃপণ ভাগ্যের দৈন্যে দিনে দিনে রেখেছিল ঢেকে। জন্মদিনে ২৫।৭৫।১৮ ॥ [২২; ৩৭] ॥ ◦ বাহন। উত্তোলন ॥ তাদের জন্যে নেই স্বর্গ, নেই ঊর্ধ্বে উদ্‌বাহন [উদ্‌বাহন], খৃষ্ট ৭১।৭ ॥ [২২] ॥ ◦ বাহিত। উন্নীত ॥ মর্তের ভক্তি হইতেই স্বর্গ ঊর্ধ্বলোকে উদ্‌বাহিত হইতে থাকে। ব্যঙ্গ-কৌ ৭।৩৫৮।১; ঊর্ধ্ববাহু হিমাচল, তুমি সেই উদ্‌বা-হিত মেঘ/উৎসর্গ ১০।৪৪।১৮ ॥ অন্যত্র—উড়ে-চলা মেঘগুলোকে—শ্যামলী ২০।১২৩।৮ ॥ [২২] ॥ ◦ বেজনা। উদ্‌বেগ ॥ অতিমাত্র উদ্‌বেজনায় ও আলোড়নে সৃষ্টিকার্য অসম্ভব হয়ে উঠবে। সা-পথে ২৩।৫১৯।৩ ॥ [২০। ৭৫] ॥ ◦ বেজিত। ক্লেশিত, পীড়িত ॥ তদ্‌ভিন্ন—ইহাদের স্বাতন্ত্র্যপ্রিয়তা, ইহাদের ঔদ্ধত্য, ইহাদের বক্তৃতাশক্তি প্রভৃতি নানা কারণে তাঁহারা একান্ত উদ্‌বেজিত হইয়া আছেন। মন্ত্রি-অভি অ-২।১৭৫।১০; দক্ষিণ-দেশীয়েরা সাধারণত আয়তনে খাটো, উত্তরের লোকদের চেয়ে তাহাদের বর্ণ কালো, এবং তাহারা সহজে উদ্বেজিত হয়। অনু. অ-২।৫৪৫।১৩, ২৪; ভারতবর্ষ সৈন্য এবং পণ্য লইয়া সমস্ত পৃথি-বীকে অস্থিমজ্জায় উদ্‌বেজিত করিয়া ফেরে নাই…আত্মশক্তি ৩।৫৪৯।১১; অক্ষয়ের এই কটাক্ষগুলি তাহার চোখ এড়াইল না। ইহাতে তাহাকে বারবার উদ্‌বেজিত করিয়া তুলিতে লাগিল। নৌকাডুবি ৫।১৯৪।৪; এই বলিয়া ঘরে লইয়া গিয়া তাহাকে বিছানার উপর ফেলিয়া আদরের দ্বারা তাহাকে অত্যন্ত উদ্‌বেজিত করিয়া তুলিল। ৩০২।১; যাঁহারা সরস্বতীর কাব্য কমলবনে বাস করেন তাঁহারা তটবর্তী বেত্র-বনবাসীদিগকে উদ্‌বেজিত না করুন, এই আমার প্রার্থনা। বিচিত্র-প্র ৫।৪৫৯।১১; এত উদ্‌বেজিত অন্য-মনস্ক ছিলাম যে, সেই মুহূর্তে সেই স্বর ও সেই স্পর্শ জানিয়াও জানিতে পারিলাম না। গল্প ১৮।২৫৬।১৯; পিতামাতাকেও সর্বতোভাবে উদ্‌-বেজিত করিয়া তুলিল। গল্প ২০।২৫০। ১৬; এই প্রশ্ন আমার মনকে উদ্‌-বেজিত করেছিল যে, সাহিত্যে দুঃখ-কর কাহিনী কেন আনন্দ দেয় এবং সেই কারণে কেন তাকে সৌন্দর্যের

কোঠায় গণ্য করি। সা-পথে ২৩। ৩৫৬।২৭; গীতায় আছে—লোকে যাকে উদ্‌বেজিত করতে পারে না এবং লোককে যে উদ্‌বেজিত করে না—যে হর্ষবিষাদ ভয় এবং ক্রোধ থেকে মুক্ত সে আমার প্রিয়। চিঠি ১।৪৬।৩, ৩; ৫২।৮; তোমার মন উদ্‌বেজিত হয়েছে এ অবস্থায় বাদ-প্রতিবাদে সুফল ফলে না। চিঠি ৯। ১৭০।১৭; আমার রচনায় বা ব্যবহারে নিশ্চয়ই এমন কিছু আছে যা তাঁকে এতই উদ্‌বেজিত করে যে তিনি আমাকে অপমান না করে থাকতে পারেন না। ২৬৬।১৪; যখন আমির গণ্ডি দিয়ে জীবনের পরিমণ্ডলটাকে ছোটো করি তখনি সেই ছোটোর রাজ্যে ছোটোই বড়োর মুখোশ প'রে মনকে উদ্‌বেজিত করে। প-প-প্রান্তে ৯৯।৯ ॥ [১০; ২১।২] ॥ ◦ **বেলিয়া**। না-ধা। উদ্‌বেল করে॥ সব কথা গেছি ভুলে,/শুধু এই নিদ্রাপূর্ণ নিশীথের কূলে/অন্তরের অন্তহীন অশ্রু-পারাবার উদ্‌-বেলিয়া উঠিয়াছে হৃদয়ে আমার/গম্ভীর নিস্বনে। সো-তরী ৩।৭৬।২৭ ॥ [৩৭]॥ ◦ **বোধিয়া**। না-ধা। উদ্‌বোধিত ক'রে॥ দেখিনি কি আর্তচিত্ত উদ্‌-বোধিয়া রাখে/মানুষের ইতিবৃত্ত বেদ-নার নিত্য আন্দোলনে। বীথিকা ১৯। ৬৫।৪ ॥ [৩৭]॥ ◦ **ভাবনা**। উদ্‌-ভাব॥ ধ্বনি-উদ্ভাবনা···ছ-ছবি ২১। ৩৫৬।১০; শিক্ষার প্রকৃত ক্ষেত্র সেই-খানেই যেখানে বিদ্যার উদ্ভাবনা চলিতেছে। বিশ্ব-ভা ২৭।৩৪৬।১ ॥ [২০।৭৫]॥ ◦ **ভাবিত**। উৎপাদিত॥ এই পাগল আপনার খেয়ালে সরী-সৃপের বংশে পাখি এবং বানরের বংশে মানুষ উদ্‌ভাবিত করিতেছেন। বিচিত্র-প্র ৫।৪৪৬।২৬ ॥ [১৯; ২০।৪]॥ ◦ **ভাষণ**। উৎকট সম্ভাষণ॥ O my, O dear, O dear প্রভৃতি উদ্‌ভাষণ-গুলো···গল্প ২৩।৩৪২।১৫ ॥ [২২]॥ ◦ **ভাসমান**। দীপ্যমান॥ সৌন্দর্যে অকস্মাৎ উদ্‌ভাসমান, প্রাচীন-সা ৫। ৫১৪।২৯; সেই সৌন্দর্য শ্রী হ্রী এবং কল্যাণে উদ্‌ভাসমান; ৫২০।২৮ ॥ [২০।১৪]॥ ◦ **ভাসি**। না-ধা। উদ্ভাসিত হয়ে॥ সন্ধ্যাতারাসম শেষ-বাণী উঠুক উদ্‌ভাসি "ভালোবাসি"। শে-স ১৮।১১৪।২৮ ॥ ◦ **ভাসিয়া**। না-ধা। ১. উদ্‌ভাসিত হয়ে॥ অন্তর কেবল/অঙ্গের সীমান্ত-প্রান্তে উদ্‌-ভাসিয়া উঠে, সো-তরী ৩।৬৫।২৫; আশিস তোমারি তরে নীলাম্বরে উঠে উদ্ভাসিয়া/পরিশেষ ১৫।১৯২।১০; যে চেতনা উদ্‌ভাসিয়া উঠে/প্রভাত-আলোর সাথে/রোগশয্যায় ২৫।৩৫।৯ ॥ ২. উদ্‌ভাসিত ক'রে॥ তব ভাল উদ্‌ভাসিয়া এ ভাবনা তড়িতপ্রবাহ-বৎ/এসেছিল নামি—সঞ্চয়িতা। ৪৪৬। ১৭ ॥ [৩৭]॥ ◦ **ভিজ্জ-প্রকৃতি**। জড়প্রকৃতি॥ আমি এমন উদ্ভিজ্জ-প্রকৃতি যে, আমার কোণটুকু ছাড়িয়া একবার বাহির হইতে গেলে মাথায় বজ্রাঘাত হয়। গল্প ১৭।২২৩।১৪ ॥ [৪২।১; ৪৪]॥ ◦ **ভিজ্জ-ভোজী**। অম্‌. vegitarian. উদ্‌ভিজ্জভোজী-

দের এমন নাম খারাপ হইয়া গিয়াছে যে বুদ্ধির যথেষ্ট লক্ষণ প্রকাশ করিলেও তাহাদের দুর্নাম ঘুচে না। বিবিধ-প্র অ-১।৩৪৯।১০ ॥ [৪২ ; ৪৪]॥ ॰ ভিজ্জাশী। অনু. vegitarian. আমরা স্তন্যপায়ী উদ্ভিজ্জাশী জীব... রাজাপ্রজা ১০।৪২৭।২৩॥ [৪২ ; ৪৪]॥ ॰ ভিদ্‌ভোজী। অনু. vegitarian. পশুদের মধ্যে বানরের বুদ্ধির অভাব বিশেষ লক্ষিত হয় নাই, তাহার একমাত্র অপরাধ সে বেচারী উদ্ভিদ্‌ভোজী। বিবিধ-প্র অ-১।৩৪৯।১৩, ১৫ ॥ [৪২ ; ৪৪]॥ ॰ ভেদ। উদ্‌গম॥ তৃণ-উদ্‌ভেদ্। কাঠবিড়ালীর হৃদয়স্পন্দন ও তৃণ-উদ্‌ভেদের শব্দ উল্লেখ করিয়াছেন। বিবিধ-প্র অ-১।৩৬৪।১৬॥ [২২ ; ৪২।১]॥ ॰ ভেদ কর্। সং-ধা। ১. ভেদ কর্॥ তুলিল উদ্‌ভেদ করি কলোল্লোলের মহা-ইতিহাস .. নবজাতক ২৪।১৯।১ ॥ ২. সমাধান কর্। কর্তব্যসমস্যা উদ্‌ভেদ করিতে চেষ্টা করিল...নৌকাডুবি ৫।২৫১।১ ॥ [২২ ; ৩৬।১]॥ ॰ ভ্রান্তিক। উদ্‌ভ্রান্ত॥ যদি দেখ কথা তার/কোনো মানে-মোদ্দার/হয়তো ধারে না ধার, মাথা উদ্‌ভ্রান্তিক, খাপছাড়া ২১।৫। ১১ ॥ [৪১]॥ ॰ যোগপরতা। উদ্‌যোগপরায়ণতা॥ স্বার্থরক্ষার উদ্‌যোগপরতা আমাদের মধ্যে নাই... পরিশিষ্ট ১০।৫৫৮।৪ ॥ [২০।৩৩ ; ৪৪]॥

**উধাও।** ঊর্ধ্বগত॥ দুবাহু তাঁর তুলিয়া উধাও/কহিলেন ডাকি, 'রঘুনাথ রাও', কথা ৭।৮৫।৩ ॥ [১৩]॥

**উন্নতবলিষ্ঠ।** উন্নত তথা বলবান॥ উক্তির জন্য 'আত্মনির্ভর' দ্র॥ চারিত্র-পূ ৪।৪৯৪।৪ ॥ [৪২।২]॥

**উন্নতি।** উচ্চতা॥ মংপুতে এলুম, উন্নতি হোলো প্রায় পাঁচ হাজার ফুট। চিঠি ৪।২৩৩।২ ॥ [১৩]॥ ॰ দে। সং-ধা। উন্নতি বিধান কর্॥ আমরা তাদের উন্নতি দিবই। ব্যঙ্গ-কৌ ৭।৫০৫।৬ ॥ [৩৬।১]॥ ॰ কর্। উন্নতিজনক॥ অনুকরণ আমাদের পক্ষে উন্নতিকর নহে। সমাজ ১২।২৫৫।১৮॥ [৪৪]॥

**উন্মাদ।** উচ্চশব্দ॥ উন্মাদ শঙ্খের গর্জে... চৈতালি ৫।১৯।২২ ॥ অন্যত্র—উন্মাদ মন্দ্রে — উৎসর্গ ১০।৮৬।২ ॥ [২২]॥

**উন্ম/থিত।** আলোড়িত॥ আধুনিক সভ্যতার অসংখ্য বাহু চালনায় এই লোভই সর্বত্র উন্মথিত, স-নীতি ২৭। ৪৭০।১৯ ॥ [২২]॥ ॰ থিয়া। না-ধা। উন্মথিত ক'রে॥ দেবতার প্রার্থনায় কার্পণ্যের বদ্ধ মুষ্টি খুলে,/রিক্ততারে টুটি রহস্য সমুদ্রতল উন্মথিয়া উঠে উপকূলে/রত্ন মুঠি মুঠি॥ পূরবী ১৪। ৫০।১ ॥ [২২ ; ৩৭]॥ ॰ ন। উৎসুক॥ কার পদ-পরশন-আশা/তৃণে তৃণে অর্পিল ভাষা,/সমীরণ বন্ধনহারা/উন্মন কোন্ বনগন্ধে॥ শাপ-মো ২২।১০০। ২৬ ॥ [২২ ; ২৫]॥ ॰ নে। না-ধা। উন্মনা হয়ে॥ সে যে তোমার মুখে মুখ তুলে চায় উন্মনে, গীত ১।১৪৯।১৬॥ [৩৭]॥

**উন্মা/দনি।** উন্মত্তকারী॥ শুধু যেদিন দখিন হাওয়ায়/বিরহগান মনকে গাওয়ায়/পরান-উন্মাদনি, গীতিমাল্য

১১।১৩৬।১৫ ॥ [২০।৫৬] ॥ • **দনী**। (স্ত্রী)। উন্মত্তকারিণী ॥ আজু মধু চাঁদনী/প্রাণ উন্মাদনী,/শিথিল বাঁধনী, /শিথিল ভই লাজ। ভা-পদা ২।১৫। ২২ ॥ [২০।৭৬] ॥ • **দিয়া**। না-ধা। ১. উন্মাদিত ক'রে ॥ কেন তোর সর্ব তন্ত্র সবলে প্রহত/মিলিত ঝংকার-ভরে কাঁদিয়া কাঁদিয়া/আনন্দের আর্তরবে চিত্ত উন্মাদিয়া/উঠিল না বাজি। উৎসর্গ ১০।৮৬।৮ ॥ ২. উন্মাদিত হয়ে ॥ হে বীণাপাণি, তোমার সভাতলে/আকুল হিয়া উন্মাদিয়া বেসুর হয়ে বাজে। গীত ১।৮।২ ॥ [৩৭] ॥

**উন্মী/ল**। প্রকাশ। উন্মীলিত ॥ বিস্ময়-বিহ্বল নেত্রে বন্দী নিরখিল/সেই শুভ্র সুকোমল কমল-উন্মীল/অপরূপ মুখ। কথা ৭।৩৩।১৪ ॥ [১৭ ; ২৫] ॥ • **লিছে**। না-ধা। উন্মীলিত করছে ॥ আত্মজাতি-মাংসলুব্ধ মানুষের প্রাণ-নিকেতন/উন্মীলিছে নখে দন্তে হিংস্র বিভীষিকা ; পরিশেষ ১৫।৩১১।৯ ॥ [৩৭] ॥

**উন্মু/ক্ত-উদার**। উন্মুক্ত তথা উদার ॥ যাহা স্বাভাবিক, যাহা উন্মুক্ত-উদার …চারিত্র-পূ ৪।৪৯৮।২০ ॥ [৪২।২] ॥ • **খর**। উচ্চ শব্দময় ॥ উন্মুখর অট্ট-হাস্যসনে … পরিশেষ ১৫।১৬২।১০ ; ফোয়ারার রন্ধ্র-হতে/উন্মুখর ঊর্ধ্ব-স্রোতে/বন্দীবারি উচ্চারিল আলোকের কী অভিনন্দন। ১৯।৪ ; দিয়ে উচ্ছল তরল প্রলয়মদিরা উন্মুখর তরঙ্গিণী ধায় অধীরা,/গীত ২।৪৬৬।১৬ ॥ [২২] ॥ • **খরতা**। উন্মুখরের ভাব ॥ সাময়িক উন্মুখরতার জোরে এ স্মরণীয় হয়ে ওঠে না। সা-পথে ২৩।৪৪৯।৫ ॥ [২০। ৩৩ ; ২২] ॥ • **খী**। ঊর্ধ্বমুখী ॥ উন্মুখী বাসনা পায় পদে পদে বাধা/কড়ি-কো ২।৯৬।১৫ ॥ [২১।২] ॥

**উন্মূ/ল**। উৎপাটিত ॥ প্রবৃত্তিকে উন্মূল করা নয় শান্তি-নি ১৪।৪০৭।৬ ॥ [২২] ॥ • **লে**। না-ধা। উন্মূল হয়ে ॥ অনেক কাহিনী যাবে যে সেদিন ভুলে, স্মরণচিহ্ন কত যাবে উন্মূলে ; বনবাণী ১৫।১৩৬।২ ॥ [২২ ; ৩৭] ॥

**উন্মেষি/ছে**। না-ধা। উন্মেষিত হচ্ছে ॥ অতীত তিমিরগর্ভ হতে তুরঙ্গম/তরঙ্গ ছুটিছে শূন্যে ; উন্মেষিছে মহাভবিষ্যৎ। পরিশেষ ১৫।২৩১।৯ ॥ [৩৭] ॥ • **ত**। উন্মীলিত ॥ উন্মেষিত উষা মানসী ২।১৭৭।১৭ ; অন্ধকার মহার্ণবে সৃষ্টি শতদল/দিগ্বিদিকে উঠেছিল উন্মেষিত হয়ে/এক মুহূর্তের মাঝে। চিত্রাঙ্গদা ৩।১৭৪।১৫ ; তাহাকে শকুন্তলার চরিত্রের মধ্যে উন্মেষিত করিয়া তুলিয়াছেন। প্রাচীন-সা ৫।৫২৫।৫ ; আজ মানুষের জ্ঞানের সম্মুখে সমস্ত কাল জুড়িয়া, সমস্ত আকাশ জুড়িয়া একটি চিরধাবমান মহাযাত্রার লীলা প্রকাশিত হইয়া পড়িয়াছে—সমস্তই চলিতেছে সমস্তই কেবল উন্মেষিত হইয়া উঠিতেছে। সঞ্চয় ১৮।৩৫০।১৪ ; বহুকালের উপেক্ষিত ভিখারি মেয়ে যেমন বাহিরের সমস্ত অকিঞ্চনতা সত্ত্বেও হঠাৎ একদিন নিজের অন্তর হতে উন্মেষিত যৌবনের পরিপূর্ণতায়

অপরূপ গৌরবে বিশ্বের সৌন্দর্যলোকে আপন আসন অধিকার করে, সা-পথে ২৩।৪৬৮।৯ ; এখানে উন্মেষিত হয়েছে এমন একটা মানবিকতার নিবিড় ঐক্য যা সমস্ত জাত রক্ষা করে, প্রবল করে, জ্ঞান দেয়, আনন্দিত করে সৌন্দর্য-সৃষ্টিতে। বাংলা-প ২৬।৩৯০।৪ ॥ [১৯ ; ২০।৪] ॥

**উপ/কণ্ঠ**। কণ্ঠসমীপ। আকণ্ঠ ॥ মুহূর্তে করিব পান মৃত্যুর ফেনিল উন্মত্ততা/ উপকণ্ঠ ভরি . কথা ৭।১৮৭।২২ ॥ [১৫] ॥ ∘ **করণপীড়িত**। উপকরণ বাহুল্যে ক্লিষ্ট ॥ হে তপস্বিনী মৈত্রেয়ী, এস সংসারের উপকরণপীড়িতের হৃদয়ের মধ্যে তোমার পবিত্র চরণ দুটি আজ স্থাপন করো—শান্তি-নি ১৩। ৪৭৭।১৭ ॥ [৪৪] ॥ ∘ **করণবন্ত**। উপকরণশালী ॥ যাজ্ঞবল্ক্য, না, তা হবে না, তবে কিনা উপকরণবন্তের যেমনতরো জীবন তোমার জীবন সেইরকম হবে। শান্তি-নি ১৩।৪৭৪। ১১ ॥ [২০।৬৮] ॥ ∘ **করণবান**। উপকরণশালী ॥ উপকরণবানের জীবনকে ঈর্ষা করা না বিশেষভাবে সম্মান করাই যে কুশিক্ষা … শিক্ষা ২২৫।৫ ॥ [২০।৩৭] ॥ ∘ **করণবিরল**। স্বল্পোকরণ ॥ সেই নির্বাসন তপোবনের উপকরণবিরল শান্তসুন্দর যুগের থেকে ভোগৈশ্বর্য জালে বিজড়িত তামসিক যুগে। আ-রু-বি ২৭।৩১৫। ২২ ; আশ্রমের শিক্ষাকে যথার্থভাবে সফল করতে হলে জীবনযাত্রাকে যথাসম্ভব উপকরণ-বিরল করে তোলা অত্যাবশ্যক হয়ে ওঠে। ৩১৮।১০ ॥ [৪৪] ॥ ∘ **করণবিরলতা**। তখন উপকরণবিরলতা ছিল এর বিশেষত্ব। আত্ম-প ২৭।২৪৭।২৪ ॥ [২০।৩৩ ; ৪৪] ॥ ∘ কার দেখ্। সং-ধা। উপকার হ ॥ আমি কাছে থাকিলে কোনো উপকার দেখিবে না। বউ-হাট ১।৪১৭।৬ ॥ [৩৬।১] ॥ ∘ **গ্রাম**। ছোটোগ্রাম ॥ নিউ ইয়র্ক লণ্ডন প্রভৃতি শহর বহু গ্রাম-উপগ্রামের প্রাণশক্তি গ্রাস ক'রে তবে একটি বৃহৎ দানবীয় রূপ ধারণ করেছে। রা-চিঠি ২০। ৩৫৪।৪ ॥ [২২] ॥ ∘ **চক্র**। চক্রবাক-পাখি। ছোটো চাকা ॥ কোনো অনুষ্ঠানে যখন আমরা পাশ্চাত্যের অনুকরণ করি তখন ইটকাঠের বাহুল্যে এবং যন্ত্রের চক্রে উপচক্রে নিজেকে ও অন্যকে ভুলিয়ে গৌরব করা সহজ। শিক্ষা ২৩৫।২৪ ॥ [১৭ ; ২২] ॥ ∘ **চয়**। বৃদ্ধি ॥ সেবার অভ্যাসের দ্বারাই প্রীতির উপচয় হয়… আত্মশক্তি ৩।৬১৪।৯ ; কলের দ্বারা কেবল জিনিসপত্রের উপচয় করিতে গিয়া মানুষের অপচয় করিয়া বসিলে …সমূহ ১০।৫১৫।৫ ॥ [৯ ; ২৯] ॥ ∘ **চিত**। বর্ধিত ॥ দেশের সেই আভ্যন্তরিক প্রাণসম্বল যাহা অন্তঃপুরের ভাণ্ডারে প্রচ্ছন্নভাবে উপচিত হয়। রাজাপ্রজা ১০।৪৫৪।২১ ॥ [৯ ; ২১।৪] ॥ ∘ **চীয়মানা**। (স্ত্রী)। বর্ধমানা ॥ উচীয়মানা মহতী প্রীতি ·· প্রাচীন-সা ৫।৫৫৪।৭ ॥ [২০।১৪ ; ২১। ১] ॥ ∘ **চেতনলোক**। অনু. sub-

consciousness. আমার ধর্ম আমার উপচেতনলোকের অন্ধকারের ভিতর থেকে ক্রমে ক্রমে চেতনলোকের আলোতে যে উঠে আসছে.. আত্ম-প ২৭।২২৩।৫ ॥ [২২ ; ৪২ ; ৪৪] ॥ ◦ (চ্ছ) ছায়া। ছায়া সদৃশী, অনু. phantom. সভয়ে কুমার চাহিয়া দেখিল জনকের উপছায়া/শৈশব-সং অ-১।৪৬০।২৬ ; এখন তুমি তাঁহারচূর্ণ-বিচূর্ণ উপচ্ছায়ামাত্র। সমালোচনা অ-২।১০২।৩২ ; নিজের সমাধি'পরে/নিজে বসি উপচ্ছায়া/যেমন নিশ্বাস ফেলে হায়/সন্ধ্যা-সং ১।৪১।২৭ ; আসি, থাকি, চলে যাই কত ছায়া কত উপছায়া, কড়ি-কো ২।১০৭।২৪ ; সত্যের ছবি স্পষ্ট না দেখতে পেলে লোকে আত্ম-সমর্পণ করবে কোন উপছায়ার কাছে? গোরা ৬।১৩৩।১২ ; কে তার পশ্চাতে /দাঁড়াইল উপচ্ছায়াসম! কথা ৭।৩৭। ২০ ; হেনকালে তীরে বালুতটে ঘনকৃষ্ণ বনের তিমিরে/কার মূর্তি দেখা দিল উপচ্ছায়াসম। ৩৯।১৩ ; আত্মা যেথা লুপ্ত থাকে সেথা উপছায়া/মুগ্ধ চেতনার পরে রচে তার মায়া। মহুয়া ১৫।৫৪।১১ ; ছায়া দিয়ে রচি তুলে আঁকাবাঁকা দীর্ঘ উপছায়া...বীথিকা ১৯।৯৫।১৩ ; আজি ফাল্গুনে দোল-পূর্ণিমা রাত্রি,/উপছায়া-চলা বনে বনে মন আবছা পথের যাত্রী। নবজাতক ২৪।২৯।২১ ; কিন্তু জানা ও না-জানার মিশ্রণে তোমার অনেক ধারণা উপ-ছায়ার আশ্রয় হয়ে উঠেছে। চিঠি ৯। ২৫৩।১৭ ; সমস্ত মানুষগুলো যেন উপছায়ার মত ঘুরে বেড়াচ্ছে। ছিন্ন-পত্রাবলী ১৬১।১৭।২৪ ; উপছায়াসকল ...র-র ১৩।৮২৯।৫ ॥ [২২ ; ৪১।১] ॥ ◦ জগৎ। ছোটো জগৎ ; কৃত্রিম জগৎ ॥ কোনো সনাতন বা অধুনাতন ছাঁচেঢালা উপজগতের মধ্যে নিজেকে ধরাতে পারলুম না। চিঠি ৯।২৫।১৫ ॥ তু. কৃত্রিম জগৎ—সমাজ ১২।৪৮২।২৮-২৯ ॥ [২২] ॥ ◦ দেবলোক। কৃত্রিম দেবলোক ॥ তাহাদের জন্য একটি উপদেবলোক সৃজন করিবার জন্য ব্যঙ্গ-কৌ ৭।৩৫৮।১২ ॥ তু. উপস্বর্গ ॥ [২২ ; ৪৪] ॥ ◦ দেবী। (স্ত্রী)। গুণী-ভূতা (অপকৃষ্টা) দেবী ; পিশাচী ইঃ ॥ জয়সিংহে চাহিস কাড়িতে/দেবীর নিকট হতে, ওরে উপদেবী! বিসর্জন ২।৩২৩।৯ ॥ [২০।৭৬] ॥ ◦ দেশক। উপদেষ্টা ॥ পথিকদের জন্য নৃতত্ত্ববিৎ উপদেশক তৈরি করে . রা-চিঠি ২০। ৩১৭।১৭ ॥ [২০।৮] ॥ ◦ নায়ক। গৌণনায়ক। অনু. subaltern (?)। সৈন্যদলের উপনায়ক। অনু. অ-২। ৫৮২।১৮ ॥ [১৭ ; ২২] ॥ ◦ নিপাত। আকস্মিক ঘটনা ॥ বিবাহ অনুষ্ঠানটা সমাপ্ত হল, কিন্তু বিবাহটা তো রইল, যদি না কোনো মানসিক বা সামা-জিক উপনিপাত ঘটে। ছ-ছবি ২১। ৪২০।১৯ ॥ [২২] ॥ ◦ নিবেশী। অনু. colonist. সমস্ত দক্ষিণ আফ্রিকার বিলাতি উপনিবেশীদের...আত্মশক্তি ৩। ৬০২।৩ ॥ [২০।৯ ; ২২ ; ৪১।১] ॥ ◦ প্লব। উপদ্রব ॥ অবশ্য বাহিরের, শক গ্রীক আরব মোগল ও ভারতবর্ষীয় অনার্য-

দের সংঘাতে ভারতবর্ষের তপোভঙ্গ হইয়াছিল ; আ-সাহিত্য ৯।৫১০।২৮॥ ছিন্নপত্রাবলী ৩২৩।২২॥ [২১।২ ; ২২]॥ ◦ **বাসক্লিষ্ট**। অনাহারজীর্ণ॥ উপবাসক্লিষ্ট মাতৃভূমির … আত্মশক্তি ৩। ৬২২।১৮-১৯॥ [৪৪]॥ ◦ **বাসদৈন্য**। উপবাসরূপদৈন্য॥ হঠাৎ বাড়িয়া উঠিয়া দীর্ঘকালের উপবাসদৈন্য দূর করিয়া . চো-বালি ৩।২৯৮।১৪॥ [৪৪]॥ ◦ **রাজ**। রাজকল্প॥ রাজা, উপরাজ ও রাষ্ট্রসভা কৃত্রিম এবং অধ্রুব… আত্মশক্তি ৩।৫১৭।১ ; পরম খ্রীষ্টান য়ুরোপের উপরাজগণের দ্বারা কশাহত হন। সমাজ ১১।৪৫৮।৯॥ [২২]॥ ◦ **রাজ্য**। অনু. satellite state. জর্মন উপরাজ্যগুলির সম্মেলনের … অনু. অ-২।৬০২।২॥ [২২ ; ৪১।২]॥ ◦ **লবন্ধুর**। উপলবিষম॥ ব্যর্থতা ও সার্থক্যের উপলবন্ধুর পথে…কালান্তর ২৪।২৭৭।১২॥ [৪২।১]॥ ◦ **লভ্যমান**। যা উপলব্ধি করা যাচ্ছে॥ মনুষ্যত্বের আদর্শ এক-কোটিতে সমাপ্ত, আর-এক কোটিতে উপলভ্যমান। মা-ধর্ম ২০।৩৮০।২২॥ [২০।১৪]॥ ◦ **শির**। উপশিরা॥ শতধা করিতে চায় মন রমণীর,/দেখিবারে হৃদয়ের শির উপশির, ভগ্ন অ-১।১৫০।৫॥ [২৬]॥ ◦ **স্বর্গ**। কৃত্রিম স্বর্গ॥ সেই উপস্বর্গ হইয়া দাঁড়াইবে…ব্যঙ্গ-কৌ ৭।৩৫৮। ১৩॥ তু. উপদেবলোক দ্র॥ [২২]॥ ◦ **হসিত**। উপহাসপীড়িত॥ কিন্তু সাহিত্যে তাহা সর্বদা উপহসিত। সমাজ ১২।২৫২।৭ ; এত আয়োজনকে আমার জীবনের ব্যর্থতার দ্বারা কখনোই উপহসিত করব না। শান্তি-নি ১৬। ৩৯৭।২৫॥ [২০।৪] ; ◦ **হাসতীব্র**। বিদ্রূপতীক্ষ্ণ॥ বিহারীর নিকটে সেই হতভাগ্য সম্বন্ধে উপহাসতীব্র অবজ্ঞা প্রকাশ করিয়া.. চো-বালি ৩।৩২১।৯॥ [৪৪]॥ ◦ **হাসি**। ১. উপহাস॥ মলিন মেঘে সন্ধ্যাকাশে 'রঙিন উপহাসি যে হাসে/রঙ জাগানো সোনার কাঠি সেই ছোঁয়াল ভালে। বিচিত্রিতা ১৭। ৩।১৬॥ [২০।৫৬]॥ ২. না-ধা। উপহাস ক'রে॥ অগ্নিহাসি উপহাসি উল্কা অভিশাপশিখা / পড়িছে খসিয়া। ছ-গান ১।১৫৩।১৯ ; অসীম আকাঙ্ক্ষা-রাশি/জাগাইয়া প্রাণে, দ্রুতপদে উপহাসি'/মিলাইয়া যাও নবনীলিমার মাঝে। সো-তরী ৩।৭২।২০॥ [৩৭]॥ ◦ **হাস্যতা**। উপহাসযোগ্যতা॥ লাবণ্যর খাতা আছে এবং সেই খাতার মধ্যে কবিযশঃপ্রার্থিনীর উপহাস্যতার উপকরণ আছে … গোরা ৬।১৮১।১৪॥ [২১।২]॥

**উপা/দেয়**। উপভোগ্য। অনু. interesting. বিষয়টা তো উপাদেয়, যাকে বলে ইণ্টারেস্টিং। সে ২৬।২৮২।৭॥ [১৫]॥ ◦ **ধিধরা**। উপাধিধারী॥ কেন বা তবে পুষিনু এতগুলা / উপাধিধরা বৈজ্ঞানিক ভৃত্যে ? কল্পনা ৭।১৫৩।১৮॥ [৪৪]॥ ◦ **র্জন কর্**। সং-বা। অর্জন কর্॥ খ্যাতি উপার্জন করিতে পারিয়াছেন। প-সঞ্চয় ২৬। ৫২৪।৩০॥ [৩৬]॥ ◦ **সনা ঘর**। যে ঘরে উপাসনা করা হয়॥ বাসি

কাপড় ছাড়িয়া নলিনাক্ষের সেই ক্ষুদ্র উপাসনাঘরের মধ্যে গেল; নৌকাডুবি ৫।৪০৫।১১; ৪৩০।১২; ২৮, ৩০; ৪৩১।৪, ২৪; গোরা ৬। ৫২০।১১ ॥ [৪৪] ॥ • উদ্‌ঘাত। মুখবন্ধ ॥ "রায়তের কথা"র উপোদ্ঘাত লিখতে বসলুম। চিঠি ৫। ২৮৩।১০ ॥ [৭] ॥

উর্বরিয়া। না-ধা। উর্বর ক'রে ॥ সে জাহ্নবী বহিবেক অযুত হৃদয় দিয়া,/ শ্মশান পবিত্র করি মরুভূমি উর্বরিয়া! বা-প্রতিভা অ-১।৫৪২।১৩ ॥ [৩৭] ॥

উল/স। উল্লসিত ॥ আধেক উলস প্রাণ আধেক উদাস···মানসী ২।১৪৮।১৫ ॥ [২৫] ॥ • সি। না-ধা। উলসিত (পুলকিত) হয়ে ॥ শুধু আমারি উরসে আমারি হৃদয়/উলসি বিলসি নাচে···চিত্রা ৪।১০০।৮ ॥ • সিছ। না-ধা। উলসিত (পুলকিত) হচ্ছ ॥ আকুল পুলকে উলসিছ ফুল-কাননে, চিত্রা ৪।২১।৫ ॥ [৩৭] ॥ • সিত। পুলকিত ॥ প্রফুল্ল দুটি উলসিত অলসিত অরবিন্দের মত, সমালোচনা অ-২। ১২৭।৯; উলসিত তটিনী···গীত ২। ৪১৪।১৫ ॥ [৮] ॥

উল্ল/ঙিঘয়া। না-ধা। উল্লংঘন ক'রে ॥ উল্লঙিঘয়া তুচ্ছ লজ্জাত্রাস/উচ্ছলিবে আত্মহারা উদ্বেল উল্লাস। মহুয়া ১৫। ৫।২১ ॥ [৩৭] ॥ • স্ফশীল। লম্ফদানে অতিক্রম করা যার স্বভাব ॥ খোঁপাটা ব্যাঙাচির লেজের মতো বিলুপ্ত হয়ে অনুকরণের উল্লম্ফশীল পরিণত অবস্থা প্রাতিপন্ন করছে···শে-কবিতা ১০। ৩৫২।২২ ॥ [৪৪] ॥ • সিয়া। না-ধা। উল্লসিত হয়ে ॥ প্রথম আষাঢ় দিনে গুরুগুরু রবে/ময়ূরের পুচ্ছপুঞ্জ উল্লসিয়া উঠে যে-গৌরবে/তাই দিয়ে রচিত সুন্দরী;—/লতা যেন নারী হয়ে দিল চক্ষু ভরি। মহুয়া ১৫।৭৪।২০ ॥ [৩৭] ॥

উল্লাসি। না-ধা। উল্লাস ক'রে ॥ বর্তমান-তরঙ্গের চূড়ায় চূড়ায়/নৃত্য ক'রে চলে যায় আবেগে উল্লাসি—সো-তরী ৩।১৩৫।১৩ ॥ [৩৭] ॥

উল্লোল। ১. বড়ো ঢেউ ॥ ছায়া রৌদ্র সে দোলায় দোলে/অশ্রান্ত উল্লোলে। পরিশেষ ১৫।১৬২।১৩; উল্লোল কল-গর্জিত পারাবারে···বিচিত্রিতা ১৭। ১৩।১১; উল্লোল হাস্যের কলোচ্ছ্বাসে, শে-স ১৮।৯৪।১৭; অরণ্যের পর্বতের সমুদ্রের উল্লোল গর্জন,/ঝটিকার মন্দ্রস্বন, নবজাতক ২৪।১৪।১৪; আনো নব-পল্লবে নর্তন উল্লোল···গীত ৩।৭০৬।৬ ॥ [১০] ॥ কলোল্লোল। কলধ্বনিময় বৃহৎতরঙ্গ ॥ তরঙ্গিত গতিমত্ত সেই জল/কলোল্লোলে উদ্বেল উচ্ছল/শৃঙ্খলিত ছিল স্তব্ধ পুকুরে আমার, আ-প্রদীপ ২৩।৮৬।২২; তুলিল উদ্‌ভেদ কবি কলোল্লোলে মহা-ইতিহাস/প্রাণে উচ্ছ্বসিত, মৃত্যু ফেনিল; নবজাতক ২৪।১৯।১ ॥ [৪৪] ॥ ২. আন্দোলিত, ক্ষুব্ধ ॥ তরঙ্গ-উল্লোল। তরঙ্গ-সংক্ষুব্ধ ॥ তার অপরিমেয় শ্যামলতায়/আছে যেন অসীমের চির উৎসাহ,/যেমন আছে তরঙ্গ-উল্লোল সমুদ্রে। পত্রপুট ২০।১৬।১৬ ॥ [১০; ৪২।১] ॥

**উষসী**। সন্ধ্যাকাল। উষা ॥ স্বর্গের উদয়াচলে মূর্তিমতী তুমি হে উষসী··· চিত্রা ৪।৮৩।২৪; মহুয়া ১৫।৭৮। কবিতার নাম ॥ [১৫] ॥

**উষাচর**। প্রাতঃভ্রমণকারী ॥ মাথায় গলাবন্ধ জড়ানো উষাচরগণ প্রাত-র্ভ্রমণ সমাধা করিয়া···গল্প ১৭।২২৪। ২১ ॥ [৪৪] ॥

**উষ্ণ/বাক্য**। সংস্কৃতীকৃত— গরমবুলি ॥ আমরা যদি সেই মনস্তাপের উপর কেবলই উষ্ণবাক্যের ফুঁ দিয়া নিজেকে রাগাইয়া তুলিবারই চেষ্টা করি··· আত্মশক্তি ৩।৫৭৪।৩০; অনাবশ্যক উষ্ণবাক্য···সমূহ ১০।৫১৩।১ ॥ [২৩] ॥ ◦ **ভাষা**। সংস্কৃতীকৃত—গরম গরম কথা ॥ তাঁহার সেই বহুযত্নপোষিত মানসিক আগুন আগ্নেয়-গিরির অগ্ন্যুৎপাতের ন্যায় ভূমিকম্প-সহকারে প্রায় মাঝে মাঝে উষ্ণভাষায় উচ্ছ্বসিত হইত। গল্প ১৭।২৫২।২১। [২৩] ॥ ◦ **শোণিত**। অনু. warmblooded. তিমি মৎস্যই নহে, উষ্ণশোণিত জীব। সে নির্মল খাদ্য ভোজী। অনু. অ-২। ৫৩৪।১০ ॥ [৪২] ॥

**উষ্ণীষ/ধর**। পাগড়িধারী ॥ রঙিন উষ্ণীষধর/লালরঙা সাজে যত অনুচর/ সানাই ২৪।৮১।২৩ ॥ [৪৪] ॥ ◦ **ধারী**। পাগড়িধারী ॥ যতেক উষ্ণীষধারী আছয়ে নগরে...রুদ্রচণ্ড, অ-১।৩০০। ১১ ॥ [৪৪] ॥ ◦ **বন্ত**। পাগড়িধারী ॥ কার সম্মানে ভিড়েছে এখানে/যত উষ্ণীষ-বন্ত? কল্পনা ৭।১৭২।৮ ॥ [২০।৬৮] ॥

**উস্‌খুসিয়ে**। না-ধা। উস্‌খুস্ ক'রে ॥ একটু পরে উস্‌খুসিয়ে গাড়ির থেকে দশবারোটা কড়ি/মেজের 'পরে করলে ছড়াছড়ি। পরিশেষ ১৫।১৮৯।৮; কৌতূহলে শেষে/একটুখানি উস্‌খুসিয়ে একটুখানি কেশে, ছ-ছবি ২১।১০২। ১২ ॥ [৩৭] ॥

## ঊ

**ঊনোক্তি**। অনু. under statement. খাঁটি ইতিহাসের পক্ষ থেকে তাঁর বাছাইয়ে অনেক দোষ থাকতে পারে, অনেক অত্যুক্তি অনেক হীনোক্তি হয়তো আছে এর মধ্যে; সা-পথে ২৩।৪৫৭।২৯ ॥ [২৯; ৪২] ॥

**ঊর্ধ্ব/কণ্ঠ**। ঊর্ধ্বস্বর ॥ ঊর্ধ্বকণ্ঠে চীৎকার···যু-ডায়ারি ১।৬২০।২৯; নিস্তব্ধতার মধ্যে যখন কোনো রাখাল দূর থেকে ঊর্ধ্বকণ্ঠে তার সঙ্গীকে ডাক দেয়, ছিন্নপত্র ৯৬।২ ॥ [৪৩; ৪৪] ॥ ◦ **নাসিক**। যার নাক ওপরের দিকে ॥ ঊর্ধ্বনাসিক জলযানটার···নৌকাডুবি ৫।২৪০।২২ ॥ [৪৩] ॥ ◦ **মুখীন**। যার মুখ ওপরের দিকে তোলা ॥ ঊর্ধ্বমুখীন ফুলের মতো···কথা ৫। ৮৮।১০ ॥ [৪৩] ॥ ◦ **স্বর**। চড়াগলা ॥ কম্পিত ঊর্ধ্বস্বরে কহিতে লাগিল··· রাজর্ষি ২।৪০৯।১০; চালাক ছেলেটি মোটরের কলকারখানা পুরোপুরি শিখে নিলে এবং একদিন গাড়িখানা নিজের হাতে বাগিয়ে নিয়ে ঊর্ধ্বস্বরে বাঁশি বাজিয়ে দৌড় মারলে। শিক্ষা ১৮০।২২ ॥ [৪৩; ৪৪] ॥

**ঊর্মিল**। অনু. undulating. দেখা দিয়েছে/ঊর্মিল লাল কাঁকরের নিস্তব্ধ তোলপাড়—পুনশ্চ ১৬।১৬।৫ ॥ [২০। ৪১ ; ৪১।১] ॥

## ঋ

**ঋজু/কায়া**। সরল ॥ ঋজুকায়া পপলার গাছের···রা-চিঠি ২০।২৭৬।৫ ॥ [৪৩]॥ ◦ **স্বভাব**। সরলপ্রকৃতি ॥ এই হাস্য-ময় তেজোময় নির্ভীক ঋজুস্বভাব পুরুষের মতো আদর্শ বাংলাদেশে অত্যন্ত বিরল না হইলে···চারিত্র-পূ ৪।৪৮৩।২৬ ॥ [৪৩ ; ৪৪] ॥

**ঋণাত্মক**। অনু. negative. যাহা ঋণাত্মক নহে, যাহা ধনাত্মক···গোরা ৬।৫৩২।৮ ॥ [৪২ ; ৪৪] ॥

**ঋতবান্**। ন্যায়বান্, সত্যবাদী ॥ হে বরুণ, তুমি দূর করো হে, দূর করো মোর ভয়—/ওহে ঋতবান্, ওহে সম্রাট্, মোরে যেন দয়া হয়। রূপান্তর ১৩।২ [২০।৩৭] ॥

## এ

**এক/ককণ্ঠী**। অনু. soloist. বিশেষত একককণ্ঠীদের স্বতন্ত্র সময় দেওয়াই চাই। চিঠি ৫।১১৩।৭ ॥ [৪২]॥ ◦ **চক্ষু-লণ্ঠন**। অনু. bull's eye lantern. প্ল্যাটফর্মের অন্ধকারে দাঁড়াইয়া গার্ড তাহার একচক্ষু লণ্ঠন নাড়িয়া দিল, গাড়ি চলিল, গল্প ২৩।৩০২।২৪-২৫ ॥ তু. গবাক্ষলণ্ঠন, বৃষচক্ষু লণ্ঠন দ্র ॥ [৪২ ; ৪৩] ॥ ◦ **ঝোঁকা**। একপ্রবণ ॥ মানুষকে একঝোঁকা করিয়া ··· নৌকাডুবি ৫।৩৩০।২১ ; মনের ধার-ণাকে একঝোঁকা ক'রে রাখে ··· শান্তি-নি ১৪।৪৭৫।৩০ ; একঝোঁকা প্রবৃত্তির···সঞ্চয় ১৮।৩৬২।২১ ; এক-ঝোঁকা জোরে···পরিচয় ১৮।৪২৩।২০ ; এখন আমরা প্রত্যেক মানুষই সকল মানুষের মাঝখানে আসিয়া পড়িয়াছি। এখন এত বড়ো কোন কেহই খুঁজিয়া বাহির করিতে পারিবে না, যেখানে অসংগতরূপে অবাধে একঝোঁকা রকম বাড় বাড়িয়া একটা অদ্ভুত সৃষ্টি ঘটিতে পারে। পরিচয় ১৮।৪৭৬।২৯ ; শিক্ষাকে আপন বিশেষ মতের একান্ত অনুবর্তী করে কতকটা গায়ের জোরে কতকটা মোহমন্ত্রের জোরে এক-ঝোঁকা করে তুলেছে, তবুও সাধা-রণের বুদ্ধির চর্চা করে নি। রা-চিঠি ২০।৩২৮।১৩ ; আমরা মানি ছন্দ, জানি একঝোঁকা হলেই তাল কাটে। কা-যাত্রা ২২।১৪৩।৬ ; ১৬৯।২২ ; যে গালি খাইয়া মানুষ হয়, সে আপনার স্বভাবকে যেন ঠেলিয়া একঝোঁকা হইয়া পড়ে। গল্প ২৩।২৩৪।৭ ; অতি-দীর্ঘকাল মানবসভ্যতার ব্যবস্থাভার ছিল পুরুষের হাতে। এই সভ্যতার রাষ্ট্রতন্ত্র অর্থনীতি সমাজ শাসনতন্ত্র গড়েছিল পুরুষ। মেয়েরা তার পিছনে প্রকাশহীন অন্তরালে থেকে কেবল করেছিল ঘরের কাজ। এই সভ্যতা হয়েছিল একঝোঁকা। কালান্তর ২৪। ৩৮২।৬ ; এই শিক্ষায় বিপুল ও প্রবল

মিথ্যার মধ্যে যেটুকু সত্য আছে সেটুকু আমাদিগকে লইতে হইবে; নহিলে আমাদের প্রকৃতি একঝোঁকা হইয়া পড়িবে। ৩৯৪।২৭; ওদের এই চলার প্রবৃত্তি থেকে ধরা পড়ে ওরা সবাই এক জাতের, সবাই এক-ঝোঁকা। বিশ্ব-প ২৫।৩৯৩।১৪; বিশিষ্টতা বাড়তে বাড়তে এক-ঝোঁকা হয়ে ওঠে; স-নীতি ২৭।৪৬৯।১৫; এমন সময় আমেরিকায় এসে চোখে পড়ল মানুষ কতই অনাবশ্যক ব্যর্থতায় সমাজকে এক-ঝোঁকা করে তুলেছে, প-প-প্রান্তে ১১৪।৪; এক-ঝোঁকা আধ্যাত্মিক বুদ্ধিতে আমরা দারিদ্র্যে দুর্বলতায় কাত হয়ে পড়েছি, আর ওরাই কি এক-ঝোঁকা আধিভৌতিক চালে এক পায়ে লাফিয়ে মনুষ্যত্বের সার্থকতার মধ্যে গিয়ে পৌঁচচ্ছে? শিক্ষা ১৮৯।৩, ৪; পুরুষ যাকে বলে মেয়েলি সেটা স্বাভাবিক মেয়েলির চেয়ে অনেকটা বেশি বলেই তাকে টানাটানি করে বাড়িয়ে মেয়েদের স্বভাবটা এক-ঝোঁকা হয়ে উঠেছে। র-র ১৩।২২।১ ॥ তু. একমুখী। ভারত ৪।৪১৬।১৬ ॥ [১৮; ৪৩] ॥ ● তন্ত্র। ১. একজোট ॥ বিশ্বচরাচর যেন একতন্ত্র হইয়া আমার এই ক্ষুদ্র হৃদয়টিকে বিপথে লইয়া গেল … বউ-হাট ১।৩৭৫।২৭ ॥ ২. একব্যবস্থা ॥ প্রাণ সমস্ত দেহকে ঐক্যদান করিয়া তাহার বিচিত্র কার্যসকলকে একতন্ত্রে নিয়মিত করে। চারিত্র-পূ ৪।৫০৩।২ ॥ [৪৩; ৪৪] ॥ ● ত্রীকরণ। অনু. collectivism. কৃষিক্ষেত্র একত্রীকরণের কথা আমি নিজে একদিন চাষীদের ডেকে আলোচনা করেছিলুম। রা-চিঠি ২০। ২৮৪।৩০; ২৯১।১; ২৯৪।১২ ॥ [২০। ২৭] ॥ ● নায়কতা। অনু. dictatorship. একনায়কতার বিপদ আছে বিস্তর। রা-চিঠি ২০।৩৪০।২২ ॥ [২০। ৩৩; ৪২; ৪৩] ॥ ● নায়কত্ব। অনু. dictatorship. এখানে জবরদস্ত লোকের একনায়কত্ব চলছে। রা-চিঠি ২০।৩২৮।৪; ৩৪১।১৫, ২২ ॥ [২০।৩৫; ৪২; ৪৩] ॥ ● পরায়ণ। একনিষ্ঠ ॥ তাহা গম্ভীরতার দিকে নিতান্ত এক-পরায়ণ … প্রাচীন-সা ৫।৫২০।২৯ ॥ (স্ত্রী) ॥ ● পরায়ণা। একপতি যে নারীর ॥ একপরায়ণা সতী স্ত্রীই তো প্রেমের যথার্থ সৌন্দর্য উপলব্ধি করিতে পারে, স্বৈরিণী তো পারে না। সাহিত্য ৮।৩৫৮।২১ ॥ [৪৩; ৪৪] ● প্রবণতা। একমুখিতা ॥ গ্রীসেও জ্ঞানবুদ্ধির বিপুল ব্যক্তিসত্ত্বেও তাহার সাহিত্যে ও শিল্পে এক আশ্চর্য একপ্রবণতা দেখা যায়। ভারত ৪।৪১৭।১৭ ॥ [২০।৩৩; ৪৩; ৪৪] ॥ ● বিরহিত। ঐক্যবর্জিত ॥ বৈচিত্র্য যদি একবিরহিত হয়, অগণ্যতা যদি একসূত্রে গ্রথিত না হয়, ধর্ম ১৩।৩৬৬।১১ ॥ [৪৩; ৪৪] ॥ ● মতবর্তী। একমতাবলম্বী ॥ এই বিষয়ে সে উপদেশে বিদ্রূপে জড়িত এমন সুন্দর প্রবন্ধ লিখিয়াছিল যে, তাহার একমতবর্তী সকল পাঠকেই উন্নত রচনায় অকাট্য

সত্য সম্পূর্ণ স্বীকার না করিয়া থাকিতে পারে নাই ॥ গল্প ১৮।৩২১। ১ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ মাত্রিক। অনু. monosyllabic. কেবল একমাত্রিক অর্থাৎ monosyllabic ধাতুর উত্তর এইরূপ আ প্রত্যয় হইয়া দুই অক্ষরের বিশেষ্য বিশেষণ সৃষ্টি করে। শব্দতত্ত্ব ১২।৩৮৬।১৩ ; ৩৮৭।১০, ২৫, ২৫ ; ৩৯০।১, ৬ ; আমার প্রবন্ধে আমি ইংরেজি monosyllabic. অর্থে একমাত্রিক কথা ব্যবহার করিয়াছিলাম, ৫।৫।১০, ১১, ১৫, ৫৭৬।১২ ॥ তু. ঐকমাত্রিক ॥ [২০।৪৩ ; ৪২ ; ৪৩] ॥ ◦ রত। একনিষ্ঠ ॥ ইহা সংকীর্ণরূপে সীমাবদ্ধ, একরত ও অচল নহে। ভারত ৪।৪১৯।৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ শেষ। চূড়ান্ত। একপ্রান্ত ॥ শ্রান্ত রবি ধীরে অস্ত যায়/নদীর তীরে এক-শেষে... সো-তরী ৩।১৫।২০ ॥ [১৫] ॥

একাগ্র/গামিনী। (স্ত্রী)। অনন্যচিত্তে চলেছে যে নারী ॥ একাগ্রগামিনী নদী... ছিন্নপত্রাবলী ৩১৯।২১ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ দৃষ্টি। একদিকে নিবদ্ধ দৃষ্টি ॥ একাগ্রদৃষ্টিতে চাহিলেন ... চো-বালি ৫০০।১ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ লক্ষবর্তী। অনন্যলক্ষ্যভুক্ত ॥ একাগ্রলক্ষবর্তী সুনির্দিষ্ট ভবিষ্যৎ ... গোরা ৬।৫৬৬। ১৬ ॥ [৪৩ ; ৪৪] ॥

একাঙ্গীকৃত। একাঙ্গীভূত ॥ একাঙ্গীকৃত সভ্যতা ... স-নীতি ২৭।৪৭২।৩০ ॥ [২০।২৭] ॥

একাত্ম/কতা। অভিন্নতা ॥ মধ্যাহ্নে পল্লীপ্রকৃতির বিচিত্র বর্ণগন্ধ শব্দ ও চঞ্চলতার সঙ্গে কবিচিত্তের একাত্মকতা এই কবিতার বর্ণনীয় বিষয়। আলোচনা অ-২।৬৮১।২৩ ; চির-পুরাতন একাত্মকতা আমাকে একান্ত-ভাবে আকর্ষণ করিয়াছে। আত্ম-প ২৭।১৯৯।১২ ; যদি বাজিকরের সঙ্গে বাজনার একাত্মকতায় ব্যবধান না থাকে। ২৪২।২৬ ; ছোটো বড়ো সমস্ত ছাত্রের সঙ্গে এই প্রতিভাসম্পন্ন আর্টিস্টের একাত্মকতা অতি আশ্চর্য। আ-রু-বি ২৭।৩২৬।৮ ॥ [২০।২৫ ; ২০। ৩৩ ; ৪৩] ॥ ◦ তা। অভিন্নতা ॥ খৃষ্ট আপন মানবজন্মের মধ্যে ভগবান ও মানবের একাত্মতা প্রতিপন্ন করেছেন। খ্রীষ্ট ২৭।৫০৫।২২ ॥ [২০। ৩৩ ; ৪৩] ॥

একাত্মিকতা। অভিন্নতা ॥ রয়েল বেঙ্গল টাইগারের হৃদয়ের মধ্যে বাঙা-লির সঙ্গে একাত্মিকতার বোধ আত্মীয়তার রসযুক্ত নয় ... সা-পথে ২৩।৪৬৮।২৩ ॥ [২০।৩৩ ; ২০।৪৩ ; ৪৩] ॥

একান্ত/চিত্ত। অনন্যমন ॥ এই মনে করিয়া একান্তচিত্তে তাঁরই কাছে আত্মসমর্পণ করতে চাই ... গোরা ৬। ৫১৯।১৯ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ নিষ্ঠুর। নিতান্তনির্দয় ॥ তাহা এমন একান্ত-নিষ্ঠুর ও ক্ষোভজনক ... প্রাচীন-সা ৫।৫৩০।৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ বর্তী। একপ্রান্তস্থ ॥ প্রকৃতিকে তিনি মানব-সংসারের চারিপার্শ্ববর্তী দেওয়ালের ছবির মতো দেখেন না মানব-সংসারকে এই প্রকাণ্ড রহস্যময়ী

প্রকৃতির একান্তবর্তীস্বরূপ দেখেন— সাহিত্য ৮।৪৭৫।২৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ • বাসী। নির্জনবাসী ॥ আমার পরিবারে আমি যে ভাবে মানুষ হয়েছি তাতে করে আমাকে সংসার থেকে দূরে নিয়ে গিয়েছিল, আমি একান্তবাসী ছিলাম। বিশ্ব-ভা ২৭। ৩৬৩।১ ॥ [৪৩ ; ৪৪] ॥

একান্ন/পরিবার। একান্নবর্তী পরিবার ॥ একান্নপরিবারে আমরা দূর ও নিকট, এমন-কি নামমাত্র আত্মীয়কেও বাঁধিয়া রাখিতে চাই—কেবল কন্যা-কেই ফেলিয়া দিতে হয়। লোক-সা ৬।৬৪৮।১০ ; হরগৌরীর কথা বাংলার একান্নপরিবারের সেই প্রধান বেদনার কথা। ১৫ ॥ [৪২।১] ॥ • পারি-বারিক। একান্নবর্তী পরিবারবিশিষ্ট ॥ হরগৌরীপ্রসঙ্গে আমাদের একান্ন-পারিবারিক সমাজের মর্মরূপিণী রমণীর এক সজীব আদর্শগঠিত হইয়াছে। লোক-সা ৬।৬৪৪।২৬ ॥ [২০।৪৩ ; ৪২।১] ॥

একালা। একাকী ॥ তাই হেথা প্রতি-দিন আসিস্ একালা। ভগ্ন অ-১।১০৩। ১ ॥ [১০] ॥

এ-কালিনী। (স্ত্রী)। আধুনিক কালের ॥ এ-কালিনী রমণীর / রমণীয় তালে বাঁধা ছন্দ এ ধমনীর। প্রহাসিনী ২৩। ৬।৩ ; কখনো দিয়েছে দেখা হেন প্রভাশালিনী/শুধু এ-কালিনী নয়, যারা চিরকালিনী। ৮।১০ ॥ [২০। ৭৭ ; ৪৪] ॥

একালীয়তা। আধুনিকতা ॥ বরদা-সুন্দরীর মধ্যে একালের রঙটি ঠিক ধরে নাই অথচ তিনি অতিরিক্ত উগ্রভাবে একালীয়তা ফলাইতে ব্যস্ত। গোরা ৬।১৭৩।৬ ॥ [২০।২৯ ; ২০।৬৩] ॥

এড়ায়ন। এড়ানো ॥ ইস্কুল-এড়ায়নে/ সেই ছিল বরিষ্ঠ,/ফেলকরা ছেলেদের/ সবচেয়ে গরিষ্ঠ। খাপছাড়া ২১।৪২। ২৫ ॥ [২০।৬] ॥

## ঐ

ঐক / তানিক। একতানসম্বন্ধীয় ॥ তোমাতে আমাতে চাঁদেতে, গঙ্গার ধারায়, আকাশের তারায়, / একটা সম্পূর্ণ ঐকতানিক সৃষ্টি-বেটোফেনের চন্দ্রালোকগীতিকা … শে-কবিতা ১০। ২৭৪।২৮ ॥ [২০।৪৩] ॥ • ত্রিক। অনু. collective. ঐকত্রিক কৃষিক্ষেত্র … রা-চিঠি ২০।২৯১।১৮ ; ২৯২।৪, ২৫ ; ২৯৩।২৮ ; ঐকত্রিক কৃষিসমন্বয় … ২৯১।২৯ ; ঐকত্রিকক্ষেত্রে…২৯২। ১১ ; ঐকত্রিক চাষ ২৯১।২৪ ; ২৯২। ৭ ; মেয়ে-ঐকত্রিকের দল ২৯২।৮ ; ঐকত্রিকদলের চাষীমেয়েরা … ১০ ; ঐকত্রিকপ্রণালী … ২৯৩।২৯ ॥ [২০। ৪৩ ; ৪১।১] ॥ • ত্রিকতা। অনু. collectivism. ভারতবর্ষে সবাই কি এই ঐকত্রিকতা এবং সাধারণভাবে এখানকার অন্য সমস্ত উদ্যোগের কিছু জানে না। রা-চিঠি ২০।২৯১।৬, ১৫, ২৭ ; ২৯২।৯, ১৪ ॥ তু. একত্রী করণ ॥ [২০।৩৩ ; ২০।৪৩ ; ৪১।১] ॥ • মাত্রিক। অনু. monosyllabic.

ইংরেজিতে বেশির ভাগ শব্দে স্বরবর্ণের মধ্যস্থতা নেই বলে সে যেন হয়েছে সরদ যন্ত্রের মতো, আঘাতে তার ঐকমাত্রিক ধ্বনিগুলি উচ্চকিত, ইটালিয়নে ছড়ির লম্বাটানে বেহালার টানা সুর। ছ-ছবি ২১।৩৫৬।১২ ॥ [২০।৪৩; ৪২ ]॥ ◦ রাষ্ট্রিক। এক-রাষ্ট্রভুক্ত ॥ সেই ছত্রভঙ্গের দল ঐকরাষ্ট্রিক সত্তাকে উদ্‌ভাবিত করবে কোন্ যন্ত্রের সাহায্যে কালান্তর ২৪। ৪৪৫।২০ ॥ [২০।৪৩]॥

**ঐক্যতন্ত্র**। মিলনব্যবস্থা ॥ তাহার বহুবিচিত্র চেষ্টা ও স্বাতন্ত্র্যের মধ্যে ঐক্যতন্ত্র কোথায়? ভারত ৪।৪১৯। ২৩ ॥ [৪৪] ॥

**ঐচ্ছিক**। অনু. optional. 'বাধ্যতামূলক' কথাটা আমি সইতে পারিনে। ঐ দুঃশব্দ ব্যবহারে ভদ্রভাষারীতির প্রতি অবাধ্যতা করা হয়। Compulsory হল অবশ্যকৃত্য, voluntary হল স্বেচ্ছাকৃত্য। কেবল প্রয়োগভেদে 'কৃত্য' শব্দের পরিবর্তন করতে হবে, যথা অবশ্য পাঠ্য, অবশ্য দেয়, অবশ্য পেয় ইত্যাদি। যদি একটি সাধারণ বিশেষণ দরকার বোধ করিস্ তাহলে আবশ্যিক ও ঐচ্ছিক এই দুটো কথা হাজির আছে। ঐচ্ছিক কথা সংস্কৃত অভিধানে পেয়েছি। চিঠি ৫।৭৪।৪, ৪; আমাদের দেশে যে জনশিক্ষা তাকে আবশ্যিক বলব না, তাকে বলব ঐচ্ছিক। শিক্ষা ২১৫।৩০ ॥ তু. স্বৈচ্ছিক দ্র ॥ [১০] ॥

**ঐতিহাসিক উপন্যাস রস**। অনু. romance. সেই ঐতিহাসিক উপন্যাস রস ইংরাজিতে যাহাকে রোমান্স বলে ... আ-সাহিত্য ৯।৫০০।১-২ ॥ [১১] ॥

**ঐথরিক**। অনু. etheral. এই কৃত্রিম চক্ষুর আবিষ্কারে বর্তমান তারহীন টেলিগ্রাফী ও ঐথরিক বার্তাবহন-প্রণালী উলট্‌পালট্‌ করিয়া দিবে। চিঠি ৬।১২০।৭ ॥ [২০।৪৩] ॥

**ঐশিয়**। এশিয়াবাসী ॥ যে সকল হৌস ঐশিয়দিগকে কোনো প্রকারে সাহায্য করে...আত্মশক্তি ৩।৬০২।৯, ১২, ১৫ ॥ [২০।৪২] ॥

**ঐশ্বর্যবান**। ঐশ্বর্যশালী ॥ যারা বীর জাতি তারা যে কেবল লড়াই করেছে তা নয়, সৌন্দর্যরস সম্ভোগ করেছে তারা, শিল্পরূপে সৃষ্টিকাজে মানুষের জীবনকে তারা ঐশ্বর্যবান করেছে, পল্লী-প্র ২৭।৫৪৯।২৭; নিজের দেশকে সমাজকে তারা কি রকম ঐশ্বর্যবান করে তুলেছে সে তোমরা চোখে দেখে এসেছ—র-র ১৩।৫৭৩।৫ ॥ [২০।৩৭] ॥



**ওঙ্কারিয়া**। না-ধা। ওঙ্কারধ্বনি ক'রে ॥ মোর চেতনায়/আদি সমুদ্রের ভাষা ওঙ্কারিয়া যায়; জন্মদিনে ২৫।৭৫।২১ ॥ তু. বিরাট কালের মাঝে/যে ওঙ্কারধ্বনি বাজে/গুঞ্জরি উঠিল তোর বুকে। বিচিত্রিতা ১৭।৯ পৃ; সেই মহাবাণীময় গহন মৌনতলে/নির্বাক স্থলে জলে/

শুনি আদি ওংকার, /শুনি মূক গুঞ্জন অগোচর চেতনায়। বীথিকা ১৯।২০ পৃ ॥ [৩৭] ॥



ঔৎকর্ষ্য। উৎকর্ষ ॥ তার নৃত্যগীত চিত্রকলা নাট্যকলায় সৌসাম্যের অপরূপ ঔৎকর্ষ্য। পল্লী-প্র ২৭।৫৫০।১৬ ॥ [২০।৪৪] ॥

ঔৎসুক্য। আগ্রহ ॥ অনু. interest. মেয়ে পুরুষদের দেহমনের বিশেষত্বের সঙ্গে সঙ্গে সংসারে তার ঔৎসুক্যের (interest এর) বিশেষত্ব ঘটতে বাধ্য। র-র ১৩।২৫।৬-৭ ॥ [১৫] ॥

ঔৎসুক্য/জনক। অনু. interesting. ইংরেজিতে যাকে বলে interesting (ঔৎসুক্যজনক ?)। চিঠি ৫।২৮৭। ৩-৪ ॥ [৪২ ; ৪৪]॥ • ব্যগ্র। কৌতূহলব্যস্ত ॥ ঔৎসুক্যব্যগ্র নাসিকাটি নিয়ে তারা … ছিন্নপত্র ২৫৪।১৭ ॥ [৪৪] ॥

ঔদরিকতা। পেটুকতা ॥ অথচ ঔদরিকতাকে যদি সাহিত্যের মধ্যে কোথাও রাজসিংহাসন দেওয়া যায়, সাহিত্য ৮।৪৮৫।৫ ; তৃপ্তিহীন ঔদরিকতার নিত্যমূর্তি ধারণ করে স্বাস্থ্যকে নষ্ট করতেই থাকে। শান্তি-নি ১৪। ৩৩১।৬ ॥ [২০।৩৩ ; ২০।৪৩] ॥

ঔদাস্যধর্ম। বৈরাগ্যধর্ম ॥ ভারতবর্ষে ব্রাহ্মণ সকলের প্রধান হইয়া আপন ঔদাস্যধর্মের বিপুল জাল হিমালয় হইতে কুমারিকা পর্যন্ত নিক্ষেপ করিল, আ-সাহিত্য ৯।৫০৮।৪ ॥ [২০।৪৪ ; ৪৪] ॥

ঔপ/দেশিক। শিক্ষা-উপজীবী। অনু. didactive. আপনি কোনো রকম ঐতিহাসিক বা ঔপদেশিক বিড়ম্বনায় যাবেন না … ছিন্নপত্র ১৫।১৫ ॥ [১৭ ; ২০।৪৩] ॥ • নাগরিক। অনু. sub-urban ; মাসকয়েক আগে একটি ঔপনাগরিক কলেজের অধ্যক্ষতা ত্যাগ করে … তিনসঙ্গী ২৫।২৬০।৮ ॥ [২০।৪৩ ; ৪১।১] ॥ • নিষদিক। উপনিষদতুল্য। উপনিষদসম্বন্ধীয় ॥ লোকজীবনের ব্যবহারিক বাণীকে উপেক্ষা করে আমার কাব্যে আমি কেবল আনন্দ মঙ্গল এবং ঔপনিষদিক মোহ বিস্তার করে তার বাস্তব সংসর্গের মূল্য লাঘব করেছি এমন অপবাদ কেউ কেউ আমাকে দিয়েছেন। চিত্রা ৪। সূচনা ৶০।১২ ॥ [১০ ; ১৭ ; ২০।৪৩] ॥

## ক

কঙ্কাল-অবশেষ। কঙ্কালসার ॥ কঙ্কাল-অবশেষ একটি ভিখারী বৃদ্ধা … বউ-হাট ১।৩৮৪।৮ ॥ [৪৪] ॥

কঞ্জিনী। (স্ত্রী)। পদ্ম ॥ রুদ্ধ-কোরক-সঞ্চিত-মধু কঠিন কনক-কঞ্জিনী। প্র-নির্বন্ধ ৪।২৯১।২৩ ॥ ২০।৭৮] ॥

কটাক্ষিয়া। না-ধা। কটাক্ষ ক'রে ॥ কালো জল কটাক্ষিয়া চলে ঘুরি ঘুরি, /যেন সে ছলনাভরা সুগভীর চুরি। কাহিনী ৭।১০৮।২৩ ॥ [৩৭] ॥

**কণিক**। কণা॥ লয়ে আমার তুচ্ছ কণিক/ক্ষণিকতা গো ... খেয়া ১০। ১২৫।২১; ক্ষণিকের তরে ছলকে কণিক সুধা, বীথিকা ১৯।৫৩।৩॥ [১০]॥

**কণ্ট/কসংকুল**। কণ্টকাকীর্ণ॥ যে-পথ কঠিন, যে-পথ কণ্টকসংকুল সেই পথে যাত্রার জন্য প্রস্তুত হইয়াছি। ভারত ৪।৪৭৩।৭॥ [৪৪]॥ ∘ **কিয়া**। না-ধা। কণ্টকিত ক'রে॥ খণ্ড খণ্ড উল্কাপিণ্ড ঝরে,/কণ্টকিয়া তোলে ছায়াপথ। পূরবী ১৪।২০।১৭; দুঃখে দুঃখে পাপ যদি নাহি পায় ক্ষয়/প্রলয়ের ভস্মক্ষেত্রে বীজ তার রবে সুপ্ত হয়ে,/নূতন সৃষ্টির বক্ষে/কণ্টকিয়া উঠিবে আবার। রোগশয্যায় ২৫।৩৬।১২॥ [৩৭]॥

**কণ্ঠ**। স্বর॥ অনু. voice. যত প্রকার অনুষ্ঠানের কোলাহল আছে, সমুদয়ের মধ্যে তাহাদের কণ্ঠ আছে, য়ু-পত্র ১।৫৪২।১৯॥ [১৫]॥ ∘ **-অগ্র**। মৌখিক॥ ভাবুকদিগের নিজের মনের মধ্যে কি অটল আশ্রয় আছে। এই জন্যই দেখা যায়, ভাবুক লোকেরা বাহিরের লোকজনের সহিত বড় একটা মিশিতে পারেন না, কণ্ঠাগ্র ভদ্রতার আইনকানুনের সহিত কোন সম্পর্ক রাখেন না। বিবিধ-প্র অ-১। ৩৮১।৮॥ [৪২।১]॥

**কথা/ফাঁদ্**। সং-ধা। কথা বিস্তার কর্॥ ললিতার নিকট কোনো কথা ফাঁদা তাহার মতো বাক্‌পটু লোকের কাছেও আজ শক্ত হইয়া উঠিল। গোরা ৬।৩৫৩।২৭॥ [৩৬।১]॥ ∘ **বাঁট্**। সং-ধা। কথা বল্॥ আপনাদের মতো এমন রচনাশক্তি আমার নেই—আমি এত বানিয়ে বানিয়ে কথা বাঁটতে পারি নে—বিশেষত মহিলাদের সম্বন্ধে। প্র-নির্বন্ধ ৪।৩২২।১৯॥ [৩৬।১]॥ তু. হীরা মানিকে কথা বাঁটে। মধুমালঞ্চ (ঠাকুরদার ঝুলি)। ∘ **ভাঙ্**। সং-ধা। কথা বলা বন্ধ হ্॥ যখন আহারের সংবাদ আসিল এবং কথা ভাঙিয়া গেল। গোরা ৬।৩২২।১১॥ [৩৬।২]॥ ∘ **সার**। কথামাত্র॥ কথা আজি কথাসার, সুর তাহে নাহি আর, চৈতালি ৫।৭।১৩॥ [৪৪]॥

**কথিকা**। (স্ত্রী)। গল্পকথক। ছোটো গল্প॥ যে বৌদ্ধ আখ্যান অবলম্বন ক'রে রাজা নাটক রচিত তারই আভাসে শাপমোচন কথিকাটি রচনা করা হল। শাপ-মো ২২। ভূমিকা; লিপিকা ২৬।১৭৯ গল্পের নাম; ছোট ছোট গল্পকে "কথাণু" না বলে "কথিকা" বলা যেতে পারে। "গল্প-সল্প" বল্‌লে ক্ষতি কি? চিঠি ৫।২৬১। ৫॥ ২৬৪।৮॥ [২০।১৭; ২০।৭৫]॥

**কদ্/-আঘাত**। মন্দআঘাত॥ কদর্যের কদাঘাতে/দিয়ে যায় কালিমার মসীরেখা/সে-সকলি অধঃসাৎ ক'রে/শান্ত প্রসন্নতা/ধরণীরে ধন্য করে পূর্ণের প্রকাশে। পরিশেষ ১৫।২৬২।১৫॥ তু. অপঘাত॥ [৪৩]॥ ∘ **-আশয়তা**। নীচাশয়তা॥ এদের চরিত্রে ঈর্ষা বা কদাশয়তার এত নিবিড় কালিমা আরোপ করা অশ্রদ্ধেয়। সা-পথে ২৩।৪৪৫।১০॥ [২৪।৩৩; ৪৩]॥

• -উৎসাহী। অনু. zealot. দেয়ালে বিচিত্র ছবি আঁকা। এক সময়ে কোনো-এক কন্ডুৎসাহী শাসনকর্তা চুনকাম করে সমস্তটা ঢেকে দিয়েছিলেন। পারস্যে ২২।৪৭৭।১৪ ॥ [৪২; ৪৩] ॥

**কনকচন্দ্রসন্তান**। সংস্কৃতীকৃত—সোঁনার চাঁদ ছেলে ॥ উদ্ধৃতির জন্যে 'অষ্টকুষ্ঠী' দ্র ॥ গল্প ১৫।৪২৫।১ ॥ তু. সোনার চাঁদ নবদ্বীপকে—গল্প ১৫। ৪২৩।১৪ ॥ [২৩] ॥

**কনকনিয়া**। না-ধা। কন্‌কন্‌ ধ্বনি ক'রে ॥ তালে তালে দুটি কঙ্কণ কনকনিয়া/ভবনশিখীরে নাচাও গনিয়া গনিয়া/কল্পনা ৭।১২৩।২৪ ॥ [৩৭] ॥

**কন্য/কা**। (স্ত্রী)। কন্যা ॥ দুই তীরের গ্রামগুলি সম্বৎসর আপনার নিভৃত কোণে আপনার ক্ষুদ্র ঘরকন্না লইয়া একাকিনী দিনযাপন করিতে থাকে, বর্ষার সময় বাহিরের বৃহৎ পৃথিবী বিচিত্র পণ্যোপহার লইয়া গৈরিক বর্ণ জলরথে চড়িয়া এই গ্রামকন্যকাগুলির তত্ত্ব লইতে আসে; গল্প ২০। ২৫৯।১৬ ॥ [৭] ॥ • পিতৃত্ব। কন্যার পিতা হওয়া ॥ পিতৃগৃহে কন্যার গতিবিধির সম্বন্ধে শ্বশুর-পক্ষীয়ের বিধান কিছু কঠোর হইয়াই থাকে। কন্যাপিতৃত্বের সেও একটা কষ্ট ॥ লোক-সা ৬।৬৫২।১৯ ॥ [৭] ॥

**কবি/তিকা**। (স্ত্রী)। ছোটো কবিতা ॥ যথাসময়ে আমার অন্যান্য কবিতিকার সঙ্গে এ-কয়টিও আমার লেখন নামধারী গ্রন্থে প্রকাশিত হয়ে গেল। গ্রন্থ-প ১৪।৫৩১।১৭ ॥ [২০।১৭; ২০। ৭৫] ॥ • যশঃপ্রার্থিনী। (স্ত্রী)। কবিখ্যাতি আকাঙ্ক্ষিণী ॥ উদ্ধৃতির জন্য 'উপহাস্যতা' দ্র ॥ গোরা ৬।১৮১। ১৪ ॥ [২১।২] ॥

**কমলবরলোচনা**। (স্ত্রী)। পদ্মাক্ষী ॥ চায় সে ফিরে বারে বারে/কমলবরলোচনা। রূপান্তর ২৭।১৮ ॥ [২১।১] ॥

**কম্পবান**। কম্পযুক্ত ॥ কম্পবান কলেবর, শৈশব-সং অ-১।৫১৩।২৬ ॥ [২০।৩৭] ॥

**কম্পি**। না-ধা। কেঁপে ॥ কৌতুকসুখ চক্ষে ফুটুক,/বিদ্যুৎ-শিখা কম্পি উঠুক/তব চঞ্চল কঙ্কণে। নটরাজ ১৮।২১০। ২৭ ॥ • য়াছে। না-ধা। কেঁপেছে ॥ যেমনি শুনেছ তুমি মোর কণ্ঠধ্বনি/অমনি সর্বাঙ্গে তব কম্পিয়াছে হিয়া, —বিদায়-অ ৪।১৩১।৩ ॥ [৩৭] ॥ • ত-কলেবর। কম্পমানদেহ ॥ কমলা কম্পিতকলেবরে তাড়াতাড়ি রমেশের হাত ছাড়াইয়া লইয়া.. নৌকাডুবি ৫।২৮৪।২৩ ॥ [৪৪] ॥ • ত-ঘূর্ণিত। কাঁপছে আর ঘুরছে ॥ যাহার প্রত্যেক কণা-কণিকাটিও কম্পিত ঘূর্ণিত ··· ধর্ম ১৩।৩৬৬।১১ ॥ [৪২।২] ॥

**কম্প্র**। কম্পবান ॥ দ্বিধায় জড়িত পদে, কম্প্রবক্ষে নম্র নেত্রপাতে···চিত্রা ৪।৮২। ৫; আমার কাব্য তোমার দুয়ারে যাচে/নম্র চোখের কম্প্র কাজলরেখা। বীথিকা ১৯।২৫।১৫ ॥ [১০] ॥

**কর/তারি**। করতলধ্বনি ॥ ফুলবনে সখীসনে খেলিতে খেলিতে হাসি হাসি/দে রে করতারি। গীত ৩।৮৮৪।২ ॥ [২৬] ॥ • বিকা। করবী ॥ সে মন্ত্রে

মাতি সেঁউতি কাঞ্চন করবিকা … পূরবী ১৪।২২।১০ ॥ [২০।১৭] ॥ • হ। কর ॥ সকল ক্ষীণতা মম করহ ছেদন/ দৃঢ়বলে, নৈবেদ্য ৮।৭৩।২১ ; সব দৈন্য করহ্ লয় ..গীত ১।৫৬।৬, ১৪ ॥ [৩৪] ॥

করু/ণকোমল। করুণার উদ্রেক করে এমন যে কোমল ॥ তাহার সায়াহ্ন কী করুণকোমল … ধর্ম ১৩।৩৬৫।২৪ ; আমার করুণকোমল এসো … গীত ২।৩৭২।১৮ ॥ [৪২।২ ; ৪৩] ॥ • ণ -কোমলকান্ত। করুণাদ্রেককারী কোমল ও সুন্দর ॥ হায় বৎস, নবনী-নির্মল, করুণকোমলকান্ত, কাহিনী ৫।১১৩।১৭ ॥ [৪৩] ॥ ◦ ণনিপুণ। করুণরচনায় পটু ॥ কবি কালিদাসের করুণনিপুণ লেখনীর দ্বারা তাহা কখনোই সম্ভবপর হইত না · প্রাচীন-সা ৫।৫৩৬।১৪ ॥ [৪২।২ ; ৪৩] ॥ • ণাঘন। ঘনীভূত করুণা ॥ ঢাকিয়া দিব তাহার ক্ষতব্যথা / করুণাঘন গভীর গোপনতা,/গীতাঞ্জলি ১১।১২৪। ২ ; শান্ত হে, মুক্ত হে, হে অনন্তপুণ্য,/ করুনাঘন, ধরণীতল কর কলঙ্কশূন্য। ন-পূজা ১৮।১৭৭।২, ৯, ১৬ ॥ [৪৪] ॥ • ণাবহ। করুণ ॥ তবু কাকীর এই মনোগত ইচ্ছাটি তাহার কাছে স্বাভাবিক এবং অত্যন্ত করুণাবহ বলিয়া মনে হইত। চো-বালি ৩।২৮৮। ৪ ; তখন তাহার মতো মর্মান্তিক করুণাবহ ব্যাপার জগতে আর কী আছে। রাজাপ্রজা ১০।৪৫৬।১ ॥ [৪৪] ॥ • ণাভ। ঈষৎ করুণ ॥ পুরুষের মাথায় ভালো ভালো থাকিতে পারে, কিন্তু যে-আরক্ত অধর কথা বলিতে গিয়া স্ফুরিত হইতে থাকে, যে কোমল কপোল দুটি দেখিতে দেখিতে ভাবের আভাসে করুণাভ হইয়া উঠে তাহার বিরুদ্ধে দাঁড় করাইতে পারে পুরুষের হাতে এমন কী আছে ? প্র-নির্বন্ধ ৪।২৭৯। ২৯ ॥ [৪৩] ॥ ◦ ণী। (স্ত্রী)। করুণা-ময়ী ॥ মহুয়া ১৫।৭৬ কবিতার নাম ; তরুণপ্রাণের ’পরে করুণায় নিত্য সে তরুণী,—/নাম কি করুণী। ৭৭।৪ ॥ [২০।৭৬] ॥

কর্ণ/কটু। শ্রুতিকটু ॥ হিপ্ হিপ হুররে ধ্বনিতে স্বদেশী মান্য ব্যক্তিকে উৎসাহ জানাইয়া থাকি, তখন সেই কর্ণকটু বিজাতীয় বর্বরতায় · সাহিত্য ৮।৫০২। ২১ ॥ [২৪] ॥ • পীড়ক। কানের পক্ষে পীড়াদায়ক ॥ ভাষা স্থানে স্থানে সাধুতা পরিত্যাগ করিয়া অকস্মাৎ অশিষ্ট এবং কর্ণপীড়ক হইয়াছে। আ-সাহিত্য ৯।৪১৮।২৪ ॥ [৪৪] ॥ • পীড়ন। সংস্কৃতীকৃত — কানমলা ॥ ইহার প্রসাদে উক্ত যুবরাজদের প্রাসাদ দ্বারপ্রান্তে আমরা কখনো কখনো স্থান পাইয়া থাকি, আবার কখনো কখনো কর্ণপীড়নও লাভ হয় —সাহিত্য ৮।৪২৯।২১ ॥ [২৩] ॥ • বধিরকর। অনু. deafening. ক্রোধ ও যন্ত্রণাব্যঞ্জক কর্ণবধিরকর চীৎকার করিয়া সেই বিকটপ্রাণী তাহার বীভৎসদেহের সহিত আমাকে আরও সবলে চাপিয়া ধরিল, অনু. অ-২।৫৭৯। ৩ ॥ তু. বধিরকর দ্র ॥ [৪২ ; ৪৪] ॥

• বান। যার কান আছে॥ পোষ্ট আপিসের চরমপ্রান্তে কর্ণবান কেউ নেই ··· প-প-প্রান্তে ৩৯।১৮॥ [২০। ৩৭]॥

**কর্তব্য/তন্ত্র**। বিধেয়কর্মব্যবস্থা॥ ধর্ম বলিতে রিলিজন নহে, সামাজিক কর্তব্যতন্ত্র; স্বদেশ ১১।৪৮৫।২৬॥ [৪৪]॥ ০ পরতা। বিধেয়কর্ম-পরায়ণতা॥ তেমনি স্বদেশের প্রতি কর্তব্যপরতাও ··· আত্মশক্তি ৩।৬০৭। ২২-২৩; কর্তব্যপরতা যত মহৎ জিনিস হ'ক, সে যখন অত্যাচারী হইয়া উঠে তখন সে আপনি বড়ো হইয়া উঠিয়া মানুষকে খাটো করিয়া দেয়। সঞ্চয় ১৮।৩৩২।১৩॥ [৪৪]॥ • বিরুদ্ধ। বিধেয়কর্ম প্রতিকূল॥ হেমনলিনীর সঙ্গে বিবাহ আমার কর্তব্যবিরুদ্ধ নহে। নৌকাডুবি ৫। ২২০।১৫॥ [৪৪]॥ • সমস্যা। কর্তব্য -অকর্তব্যের দ্বন্দ্ব॥ রমেশ তাহার কর্তব্যসমস্যা উদ্‌ভেদ করিতে চেষ্টা করিল ··· নৌকাডুবি ৫।২৫১।১॥ [৪২।১]॥

**কর্তৃ/ভাব**। চালকশক্তি॥ এই সভ্যতার মধ্যেও একটি কর্তৃভাব আছে, ভারত ৪।৪১৯।২০॥ [৪৪]॥ • শক্তি। কর্তৃত্বক্ষমতা॥ তবে শরীরের অভ্য-ন্তরেও রোগকে ঠেকাইবার স্বাস্থ্যকে পুনঃপ্রতিষ্ঠিত করিবার কোনো কর্তৃ-শক্তি কি থাকিবে না। আত্মশক্তি ৩।৫৪২।২৩, ২৪; ৫৭২।১৮-১৯, ১৯॥ [৪৪]॥ • সভা। চালকসভা॥ দেশের কর্মশক্তিকে একটি বিশেষ কর্তৃসভার মধ্যে বদ্ধ করিতে হইবে। আত্মশক্তি ৩।৬১২।১৯; ৬১৪।২৪; ৬১৭।২৩॥ [৪৪]॥

**কর্ত্রী**। অধ্যক্ষা। অনু. matron. বিদ্যা-লয়ের কর্ত্রীর হাতে কমলাকে সমর্পণ করিয়া রমেশ যখন চলিয়া আসি-তেছে, নৌকাডুবি ৫।১৭৯।৬; সে-চিঠি স্ত্রীবিদ্যালয়ের কর্ত্রীর নিকট হইতে আসিয়াছে। ২০১।১০; হঠাৎ দুই-তিন দিন হইল, ইস্কুলের কর্ত্রীর নিকট হইতে রমেশ চিঠি পাইয়াছে যে, ২২৭।১৯; পৃথিবী আজকালকার ছেলের কাছে Kindergarten এর কর্ত্রীর মতো—গ্রন্থ-প ১৭।৪৮১।২৩॥ [১৫]॥

**কর্দমচর**। যে কাদায় চরে॥ কর্দমচর ক্ষুদ্র মৎস্যের সন্ধানে ··· ব্যঙ্গ-কৌ ৭। ৩৬০।৫॥ [৪৪]॥

**কর্ম/জীবী**। কর্মী॥ প্রতিযোগিতার নিষ্ঠুর তাড়নায় কর্মজীবীরা যন্ত্রের অধম হয়। ভারত ৪।৩৭১।৩০॥ [৪৪]॥ • পরতা। কর্মপরায়ণতা॥ সেই কর্মদ্বারা মানবের সেবারূপে ব্রহ্মের সেবা করিয়া আমাদের কর্ম-পরতার পরম সাফল্য। ধর্ম ১৩।৩৮২। ২১; মেয়েদের মধ্যে একটা প্রাণের প্রাচুর্য আছে যার স্বাভাবিক বিকাশ হচ্ছে কর্মপরতা। জাপানযাত্রী ১৯। ৩২৩।১৬; বিলাসের জড়তায় কিম্বা যে-কারণেই হোক, মেয়েরা যেখানে এই কর্মপরতা থেকে বঞ্চিত সেখানে তাদের বিকার উপস্থিত হয়, তাদের দেহমনের সৌন্দর্যহানি হতে থাকে,

এবং তাদের যথার্থ আনন্দের ব্যাঘাত ঘটে। ৩৩৫।১২ ; রমণীর যেখানে আমরা লক্ষ্মীর প্রকাশ দেখিতে পাই সেখানে আমরা একদিকে দেখি সাজ-সজ্জা লীলা-মাধুর্য, আর-এক দিকে দেখি অক্লান্ত কর্মপরতা ও সেবা-নৈপুণ্য। প-সঞ্চয় ২৬।৫১০।৩ ॥ [৪৪]॥ ০ বিস্মৃত। কাজভুলানো॥ আত্মহারা কর্মবিস্মৃত ঘনবর্ষার দিন, চো-বালি ৩।৪৫৩।১৯ ॥ [৪৪] ॥ ০ ভীরু। কর্ম-কুণ্ঠ॥ ওরে তুই কর্মভীরু অলস কিংকর,/কী কাজে লাগিবি। চিত্রা ৪।৭৯।২৫ ॥ [৪৪] ॥ ০ সংকুল। কর্ম-পূর্ণ॥ বিদ্যাসাগর তাঁহার কর্মসংকুল জীবন যেন চিরদিন ব্যথিতক্ষুব্ধভাবে যাপন করিয়াছেন। চারিত্র-পূ ৪। ৫০৭।২৩ ॥ [৪৪]॥ ০ সংসার। কার্যজগৎ—পঞ্চভূত ২।৫৫৮।২৩ ॥ এই জন্যই এদেশে কর্মসংসারে বিচ্ছিন্নতা জড়তা পদে পদে বাড়িয়া চলিল, কোথাও তাকে বাধা দিবার কিছু নাই। এইজন্যই শত শত বছর ধরিয়া কর্মসংসারে আমাদের এত অপমান, এত হার। ক-ই-কর্ম ১৮।৫৫২।১০, ১১ ; এই যে কর্মসংসারে শত শত বছর ধরিয়া অপমানটা সহিলাম সেটা আমাদের কাছে দেখা দিয়াছে রাষ্ট্রীয় পরাধীনতার আকারে। ২০ ॥ [৪৪]॥

**কর্মি/ক**। অনু. labourer. চাষী ও কর্মিকদের মধ্যে শিক্ষাবিস্তারের পরিমাণ অনেক বেড়ে চলেছে। রা-চিঠি ২০।২৮৬।১৮ ; দেশের সাধারণ চাষী-দের, কর্মিকদের কৃত শিল্প-সামগ্রী, ৩১৪।৭ ; শ্রমক্লান্ত এবং রুগ্ণ কর্মিক-দের শ্রান্তি ও রোগ দূর করবার জন্যে ... ৩১৭।৫ ; কর্মিক ধনিকদের মধ্যে যে অশান্তি তারও কারণ লোভ, কালান্তর ২৪।৩০৩।২২ ; ধনিকের সঙ্গে কর্মিকের ... ম-গান্ধী ২৭।৩০১। ১১ ; কর্মিকবিদ্রোহ, স-নীতি ২৭। ৪৬৯।১৮ ; কর্মিক ও ধনিকে, ৪৭১। ২৮ ॥ [১০ ; ২০।৪৩ ; ২৯] ॥ ০ ষ্ঠ। ক্রিয়াবান॥ উকার খুব কর্মিষ্ঠ, বাংলা-প ২৬।৪১৬।৪ ॥ তু. বাংলা বর্ণমালায় ই আর উ সবচেয়ে উদ্যমশীল স্বরবর্ণ। বাংলা-প ২৬।৪১২।১ ॥ [৩৩] ॥ ০ ষ্ঠতা। ক্রিয়াশীলতা॥ কর্মিষ্ঠতার যুগে সমাজের বাহুল্য স্বভাবতই খসে পড়ে। পারস্যে ২২।৪৫৯।৪ ॥ [২০।৩৩]॥

**কর্শিতা**। (স্ত্রী)। কৃশাঙ্গী॥ যে ত্রিলোচন বসন্তপুষ্পাভরণা গৌরীকে এক মুহূর্তে প্রত্যাখ্যান করিয়াছিলেন তিনি দিবসের শশিলেখার ন্যায় কর্শিতা শ্লথলম্বিতপিঙ্গলজটাধারিণী তপস্বিনীর নিকট সংশয়রহিত সম্পূর্ণ-হৃদয়ে আপনাকে সমর্পণ করিলেন। প্রাচীন-সা ৫।৫১৫।২৫ ॥ [২১।১] ॥

**কর্ষণজীবী**। কৃষিজীবী॥ উদ্ধৃতির জন্য 'আকর্ষণজীবী' দ্র ॥ গ্রন্থ-প ১৫।৫৪৭। ১০ ॥ [৪৪] ॥

**কল**। কলের দোলা। অনু. lift. কলের দোলায় চ'ড়ে এই স্তম্ভের চতুর্থ তলায় উঠে ... য়ু-ডায়ারি ১।৬০২।৬ ॥ [১১]॥ ০ কথা। অব্যক্ত মধুরভাষা॥ বধূ-শূন্য কত ঘাটের/আঁধার কোণে জলের কলকথা। উৎসর্গ ১০।৫৫।১৮ ॥ [৪৩]॥

• কলিত। কলকলধ্বনিযুক্ত॥ নির্ঝর কলকলিত ... গীত ২।৫৮৩।৮ ॥ [২০। ১৮; ৪৩]॥ • কলিনী। (স্ত্রী)। কলকলধ্বনিকারিণী॥ উচ্ছহাসে কলভাষে কলকলিনী/বিচিত্রিতা ১৭।৪০। ১০॥ [২০।৭৮; ৪৩]॥ • কিঙ্কিণী। অস্ফুট মধুরধ্বনিযুক্ত ঘুঙুর॥ ক্ষণে ক্ষণে ওঠে জেগে/কটিতটে যে কলকিঙ্কিণী/পূরবী ১৪।৫৬।২৬॥ [৪৩]॥ • স্বনা। (স্ত্রী)। কলকলধ্বনি বিশিষ্টা॥ আর মনে রেখো, আমাদের কলস্বনা/স্রোতস্বিনী বেণুমতী। বিদায়-অ ৪।১২৭।১১॥ [৪৩]॥ • রবক্ষুব্ধ। কোলাহলচঞ্চল॥ কলরবক্ষুব্ধ জনতার মধ্যে মহেন্দ্র প্রবেশ করিল এবং অদৃশ্য হইয়া গেল। চোবালি ৩।৪২৬।১১॥ [৪৪]॥

কলা/তত্ত্ব। শিল্পবিদ্যা॥ এরা সমাজে রাষ্ট্রে কলাতত্ত্বে কোথাও নতুনকে ভয় করে নি। রা-চিঠি ২০।৩০৮।১৩॥ [৪৪]॥ • নায়ক। অনু. artist. গন্ধর্ব সৌরসেন সুরলোকের সংগীতসভায়/কলানায়কদের অগ্রণী। পুনশ্চ ১৬।১৩৩।২॥ [৪২]॥ • নিপুণ। অনু. artist. কবিদের মধ্যে যাঁহারা কলানিপুণ, যাঁহারা আর্টিস্ট্, আত্ম-প ২৭।২০৯।২৮॥ [৪২]॥ • বান। ১. কলাবিদ্যাবিশারদ॥ কলাবান গুণীরাও যেখানে বস্তুত গুণী সেখানে তাঁহারা তপস্বী ... সাহিত্য ৮।৩৬০। ২৬॥ ২. শিল্প-সমন্বিত॥ কলাবান্ বাক্য... সা-পথে ৩।৫০৪।২০॥ [১০]॥ • বিৎ। কলাবিদ্যায় দক্ষ॥ কবি হন বা কলাবিৎ হন তাঁরা লোকের ফরমাশ টেনে আনেন—যাত্রী ১৯। ৩৬৩।১৯॥ [৪৪]॥ • রসজ্ঞ। শিল্প-রসবেত্তা॥ আধুনিক কলারসজ্ঞ বলছেন ..যাত্রী ১৯।৪২৫।৯॥ [৪৪]॥ • লক্ষ্মী। কলাবিদ্যার অধিষ্ঠাত্রী দেবতা॥ অসতর্কতাই অপমান করে কলালক্ষ্মীকে, আর কলালক্ষ্মী তার শোধ তোলেন অকৃতার্থতা দিয়ে। সা-স্ব ২৭।২৬৮।৯, ৯॥ [৪৪]॥ • লাপ। গুঞ্জনালাপ॥ কলকাতার থিয়েটারে মেয়েদের কলালাপ ও শিশুদের কান্না-বন্যার মতো, কমেডি ও ট্র্যাজেডি ছাপিয়ে দিয়ে কি রকম অসংযত অসভ্যতার হিল্লোল তোলে। যাত্রী ১৯।৪৯৩।৫; মৌন নিস্তব্ধ দেশের মধ্যে সুদূর রাজ্যের কলালাপধ্বনি আসিয়া চারি দিকের আকাশকে আন্দোলিত করিয়া তুলে। গল্প ২০।২৫৯।১৮; তোমার এখানকার কলালাপ তর্জমা করবার ভার দিয়েছেন দিদিমা। চিঠি ৯।৪২৮।২০॥ [৪৩; ৪৪]॥

কলিয়া। কুঁড়ি॥ তোমার গীতি জাগালো স্মৃতি নয়ন ছলছলিয়া,/ বাদলশেষে করুণহেসে যেন চামেলিকলিয়া। গীত ২।৩৭৩।১৪॥ [২৬]॥

কলুষিবে। না-ধা। কলুষিত করবে॥ নারীর শিশুর যত কাটাছেঁড়া অঙ্গ/ জাগাবে অট্টহাসে পৈশাচী রঙ্গ,/ মিথ্যায় কলুষিবে জনতার বিশ্বাস,/ বিষবাষ্পের বাণে রোধি দিবে নিশ্বাস —নবজাতক ২৪।১২।১৭॥ [৩৭]॥

কল্প। যাচিতধনদানে সমর্থ। কল্পনা।

• জগৎ ॥ এখনো বিহার কল্পজগতে,/ অরণ্য রাজধানী—/এখনো কেবল নীরব ভাবনা,/কর্মবিহীন বিজন সাধনা,/দিবানিশি শুধু বসে বসে শোনা /আপন মর্মবাণী। কথা ৭।৬৬।২৩ ॥ • রাজ্য ॥ সংগীতের কল্পরাজ্যে সমাজ-নিয়মের প্রাচীর তুলিবার আবশ্যক বিবেচনা করি নাই। মা-খেলা ১।১২৭। ৭ ॥ • -মধু ॥ সেথা বসে করি আমি কল্পমধু পান, কড়ি-কো ২।৮৬।৬ ॥ • -পক্ষ ॥ কত প্রেম, কত ত্যাগ, অসম্ভব তরে/কত-না আকাশযাত্রা কল্পপক্ষভরে, পরিশেষ ১৫।১৭০।১১ ॥

**কল্পলোকবিহারী**। কল্পনাচারী ॥ তাহারা কল্পলোকবিহারী— আমরা মাধ্যাকর্ষণ কৈশিকাকর্ষণ এবং বহু-বিধ আকর্ষণ-বিকর্ষণের দ্বারা পীড়িত মর্ত মানুষ, বিচিত্র-প্র ৫।৪৬১।২৯ ॥ [১৫ ; ৪৩] ॥ • ন। ১. কল্পনায় মূর্তন, forming in imagination. পাথরে খুদিতেছিনু, হে মূর্তি, তোমারে কোন ক্ষণে/কিসের কল্পনে। নব-জাতক ২৪।২১।২৪ ॥ তু. আকল্প ॥ ২. রচন ॥ জীবন আমার গানের মালা/করেছ কল্পন। গীতালি ১১। ২৭৬।১৮ ॥ [১০ ; ২০।৭৫] ॥ • না-গম্য। কল্পনাগোচর ॥ সবটা একত্রে মিলিয়া বাস্তবলোকে যে একটি কল্পনা-গম্য মহিমার সৃষ্টি করিতেছে, আত্ম-শক্তি ৩।৫১৯।১৮ ; ধর্মের যে আদর্শ সর্বশ্রেষ্ঠ, যে আদর্শে ব্রহ্মের জ্যোতি বিশুদ্ধভাবে প্রতিফলিত হয়, তাহা কল্পনাগম্য অসাধ্য নহে, ধর্ম ১৩।৩৯০। ৪ ॥ [৪৪] ॥ • না-সচেতন। কল্প-নার দ্বারা সজ্ঞান ॥ কবির কল্পনা-সচেতন হৃদয় যতই বিশ্বব্যাপী হয়, সাহিত্য ৮।৩৪০।১৮ ॥ [৪৪] ॥ • নাসিদ্ধ। কল্পনায় সিদ্ধ ॥ তাই ধ্যান-ভরে কল্পনাসিদ্ধ হবার চেষ্টা করা যাচ্ছে—চিঠি ৫।১৫৩।৩ ॥ [৪৪] ॥

**কল্যতন**। গতকাল ॥ অদ্যতন দিন কল্য-তন দিনের অভ্যস্ত অন্ধ পুনরাবৃত্তি-মাত্র। চারিত্র ৪।৫০৩।২২ ॥ [২০।৩০] ॥

**কল্যাণ/বর্ষী**। শুভবর্ষণকারী ॥ কল্যাণ-বর্ষী কম্পিত হস্ত … নৌকাডুবি ৫। ৩০৫।১০ ॥ [৪২।১] ॥ • বিধায়ক। শুভদ ॥ কল্যাণবিধায়ক পিতারূপে… খৃষ্ট ২৭।৫০২।৫ ॥ [৪৪] ॥ • ভাগী। শুভপ্রাপ্ত ॥ বিষয়বিহীন ইহপরলোকে /কল্যাণভাগী হয় সেই জন। রূপান্তর ৩১।১৪ ॥ [৪৪] ॥ • লক্ষ্মী। কল্যা-ণের অধিষ্ঠাত্রী দেবতা ॥ আমার স্থিতি তোমার প্রজাদের কল্যাণলক্ষ্মীর দ্বারে —তপতী ২১।১৪৭।২৩ ॥

**কল্লোলিত**। কল্লোলযুক্ত ॥ কল। কলধ্বনিসমন্বিত বৃহৎতরঙ্গযুক্ত ॥ কল-কল্লোলিত নীল জলের দিকে তাকিয়ে … যাত্রী ১৯।৪৬১।৭ ॥ [২০।১৮] ॥ প্রাণযাত্রা। জীবনযাত্রার কোলা-হলময় ॥ প্রাণযাত্রাকল্লোলিত প্রান্তে/ যাঁরা যাত্রা করেছেন, জন্মদিনে ২৫। ৮৬।২৪ ॥ [২০।১৮ ; ৪২।১] ॥

**কাংস**। কাঁসা ॥ বড়ো থালা কাংসের/ মৎস ও মাংসের/কানায় কানায় বোঝা/হয়ে গেল পূর্ণ। প্রহাসিনী ২৩।১৪।২৫ ॥ [২৬] ॥

**কাকপক্ষধারী।** ঝুঁটিবাঁধা ॥ কাকপক্ষধারী একটি বালক ... প্রাচীন-সা ৫।৫৪৮।৭ ॥ [২১।১ ; ৪৪] ॥

**কাকুধ্বনি।** ক্যাঁচ ক্যাঁচ আওয়াজ ॥ বুড়ো নিম গাছের তলায় ইঁদারা/গোরু দিয়ে জল টেনে টেনে তোলে মালী, / তার কাকুধ্বনিতে মধ্যাহ্ন-সকরুণ, পুনশ্চ ১৬।৩৮।১৫ ॥ তু. কখনো গাজিপুরের বৃদ্ধ নিমগাছের তলায় বসে ইঁদারার জলে বাগান সেঁচ দেবার করুণধ্বনি শুনতে শুনতে —র-১। অবতরণিকা ১।৵০।১৪ ; অদূরে ইঁদারা থেকে যন্ত্রযোগে গোরুদের জল তোলবার সকরুণ ক্যাঁ কোঁ শব্দ শুনতে পেতুম। ছিন্নপত্রাবলী ৪০।১।১০ ॥ [১৫] ॥

**কাকুতি।** কাকু ? 'হোক না' তেমনি অনুরোধ জানানোর পরক্ষণেই 'না' বলে তার প্রতিবাদ ক'রে অনুরোধের মধ্যে সম্মানের কাকুতি এনে দেওয়া হয়। বাংলা-প ২৬।৪৪৫।৩০ ॥ [১৩] ॥

**কাকু/তি।** অনুনয়। অব্যক্তধ্বনি ॥ অঙ্কুর যদিও উদ্ভিদজাতীয় তবু তাকে গাছ বলা চলে না, ঐ লেখাগুলিও তেমনি কাকুতি কিন্তু কাব্য নয়। চিঠি ৯।১২১। ৮ ॥ [১৫] ॥ • **ক্তি।** ১. খেদোক্তি ॥ আমার কবিতায় সত্ত্ব রজ এবং তম এই তিনগুণের মধ্যে রজোগুণটাই সাহিত্যিক ল্যাবরেটরিতে অধিক পরিমাণে ধরা পড়েছে। এ রকম তাত্ত্বিক কাকুক্তি [ কাকুক্তি ] প্রমাণ করা যায় না। গ্রন্থ-প ২৩।৫৫৫।২৪ ॥ ২. কাতরোক্তি ॥ ইংরেজি সাহিত্যে দেখতে পাই, বিলাতে কিছুকাল পূর্বে কাকুক্তি, মূর্ছা, লজ্জারক্তিমতা প্রভৃতির দ্বারা দুর্বলতাকে খুব বেশি ফলিয়ে ফলিয়ে দেখানোটাকেই মেয়েরা স্ত্রীস্বভাবের অলংকার বলেই জানতেন। র-র ১৩।২১।২৮ ॥ [৭] ॥

**কাগজচাপা।** অনু. paperweight. বিনোদিনীর হস্তাক্ষরে বিহারীর নামে একপত্র পাথরের কাগজচাপা দিয়া চাপা রহিয়াছে। চো-বালি ৩।৪৪৮।২৩ ; গোরা ৬।১৪৭।২৪ ; ৩১৬।৬ ; যোগাযোগ ৯।২৪৬।১৬, ২৬ ; ২৪৭। ১ ; ২৫১।১৫, কাঁচের কাগজ চাপা .. পুনশ্চ ১৬।৮০।৯ ; শেষরক্ষা ১৯।১৬০। ১৩ ॥ [৪২] ॥

**কাঁচল।** কাঁচলি ॥ কাঁচল পরি আঁচল টানি ... মানসী ২।১৯৫।৩ ; ময়ূরকণ্ঠী পরেছি কাঁচলখানি / দূর্বাশ্যামল-আঁচল বক্ষে টানি, কল্পনা ৭।১৩৯।২৭ ; কাঁচল যদি শিথিল থাকে / নাইকো তাহে লাজ। ক্ষণিকা ৭।৩২৩।৭ ॥ [২৯ ; ২৬] ॥

**কাজ/ফাঁদ্।** সং-ধা। কর্ম বিস্তার কর্ ॥ পাকা ইমারতের কাজ ফাঁদে ... র-১। ভূমিকা ৸৵৹।৮ ॥ [৩৬।১] ॥ • **পালানো।** কাজ থেকে পালায় যে ॥ মেয়েদের তো পুরুষদের মতো কাজ-পালানো উড়ো মন নয়। মালঞ্চ ১২। ১৬২।১১ ॥ তু. ইতিহাসপলাতক কাহিনী — আ-প্রদীপ ২৩।৮৭।৭ ॥ [৪৪] ॥ • **রি।** বর্ষাকালে যে গান গাওয়া হয় ॥ আজিকার কাজরি গাথায় / ঝুলনের দোলা লাগে ডালে ডালে পাতায় পাতায় ; পূরবী ১৪।

১২।৭ ; কাজরি-গাথা, সানাই ২৪। ১৩৮।৮ ; কাজ্‌রি...ভা-পত্রা ১৫।১৪, ১৭ ; কাজরী ৮০।৫ ॥ [১০] ॥

**কাট/নি**। কাটা ॥ ওই সাথে চাই ঝালের চাটনি / নিন্দে বান্দা কান্না কাটনি···কাহিনী ৫।১২৫।১৮ ॥ [২৬] ॥ • (ঠ) রা। কাঠগড়া। অনু. rail. জাহাজের কাটরা ধরে সমুদ্রের দিকে চেয়ে য়ু-ডায়ারি ১।৬১৫।১৪ ; জাহাজের কাঠরার 'পরে ঝুঁকে পড়ে... ৫৮৯।৬ ॥ [১৫] ॥

**কাদম্বরী**। মদিরা ॥ যদিও আমার নামের সঙ্গে বেমিল হয় তবু একথা মানতে হবে আমি বর্ষা ঋতুর কবি। আমার মনের পেয়ালায় এই ঋতুর সাকি যে রস ঢেলে দেন তার নাম দেওয়া যেতে পারে কাদম্বরী। চিঠি ৯।৭০।৫ ॥ [৭] ॥

**কাঁদনা**। কান্না ॥ আহা বরিল তোমারে কে আজি / তার দুঃখ শয়ন তেয়াজি,/ তুমি ঘুচালে কাহার বিরহ-কাঁদনা। শে-ব ১৮।১৪০।১৬ ; চিনি নাই তো আমি তারে,/আঘাত করি বারে বারে,/তার বাণীরে হাহাকারে/ডুবায় আমার কাঁদনা। গীতিমাল্য ১১।২০৮। ১৫ ॥ [২০।৭৫ ; ২৬] ॥

**কাঁদনি**। কাঁদন ॥ ওরে থাক্ থাক্ কাঁদনি। / দুই হাত দিয়ে ছিঁড়ে ফেলে দে রে / নিজ হাতে বাঁধা বাঁধনী। ক্ষণিকা ৭।২০৮।১০, ১৮ ॥ [২০।৫৬ ; ২৬] ॥

**কাঁদুনিক**। কাঁদো-কাঁদো ॥ মন উড়ু উড়ু, চোখ ঢুলু ঢুলু,/ ম্লান মুখখানি কাঁদুনিক— / আলুথালু ভাষা, ভাব এলোমেলো, / ছন্দটা নির্বাধুনিক। খাপছাড়া ২১।১৮।২০ ॥ [৪১] ॥

**কাননলক্ষ্মী**। বনলক্ষ্মী ॥ কূলে কূলে কাননলক্ষ্মী দিল আঁচল নাড়া। পরিশেষ ১৫।২৭৫।২০ ; কাননলক্ষ্মীরে তুমি করিবে আনন্দ-অর্ঘদান। বীথিকা ১৯।১০০।২৪ ; তোমার বাগানে দেখেছি তোমারে কাননলক্ষ্মীসম— শ্যামলী ২০।৫৯।৭ ॥ [৪৪] ॥ • **স্থলী**। বনস্থলী ॥ সুন্দরী এতেক বলি পশিল কাননস্থলী, বনফুল অ-১।১১০।১ ॥ তু. কাননভূমি — গীতাঞ্জলি ১১।১৮।১৯ ; বিচিত্রিতা ১৭।৮।৬ ; নৃ-চিত্রা ২৫।১৩৬। ১০ ॥ [৪৪] ॥

**কান্তিময়ী**। (স্ত্রী)। লাবণ্যময়ী ॥ আপনি করিলে সৃষ্টি রূপসীর অপূর্ব মূরতি / অন্তহীন গরিমায় কান্তিময়ী। শে-স ১৮।১২২।৮ ॥ তু. কান্তিমতী— শে-স ১৮।৭৭।২০ ॥ [২০।৩৯] ॥

**কাপালিনী**। (স্ত্রী)। কাপালিকা ॥ স্মৃতি-কাপালিনী পূজারতা, একমনা,/ বর্তমানেরে বলি দিয়া করে / অতীতের অর্চনা। স্ফুলিঙ্গ ২৭।৬২।৫ ॥ [২০।৭৯] ॥

**কাব্যিক**। কাব্যসম্বন্ধীয় ॥ সে স্থলে লোকহিতের খাতিরে পাঠকদের কর্তব্য হচ্ছে, কিছুতেই এই-সব অতি-প্রবীণ কবিদের বাঁচতে না দেওয়া— শারীরিক বাঁচার কথা বলছি নে, কাব্যিক বাঁচা। শে-কবিতা ১০।২৭৯। ১০ ॥ [২০।৪৩] ॥

**কাম/চারিতা**। ইচ্ছানুসারে বিচরণ-করার শক্তি ॥ এই কামচারিতা কাম-

রূপ ধারিতা, ছড়াগুলির প্রকৃতিগত। লোক-সা ৬।৬০৯।২৬ ॥ [২০।৩৩; ২১।২] ॥ ০ **রূপধারিতা**। ইচ্ছামতো রূপ পরিগ্রহের ক্ষমতা ॥ উদ্ধৃতির জন্য পূর্বশব্দ দ্র. ॥ লোক-সা ৬।৬০৯। ২৬ ॥ [২০।৩৩; ২৮] ॥

**কাম্যলোক**। বাঞ্ছিত লোক ॥ অব্যবহিত পারিপার্শ্বিকের জটিলতা আবিলতা অসম্পূর্ণতা থেকে পরিত্রাণের আকাঙ্ক্ষা এই কাম্যলোক সৃষ্টি করে তুলেছিল ইতিহাসের অস্পষ্ট স্মৃতির উপকরণ নিয়ে। আ-রূ-বি ২৭।৩১৫।৯ ॥ [৪৪] ॥

**কায়াময়ী**। (স্ত্রী)। শরীরিণী ॥ শত সহস্র ছায়াকে কায়াময়ী ও কায়াকে মায়াময়ী বলে ভ্রম হয়। স্বদেশ ১১। ৪৭৩।১৪ ॥ [২০।৩৯] ॥

**কারণবীজ**। সমার্থক যুগ্মশব্দ ॥ এই সংকল্পিত বিদ্যালয়ের কারণবীজটি কী, ইহার মূলে কোন্ ভাবে আছে। শিক্ষা ১২।২৯৫।১৮ ॥ [৪২।৪] ॥

**কারু/কর**। কারুশিল্পী ॥ কারুকলাতেও কারুকরের চিত্তের একটি নির্লিপ্ততা থাকা চাই—জীবনস্মৃতি ১৭।৪০৮।২৯; সেই কারুকরই সুনিপুণ ... প-সঞ্চয় ২৬।৫৬৫।২৭ ॥ [৪৪] ॥ ০ **কলা**। সমার্থক যুগ্মশব্দ ॥ উদ্ধৃতির জন্য পূর্বশব্দ দ্র. ॥ জীবনস্মৃতি ১৭।৪০৮।২৯, আর সেই বড়ো সম্মানের বলেই তার অন্তর্নিহিত প্রচ্ছন্ন সম্পদ বিচিত্রভাবে প্রকাশিত হয়ে সাহিত্যে, গানে, নানা কারুকলায় সমাজকে সমৃদ্ধিশালী করেছিল। কালান্তর ২৪।৪০৪।২ ॥ [৪২।৪] ॥ ০ **কারিতা**। কারুকার্য ॥ সাহিত্যের কারুকারিতা সম্বন্ধে, তার ছন্দতত্ত্ব, তার রচনারীতি সম্বন্ধে আলোচনা ··· সা-পথে ২৩।৩৯৯।৪ ॥ [২০।৩৩; ৪৪] ॥ ০ **লক্ষ্মী**। কারুর অধিষ্ঠাত্রী দেবতা ॥ কিন্তু স্বদেশের এই বহুকালের অর্চিত কারুলক্ষ্মীকে চিরদিনের মতো বিসর্জন দিতে কি কারো ব্যথা লাগবে না। পল্লী-প্র ২৭।৫৮৯।২৯ ॥ [৪৪] ॥ ০ **শালা**। শিল্পসদন ॥ ফাঁকি দিয়ে বিধাতার/ কারুশালা হতে তাঁর চুরি করে আনি রঙ-রস,/নবজাতক ২৪।৪৭।১৯ ॥ [৪৪] ॥

**কার্য/কর্তা**। কর্মকর্তা ॥ ব্যাঙ্কে আমার যে বিষয় ব্যবস্থা আছে আমার তরফে তার পরিদর্শক ও কার্যকর্তা নিযুক্ত যদি করি... চিঠি ৫।১৯৪।১৪ ॥ [৪৪] ॥ ০ **কারক**। কার্য করে যে ॥ আমরা মুহূর্তে মুহূর্তে এক একটা কাজ দেখিয়া সেই কার্যকারকের মুহূর্তে মুহূর্তে এক একটা নাম দিই। আলোচনা অ-২।৪২।৪২ ॥ [৪৪] ॥ ০ **খণ্ড**। কাজের টুকরো ॥ আমরা কেবলমাত্র উপস্থিতটুকু দেখিতে পাই; যত কাজ হইয়া গিয়াছে, যত কাজ হইবে, এবং যত কাজ হইতে পারিত, উপস্থিত কার্যখণ্ডের সহিত তাহার যোগ দেখিতে পাই না। আলোচনা, অ-২।৪২।২৩ ॥ [৪৪] ॥ ০ **তৎপর**। কর্মব্যস্ত ॥ কার্যতৎপর অতিসভ্য ঊনবিংশ শতাব্দীকে···বিচিত্র-প্র ৫।৪৯৬। ২৭ ॥ [৪৪] ॥ ০ **তালিকা**। অনু. programme. তিনটের পরে বিশেষ দিনের

কার্যতালিকা অনুসারে পায়োনিয়ররা (পুরোধায়ীর দল) কারখানা, হাসপাতাল, গ্রাম প্রভৃতি দেখতে যায়। রা-চিঠি ২০।৩০২।১৩ ॥ [৪২] ॥ • পদ্ধতি। অনু. routine. ওদের দৈনন্দিন কার্যপদ্ধতি হচ্ছে এই রকম—রা-চিঠি ২০।৩০২।৬ ॥ [৪২] ॥ • শীল। কর্মিষ্ঠ ॥ পুরুষ যদি যথার্থ কার্যশীল হইত . পঞ্চভূত ২।৫৫৯।২৭ ॥ [৪৪] ॥ • সাধ্য। কর্মে রূপায়ণের যোগ্য ॥ কল্পনাটি কার্যসাধ্য নয় ... প্র-নির্বন্ধ ৪।২৬৩।৫ ॥ [৪৪] ॥

কাল/কালান্তর। এক কাল থেকে অন্য কাল ॥ কালকালান্তর হইতে দেশ-দেশান্তর···রাজাপ্রজা ১০।৪৬৬।২২ ॥ [২৮] ॥ • বিরোধদোষ। অনু. anachronism. ইতিহাসবেত্তা মমসেন পণ্ডিত যদি শেক্সপীয়রের এই নাটকের উপরে প্রমাণের তীক্ষ্ণ-আলোক নিক্ষেপ করেন তবে সম্ভবত ইহাতে অনেক কালবিরোধদোষ (anachronism) ··· সাহিত্য ৮।৪৫০। ১৫-১৬ ॥ তু. কালাতিক্রমণদোষ ॥ [৪২] ॥

কালা/গর্তের নৃশংসতা। অনু. black-hole tragedy. সিরাজউদ্দৌলা-কর্তৃক কালাগর্তের নৃশংসতাকে যদি সিনেমা প্রভৃতি দ্বারা সর্বত্র লাঞ্ছিত করা হত তবে তার সঙ্গে সঙ্গেই জালিয়ানওআলাবাগের কাণ্ড করাটাকে অন্তত মূর্খতা বললে দোষ হত না। রা-চিঠি ২০।৩৪২।২৭ ॥ [৪২] ॥ • তিক্রমণ-দোষ। অনু. anachronism. সন্ধ্যাসঙ্গীত, প্রভাতসঙ্গীত ছবি ও গান, এখনো যে বই আকারে চলছে, একে বলা যেতে পারে কালাতিক্রমণদোষ। সঞ্চয়িতা। ভূমিকা ১।২৫ ॥ তু. কাল-বিরোধদোষ ॥ [৪২] ॥ • পাহাড়ি। কালাপাহাড়ের মতো ধ্বংসাত্মক ॥ এই কালাপাহাড়ি তালঠোকাই আধুনিকতা। সা-পথে ২৩।৪২৯।১৪ ; যেন তরুণের মন কালাপাহাড়ি···সা-স্বরূপ ২৭।২৬৫।১৬ ॥ [৩৩] ॥

কালি/ক। সাময়িক ॥ দৈশিক ও কালিক বিশেষত্বগ্রস্ত···মা-ধর্ম ২০। ৪০৭।৬ ॥ [২০।৪৩] ॥ • কে। কালকে ॥ 'শুন গো গোবু রায়, / কালিকে আমি ভেবেছি সারা রাত্র—কল্পনা ৭।১৫২। ১৪ ॥ [২৬] ॥

কালো-আগুন। অনু. dark heat. তা হোক ডার্ক হীট, কালো-আগুন কারো চোখে পড়বে না। বাঁশরি ২৪। ১৯৩।১০ ॥ [৪২] ॥

কাষ্ঠ/প্রফুল্লতা। অনিচ্ছাকৃত কৃত্রিম প্রফুল্লতা ॥ রমেশের কাষ্ঠপ্রফুল্লতার ছদ্মদীপ্তি মুহূর্তের মধ্যে কালিমায় ব্যাপ্ত হইল। নৌকাডুবি ৫।২৪২।১১ ॥ [২৮ ; ৪৪] ॥ • -আধার। অনু. coffin. একটি অন্ত্যেষ্টিক্রিয়ার মিছিল অকস্মাৎ একটি অমসৃণ কাষ্ঠাধারে চারিজন বাহকের স্কন্ধে বাহিত একটি মৃতদেহ লইয়া আসিয়া উপস্থিত হইল। অনু, অ-২।৫৭১।১২ ॥ [৭] ॥

কাহিনী রস। অনু. romance. রোমান্টিক অর্থাৎ কাহিনী রসের জিনিস··· আ-রু-বি ২৭।৩৩৪।২০-২১ ॥ [৪২] ॥

**কিনার-কিনারা**। সমার্থক যুগ্মশব্দ ॥ নবীন তরী নতুন চলে,/দিই নি পাড়ি অগাধ জলে,/বাহি তারে খেলার ছলে কিনার-কিনারায়। প্র-নির্বন্ধ ৪।৩২৮। ২২ ॥ [৪২।৪] ॥

**কিম্ভূত**। ১. কি উদ্ভূত, কি প্রকার ॥ দেবভাষা সংস্কৃত, কিম্ভূত শব্দের এক পর্যায়। সে ২৬।২০৮।১৪ ॥ [১৪] ॥ ২. কদাকার ॥ সমাজদারের আনন্দকে সে একটা কিম্ভূত ব্যাপার বলিয়া মনে করে ··· বিচিত্র-প্র ৫।৪৫৪।২২ ; জীবনটা আগাগোড়াই হয়ে উঠল আজকালকার খবরের-কাগজি কিম্ভূত ভাষায় যাকে বলে "বাধ্যতামূলক।" শে-কবিতা ১০।২৯০।১৩ ; সব-চেয়ে যেটা মনে দুশ্চিন্তা উদ্রেক করে সেটা ওর সমুচ্চ-খুরওআলা জুতোজোড়ার কুটিল ভঙ্গিমায় ; যেন ছাগল-জাতীয় জীবের আদর্শ বিস্মৃত হয়ে মানুষের পায়ের গড়ন দেবার বেলায় সৃষ্টিকর্তা ভুল করেছিলেন, যেন মুচির দত্ত পদোন্নতির কিম্ভূত বক্রতায় ধরণীকে পীড়ন করে চলার দ্বারা এভোলুশনের ত্রুটি সংশোধন করা হয়। ৩৫৩।৬ ; বড়দাদা একবার কী-একটা কিম্ভূত কৌতুকনাট্য (Burlesque) রচনা করিয়াছিলেন—জীবনস্মৃতি ১৭।৩৩৫। ১৯ ॥ [৭, ১৪] ॥

**কিরণকিরীট**। অনু. halo. কিরণকিরীট মাথে/তরুণদেবতাসম ··মানসী ২।১৭০। ১১ ॥ [৪২] ॥

**কিরীটিকা**। অনু. corona. য়ুরোপীয় ভাষায় বলে করোনা বাংলায় একে বলা যেতে পারে কিরীটিকা। বিশ্ব-প ২৫।৩৬৯।১৭, ১৮ ; ৩৮৯।১৭ ॥ [২০। ২৫ ; ৪১।১] ॥

**কিশলয়িত**। নবপল্লবশোভিত ॥ দেশের পুরাতন জীর্ণতাকে দূর করে তামসিকতার আবরণ থেকে মুক্ত করে নববসন্তে তার নতুন প্রাণকে কিশলয়িত করবার সৃষ্টিকর্তৃত্ব গ্রহণ করো তুমি। র-র ১৩।৩৮৯।৩৬ ॥ [২০।১৮] ॥

**কিশো/রক**। তরুণ কিশোর ॥ সেদিনকার কিশোরক স্বর সেধেছিল যে একতারায়···শে-স ১৮।৯৩।১৯ ॥ (স্ত্রী)। ◦ রিকা। বল্লে, শোনো, ওগো কিশোরিকা,/রবীন্দ্রনাথের কুষ্ঠিতে যার মিথ্যা/নামটা সত্য, চিঠি ৪।২২৬।৯ ॥ [২০।২৫] ॥

**কীর্ণ**। বিকীর্ণ ॥ বনবীথিকায় কীর্ণ বকুলপুঞ্জ ; শে-কবিতা ১০।২৮৭।২৩ ; ফাগুন কাননে অবতীর্ণ, / ফুলদল পথে করে কীর্ণ। স্ফুলিঙ্গ ২৭।৩৬।১০ ॥ [২২।১] ॥

**কীর্তি গড়্**। সং-ধা। কীর্তিস্থাপন কর্ ॥ তখন মনে হয়, বড়ো বড়ো কীর্তি গড়ে তোলাই যে বড়ো কথা তা নয়। যাত্রী ১৩।৪১৭।৮ ॥ [৩৬।১] ॥ ◦ **ফাঁদ্**। সং-ধা। কীর্তিবিস্তার কর্ ॥ কর্তব্য বুদ্ধি তার কীর্তি ফেঁদে গম্ভীর কণ্ঠে বলে...যাত্রী ১৯।৪০৩।২১ ॥ [৩৬।১] ॥ ◦ **নিঃস্ব**। কীর্তিরিক্ত ॥ পুরাণে কীর্তিত কত দেশ আজ কীর্তিনিঃস্ব। শে-স ১৮।৭২।৮ ; কত দেশ কীর্তিনিঃস্ব আজি ; প্রান্তিক ২২।১৮।২ ॥ [৪৪] ॥

কুক্ষি। উদর। কাঁখ॥ বাঁ হাতের কুক্ষিতে ঝুড়ি, ডান হাত দিয়ে মাচা থেকে লাউশাক তুলছে ... ছন্দ ২১। ৪২৩।২২॥ তু. হাটের দিনে শাক তুলে নাও ক্ষেতে/চুপড়ি নিয়ে কাঁখে, সানাই ২৪।১০২।২; কোথাও বা একা পল্লীনারী/শাকের সন্ধানে ফেরে ঝুড়ি নিয়ে কাঁখে। আরোগ্য ২৫।৪৬।৩॥ [১৫]॥ ০ গত। ভক্ষিত। বগলদাবা॥ চাঁদার খাতা কুক্ষিগত করিয়া উৎসাহী লোকদিগকে দ্বারে দ্বারে মাথা খুঁড়িয়া মরিতে হইয়াছে, না···আত্মশক্তি ৩। ৫২৭।৭॥ তু. কাপড়ে জড়ানো পুঁথি কাঁখে/তিলক কাটিয়া নাকে/উপস্থিত আচার্যি মশায়—প্রহাসিনী ২৩।৫৬। ১৫॥ [১৫]॥

কুগঠিত। খারাপভাবে তৈরি॥ কুগঠিত মূর্তি···পঞ্চভূত ২।৬২৯।১৬॥ [৪৩]॥

কুঞ্চিয়া। না-ধা। কুঁচকে॥ ভ্রূকুঞ্চিয়া কহে রাজা, কাহিনী ৭।১১০।১২॥ [৩৭]॥

কুঞ্জকুটিরচারিণী। (স্ত্রী)। কুঞ্জকুটির-বাসিনী॥ প্রণয়বিকাশ সম্বন্ধে কুঞ্জ-কুটিরচারিণীদের···নৌকাডুবি ৫।১৮। ১৪-১৫॥ [৪৪]॥

কুটিরপ্রান্তচারিণী। (স্ত্রী)। কুটিরের আশে-পাশে ঘুরে বেড়ায় যে॥ কুটির-প্রান্তচারিণী গর্ভমন্থরা মৃগবধূ ... প্রাচীন-সা ৫।৫২৭।২৭॥ [২১।১; ৪৪]॥

কুণ্ড/লায়িত। কুণ্ডলীকৃত॥ কুণ্ডলায়িত গুড়গুড়ির নল গড়াচ্ছে। ছিন্নপত্রাবলী ৩২৩।৫॥ [২০।৪; ২০।৬; ৩৭]॥ ০ লিত। বলয়াকার॥ নিজরচিত কুণ্ডলিত লাঙ্গুল সিংহাসনের উপর বসিয়া দূরবীক্ষণের উল্টা দিক দিয়া জগৎসংসারকে দেখিতেছি। সমা-লোচনা অ-২।৭৩।২২॥ [২০।১৮]॥

কুথা। গঠপৃষ্ঠস্থিত চিত্রিত কম্বল॥ ক্ষিতিতলবিন্যস্ত কুথার উপর সখী পত্রলেখা সুসুপ্ত [সুষুপ্ত] থাকে। প্রাচীন-সা ৫।৫৫৪।২৬॥ [২১।১]॥

কুদর্শনচক্র। যে চক্র দেখতে বিশ্রী॥ শ্যামাশংকরী রুদ্ধ আক্রোশে মুখখানা গোলাকার করিয়া তুলিয়া একটা বৃহৎ কুদর্শনচক্র নির্মাণ করিয়া রহিলেন। গল্প ১৯।২৪১।১৩॥ অন্যত্র-মুখ বক্র কর্—রাজর্ষি ২।৪০০।১৩; আমরা দুখের বক্র মুখের/চক্র দেখে ভয় না করি। কল্পনা ৭। ১৪৯।১॥ [২৮; ২৯]॥

কুদৃশ্য। যা দেখতে খারাপ॥ এই আদর্শচ্যুতি এখনও যদি তেমন কুদৃশ্য হইয়া না উঠে···সমাজ ১২।৪৯৮।২০॥ [২৯; ৪৩]॥

কুন্তল-আকুল। মুক্তকেশ॥ কুন্তল-আকুল মুখ বক্ষে রাখি মম/হৃদয়ের কানে কানে অতি মৃদুভাষে/সংগোপনে বলে যাও যাহা মুখে আসে/অর্থহারা ভাবে-ভরা ভাষা। সো-তরী ৩।৬৬। ৪॥ [৪৪]॥

কু/পোথ্যলোলুপ। অনিষ্টকর পথ্য-লোভী॥ অন্য কোণে ছিল কুলগাছ জীর্ণ পাতকুয়োর ধারে — কুপোথ্য-লোলুপ মেয়েরা দুপুরবেলায় তার তলায় ভিড় করত। আত্ম-প

২৭।২৪৩।৩০ ॥ [৪৪] ॥ • পোষ্য। অবাঞ্ছিত পোষ্য ॥ প্রবাদ আছে যে, ভাগের মা গঙ্গা পায় না, ভাগের কুপোষ্যই কি মাছের মুড়া এবং দুধের সর পায়? আত্মশক্তি ৩।৬০৪।২৯ ॥ [৪৩] ॥ • ব্যবস্থা। খারাপ ব্যবস্থা ॥ তার সম্বন্ধে যা ব্যবস্থা করেছি তা কুব্যবস্থা হয়ে উঠছে। গোরা ৬।১৮৩। ৫ ॥ [৪৩] ॥ ০ যুক্তি পাড়্। সং-ধা। খারাপ যুক্তি উত্থাপন কর্ ॥ কেন না, জানি তুমি নিতান্ত ক্ষোভের মুখে এই সব কুযুক্তি পেড়েছ। চার-অ ১৩।২৯৬। ২৫ ॥ [৩৬।১] ॥ • যোগ। খারাপ উপায় ॥ নির্ভয়ে ধাই সুযোগ-কুযোগ বিছুরি,/খেয়াল খবর রাখি নে তো কিছুরি—ক্ষণিকা ৭।৩০৮।১৯ ॥ [২৯; ৪৩] ॥

**কুরঙ্গগমনী**। (স্ত্রী)। হরিণের মতো মনোহর গতিবিশিষ্টা ॥ এ কী রে রঙ্গ, আকুল অঙ্গ/ছুটে কুরঙ্গগমনী! প্র-নির্বন্ধ ৪।২৮৯।১৭ ॥ [২০।৭৬; ৪৪] ॥

**কুরুক্ষেত্র**। যুদ্ধক্ষেত্র বিশেষ। ১. ছড়াছড়ি ॥ একটা ঘরে শ্যাম্পেনের কুরুক্ষেত্র পড়ে গিয়েছে···যু-পত্র ১।৫৪৪। ১৫ ॥ ২. অস্থির ॥ হেসেই কুরুক্ষেত্র! হাস্য-কৌ ৬।৫৮।১৮; হেসে কুরুক্ষেত্র ···বাংলা-প ২৬।৪৫২।৮ ॥ ৩. অত্যন্ত পরিশ্রম ॥ মোচা ও থোড়ের মুণ্ডপাত করতে কুরুক্ষেত্র করতে হবে। চিঠি ৪।৪৬।১৩ ॥ [১৫] ॥

**কুরূপতা**। কুশ্রীতা ॥ দাম্পত্যবন্ধনের আর-একটি মহৎ বিঘ্ন স্বামীর বার্ধক্য ও কুরূপতা ॥ লোক-সা ৬।৬৪৪।১৫ ॥ [২০।৩৩; ৪৩] ॥

**কুলপতি**। ১. কুলস্বামী। তখন ধীরে চামার কুলপতি/কহিল এসে ঈষৎ হেসে বৃদ্ধ...কল্পনা ৭।১৫৫।২১ ॥ ২. দশসহস্র ছাত্রের অন্নদান ও শিক্ষাদান-ব্রতী মুনি ॥ কুলপতিরা অরণ্য কাটিয়া যে এক-একটি আশ্রম স্থাপন করিতেন সেই আশ্রমে তাহারা কেবলই উৎপাত করিত। সাহিত্য ৮।৪০৮।১৫ ॥ [২১।২]॥

**কুলান্তরিত**। অন্যকুলে নীত ॥ অন্যঘরে যখন কুলান্তরিত হবে, চিঠি ৯।৪০৮। ৩ ॥ [২০।১৮; ৪৪] ॥

**কুলিখিত**। খারাপভাবে লেখা॥ কুলিখিত তুচ্ছ পত্র স্বামীর কাছে আদর পাইবে না মনে করিয়া চিঠি লিখিতে আশার হাত সরিত না। চো-বালি ৩।৪০৪। ১৬; একদিকে আমার সঙ্গে কমলার ও অন্য দিকে নলিনাক্ষের সঙ্গে হেমনলিনীর এই মিলন, এ যে একেবারে উপন্যাসের মতো — সেও কুলিখিত উপন্যাস। নৌকাডুবি ৫।৩৪৪।১৭ ॥ [২৯; ৪৩] ॥

**কুশ/সূচি**। কুশকাঁটা ॥ কুশসূচিতে তার মুখ বিদ্ধ হলে ইঙ্গুদী তৈল মাখিয়ে শুশ্রূষা করছেন; শান্তি-নি ১৪।৪৬৮। ৩ ॥ [৪ ] ॥ ০ অঙ্কুরিত। কুশাঙ্কুরযুক্ত ॥ এ রকম বহুতীক্ষ্ণ দৃষ্টিসংকুল কুশাঙ্কুরিত পথে সহজে চলাফেরা করা, শিক্ষা ২০০।৩ ॥ [২০।১৮] ॥

**কু/শ্রাব্য**। শুনতে খারাপ ॥ আধুনিক বাংলায় সে যাকে একটা কুশ্রাব্য নাম দিয়েছে কৃষ্টি, হাল-লাঙলের সঙ্গে

তার কোনো যোগ নেই এবং গোরুকে তার বাহন বললে ব্যঙ্গ করা হয়। মা-ধর্ম ২০।৩৭৮।২ ॥ [২৯ ; ৪৩] ॥ ॰ সংবাদ। খারাপ খবর ॥ আমার একটা ডাকের চিঠি খুলিতেই ভয় করে, পাছে তাহাতে কোনো কুসংবাদ থাকে। নৌকাডুবি ৫।৩৬১। ২৬ ॥ [২৯ ; ৪৩] ॥

**কুসুম/কীর্ণ**। পুষ্প বিকীর্ণ ॥ তখন তরুণ ছিল অরুণ-আলো, / পথটি ছিল কুসুম-কীর্ণ। গীতিমাল্য ১১।১৮১।১৮ ॥ [৪৪] ॥ ॰ **শয়ন**। পুষ্পশয্যা ॥ কুসুম-শয়নে আধেক মগনা, / বাকলবসনে আধেক নগনা, / ছ-গান ১১০৮।১৯ ; যবে কুসুম-শয়নে নয়নে নয়নে / কেটেছিল সুখ-রাতিরে, কড়ি-কো ২।৭০।১৭ ; এস, ছেড়ে এস, সখী, কুসুম-শয়ন। ৯০।১৫ ॥ [২১।১ ; ৪৪] ॥

**কুট**। কক্ষ ॥ দিল্লি প্রাসাদ কুটে/হোথা বারবার বাদশহাজাদার/তন্দ্রা যেতেছে ছুটে। কথা ৭।৫৫।২৫ ॥ [১৩] ॥

**কৃত/কপুত্র**। পালিতপুত্র ॥ কৃতকপুত্র মৃগশিশুকে নীবার মুষ্টি দ্বারা পালন করিতেছে না। প্রাচীন-সা ৫।৫১৮। ২৬ ; সেখানে ময়ূর ও করীশিশু তাঁর কৃতকপুত্র, ৫২৮।২৮ ॥ [২১।১] ॥ ॰ **কর্মতা**। কার্যক্ষমতা ॥ সেখানকার ভাণ্ডারে সব-চেয়ে বড়ো জিনিস যা সঞ্চিত হয় সে হচ্ছে কৃতকর্মতা ; জাপানযাত্রী ১৯।৩৫৮।৫ ; কৃতকর্মতা নয়, পরমার্থই সেখানে চরম সম্পদ। ২৯ ॥ [২০।৩৩ ; ৪৩] ॥ ॰ **কারিতা**। কার্যসম্পাদন ॥ যোগ্যতা দু-রকমের আছে—ধর্মত এবং কার্যত। এমন কতকগুলি স্থল আছে যেখানে শুদ্ধ-মাত্র কৃতকারিতাই যোগ্যতার প্রমাণ নয়। য়ু-ডায়ারি ১।৬১৩।৮ ॥ [২০।৩৩; ৪৩ ; ৪৪] ॥ ॰ **কৃত্য**। নিষ্পন্নকর্মা ॥ বিদেশের ভাষায় দুর্বোধ্য বক্তৃতা করিয়া আপনাদিগকে কৃতকৃত্য জ্ঞান করিব না। পরিশিষ্ট ১০।৬১৮।২৮ ; সংসারযাত্রায় সে যেমনি কৃতকৃত্য হোক, মানবজন্মের পূর্ণতায় সে চির-দিন থেকে যায় অকৃতার্থ। আ-রূ-বি ২৭।৩৩২।১০ ॥ [৪৩] ॥

**কৃত্যকর্ম**। করণীয় কাজ ॥ দেশের কোনো যথার্থ কৃত্যকর্মে গবর্মেণ্টের সঙ্গে আমাদের কর্মীদের উপযুক্ত যোগ-সাধন অসম্ভব বলেই অবশেষে স্থির করেছি। রা-চিঠি ২০।৩৩৭।২৩ ॥ [৪২।১] ॥

**কৃপণঘর**। কৃপণের সংসার ॥ একথা মুক্তকণ্ঠে বলবার দিন এসেছে যে, যে আতিথ্যভ্রষ্ট আসন কৃপণঘরের রুদ্ধ কোণের জন্যে সে আসন নয়, যে আসনে সর্বজন অবাধে স্থান পেতে পারে সেই উদার আসনই চিরন্তন ভারতবর্ষের স্বরচিত ; লক্ষলক্ষ আচার-বাদী তাকে যদি সংকুচিত করে, খণ্ড খণ্ড করে, সমস্ত পৃথিবীর কাছে স্বদেশকে ধিকৃকৃত ক'রে ভারত সভ্যতার প্রতিবাদ করে তবু বলব একথা সত্য। ভা-রাম-রায় ২১।২২ ॥ [৪৪] ॥

**কৃপালু**। দয়ালু ॥ কেমন করিয়া এক কৃপালু সচ্ছল ছাত্র গোপনে একজোড়া

জুতা তাঁহার দরজার কাছে রাখিয়া দিল, চারিত্র-পূ ৪।৫১০।১৯ ॥ [১০ ; ২৪] ॥

**কৃশ্য।** কৃশতা ॥ সে কহিল, 'বরিষার/এই ঋতু ; সরিষার/তেলে ক'ষে যায় ধাত, বেড়ে যায় কৃশ্য।' খাপছাড়া ২১।৩৪।২৪ ॥ [৪১] ॥

**কৃষী।** ক্ষেত্র। কৃষক ॥ প্রত্যেক পরিবারে, প্রত্যেক সমাজে শাস্ত্র ও লোকাচারের দ্বারা মানবাশ্রিত জাগতিক পদ্ধতি সংযত ও রূপান্তরিত হইয়াছে এবং বহিঃ প্রকৃতিতে ও পশুপালন কৃষী ও শিল্পীর দ্বারা তাহাকে পরিবর্তিত করিয়া লওয়া হইয়াছে। সমাজ ১২।৪৮৩।১ ॥ [১৭ ; ২০।১৯] ॥

**কৃষ্টি।** কর্ষণ। অনু. culture. আধুনিক বাংলা ভাষায় কুশ্রাব্য নাম দিয়েছে কৃষ্টি। মা-ধর্ম ২০।৩৭৮।২ ; ছন্দ ২১। ৩৭১।১০-১২ ; তা-দেশ ২৩।১৭৩।১৬, ১৭, ১৯, ২০ ; ১৭৭ ; ১৮৯ ; কৃষ্টির ক্ষেত্র আছে তার চাষে বাসে আপিসে কারখানায় ; তার সংস্কৃতির ক্ষেত্র সাহিত্যে···সা-পথে ২৩।৪৪৪।১৫-১৬ ; ভয় আছে, পাছে আমার স্পর্ধা দেখে তাত্ত্বিকেরা 'হায় কৃষ্টি' 'হায় কৃষ্টি' ব'লে বক্ষে করাঘাত করতে থাকেন। বাংলা-প ২৬।৪৫৬।১২, ১২ ; বাংলা শব্দতত্ত্ব ১৭৮।২, ১৩ ; ১৭৯।৬, ১৬ ; ১৮০।৯, ১০ ॥ [১১] ॥ • মান। অনু. cultured. বাংলা শব্দতত্ত্ব ১৭৮।১৩ ; ১৮১।৫ ॥ [২০।৩৮ ; ৪১।১] ॥

**কৃষ্ণ/বিষ্ণু।** সংস্কৃতীকৃত — কেষ্টবিষ্টু। ছিন্নপত্রাবলী ৬৯।২ ॥ [২৩] ॥ • সারণি। (স্ত্রী)। কৃষ্ণসারমৃগী ॥ কৃষ্ণসার সে বদ্‌খেয়ালে হঠাৎ/শিং জোড়াটা কাটে যদি পটাৎ/কৃষ্ণসারণি সইতে সে কি পারবে—প্রহাসিনী ২৩।৩১।১১ ॥ ২০।৭৯] ॥

**কেন্দ্র/কুহর।** হৃদয়কন্দর, মর্মস্থল ॥ প্রেমের বেদনায় সমস্ত জলস্থল আকাশের কেন্দ্রকুহর হইতে যে এমন রাগিণীতে এমন বাঁশি বাজে, তাহা তো অচেতন বিহারী পূর্বে কখনো অনুমান করিতেও পারে নাই। চো-বালি ৩। ৪৭৭।৯ ॥ [৪৪] ॥ • -অতিগ। অনু. centrifugal, তিনি কেন্দ্রাতিগ, 'সেন্টি ফ্যুগাল' — বিচিত্র-প্র ৫।৪৪৬। ২১ ; বিশ্বের মধ্যে সেইরূপ উদার প্রাচুর্য অথচ তেমনি সংযম ; তাহার কেন্দ্রাতিগ শক্তি অপরিসীম বৈচিত্র্যে আপনাকে চতুর্দিকে সহস্রধা করিতেছে এবং তাহার কেন্দ্রানুগ শক্তি এই উদ্দাম বৈচিত্র্যের উল্লাসকে একটিমাত্র পরিপূর্ণ সামঞ্জস্যের মধ্যে মিলাইয়া রাখিয়াছে। সাহিত্য ৮।৩৮৮।২৫ ; বিশ্বসৃষ্টি ব্যাপারে আকর্ষণ ও বিকর্ষণ, কেন্দ্রানুগ ও কেন্দ্রাতিগ শক্তি পরস্পর প্রতিঘাতী অথচ এক নিয়মের শাসনাধীন বলিয়াই বিচিত্র সৃষ্টি বিকশিত হইয়া উঠিতে পারিয়াছে। সমূহ ১০। ৪৯৯।৫ ; স্ত্রীলোক সমাজের কেন্দ্রানুগ (centripetal) শক্তি ; সভ্যতার কেন্দ্রাতিগ শক্তি সমাজকে বহির্মুখে যে-পরিমাণে বিক্ষিপ্ত করে দিচ্ছে, কেন্দ্রানুগ শক্তি অন্তরের দিকে সে-

পরিমাণে আকর্ষণ করে আনতে পারছে না। সমাজ ১২।২৩৭।২৫, প্রাচীন সংহিতাকারগণ হিন্দু সমাজে হরগৌরীকে অভেদাঙ্গ করিতে চাহিয়াছিলেন—বিশ্বচরাচর যে গ্রহণ ও বর্জন, যে আকর্ষণ ও বিপ্রকর্ষণ যে কেন্দ্রানুগ ও কেন্দ্রাতিগ, স্ত্রী ও পুরুষ ভাবের নিয়ত সামঞ্জস্যের উপর প্রতিষ্ঠালাভ করিয়া সত্য ও সুন্দর হইয়া উঠিয়াছে, ধর্ম ১৩।৪২৩।২৬, গ্রহণ এবং বর্জনের ভিতর দিয়েই আমাদের প্রাণের ক্রিয়া চলতে থাকে —কেন্দ্রানুগ এবং কেন্দ্রাতিগ এ দুটো শক্তিই আমাদের পক্ষে সমান গৌরবের—শান্তি-নি ১৩।৪৫৯।১৬; আকর্ষণ-শক্তি বিপ্রকর্ষণ-শক্তি, কেন্দ্রানুগ শক্তি কেন্দ্রাতিগ শক্তি কেবলই বিরুদ্ধতা দ্বারাই সৃষ্টিকে জাগ্রত করে রেখেছে। শান্তি-নি ১৪।৩০৩।২৫.; কেন্দ্রাতিগ এবং কেন্দ্রানুগ গতি, আকর্ষণের গতি এবং বিকর্ষণের গতি পরস্পরকে কাটতে চায় কিন্তু এই দুই বিরুদ্ধ গতিই তাঁর মধ্যে অবিরুদ্ধ বলেই তিনি শান্তম্। ৪০৫।১৩; তার উপরে জগতের মূল শক্তিগুলিও পরস্পরের বিরুদ্ধ। আকর্ষণের উল্টো শক্তি বিকর্ষণ, কেন্দ্রানুগের উল্টো শক্তি কেন্দ্রাতিগ। শান্তি-নি ১৬।৩৫৮। ১১ ॥ [৪২] ॥ • -অনুগ। অনু. centripetal. সাহিত্য ৮।৩৮৮।২৬; সমূহ ১০।৪৯৯।৫; সমাজ ১২।২৩৭। ২৫, ২৬; ধর্ম ১৩।৪২৩।২৬; শান্তি-নি ১৩।৪৫৯।১৬; শান্তি-নি ১৪।৩০৩।২৫; ৪০৫।১৪; শান্তি-নি ১৬।৩৫৮।১১ ॥ সমস্ত উদ্ধৃতির জন্যে পূর্বশব্দ দ্র ॥ [৪২] ॥

**কেরোসিন-চুলা**। অনু. kerosene stove. প্যাকবাক্স খুলিয়া একটি কেরোসিন-চুলা বাহির করিয়া জল গরম করিতেছে। চো-বালি ৩।৩৩৮। ৭ ॥ [৪২] ॥

**কৈশিকার্ষণ**। ১. জড়ের কেশবৎ সূক্ষ্ম আকর্ষণ-শক্তি বিশেষ, capilar attraction. উদ্ধৃতির জন্য 'কল্পলোক-বিহারী' দ্র। বিচিত্র-প্র ৫।৪৬১।২৯; এই সভায় কৈশিকাকর্ষণ, মাধ্যাকর্ষণ, চুম্বকাকর্ষণ প্রভৃতি কোনো আকর্ষণের বালাই নেই। চি-সভা ১৬।১৮০।১; ভিত যদি ছাই বালি দিয়ে ভরাট করা যায় তা হলে damp কৈশিক-আকর্ষণে উপরে উঠতে পারে না। চিঠি ৪।১৭। ১০; সংসারে বোধ করি যৌগিক অথবা চুম্বকাকর্ষণের অপেক্ষা মাধ্যাকর্ষণ বা কৈশিকাকর্ষণের বল বেশি। চিঠি ৯।৪৭।৮ ॥ [১০] ॥ ২. কেশাকর্ষণ ॥ ইংরাজের কৈশিকাকর্ষণ আমাদের দুইপক্ষেরই মস্তকের উপরে। পরিশিষ্ট ১০।৫৮৬।২২ ॥ [২৩; ২৪] ॥

**কৈশোরিকা**। (স্ত্রী)। কৈশোরের প্রিয়া ॥ বীথিকা ১৯।১৩ পৃ। কবিতার নাম ॥ [২০।৪৩] ॥

**কোটপাল**। কোটাল ॥ কোটপালের কাছ থেকে আলো সংগ্রহ করে আনি গে। মুক্তধারা ১৪।২৩০।৫ ॥ [১০] ॥

**কোটি**। প্রান্তদেশ ॥ মনুষ্যত্বের আদর্শ এক কোটিতে সমাপ্ত, আর-এক

কোটিতে উপলভ্যমান। মা-ধর্ম ২০। ৩৮০।২২ ॥ [১৩] ॥

**কোমল/কান্ত**। সুকুমার তথা মনোরম ॥ ঈশ্বরের দয়াকে তাহারা বড়োই সকরুণ বড়োই কোমলকান্তরূপে দেখে। ধর্ম ১৩।৪০৭।২৫, পর্বত তব কঠিন নিবিড়/কানন কোমলকান্ত। স্ফুলিঙ্গ ২৭।২২।২২ ; মাকে কোমলকান্ত করিয়া বিধাতা বলিয়াছেন, বাল্যাবস্থায় মাধুর্যের আনন্দচ্ছটা এবং স্নেহের সুধাভিষেকে মানুষ পালনীয়। ইতিহাস ১৫৪।১১ ॥ তু. কোমলসুন্দর ॥ [২১।২] ॥ ০ **বিরল**। নরম ও পাতলা ॥ ঐ গ্রীবার উপরে কোমলবিরল কেশগুলি, তাহারই নীচে সোনার হারের একটুখানি আভাস, নৌকাডুবি ৫।২০৪।১৯ ॥ [৪২।২ ; ৪৩] ॥ ০ **সুন্দর**। সৌকুমার্যে শোভনশ্রী ॥ একাকী মহেন্দ্র তাহার এই কোমলসুন্দর শিকারটিকে আপনার বুকের কাছে লুকাইয়া রাখিতে পারে। চো-বালি ৩।৪৬৬।২৫ ॥ তু. কোমলকান্ত ॥ [৪২।২ ; ৪৩] ॥

**কোলাহলী**। কলরবপূর্ণ ॥ কোলাহলী কৌতুহলী দৃষ্টির অন্তরালে/শে-স ১৮। ১৪।২৩ ॥ [২০।১৯] ॥

**কৌতুক/তীব্র**। পরিহাসে তীক্ষ্ণ ॥ বিনোদিনীর চক্ষে যে কৌতুকতীব্র কটাক্ষ দেখিয়া তীক্ষ্ণদৃষ্টি বিহারীর মনে এ-পর্যন্ত নানাপ্রকার সংশয় উপস্থিত হইয়াছিল, চো-বালি ৩।৩৩৯। ১৭ ॥ তু. উপহাসতীব্র, পরিহাসকুটিল ॥ [৪৪] ॥ ০ **নাট্য**। অনু. burlesque. বেশ মনে পড়ে, বড়দাদা একবার কী-একটা কিম্ভূত কৌতুক নাট্য (Burlesque) রচনা করিয়াছিলেন। জীবনস্মৃতি ১৭।৩৩৫।২০ ॥ [৪২] ॥ ০ **পরতা**। পরিহাসপরায়ণতা ॥ মৃত্যুর পরেও তাহার কৌতুকপরতা কমে নাই, জীবনস্মৃতি ১৭। ২৬৫।১৬ ॥ [২০।৩৩ ; ৪৪] ॥ ০ **প্রফুল্ল**। পরিহাসনন্দিত ॥ পথের মধ্যে কৌতুকপ্রফুল্ল পরিপূর্ণ হাস্যমুখখানি লইয়া ঘরের কানাচে আসিয়া দাঁড়াইবে। লোক-সা ৬।৫৯৭।১৮ ॥ [৪৪] ॥ ০ **শীলা**। রহস্যপ্রিয়া ॥ কৌতুকশীলা সঙ্গীরা…প্রাচীন-সা ৫।৫২৪।২ ॥ [৪৪] ॥

**কৌতুকী**। ১. রহস্যপ্রিয় ॥ এ কৌতুকের পশ্চাতে আছে জানিনা কে কৌতুকী। জন্মদিনে ২৫।৮০।২ ॥ ২. কুতূহলী ॥ তরুণী রজনীগন্ধা আগ্রহে উৎসুক উন্নমিতা,/একান্ত কৌতুকী,/কল্পনা ৭।১৯৫।৪ ; তুমি তার পদধ্বনি শুনি/কম্পিত কৌতুকী/যেমনি খুলিয়া দ্বার দিলে উঁকি/বিচিত্রিতা ১৭।২৫। ১৫ ॥ [২০।১৯] ॥

**কৌতূহলপর**। কৌতূহলপরায়ণ ॥ সঞ্চয় ও রক্ষা করিবার জন্য সমাজে যে ভীরু স্ত্রীশক্তি আছে, সেই শক্তিই কৌতূহলপর পরীক্ষাপ্রিয় সাধনশীল পুরুষশক্তিকে পরাভূত করিয়া একাধিপত্য লাভ করিল। আত্মশক্তি ৩।৫৪৮।১২ ॥ [৪৪] ॥

**কৌশলসাধ্য**। চাতুর্যে যা সম্পন্ন হয় ॥ তাহলে কৌশলসাধ্য ব্যাখ্যাদ্বারা আপনাকে ভুলিয়ে কতকগুলি সংকীর্ণ

বাহ্য সংস্কারের মধ্যে আপনাকে বদ্ধ করার প্রবৃত্তিই হয় না। স্বদেশ ১১। ৪৮২।১ ॥ [৪৪] ॥

**ক্রন্দসী**। দ্যাবাপৃথিবী, ক্রন্দনরতা মানুষী ও দৈবী সেনা। ১. স্বর্গমর্ত্য ॥ ওই শুন দিশে দিশে তোমা লাগি কাঁদিছে ক্রন্দসী—/হে নিষ্ঠুরা বধিরা উর্বশী। চিত্রা ৪।৮৪।৮ ॥ ২. আকাশ ॥ ক্রন্দসী কাঁদিয়া ওঠে বহ্নিভরা মেঘে। বলাকা ১২।২০।১১; যে প্রার্থনার যুগযুগান্তরব্যাপী ক্রন্দন পরিপূর্ণ হয়ে উঠেছে বেদে এই অন্তরীক্ষকে ক্রন্দসী রোদসী বলেছে, শান্তি-নি ১৪।৩৮৬। ১২; এ সেই আকাশ, এ সেই ছায়া-লোক, এ সেই অনির্বচনীয় একটি প্রকাশের ব্যাকুলতা, যার দ্বারা সমস্ত শূন্যকে ক্রন্দিত করে শুনেছিলেন বলেই ঋষি পিতামহেরা এই অন্তরীক্ষকে ক্রন্দসী নাম দিয়েছিলেন। ৪৮৭।১৭; তার প্রতি পদক্ষেপের সংঘাতে ক্রন্দসী রোদন করে উঠছে। শান্তি-নি ১৬। ৩৮৫।১৩; একটা জগৎ-জোড়া কল-ক্রন্দন শুনতে পাচ্ছি বটে, সেই ক্রন্দন ভরিয়ে তুলছে অন্তরীক্ষকে, যে-অন্ত-রীক্ষের উপর বিশ্বরচনার ভূমিকা, যে-অন্তরীক্ষকে বৈদিক ভারত নাম দিয়েছে ক্রন্দসী। যাত্রী ১৯।৪৬১।১৫; কালকের চিঠিতে ক্রন্দসীর কথা বলেছি, অন্তরীক্ষে উচ্ছ্বসিত হয়ে উঠছে সত্তার ক্রন্দন গ্রহে নক্ষত্রে। ৪৬৩।১১; অসীম একের আকৃতিই তো সেই বেদনা যা বেদ বলেছেন, সমস্ত আকাশকে ব্যথিত করে রয়েছে। সে 'রোদসী', 'ক্রন্দসী'—সে কাঁদছে। সা-পথে ২৩।৩৮৫।২০ ॥ [১০; ১৭] ॥

**ক্রন্দি**। না-ধা। ক্রন্দন ক'রে ॥ স্বর্গ উঠিছে ক্রন্দি, সুরপরিষদ বন্দী—। গীত ১।১০৩।২২ ॥ ◦ য়া। না-ধা। ক্রন্দন ক'রে ॥ বীণার তন্ত্রী আকুল ছন্দে ক্রন্দিয়া/ডাকিছে সবারে আছে যারা দূর প্রবাসে। কল্পনা ৭।১৯২।৫; রোমাঞ্চিত তৃণে/ধরণী ক্রন্দিয়া উঠে, পূরবী ১৪।৪৯।১৯; বাজায় ডমরু তব তাণ্ডবে/গুরু গুরু মেঘ মন্দ্রিয়া,-/ দিগ্‌বধূ যত হাহাকার রবে/দুর্দাম উঠে ক্রন্দিয়া। নটরাজ ১৮।২০৪।২৪; বনের পথে কে যায় চলি দূরে,/ বাঁশির ব্যথা পিছন ফেরা সুরে/ তোমায় ঘিরে হাওয়ায় ঘুরে ঘুরে/ ফিরিছে ক্রন্দিয়া। বীথিকা ১৯।৪৮। ১৪ ॥ [৩৭] ॥

**ক্রিয়া/বান্**। ক্রিয়াশালী ॥ পরমাত্মায় যাঁর আনন্দ, পরমাত্মায় যাঁর ক্রীড়া এবং যিনি ক্রিয়াবান্ তিনিই ব্রহ্মবিৎ-দের মধ্যে শ্রেষ্ঠ। শান্তি-নি ১৬।৩৫২। ৩০; তিনি ক্রিয়াবান্, ব্রহ্মের যে আনন্দ তিনি ভোগ করেন তাকে কর্মে প্রকাশ না করে তিনি থাকতে পারেন না। ৩৫৩।৮; তেমনি পাশ্চাত্য দেশের মনকে ক্রিয়াবান্ করে রেখেছে তার বিদ্যা, তার শিক্ষা, তার সাহিত্য, সমস্ত মিলে; তার কর্মশক্তির অক্লান্ত উৎকর্ষ ঘটি-য়েছে এই-সমস্ত উৎকর্ষ। শিক্ষা ২১৯। ২৮ ॥ [১০; ২০।৩৭] ॥ ◦ **শালী**। ক্রিয়াশীল ॥ বর্তমান যুগ-রচনায় আজও

তাঁর প্রভাব ক্রিয়াশালী, ভা-রাম-রায় ২৪।১ ॥ [৪৪] ॥

**ক্রীড়াশৈল**। ১. বিহারশৈল ॥ রেবার তটে চাঁপার তলে/সভা বসত সন্ধ্যা হলে,/ক্রীড়াশৈলে আপন-মনে/দিতাম কণ্ঠ ছাড়ি। ক্ষণিকা ৭।২৪৩।২২ ॥ [২১।২] ॥ ২. অনু. miniature hill. গুণদাদার বাগানের ক্রীড়াশৈল হইতে পাথর চুরি করিয়া আনিয়া আমাদের পড়িবার ঘরের এককোণে আমরা নকল পাহাড় তৈরি করিতে প্রবৃত্ত হইয়াছিলাম—জীবনস্মৃতি ১৭।২৭৫।১ ॥ তু. খেলাপাহাড় ॥ [১৭] ॥

**ক্রূরকাণ্ড**। নিষ্ঠুর ঘটনা ॥ হংসপদিকার সরল করুণ গীত এই ক্রূরকাণ্ডের ভূমিকা হইয়া রহিল। প্রাচীন-সা ৫। ৫৩১।১৯ ॥ [৪২।১] ॥

**ক্রেংকার**। ক্রেংধ্বনি ॥ রহিয়া-রহিয়া কেকা তারস্বরে যে একটি কাংস্য -ক্রেংকারধ্বনি উত্থিত করে তাহাতে প্রবীণ বনস্পতিমণ্ডলীর মধ্যে আরণ্য মহোৎসবের প্রাণ জাগিয়া উঠে। প্রাচীন-সা ৫।৪৫৬।৭ ॥ [৪০] ॥

**ক্রোড়সঙ্গিনী**। (স্ত্রী)। অঙ্কশায়িনী ॥ সেই তাঁহার স্বহস্তসম্পূর্ণ স্নেহপালিত ক্রোড়সঙ্গিনী বঙ্গভাষা আজ বঙ্কিমের জন্য অন্তরের সহিত রোদন করিয়া উঠিয়াছে। আ-সাহিত্য ৯।৪০৯।৭ ॥ [৪২।১] ॥

**ক্লিষ্ট/কর্**। সং-ধা। পীড়া দে ॥ কিন্তু আমাদের মতো পাঠককে তাহাতে অত্যন্ত ক্লিষ্ট করে। আ-সাহিত্য ৯। ৪৬৪।২৬ ; যখন কারাগারের পাষাণ-ভিত্তি আমাদিগকে ক্লিষ্ট করে তখন নূতন প্রাচীর গাঁথিয়া আমরা মুক্তি কল্পনা করিতে পারি না। ৫৪০।১৩ ॥ ০ হ্। সং-ধা। পীড়িত হ্ ॥ ইতিপূর্বে নানা সন্দেহে ভিতরে ভিতরে বিহারীর প্রতি তাহার ঈর্ষা জন্মিতে-ছিল, উভয়ের বন্ধুত্ব ক্লিষ্ট হইয়া উঠিতেছিল। চো-বালি ৩।৩৫৩।১৭ ; আমি একথা স্বীকার করিব না যে, দেশী জিনিসে আমাদের সৌন্দর্যবোধ ক্লিষ্ট হইবে। আত্মশক্তি ৩।৬২২।২৪ ॥ [৩৬।১] ॥ ০ কণ্ঠ। অনু. strained voice. ক্লিষ্টকণ্ঠে এলা বললে, "তুমি ভুললে কেন, অন্তু?" চার-অ ১৩। ২৯৮।২৪ ॥ [৪২ ; ৪৩ ; ৪৪] ॥ ০ করুণ। ক্লিশিত ও করুণ ॥ ক্লিষ্ট করুণরাগে তাদের/ক্লান্ত বাঁশি বাজে/ খেয়া ১০।১২২।১৪ ॥ [৪২।২ ; ৪৩] ॥ ০ দেহ। ক্লেশপ্রাপ্তশরীর ॥ অসুস্থ ক্লিষ্টদেহ রাজলক্ষ্মী বিছানায় পড়িয়া-ছিলেন। চো-বালি ৩।৪৪২।৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ ০ -বিক্ষিপ্ত। ক্লিশিত তথা অসংহত ॥ বাহিরের বহুতর আঘাতে আকর্ষণে ক্লিষ্ট-বিক্ষিপ্ত প্রেম কহিল— ধর্ম ১৩।৩৬৪।২৬ ॥ [৪২।২] ॥ ০ শব্দ। পীড়িত শব্দ ॥ পাটবোঝাই মোষের গাড়ী / চাকার ক্লিষ্টশব্দে মুচড়ে দিচ্ছিল বাতাসকে; শ্যামলী ২০।৮৭।৮ ॥ [৪৩] ॥ ০ হৃদয়। পীড়িতচিত্ত ॥ অপ-রাধ কোন্ ছিদ্র দিয়া কেমন করিয়া প্রবেশ করিল, ইহাই সে নিতান্ত ক্লিষ্টহৃদয়ে সন্ধান করিতে লাগিল। চো-বালি ৩।৪০৮।৪ ॥ [৪৩ ; ৪৪] ॥

**ক্ষণ/চর**। ক্ষণিক ॥ পথচলা এই দেখা-শোনা/ছিল যাহা ক্ষণচর/চেতনার প্রত্যন্ত প্রদেশে, আরোগ্য ২৫।৪৬। ১৮ ॥ [৪৩; ৪৪] ॥ ০ **জীবী**। ক্ষণ-স্থায়ী ॥ ক্ষণজীবী নভেলগুলো···যু-পত্র ১।৫৭০।৮ ॥ ০ **জীবিনী**। (স্ত্রী)। সে ক্ষণজীবিনী উষার বিদায়ের অশ্রু-বিন্দুটি নয়। গল্প ২৩।২২৫।১০ ॥ [৪৩; ৪৪] ॥ ০ **মুখরা**। (স্ত্রী)। ক্ষণকাল যা মুখর থাকে ॥ সাহিত্যের ইতিহাসে ক্ষণমুখরা খ্যাতির মৌনসাধন বার বার দেখা গেছে। র-১। অবতরণিকা ১॥৴।৭ ॥ [৪৩; ৪৪] ॥

**ক্ষমা/দে**। সং-ধা। ক্ষমা কর্ ॥ তবে ক্ষমা দাও পিতৃদেব—কাহিনী ৫।৭০। ৮ ॥ [১৫; ৩৬] ॥ ০ **সুন্দর**। ক্ষমাতে সুন্দর ॥ রূঢ় দীপের আলোক লাগিল/ক্ষমাসুন্দর চক্ষে। কথা ৭।২৮।১৩ ॥ [৪৪] ॥

**ক্ষরিয়া**। না-ধা। ক্ষরিত হয়ে ॥ জিহ্বায় খাদ্যসংযোগের উত্তেজনায় আপনি রস ক্ষরিয়া আসে, পাকযন্ত্রেও খাদ্যের সংস্পর্শে সহজেই পাকরসের উদ্রেক হয়। আমাদের শরীরের প্রাণক্রিয়া বাহিরের শক্তির সহজ প্রতিক্রিয়া। ধর্ম ১৩।৪৩৩।১৮ ॥ [৩৭] ॥

**ক্ষান্তবর্ষণ**। সমাপ্তবর্ষণ ॥ যে বাতায়নে রমেশ একদিন হেমনলিনীর পাশে দাঁড়াইয়া ক্ষান্তবর্ষণ শ্রাবণদিনের সূর্যাস্ত-আভায় দুটি হৃদয়ের নিঃশব্দ মিলনকে মণ্ডিত করিয়া লইয়াছিল, সেই বাতায়নে আর কি সূর্যাস্তের আভা পড়ে না। নৌকাডুবি ৫।২৮৮। ১৬ ॥ [৪২।১] ॥

**ক্ষালিয়া**। না-ধা। ক্ষালন ক'রে ॥ নবরবি সুবিমল কিরণ ঢালিয়া/নিশার আঁধাররাশি ফেলিল ক্ষালিয়া। শৈ-সংগীত অ-১।৫০৩।২ ॥ [৩৭] ॥

**ক্ষীণ/খর্ব**। শীর্ণ ও ক্ষুদ্র ॥ কাড়াকাড়ি-মারামারির কথা, ক্ষুদ্র ক্ষুদ্র জাতির ক্ষুদ্র ক্ষুদ্র অভিমানকেই সর্বোচ্চ সিংহাসনে নররক্ত দিয়া অভিষেক করিবার কথা অত্যন্ত ক্ষীণ-খর্ব হইয়া আসে; ধর্ম ১৩।৪৪০।৬ ॥ [৪২।২; ৪৩] ॥ ০ **জীর্ণ**। শীর্ণ ও ক্ষয়িত ॥ এই ক্ষুধিত প্রাণীর সহিত বিহারীর পূর্বপরিচয় ছিল না, ইহাকে লইয়া সে ব্যস্ত হইয়া উঠিয়াছে; এখন কলিকাতার ক্ষীণজীর্ণ স্বল্পায়ু কেরানিদের লইয়া সে কী করিবে। চো-বালি ৩।৪৭৬।২০ ॥ [৪২।২; ৪৩] ॥ ০ **-আশ্বাস**। অত্যল্প আশ্বাসপ্রাপ্ত ॥ ক্ষীণাশ্বাস যজ্ঞেশ্বর বিভূতিভূষণের হাত ধরিয়া বলিতে লাগিলেন, "দেখো বাবা, আমার সকল দিক যেন নষ্ট না হয়।" গল্প ২২।১৯৭।১৫ ॥ [৪৩] ॥

**ক্ষুণ্ণতা**। চূর্ণতা, ভগ্নতা ॥ বুঝতে পারলে দুই-একটা ক্ষণভঙ্গুর জিনিসের অপঘাত আসন্ন। এ বাড়িতে জিনিসপত্রের সামান্য ক্ষুণ্ণতাও দৃষ্টি অথবা হিসাব এড়ায় না। যোগাযোগ ৯।২৬১।২২ ॥ [১০; ২০।৩৩] ॥

**ক্ষুধাকরতা**। ক্ষুধা উদ্রেককারিতা ॥ কিন্তু তারা এমনি অবুঝের মতো ভাব করত যেন হাওয়ায় ক্ষুধাকরতা ছাড়া

শিলঙে আর-কিছু আছে এ কথা কেউ ভাবতে পারে না। শে-কবিতা ১০।৩৫৪।৩০ ॥ [২০।৩৩ ; ৪৪] ॥

**ক্ষুধিত/কাতর**। ক্ষুধার্ত ॥ কিন্তু আপনি যদি আমার আহারের সময় আমার সম্মুখে আট-নয়টি ক্ষুধিত-কাতরকে বসাইয়া রাখেন, বউ-হাট ১।৪৪১।১৪-১৫ ॥ [৪২।২ ; ৪৪] ॥ ০ **চক্ষে**। যে চোখে ক্ষুধা আছে ॥ কমলা ক্ষুধিত-চক্ষে জানালা হইতে বাহিরের দিকে চাহিয়া রহিল। নৌকাডুবি ৫।৩৮৩। ৭ ॥ [৪৪] ॥

**ক্ষুব্ধ**। ১. আলোড়িত ॥ আজিকে দুয়ার রুদ্ধ ভবনে ভবনে,/জনহীন পথ কাঁদিছে ক্ষুব্ধ পবনে,/চমকে দীপ্ত দামিনী — কল্পনা ৭।১২৪।৬ ॥ ২. বিপর্যস্ত ॥ কিন্তু এক ভদ্রলোক যাহাকে অন্যায় অপমান করিয়াছে আর-এক ভদ্রলোক সেই অপমানিতের সঙ্গে নিজেকে সমান করিয়া ধর্মের ক্ষুব্ধ ব্যবস্থায় সামঞ্জস্য আনিতে চেষ্টা করিতেছে একথা রাস্তার লোকের পক্ষে বোঝা অসম্ভব। গোরা ৬।২১০।৫ ; আপনাকে শান্তম্ শিবম্ অদ্বৈতম্‌রূপে প্রকাশ করবে—আপনাকে ক্ষুব্ধ করে লুব্ধ করে খণ্ডবিখণ্ডিত করে দেখাবে না। শান্তি-নি ১৪। ৩৮৬।৮ ; বিশ্বজুড়ে ক্ষুব্ধ ইতিহাসে/অন্ধবেগে ঝঞ্ঝাবায়ু হুঙ্কারিয়া আসে/ধ্বংস করে সভ্যতার চূড়া। নবজাতক ২৪।২৬।১ ॥ [১৩] ॥ ০ **ক্ষুণ্ণ**। সমার্থক যুগ্মশব্দ ॥ জীবনের জটিলতায় পদে পদে ক্ষুব্ধ-ক্ষুণ্ণ দেখিতে লাগিল। নৌকাডুবি ৫।২১০।১১ ॥ [৪২।২ ; ৪২।৪ ; ৪৪] ॥ ০ **বিরক্ত**। ক্ষুণ্ণ ও বিরক্ত ॥ তাই অত্যন্ত ক্ষুব্ধ-বিরক্ত মনে মহেন্দ্র গাড়িতে উঠিল। চোখের বালি ৩।৪৮৩।২৯ ॥ [৪২।২] ॥ ০ **স্তর**। অনু. troposphere. বৈজ্ঞানিক নাম troposphere, বাংলায় একে ক্ষুব্ধস্তর বলা যেতে পারে। বিশ্ব-প ২৫।৪০৮। ৩০ ; ৪০৯।১ ॥ [৪২ ; ৪৪] ॥ **যৌবন ক্ষুব্ধ**। যৌবনের দ্বারা পর্যুদস্ত ॥ ঝড়ের পবনগর্জে হারাই আপনায়,/দুরন্ত যৌবনক্ষুব্ধ অশান্ত বন্যায়। নৃ-চিত্রা ২৫।১৪২।৫ ॥ [৪৪] ॥

**ক্ষুভি/ত**। আলোড়িত ॥ বিরহের কালোগুহা ক্ষুধিত গহ্বর থেকে/ঢেলে দিয়েছে ক্ষুভিত সুরের ঝর্ণা রাত্রি-দিন। পত্রপুট ২০।৩৫।১৭ ; ক্ষুভিত সাগরে নিভৃত তরীর গেহ, স্ফুলিঙ্গ ২৭।১৭।১ ॥ [১০ ; ২০।৪] ॥ ০ **ল**। না-ধা। আলোড়িত হল ॥ ধূলিজালে ক্ষুভিল বাতাস/সন্ধ্যার আকাশে। যাত্রী ১৯।৪০৮।২৮ ॥ [৩৭] ॥

**ক্ষুরোজ্জ্বল**। অত্যন্ত দীপ্তিমান ॥ ক্ষুরোজ্জ্বল চক্ষু ..সমালোচনা অ-২।৬৮।১৫ ॥ [৪৪] ॥

**ক্ষোভ**। আলোড়ন ॥ **ইন্দ্রিয়ক্ষোভ** ॥ মুহূর্তে ইন্দ্রিয়ক্ষোভ করিয়া দমন, রূপান্তর ৫৫।২৪ ॥ [১৩] ॥ **কর্মক্ষোভ** ॥ বহুদিনের কর্মক্ষোভ হতে উত্থিত ধূলির আবরণ ধুয়ে আজ ভেসে যাক —পবিত্র হই। স্নিগ্ধ হই। শান্তি-নি ১৬।৪০০।৩০ ॥ তু. কর্মালোড়ন—ভারত ৪।৩৯১।১৫ ॥ [৪২।১ ; ৪৪] ॥ **চিত্ত**

ক্ষোভ। সেই কর্মযোগনিরতা ব্রহ্মচারিণীর সৌম্য মুখশ্রী হইতে শান্তস্নিগ্ধ জ্যোতি প্রতিষ্ঠিত হইয়া মুহূর্তের মধ্যে আমার সমস্ত চিত্তক্ষোভ দমন করিয়া দিত। গল্প ২২।২০৪।৩০ ; এইজন্যে মাঝে মাঝে যে চিত্তক্ষোভ উপস্থিত হয় তাতে কল্যাণের পথ থেকে আমাদের ভ্রষ্ট করে। বিশ্ব-ভা ২৭।৩৪৭।২ ॥ [৪৪] ॥ **তরঙ্গ-ক্ষোভ** ॥ আমাদের অধিকাংশেরই সুখদুঃখের পরিধি সীমাবদ্ধ ; আমাদের জীবনের তরঙ্গক্ষোভ কয়েকজন আত্মীয়বন্ধুবান্ধবের মধ্যেই অবসান হয়। সাহিত্য ৮।৪৪৮। ৩০ ॥ [২১।২ ; ৪৪] ॥

## খ

**খচিত**। সংযুক্ত ॥ নিস্তব্ধ নিষ্কম্প বাগান ছায়ালোকে খচিত হইয়া উঠিল। চো-বালি ৩।৩৪০।১৮ ; সকালবেলায় জেলেডিঙির সাদা-সাদা পালে নদী খচিত হইয়া উঠিল। নৌকাডুবি ৫। ১৭৩।২৭ ; দেখিতে দেখিতে নদীর পাণ্ডুর নীলধারা জেলেডিঙির সাদা সাদা পালগুলিতে খচিত হইয়া উঠিল। ২৫২।১৬ ॥ [৩২] ॥ **কারুখচিত**। কারুকার্য-খোদিত ॥ পশ্চিমে তীর্থ, পশ্চিমে স্বাস্থ্য, পশ্চিমে নবনব দেশ, কত রাজা ও সম্রাটের পুরাতন কীর্তি, কত কারু-খচিত দেবালয় কত প্রাচীন কাহিনী, কত বীরত্বের ইতিহাস। নৌকাডুবি ৫।২৩৭।১৪ ॥ [৪৪] ॥ **ছায়াখচিত**। ছায়াযুক্ত ॥ ছায়াখচিত বড়ো রাস্তাগুলি—নৌকাডুবি ৫।২১৫। ২০ ॥ তু. ছায়াবীথি ॥ [৪৪] ॥ **তারাখচিত**। নক্ষত্রশোভিত ॥ এক-একটা দিন, এক-একটা রাত্রি তাহার সূর্যালোকের মধ্যে, তাহার তারাখচিত আকাশের মধ্যে শিশু নক্ষত্ররায়কে লইয়া তাঁহার সম্মুখে উদয় হইল। রাজর্ষি ২।৪২৩।২০ ; এই যে আমাদের চোখের সামনেই ওই গাছটি এই তারাখচিত আকাশের গায়ে সমগ্রভাবে সুন্দর হয়ে দাঁড়িয়ে আছে, শান্তি-নি ১৬।৩৮৪।২৯ ; তিনি রাত্রি দুটোর সময় উন্মুক্ত ছাদে বসে তারাখচিত রাত্রিতে নিমগ্ন হয়ে অন্তরে অমৃতরস গ্রহণ করেছেন, আর প্রতিদিন বেদীতলে বসে প্রাণের পাত্রটি পূর্ণ করে সুধাধারা পান করেছেন। বিশ্ব-ভা ২৭।৩৬৭।২ ॥ [৪৪] ॥ **পক্ষিনীড়খচিত**। বিহগকুলায়শোভিত ॥ যে হেমকূট পক্ষিনীড়খচিত অরণ্যজটামণ্ডল বহন করে যোগাসনে অচল শিবের মতো সূর্যের দিকে তাকিয়ে ধ্যান মগ্ন, শান্তি-নি ১৪।৪৬৮।৭ ॥ [৪৪] ॥ **পাদুকাখচিত**। পাদুকাশোভিত ॥ জরিজহরৎজড়িত পাদুকাখচিত সুন্দর বামচরণখানি দিয়া পদাঘাত করিল ... আ-সাহিত্য ৯। ৪৬৮।২৪ ॥ [৪৪] ॥ **পুষ্পখচিত**। কুসুমশোভিত ॥ তাঁহার চারিদিকে পুষ্পখচিত পল্লবের স্তর, রাজর্ষি ২। ৪০৫।১৮ ॥ [৪৪] ॥ **শুভ্রমেঘমাল্যখচিত**। শ্বেতাভ্রমালিকাশোভিত ॥ কিন্তু হে নিবিড় আষাঢ়ের মাঝখানে

একদিনের জ্যোতির্ময় আকাশ, তোমার শুভ্রমেঘমাল্যখচিত ক্ষণিক অভ্যুদয়ের কাছে আমার সমস্ত জরুরি কাজ আমি মাটি করিলাম—বিচিত্র-প্র ৫। ৪৪৫।৫-৬ ॥ [৪৪] ॥ **সুখে-দুঃখে খচিত**। সুখেদুঃখেবিচিত্র ॥ যখনি নয়ন মেলি নিরখিনু ধরা / কনক-কিরণ-গাঁথা নীলাম্বর-পরা, / নিরখিনু সুখে-দুঃখে-খচিত সংসার, নৈবেদ্য ৮। ৬৮।৫ ॥ [৪৪] ॥ **সূচিমুখ-কণ্টক-খচিত**। ছুঁচের মতো তীক্ষ্ণ কাঁটায় ভরা ॥ সেই সমাজের সূচিমুখ-কণ্টক-খচিত ঈর্ষাসন্তপ্ত আসনে যাঁহাকে আসীন হইতে হইবে, বিধাতা যেন তাঁহাকে প্রচুর পরিমাণে বল ও সহিষ্ণুতা প্রদান করেন—আত্মশক্তি ৩।৫৪৫।২৭ ॥ [৪৪] ॥

**খচোখচোখচকার**। খচোখচোখচ শব্দ ॥ উৎসবের দিনে ভোজপুরীর দল যখন মাত্‌লামির ভূতে পাওয়া মাদল-করতালের খচোখচোখচকার যোগে একঘেয়ে পদের পুনঃপুনঃ আবর্তিত গর্জনে পীড়িত সুরলোককে আক্রমণ করতে থাকে, সা-পথে ২৩।৪০৭।২৩ ॥ [৪৪] ॥

**খঞ্জনী**। (স্ত্রী)। খঞ্জনা ॥ এদিকে কৌতূহলী ভ্রমর-ভ্রমরী ময়ূর-ময়ূরী খঞ্জন-খঞ্জনীর মেলা বসিয়া গেল। লোক-সা ৬।৬৫৮।১৭ ॥ [২০।৭৭] ॥

**খড়খড়ায়িত**। খড়খড়ধ্বনিযুক্ত ॥ জানলার খড়খড়িগুলো ক্ষণে ক্ষণে খড়-খড়ায়িত। ভা-পত্রা ২২।৩ ॥ [২০।৪ ; ২০।৬ ; ৩৭] ॥

**খণ্ডবিখণ্ডিত**। টুকরো টুকরো ॥ ক্ষত-বিক্ষত খণ্ডবিখণ্ডিত তরকারিগুলো স্তূপাকার হয়ে উঠছে। যোগাযোগ ৯।২৭০।১২ ; উদ্ধৃতির জন্য ক্ষুব্ধ' শব্দ দ্র.। শান্তি-নি ১৪।৩৮৬।৮ ॥ [৪২।২] ॥

**খণ্ডি/ত**। অবচ্ছিন্ন ॥ আজ বিনোদিনীকে সম্মুখে দেখিয়া তাহার খণ্ডিত প্রেমের দাহ শান্তি মানিল না। চো-বালি ৩। ৫০৫।২ ॥ [৩৩] ॥ ০ **ত-জড়িত**। খণ্ডীভূত ও জড়ীভূত ॥ অতএব সংসারে থাকিয়া ভূমাকে উপলব্ধি করিতে হইবে, কিন্তু সংসারের দ্বারা সেই ভূমাকে খণ্ডিত-জড়িত করিলে চলিবে না। ধর্ম ১৩।৩৫৫।১১ ॥ [৪২।২] ॥ ০ **তা**। (স্ত্রী)। নায়িকাভেদ। অংশীভূতা ॥ একে তপোবনের বাহিরে তাহাতে খণ্ডিতা শকুন্তলা, চেনা কঠিন হইতে পারে। প্রাচীন-সা ৫। ৫৫২।৬ ॥ [১৫] ॥

**খনি/বিদ্যা**। অনু. mining. ন বছর কাটিয়েছি খনিবিদ্যা খনিজবিদ্যা শিখতে। তিনসঙ্গী ২৫।২৪৭।২৪ ॥ [৪২] ॥ ০ **ক**। সিঁদেল চোর। ১. খনির মালিক ॥ এমন রাজা দাও যিনি বলিতে পারিবেন, ভারতবর্ষ আমারই রাজ্য—বণিকের নয়, খনি-কের নয়, চা-করের নয়, ল্যাঙ্কা-শিয়রের নয়। রাজাপ্রজা ১০।৪৪০। ১৫ ॥ ২. অনু. miner. কয়লার খনিক বা গানওয়ালীদের কথা অনেকে মিলে লিখলেই কি নবযুগ আসে। সা-পথে ২৩।৪৯৭।৭ ; তার মধ্যে পানওয়ালী বা খনিক আপনিই এসে

পড়ল তো ভালোই। ২০॥ [১৭ ; ২০। ৪৩]॥ ◦ **জবিদ্যা**। অনু. mineralogy. আমি লেগে গেলুম খনিজবিদ্যা শিখতে। তিনসঙ্গী ২৫।২৪৭।৮, ২৪॥ [৪২]॥ ◦ **ত**। খাত॥ তখন নিজের খনিত পথকে অতিক্রম করাই তার পক্ষে দুঃসাধ্য হয়ে ওঠে। শান্তি-নি ১৫।৪৬৩।২৬॥ **দুঃখখনিত**। কালিদাস দুষ্মন্ত-শকুন্তলার বাহিরের মিলনকে দুঃখখনিত পথ দিয়া লইয়া গিয়া অভ্যন্তরের মিলনে সার্থক করিয়া তুলিয়াছেন—প্রাচীন সা ৫।৫৩৩।১৯॥ [১৯]॥

**খবর-বার্তা**। খবরাখবর॥ তাহাদের ঘরকন্নার আধুনিক সমস্ত খবরবার্তা জানাইল। চো-বালি ৩।৩৬৫।৭॥ [৪২।৪]॥

**খবরের-কাগজি ভাষা**। অনু. journalese. আজকালকার খবরের-কাগজি কিম্ভূত ভাষায় যাকে বলে বাধ্যতা-মূলক—শে-কবিতা ১০।২৯০।১৩॥ তু. সংবাদপত্রিক॥ [৪২]॥

**খবুরে-কাগজি**। অনু. journalistic. খবুরে-কাগজি সাহিত্য। ছন্দ ২১।৪২০। ২৯॥ [৪২]॥

**খর/দীপ্তি**। প্রখর জ্যোতি॥ মাথার উপরে আকাশব্যাপী খরদীপ্তি, তাহারই দূরতম প্রান্ত হইতে চিলের সূক্ষ্ম তীক্ষ্ণ ডাক আমার কানে আসিয়া পৌঁছিত — জীবনস্মৃতি ১৭।২৭২।৬॥ [৪৩]॥ ◦ **যৌবন**। পূর্ণযুবতিদশা॥ বিনোদিনীর মুখে খরযৌবনের যে একটি দীপ্তি সর্বদাই বিরাজ করিত, বাল্যস্মৃতির ছায়া আসিয়া তাহাকে স্নিগ্ধ করিয়া দিল। চো-বালি ৩।৩৩৯। ১৬॥ [৪৩]॥

**খর্তাল**। খত্তাল, করতাল॥ খর্তাল বাজিয়ে তিনি শুধু/মন্দিরে বেড়ান গেয়ে গেয়ে। রূপান্তর ১১৯।৭॥ [১০]॥

**খর্ব/কেশিনী**। (স্ত্রী)। যে নারীর চুল ছোটো ক'রে ছাঁটা॥ আমরাও খর্ব-কেশিনী খর্ববেশিনী সাহিত্যকীর্তির টেক্‌নিকের হালফ্যাশন নিয়ে গম্ভীর-ভাবে আলোচনা করি, আমরাও অধুনাতনের স্পর্ধা নিয়ে পুরাতনের মানহানি করতে অত্যন্ত খুশি হই। র-১। অবতরণিকা ১৮০।২১॥ [২০। ৭৮]॥ ◦ **বেশিনী**। (স্ত্রী)। বাহুল্য-বর্জিত বেশধারিণী॥ উদ্ধৃতির জন্য পূর্বশব্দ দ্র॥ র-১। অবতরণিকা ১৮০। ২১॥ [২০।৭৮]॥

**খান্দরিক**। খন্দরসম্বন্ধীয়॥ সে অন্ধতাই আজ রাষ্ট্রিক ও আর্থিক ক্ষেত্রে আবির্ভূত হয়ে চরকাখান্দরিক অস্পৃশ্যতা-তত্ত্ব জাগিয়ে তুলছে। কালান্তর ২৪। ৪২১।২১॥ [২০।৪৩]॥

**খারাপি**। মনখারাপি। মনঃকষ্ট॥ এমন যে ঘোর মনখারাপি/বুকের মধ্যে ছিল চাপি/শি-ভো ১৩।১১৫।২৮॥ [২০।৫৬]॥

**খিলাপ**। খেলাপ, অন্যথাচরণ॥ ভিড় ক'রে ঘটা-করা ধরা-বাঁধা বিলাপে/পাছে কোনো অপরাধ প্রথাখিলাপে,/প্রহাসিনী ২৩।৯।১২॥ [১০]॥

**খিলিখিলি**। না-ধা। খিল্‌খিল্ শব্দ

ক'রে ॥ ছিঁড়ে-যাওয়া মেঘের থেকে/ পুকুরে রোদ পড়ে বেঁকে,/লাগায় ঝিলিমিলি। /বাঁশ বাগানের মাথায় মাথায়/তেঁতুলগাছের পাতায় পাতায়/ হাসায় খিলিখিলি। শি-ভো ১৩।১১৫। ১৫ ॥ [৩৭] ॥

**খুঞ্চ**। বারকোস॥ এমন সময় একটি মোরদাবাদি খুঞ্চের উপর থালায় ফল ও সন্দেশ এবং রেকাবে বরফচিনি-সংযুক্ত সুগন্ধি দলিত খরমুজা লইয়া বিনোদিনী ঘরে প্রবেশ করিল—চোবালি ৩।৩৯২।২৭ ; খুঞ্চের উপর জলখাবার ও চায়ের সরঞ্জাম সাজাইয়া চাকরের হাতে দিয়া সুচরিতা ছাতে আসিয়া বসিল—গোরা ৬।১৫৫।১৯ ॥ [২৬] ॥

**খুঁটো**। কাপড়ের কোণ॥ গায়ে থাকত ধুতির সঙ্গে কেবল একটা পাতলা চাদর, তার খুঁটোয় বাঁধা ভোরবেলায় তোলা একমুঠো বেলফুল, পায়ে এক-জোড়া চটি। কড়ি-কো ২। কবির মন্তব্য ১।৭ ॥ [২৬] ॥

**খুঁতমুত**। খুঁৎখুঁৎ॥ মনে খুঁতমুত নেই তো? প্রায়শ্চিত্ত ৯।১৭০।১৫ ॥ [৭] ॥

**খৃস্টানী**। খৃস্টান॥ অহরহ আহ্বান প্রচারিত শুনি তব উদার বাণী/হিন্দু বৌদ্ধ শিখ জৈন পারসিক মুসলমান খৃস্টানী। সঞ্চয়িতা ৬৯৭।৯॥ [২০। ৫৭] ॥

**খেলনক**। খেলা। পুতুল, ক্রীড়নক॥ কিন্তু, শিশু চক্ষে যাহা দেখিতেছে তাহাকে উপলক্ষ্যমাত্র করিয়া আপন মনের মতো জিনিস মনের মধ্যে গড়িয়া লইতে পারে, মনুষ্যমূর্তির সহিত বস্ত্রখণ্ডরচিত খেলনকের কোনো বৈসাদৃশ্য তাহার চক্ষে পড়ে না, সে আপনার ইচ্ছারচিত সৃষ্টিকেই সম্মুখে জাজ্বল্যমান করিয়া দেখে। লোক-সা ৬।৫৮৯।১৪ ॥ [১৭; ২০।২৫]॥

**খেলা**। ১. (ধাতু)। ∘ **ইছ** (খেলছ)। ওই দূর খেলাঘরে খেলাইছ কারা! কড়ি-কো ২।৪২।২৪ ॥ ∘ **ইছে** (খেলছে)। পাখিরা ঝাড়িছে পাখা, কাঁদিছে তরুর শাখা,/খেলাইছে বালিকা বালকে। ৩২।৪ ॥ ∘ **ত** (খেলত)। ভাবনা কত সাজে হৃদি-মাঝে আসিত,/খেলাত অবিরত কত শত আকারে। মানসী ২।১২৩।১৯ ॥ ∘ **তে** (খেলতে)। শয্যায় পায়ের কাছে খেলেনা ছড়ানো আছে,/ ঘুমিয়েছে খেলাতে-খেলাতে। ছ-গান ১।১১৮।১৭ ; সেই রবি উঠেছে সকালে ফুটেছে সুমুখে সেই ফুল,/ও কখন খেলাতে খেলাতে মাঝখানে ঘুমিয়ে আকুল। কড়ি-কো ২।৪৮।২০ ; এক বালকের সাথে কী খেলা খেলাতে/ সখী, সো-তরী ৩।৬৮।১ ॥ ∘ **তেছিল** (খেলছিল)। একটি যেন রবির কিরণ ভোরের বেলা বনের মাঝে/খেলাতে-ছিল নেচে নেচে,/ ছ-গান ১।১১৫।৮ ॥ ∘ **তেম** (খেলতেম)॥ প্রাণে তার ভ্রমিতাম, প্রাণে তার গাহিতাম,/ প্রাণে তার খেলাতেম অবিরাম নিশি নিশি। ১৬১।২৭॥ ∘ **বার** (খেলবার)। কোন্ মা আমারে দিলি শুধু এই খেলাবার বাঁশি। চিত্রা ৪।৩৪।১৮ ॥

• য়েছি (খেলেছি)। তাই নিয়ে অনুক্ষণ যেন আদরের ধন/আত্মদাহী কল্পনায় খেলায়েছি কত, ভগ্ন অ-১। ১৯৬।১৭ ॥ **খেলিয়ে** (খেলে)। পুবে বাতাস এল হঠাৎ ধেয়ে,/ধানের খেতে খেলিয়ে গেল ঢেউ। ক্ষণিকা ৭।২৯৮। ১০ ॥ [৩৩] ॥ ২. (বিশেষ্য) ক্রীড়া। খেলনা ॥ রাঙা খেলা দেখি যবে ও রাঙা হাতে। শিশু ৯।১৯।২৬॥ [১৫]॥ • **ঘোড়া**। অনু. toyhorse. তুমি এলে আমার প্রিয়, বাঁশের খেলা-ঘোড়ায় চ'ড়ে, সা-পথে ২৩।৪৩০।১৪ ॥ [৪২ ; ৪৩] ॥ • **ধূলি**। খেলাধুলো ॥ ঘর-দ্বার সব মায়া-ছায়া-সম,/কাহি-নীতে গাঁথা খেলাধূলি — ছ-গান ১। ১১৪।২, ২০ ; সেই ঘর সেই দ্বার মনে পড়ে বার বার/কত যে করিলি খেলাধূলি—১৩২।১৬ ; কোথায় সে ছায়া আলো, ছেলেমেয়ে খেলাধূলি,/কোথা সে ফুলের মাঝে এলোচুলে হাসিগুলি। কড়ি-কো ২।৪৬।৮ ॥ [২৬ ; ৪৩] ॥ • **না**। ক্রীড়নক ॥ বাল্যের খেলানাগুলি করিয়া বদল/পায় নি কঠিন জ্ঞান ? সো-তরী ৩। ১৩।৮ ॥ [২৪] ॥ • **পাহাড়**। অনু. miniature hill. নেবুগাছ ঝাঁকড়া হয়ে উঠেছে/খেলাপাহাড়ের গায়ে। শে-স ১৮।২২।২৮ ॥ তু. ক্রীড়াশৈল ॥ [৪২ ; ৪৩] ॥ • **প্রাঙ্গণ**। খেলবার উঠোন ॥ সাথি খুঁজিতে কি ফিরিছ একেলা/তব খেলা-প্রাঙ্গণে ? পূরবী ১৪।৩৬।২০ ॥ [৪৩] ॥ • **হার**। খেলায় পরাজয় ॥ বারে বারে ফিরে ফিরে খেলাহারের গ্লানি। বিচিত্রিতা ১৭।১৭।২১ ॥ [৪৩] ॥ • **ফাঁদ্**। সং-ধা। ক্রীড়া বিস্তার কর্ ॥ ভাবনা ও সৃষ্টিতে এই যে আনন্দের যজ্ঞ এই যে প্রেমের খেলা ফেঁদেছেন এতে তিনি নিজেকে দিয়ে নিজেকেই লাভ করেছেন। শান্তি-নি ১৬।৪৬৮।২৫ ॥ [৩৬।১] ॥

**খোকামি**। খোকার ভাব ॥ মরে তবু বাঁচিবার আবদার খোকামি,/সংসারে এর চেয়ে নেই ঘোর বোকামি। প্রহাসিনী ২৩।৭।২৫ ॥ [২০।৭০] ॥

**খোন্তা**। মাটি খোঁড়ার অস্ত্রবিশেষ। খুন্তি ॥ খোন্তা দিয়া সুচরিতা তাহাকে বিধিমতে নাড়া দিতেছিল, গোরা ৬।৪৯৭।১৫ ; কড়া আবার উনানে চড়াইয়া সবেগে খোন্তা চালনায় প্রবৃত্ত হইল, ২০ ॥ [১৫] ॥

**খোয়া**। (ধাতু)। নষ্ট কর্। কাটা ॥ রাখাল বালক কী জানি কোথায়/সারাদিন আজি খোয়ালে। ক্ষণিকা ৭।২৮৮।১০ ॥ [১৫] ॥

**খোঁয়ারি-গ্রস্ত**। মদ্যপানজনিত অবসাদ-গ্রস্ত ॥ এই রাজকীয় আড়ম্বর হইতে অবসৃত হইয়া তাঁহার অন্তরাত্মা 'খোঁয়ারি'গ্রস্ত মাতালের মতো আজ যে অবস্থায় আছে, রাজাপ্রজা ১০। ৪৩৭।৬ ॥ [৪৪] ॥

**খোলা**। ফসলমাড়ার স্থান ॥ ওপারেতে ধানের খোলা/এই পারেতে হাট। ক্ষণিকা ৭।২৩৯।২৫ ॥ [১৩] ॥

**খোশখেয়ালি**। আনন্দখেয়ালভরা ॥ আদি অন্ত হারিয়ে ফেলে/সাদা কালো

আসন মেলে/পড়ে আছে আকাশটা খোশ-খেয়ালি, খেয়া ১০।১২৬।১৮॥ [৪২।১]॥

**খ্যাতিমান**। প্রসিদ্ধ॥ একজন প্রবীণ বিজ্ঞ ধার্মিক খ্যাতিমান লোক এই কবিতা প'ড়ে বড়ো লজ্জা পেয়েছিলেন; সা-পথে ২৩।৩৯০।২১॥ [২০। ৩৮]॥

## গ

**গঞ্জিত**। গঞ্জনাপ্রাপ্ত॥ আজ যে তুমি লাঞ্ছিত, গঞ্জিত, তিরস্কৃত, ব্যঙ্গ-কৌ ৭।৫০৮।১৭॥ [২০।৪]॥

**গঠনপত্রিকা**। অনু. constitution. জাতীয় শিক্ষাপরিষদের সভ্য আমার কয়েকজন শ্রদ্ধেয় সুহৃদ এই পরিষদের ইস্কুলবিভাগের একটি গঠনপত্রিকা তৈরি করিবার জন্য আমার উপরে ভার দিয়াছিলেন। শিক্ষা ১২।২৯৫। ১৬॥ [৪২]॥

**গড়বন্দী**। দুর্গবদ্ধ॥ হরিমোহন শিশুকালে অসুস্থ ছিলেন। তাগা-তাবিজ, শান্তি-স্বস্ত্যয়ন, সন্ন্যাসীর জটা নিংড়ানো জল, বিশেষ বিশেষ পীঠস্থানের ধুলা, অনেক জাগ্রত ঠাকুরের প্রসাদ ও চরণামৃত, গুরু-পুরোহিতের অনেক টাকার আশীর্বাদে তাঁকে যেন সকল অকল্যাণ হইতে গড়বন্দী করিয়া রাখা হইয়াছিল। চতুরঙ্গ ৭।৪৩২।১৭॥ [৪৪]॥

**গণ/সমাজ**। জনসমাজ॥ দেশের সাধারণ গণসমাজ যদি স্বদেশের মধ্যে মা'কে অনুভব না করে তবে আমরা অধৈর্য হইয়া মনে করি, সমূহ ১০। ৫২৬।২৯॥ [৪৩; ৪৪]॥ ০ **সাধারণ**। জনসাধারণ॥ য়ুরোপে এখন গণসাধারণ সেই বুনিয়াদি বংশের স্থান অধিকার করিয়াছে; প-সঞ্চয় ২৬। ৫৪৮।২, ৯॥ [৪৩; ৪৪]॥

**গণ্ডগ্রাম**। বৃহৎগ্রাম। ছোটোগ্রাম॥ জলের মাছকে ডাঙায় তুলিলে যে-রকম হয়, এই গণ্ডগ্রামের মধ্যে আসিয়া পোস্টমাস্টারেরও সেই দশা উপস্থিত হইয়াছে। গল্প ১৫।৪১২।১; তিনি গণ্ডগ্রামের কুটীরবাসিনী একজন সামান্য মুসলমানরমণীকে যেরূপ অকৃত্রিম শ্রদ্ধার সহিত সম্ভাষণ করিয়াছেন দেখিয়াছি, সামান্য লোকের পক্ষে তাহা সম্ভবপর নহে—পরিচয় ১৮। ৪৯৩।১২; গণ্ডগ্রামের ভদ্র-অভদ্র সমস্ত লোকই যজ্ঞেশ্বরকে সাহায্য করিতে উপস্থিত হইয়াছিল; গল্প ২২।১৯৯। ১০; এই সর্বদেশব্যাপী বৃহবদ্ধ চেষ্টার দ্বারা নিতান্ত গণ্ডগ্রামগুলির মধ্যে একটা উন্নতির প্রয়াস জাগ্রত হইয়া আছে। প-সঞ্চয় ২৬।৫৪৪।৭॥ [১৫]॥

**গত/জীবন**। প্রাণহীন॥ অশ্ব তৎক্ষণাৎ গতজীবন হইয়া ভূমিতে পড়িয়া গেল। বউ-হাট ১।৩৮৪।২৬; গতজীবন বহিঃসংসার তাঁহাকে আশ্বাস দেয় নাই। চারিত্র-পূ ৪।৫০৭।২৮॥ তু. গতপ্রাণ-প্রাচীন-সা ৫।৫৪৬।৫॥ [৪৩]॥ ০ **বল**। বলহীন॥ গতবল শরীরের শিথিল অর্গল ভেঙে দিয়ে/অন্তরে প্রবেশ করে, আরোগ্য ২৫।৪৭।২১॥ [৪৩]॥ ০ **বৃষ্টি**।

সমাপ্তবর্ষণ ॥ হায় গতবৃষ্টি পূর্ণিমার রাত্রি, চো-বালি ৩।৪৭৯।৪ ॥ তু. ক্ষান্তবর্ষণ ॥ [৪৩] ॥ • আশ্রয়। নিরাশ্রয় ॥ হতাশ্বাস গতাশ্রয় মন... চিঠি ১।৫০।৫ ॥ [৪৩] ॥

**গতি/প্রবণ**। অনু dynamic. দুই সংখ্যাটা স্থিতিপ্রবণ, তিন সংখ্যাটা গতিপ্রবণ। ছন্দ ২১।৪০৩।৭ ॥ [৪২] ॥ ◦ মান্। গতিযুক্ত ॥ সত্যের সীমা আছে, কিন্তু সত্যসীমার দ্বারা বদ্ধ নয়। এই জন্যই সত্য গতিমান্। শান্তি-নি ১৬।৪৭৫।১৫ ; ছবি-গান-কাব্যেও আপন-ছন্দঃ-স্পন্দনের চলদ্‌বেগে আমাদের চৈতন্যকে গতিমান্ আকৃতিমান্ করে তুলছে নানাপ্রকার চাঞ্চল্যে। ছন্দ ২১।৩৬৫।১ ; কিন্তু শংকরাচার্যের নামে যে আনন্দলহরী কাব্য প্রচলিত তার ভাবের প্রকাশ লজিকের পক্ষ থেকে অসংযত, অথচ প্রাণবান্ গতিমান্ রূপসৃষ্টির পক্ষ থেকে তার কলাকৌশল দেখতে পাই। ৩৬৬।২৬ ; এই তপস্যার গতিমান ধারায় শিষ্যদের চিত্তকে গতিশীল করে তোলা তাঁর আপন সাধনারই অঙ্গ। আ-রূ-বি ২৭।৩১৫।২৬ ॥ [২০।৩৮] ॥ • শীল। ১. গতিযুক্ত ॥ 'গতিমান্' দ্রষ্টব্য। আ-রূ-বি ২৭।৩১৫।২৬ ॥ ২. অনু. liberal. স্থিতিশীল ও গতিশীল দলভুক্তরা প্রতিরাষ্ট্রের পার্লামেণ্টের রাজনৈতিক মল্লযুদ্ধের বিবরণ কী আগ্রহের সঙ্গে আলোচনা করতে থাকে। যু-পত্র ১।৫৭৪।২০ ॥ [৪২ ; ৪৪] ॥

**গদ্‌গদভাষী**। ভাবের আতিশয্যে জড়িতভাষায় যে কথা বলে ॥ তার পূর্বে সন্ধ্যাসংগীতের পর্বে আমার মনে কেবলমাত্র হৃদয়াবেগের গদ্‌গদভাষী আন্দোলন চলছিল। প্রভাত-সং ১। সূচনা ১।১২ ॥ [২০।৯ ; ৪৪] ॥

**গদ্য/কার**। গদ্যস্রষ্টা ॥ আমরা আশৈশবকাল গদ্য বলিয়া আসিতেছি, কিন্তু গদ্য যে কী দুরূহ ব্যাপার তাহা আমাদের প্রথম গদ্যকারদের রচনা দেখিলেই বুঝা যায়। সাহিত্য ৮।৪১৮। ২৪ ॥ [৪৪] ॥ • **ছন্দ**। অনু. prose rhythm. ছন্দ ২১।৩৬২ ও ৪৩১ পৃ অধ্যায়ের নাম ॥ [৪২] ॥ ◦ জীবী। কাঠখোট্টা ॥ কিন্তু অবিশ্বাসী গদ্যজীবী লোকেরা এতটা কবিত্ব বিশ্বাস করে না। লোক-সা ৬।৬৪০।৪ ॥ [৪৪] ॥

**গদ্যিকা**। (স্ত্রী)। গদ্যোচিত ॥ **গদ্যিকা রীতি**। অনু. prose style. গানের আলাপের সঙ্গে পুনশ্চ কাব্যগ্রন্থের গদ্যিকারীতির যে তুলনা করেছ সেটা মন্দ হয় নি। গ্রন্থ-প ১৬।৫০৯।১১ ॥ [২০।২৫ ; ২০।৭৫] ॥

**গন্ধ/বাসিত**। ঘ্রাণযুক্ত ॥ সেই তৃণপত্রের গন্ধবাসিত বাতাস বুক ভরিয়া একটিমাত্র শেষ নিশ্বাসে গ্রহণ করিয়া মরিতে পারি তাহা হইলেও জীবন সার্থক হয়। গল্প ২২।৩৭০।২৭ ॥ [২০। ১৮] ॥ • **বিধুর**। গন্ধবিহ্বল ॥ আজি গন্ধবিধুর সমীরণে / কার সন্ধানে ফিরি বনে বনে। গীতাঞ্জলি ১১।৪৫। ১৫, ২২ ; ৪৬।৪ ॥ [৪৪] ॥

**গবাক্ষলণ্ঠন**। অনু. bull's eye lantern. গবাক্ষলণ্ঠনের আলোর মতো আমাদের সমস্ত দৃষ্টির লক্ষ্য কেন্দ্রীভূত শিক্ষিতসমাজের দিকে। শিক্ষা ২১৭। ২৩ ॥ তু. একচক্ষুলণ্ঠন, বৃষচক্ষুলণ্ঠন ॥ [৪২] ॥

**গম্য/দেশ**। গম্যস্থান ॥ মরুভূমি পথমাঝে পথিক যখন দূরগম্যদেশে তার করিতে গমন/রুদ্রচণ্ড অ-১।২৮৬।১৬ ॥ [৪৩] ॥ ◦ **বিহীন**। গন্তব্যহীন ॥ সেইজন্যেই গম্যবিহীন আলাপের পথে ওর এত দুঃসাহস। শে-কবিতা ১০। ২৭৪।১৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ **মান**। যা চলছে ॥ গম্যমান শরীর, প্রবহমান ভাব, পরিবর্তমান অবস্থা তাঁহার কবিতার বিষয়। সমালোচনা অ-২। ৯১।১০ ॥ [২০।১৪] ॥ ◦ **স্থান**। অনু, destination. এ গাড়ির গম্যস্থান সেদিকে নয়। য়ু-ডায়ারি ১।৬০৩।৬ ; তবু সম্মুখের পানে চলেছি কঠিন প্রাণে/যেতে হবে গম্যস্থানে, ফিরে না তাকাই। চিত্রা ৪।৩৮।১৬ ; খুড়ো, আপনিই না হয় আমাদের গম্যস্থানটা ঠিক করিয়া দিন না। নৌকাডুবি ৫।২৬৫।২৩ ; অন্তরাত্মার চিরগম্যস্থান ; বিচিত্র-প্র ৫।৪৬৬।২৯ ; তাঁহার গম্যস্থান কোথায় তাহা দেখিতে হইবে। প্রাচীন-সা ৫।৫১১।১৪ ; কিন্তু উপস্থিত ক্ষেত্রে যদি রস উপভোগ করিতে চাও, তবে রাজকুমারীর গম্যস্থাননির্ণয়ের জন্য নিরতিশয় অধীর না হইয়া তানটা শুনিয়া লও। ৫৪৩। ২৫ ; তিনিই তোমাদিগকে গম্যস্থানে লইয়া যাইবেন। গোরা ৬।৪৮৪।১৩ ; সহজ-সংস্কার পশুদের, বুদ্ধি মানুষের। সহজ-সংস্কারের গম্যস্থান সামান্য সীমার মধ্যে, বুদ্ধির শেষ লক্ষ্য এ-পর্যন্ত আবিষ্কৃত হয় নাই। সমাজ ১২।২০৯। ১৫ ; চিরজীবনের যে গম্যস্থান, যে অমৃতনিকেতন, শান্তি-নি ১৩।৪৯৪। ১৬ ; আমরা জগতে এই একটি কাণ্ড দেখি—গম্যস্থানকে আমরা পদে পদেই পাইতেছি। বস্তুত আমরা গম্যস্থানেই আসিয়া রহিয়াছি—আমরা গম্যস্থানের মধ্যেই চলিতেছি। সঞ্চয় ১৮। ৫৫৯।৮, ৯, ১০ ; মানবকে গম্যস্থানে চালাবার দাবি রাখি নে, পথিকদের চলার সঙ্গে চলার কাজ আমার। আত্ম-প ২৭।২৩৯।১৯ ; না আছে বাঁধা রাস্তা, না আছে গম্যস্থান, না আছে কর্মক্ষেত্র। চিঠি ৯।৪০।১৮ ॥ [৪২ ; ৪৩] ॥ ◦ **হীন**। গন্তব্যশূন্য ॥ এমনি করিয়া হাতে হাতে ধরিয়া গম্যহীন পথে উদ্দেশ্যহীন ভ্রমণে চন্দ্রালোকিত শূন্যতার উপর দিয়া অবারিতভাবে চলিয়া যাইবে। গল্প ১৯।২৬৬।১ ॥ [৪৩ ; ৪৪] ॥

**গর/জনি**। গর্জন ॥ নিশীথরাতে শোনা গেল/কিসের যেন ধ্বনি। /ঘুমের ঘোরে ভেবেছিলেম/মেঘের গরজনি। খেয়া ১০।১০৪।১৪, ২০ ॥ [৮ ; ২০। ৫৬] ॥ ◦ **ঠিকানা**। ১. অজানা ঠিকানা ॥ সেও তো এসেছে বিনা নামের অতিথি, / গরঠিকানার পথিক। শে-স ১৮।১৬।২৫ ॥ ২. যার ঠিকানা নেই ॥ আমি মনে মনে যে মেয়ের ব্যর্থ

প্রত্যাশায় ঘটকালি করি সে গর-ঠিকানা মেয়ে। শে-কবিতা ১০।২৭৫। ২৪ ; আজও যেগুলি গরঠিকানা, মাঝপথেই পৃথিবীর হাওয়া তাদের সংবাদ শুষে নেয়। বিশ্ব-প ২৫।৩৬০। ১৭ ; ঐ বাড়িটা রয়ে গেল গর-ঠিকানা। গল্পসল্প ২৬।৩১৩।৯ ॥ [২২।২] ০ **ঠিকানি**। (স্ত্রী)। যার ঠিকানা নেই ॥ প্রহাসিনী ২৩।২০। কবিতার নাম ॥ [২২।২]॥ ০ **ঠিকানিয়া**। যার ঠিকানা নেই ॥ গরঠিকানিয়া বন্ধু কে আছ/কবির বাণীর বন্দী। সানাই ২৪।১৩৪।৭ ॥ [২২।২] ॥

**গরিবিয়ানা**। গরিবগিরি ॥ আমি যে গরিব নই যথেষ্ট, গরিবিয়ানায় সে মাগী শ্রেষ্ঠ। কাহিনী ৫।১২৩।২৮ ; এই বড়ো ভাবনার ঐশ্বর্যেই মানুষের মনের গরিবিয়ানা ঘুচিয়াছে। সমবায়-নীতি ২৭।৪৫২।১৮ ; তখন আশ্রমে গরিবের মতোই ছিল জীবনযাত্রা, সেই গরিবিয়ানাকে লজ্জা করাই লজ্জাকর এ কথাটা তখন মনে ছিল। শিক্ষা ২২৫।৪ ॥ [২০।৫৪] ॥

**গরীবমানুষি**। গরিবিয়ানা ॥ অনেকের গরিবমানুষি করিবার সামর্থ্য নাই। বিবিধ-প্র অ-১।৩৪৫।১৭, ১৮, ১৯ ; ৩৪৬।২ ॥ [২০।৫৬ ; ২৮ ; ২৯] ॥

**গর্জ**। মেঘাদির শব্দ ॥ তোমার সঙ্গীত যেন গগনের শতছিদ্র মুখে/বায়ুগর্জে আসে, কল্পনা ৭।১৮৬।৮ ; ঝড়ের পবন-গর্জে হারাই আপনায়/দুরন্তযৌবন-ক্ষুব্ধ অশান্ত বন্যায়। নৃ-চিত্রা ২৫।১৪২। ৪ ॥ [১০ ; ২০।২] ॥ **অন্যত্র**—এ যে অজাগরগরজে সাগর ফুলিছে—কল্পনা ৭।১২১।১০ ॥ ০ **মান**। গর্জনশীল ॥ হে রুদ্র আমার,/মার্জনা তোমার/গর্জমান বজ্রাগ্নি শিখায়, বলাকা ১২। ৩০।১১ ॥ [৩১] ॥

**গর্ত/গড়**। অনু. dugout. কল্পনা করা যাক, আমাদের পদাতিক সৈন্যের একদল বিশ্রামের জন্য গর্তগড়ের বাহিরে আসিয়াছে। অনু. অ-২।৫৬৩। ৭, ২০ ॥ [৪২]॥ ০ **গাড়ি**। খালখন্দ ॥ যেখানেই জলাজঙ্গল, গর্তগাড়িকে সরিয়ে ফেলে মানুষ আপনার বাস-ভূমিকে পরিচ্ছন্ন ক'রে তুলছে, শান্তি-নি ১৬।৩৫৫।৩ ; আর সিধু ছাত্রদের একে একে নিজের কাঁধে চড়িয়ে গর্ত-গাড়ি পার করত। সে ২৬।২৮০।১৭ ॥ [৪২।৪] ॥

**গলবস্ত্রজোড়কর**। গলায় কাপড় সহ জোড়হাত ॥ এই বলিয়া অন্নপূর্ণার দিকে ফিরিয়া গলবস্ত্র-জোড়করে কহিলেন, চো-বালি ৩।২৯৭।৭ ॥ [৪২।১] ॥

**গলি/চর**। গলিতে বেড়ায় যে ॥ অন্তত এই গলি-চর জীবেরা উভচর জীবের চেয়ে জীবনযাত্রায় যোগ্যতর নয়—ক-ই-কর্ম ১৮।৫৪৫।৩ ॥ [৪৪] ॥ ০ **নিবাসী**। গলিতে বাস করে যে ॥ গলি-নিবাসী স্বল্পাশী পরিবারভারগ্রস্ত কেরানির জীবন সেইরূপ—চো-বালি ৩।৪৭৫।২৬ ॥ [৪৪] ॥

**গল্প/পোষ্য**। গল্পে যার পুষ্টি সাধিত হয় ॥ সকল বয়সেই মানুষ গল্পপোষ্য জীব। লিপিকা ২৬।১০৯।২৩ ॥ [৪৪] ॥

• সল্প। ছোটোগল্প॥ নামগ্রন্থ ২৬ খণ্ড; ছোট ছোট গল্পকে "কথাণু" না বলে "কথিকা" বলা যেতে পারে। "গল্পসল্প" বললে ক্ষতি কি? চিঠি ৫। ২৬১।৬ ॥ তু. কথিকা ॥ [১৫ ; ২৮] ॥

**গা লাগ্**। সং-ধা। উৎসাহ পা ॥ আজ আর কিছুতে গা লাগছে না। বিসর্জন ২।৩০৭।২৩-২৪ ॥ [৩৬।১] ॥

**গাছ কর্**। সং-ধা। গাছ লাগা॥ তাহার চারিদিকে ফুলের গাছ করে। ভারত ৪।৪২৫।২ ॥ [৩৬।১] ॥

**গাণিতিক**। ১. গণিতজ্ঞ॥ তিনি জ্যোতির্বিজ্ঞানবিৎ গাণিতিক। পারস্যে ২২।৪৮৮।৯ ; গাণিতিক তার মধ্যে আপনাকে নিমগ্ন করে। সা-পথে ২৩।৪৩৬।৩০ ॥ ২. গণিতসম্বন্ধীয়॥ আজ মানুষের চরম ভৌতিক উপলব্ধি পৌঁছল গাণিতিক চিহ্নসংকেতে, কোনো বোধগম্যতায় নয়। মা-ধর্ম ২০।৩৮২।৩ ॥ [২০।৪৩] ॥

**গাথক**। গায়ক॥ ইতিহাসগাথকেরা পূর্বকালের সহিত সুখদুঃখগৌরবের যোগ বংশানুক্রমে স্মরণ করাইয়া রাখিত। আ-সাহিত্য ৯।৫০৮।২৯ ॥ [১০ ; ৪২।১] ॥

**গাঁথন**। মাল্যরচনা॥ আসবি তোরা ভিজে বনের/কান্না নিয়ে সাথে,/ আসবি তোরা গন্ধরাজের/গাঁথন নিয়ে হাতে। খেয়া ১০।১৬৪।৬ ॥ [৮] ॥

**গাথা**। গীত। অনু. anthem. প্রাচীন স্পার্টার গানে আছে, 'তোমরা যাহা ছিলে আমরা তাহাই, তোমরা যাহা আমরা তাহাই হইব।' এই অতি সরল কথাটি সর্বদেশের ন্যাশনাল গাথাস্বরূপ। আত্মশক্তি ৩।৫১৮।২৪ ॥ [১৫] ॥

**গান হ**। সং-ধা। গীত হ॥ এসো, এখানে আলোকের জন্মসংগীত গান হইতেছে। বিচিত্র-প্র ৫।৪৪০।৩ ॥ [৩৬।১] ॥

**গালিয়ে নে**। যৌ-ক্রি। হলপ করিয়ে নে॥ নারীপ্রগতি সংঘে দিব্যি গালিয়ে নিয়েছে যে কোনো পালপার্বণে তারা কিছুমাত্র খরচ করতে পারবে না। গল্প ২৭।৮২।১৪ ॥ [৩৫] ॥

**গাহন**। অবগাহন॥ যদি গাহন করিতে চাহ এসো নেমে এসো হেথা/গহন তলে। সো-তরী ৩।৯৮।১৫ ॥ [২২।১] ॥

**গাহনি**। গাওন॥ দিয়েছে কি না ভোরের বীণা,/দিয়েছে কি সে রাতের বাঁশি/গহন-গান গাহনি? পূরবী ১৪। ৩৩।১৮ ॥ [২০।৫৬] ॥

**গিরিব্রজ**। পর্বতবেষ্টনী॥ দেখলেম দুর্গম গিরিব্রজে/কোলাহলী কৌতূহলী দৃষ্টির অন্তরালে/অসূর্যম্পশ্য নিভৃতে/ ছবি আঁকছে গুণী/গুহাভিত্তির 'পরে, শে-স ১৮।১৪।২২ ; চারিদিকে সুন্দর গিরিব্রজ, শস্যশ্যামলা উপত্যকা, যাত্রী ১৯।৪৮৮।৬ ॥ ২. রাজগির॥ তোমরা কি এবার গিরিব্রজে যাবার সংকল্প করচ? চিঠি ৫।২৮২।১০ ॥ [১০] ॥

**গীত/কলিতা**। (স্ত্রী)। 'গীত কলিতা' উপাধি চলতে পারে। অর্থাৎ গীত-কলাবিশিষ্টা। চিঠি ৫।৮৯।১৩ ॥ [২০। ১৮] ॥ • গান। সমার্থক যুগ্মশব্দ॥ অনেকদিন দুটাকে দেখি নাই, গীত-

গানও বন্ধ আছে; তাই ছুটিয়া চলিয়াছি। বউ-হাট ১।৩৮৮।২৭ ॥ [৪২।৪] ॥ ০ **পত্রী**। গানের চিঠি ॥ সেখানকার গোলাপবাগানের বুলবুলের গীতপত্রী মনে সে পৌঁছল। চিঠি ৯। ৩০।৫ ॥ [৪৪] ॥

**গীতিকাব্যিক**। অনু. lyrical. একটা সময় এসেছিল যখন আমার গীতি-কাব্যিক মনোবৃত্তির ফাঁকের মধ্যে মধ্যে নাট্যের উঁকিঝুঁকি চলছিল। বা-প্রতিভা ১। সূচনা। ৩ ॥ [২০।৪৩; ৪১।১] ॥

**গুঙরা**। (ধাতু)। গোঁ গোঁ শব্দ কর্ ॥ অজ্ঞান হয়ে থাকিস বলেই তো স্বপ্নের চোটে তোরা গুঙরে মরিস। পরিত্রাণ ২০।১৩০।১২ ॥ [৫] ॥

**গুঞ্জৎ**। অনু. buzzing. বিচিত্রবর্ণপক্ষ-যুক্ত গুঞ্জৎ পক্ষীরা, প্রাণবান্ সকোণ কাচখণ্ডের ন্যায় সূর্যালোকে ইতস্তত তীরবেগে ধাবিত হইতেছে। অনু. অ-২।৫৭৯।১৬ ॥ তু. গুঞ্জনমুখর ॥ [১০] ॥

**গুঞ্জনালাপ**। অনুচ্চ আলাপ ॥ দুইজনের গুঞ্জনালাপ তৎক্ষণাৎ থামিয়া গেল—নৌকাডুবি ৫।৩০৫।২১ ॥ তু. কলা-লাপ ॥ [৪৪] ॥

**গুঞ্জনমুখর**। গুন্‌গুন্ শব্দে ধ্বনিত ॥ তোমার চিঠি থেকে মনে হয় তুমি কল্পনা করচ আমি কবিত্বলোকে চিরযৌবনধামে মধুপগুঞ্জনমুখর নব-বসন্তের দক্ষিণ সমীরণে পুলকিতদেহে স্বপ্নবিহ্বল হয়ে থাকি। চিঠি ৯।৩৪৭। ৮ ॥ [৪৪] ॥

**গুণবন্ত**। গুণী ॥ আবার সবে ডাকিল পরামর্শে; / বসিল পুন যতেক গুণবন্ত —কল্পনা ৭।১৫৪।২৪ ॥ [২০।৬৮] ॥

**গুঁতি**। গুঁতো ॥ যেখানে পোলেটিক্যাল ঠ্যাঙার গুঁতি সেখানে আলুথালু চুলে চোখদুটো পাকিয়ে এসে পড় অপ্র-কৃতিস্থতার ঝোঁকে, সহজবুদ্ধি নিয়ে নয়। চার-অ ১৩।৩১১।৭ ॥ [২৬] ॥

**গুপ্ত/দূতী**। (স্ত্রী)। যে পত্রবাহিকা গোপনে যাতায়াত করে ॥ দুই পত্র একদিন রাতে / পেয়েছিনু অন্তঃপুরে গুপ্তদূতী হাতে—কাহিনী ৫।১০১।১৬ ॥ [৪৩] ॥ ০ **বিদ্রূপ**। প্রচ্ছন্ন কটাক্ষ ॥ হারানবাবুর গুপ্তবিদ্রূপের আঘাতে সে সমস্ত সংকোচ ছিন্ন করিয়া যেন জোর করিয়া উপরের ঘরে গেল। গোরা ৬।৩৫৫।৯ ॥ [৪৩] ॥ ০ **বেদনা**। গোপনব্যথা ॥ ইহার মধ্যে যে তাহার কত দিনের গুপ্তবেদনার সঞ্চয় আছে তাহা কেহই জানে না। নৌকাডুবি ৫।২৮৫।৯ ॥ [৪৩] ॥ ০ **লিখন**। অদৃশ্য-লিপি ॥ বিধাতা ইহার ললাটে যে গুপ্তলিখন লিখিয়া রাখিয়াছেন, তাহা আজও এই মুখে একটি আঁক কাটে নাই। নৌকাডুবি ৫।১৭৬।৭ ॥ [৪৩] ॥

**গুরুবর্ষা**। প্রবলবর্ষা ॥ দেখিতে দেখিতে আকস্মিক গুরুবর্ষার মতো সমস্ত বোম্বাই-প্রদেশের মাথার উপরে কালো মেঘ নিবিড় হইয়া উঠিল—রাজাপ্রজা ১০।৪২৬।৫ ॥ তু. ঘনবরষা - সো-তরী ৩।৭।১ ॥ [৪২।১] ॥

**গুহাচর**। বিবরবাসী ॥ গুহাচরের মন তখন ঝুঁকল লোকালয়ের দিকে।

প্র-প্রতি ১। সূচনা ১৬; আমার বাণীর পতঙ্গ গুহাচর/আয় গহ্বর ছেড়ে/লেখন ১৪।১৬১।১৬; প্রাচীন গ্রীস তার অসামান্য বুদ্ধি সত্ত্বেও যদি মরে থাকে, তার কারণটা ছিল অবচেতন মনের মধ্যে, যেখানে তার গুহাচর প্রবৃত্তির, তার গর্তবাসী সংস্কারের বাসা। গ্রন্থ-প ১৫।৫৩৬।২০; সাম্প্রদায়িক গুহাচর যে-সকল অনু-কল্পনা, যে-সমস্ত কৃত্রিম আচারবিচার মানুষের বুদ্ধিকে বিজড়িত করে আছে, আত্ম-প ২৭।২৪৩।৬॥ তু. গুহাবিহারী ভাবনা (মহুয়া ১৫।২৭।১৮)॥ [৪৪]॥

**গূঢ়/-অশ্রুকরুণ**। রুদ্ধ-অশ্রুতে করুণ॥ উত্তরের প্রত্যুত্তর থাকিতে পারে, কিন্তু সেই আবেগকম্পিত ললিতকণ্ঠ, সেই গূঢ়-অশ্রুকরুণ বিশাল কৃষ্ণচক্ষুর দীপ্তি-চ্ছটার প্রত্যুত্তর কোথায়? প্র-নির্বন্ধ ৪।২৭৯।২৬॥ [৪৪]॥ ॰ **গভীর**। অলক্ষ্য অথচ প্রগাঢ়॥ নিজের সঙ্গে সমস্ত মানবেরই যে একটা গূঢ়গভীর যোগ আছে ইহা সে বুঝিতই না। সঞ্চয় ১৮।৩৪৮।৪॥ [৪২।২; ৪৪]॥ ॰ **দর্শী**। অন্তর্দর্শী॥ যে গূঢ়দর্শী ভাবুক, কবির কাব্যের ভিতর হইতে এই সমগ্ররূপটিকে দেখিতে পান তিনিই যথার্থ সাহিত্যবিচারক। সাহিত্য ৮। ৪০৫।৩॥ [৪৪]॥

**গৃহকোণা**। ঘরের কোণ॥ ইচ্ছে করে ব'সে ব'সে/পদ্যে লিখি গৃহকোণায়/'তুমিই আছ জগৎ জুড়ে'—/সেটা কিন্তু মিথ্যে শোনায়। ক্ষণিকা ৭। ২১৬।১৪॥ [৪২।১]॥ ॰ **গত**। যা ঘরে পড়ে আছে॥ কৌতূহল অবসান, /কাঁদিতেছে রাখালের গৃহগত প্রাণ/ মাসির কোলের লাগি। কাহিনী ৭। ১০৩।২১॥ [৪৪]॥ ॰ **চারিণী**। (স্ত্রী)। গৃহেই বেড়ায় যে নারী॥ উদ্ধৃতির জন্য 'অকৃতবেশা' দ্র॥ লোক-সা ৬।৫৮০। ২৮॥ [৪৪]॥ ॰ **দ্রোহী**। ঘরের শত্রু॥ মিত্র যবে গৃহদ্রোহী, পৌর পরিবার/ নিশ্চেতন। মালিনী ৪।১৫৬।১৬॥ [৪৪]॥ ॰ **নিরীশ্বরী**। যে গৃহে ঈশ্বরী নেই॥ বৌমার শরীর অসুস্থ। হাওয়া বদলের জন্য পশু´ যাবেন ওয়াল্-টেয়ারে। গৃহনিরীশ্বরী ঘরে আতি-থ্যের ত্রুটি হবে। চিঠি ৫।৯৭।১৩॥ তু. নাথহীন বাড়িটার—চো-বালি ৩। ৪৭৯।৭॥ [৪২।১]॥ ॰ **নৈতিক**। গৃহনীতিসংক্রান্ত॥ সমাজনৈতিক গৃহ-নৈতিক ক্ষেত্রে কেবলই জ্যেষ্ঠ যিনি তিনি কনিষ্ঠের ও প্রবল যিনি তিনি দুর্বলের অধিকারকে সংকুচিত করিতে থাকিব। প-সঞ্চয় ২৬।৫১২।২৯॥[৪৪]॥ ॰ **পোষ্য**। ঘরে পুষতে হয় যাকে॥ তাঁহার গৃহপোষ্য একটি মামাতো ভাই ছিল, গল্প ১৫।৪২৪।৫॥ [৪৪]॥ ॰ **ফেরা**। যে ঘরে ফিরছে॥ খেয়াতরী যাক বয়ে গৃহ-ফেরা লোক লয়ে/ ওপারের গ্রামে, কল্পনা ৭।১৮০।১৭॥ [৪৪]॥

**গেয়**। যা কণ্ঠে গাওয়া যায়। অনু. vocal music. যন্ত্রসংগীতের কথা ছাড়িয়া দিয়া আমি গেয় সংগীত সম্বন্ধে ইহাই বুঝাইবার চেষ্টা করিয়া-

ছিলাম যে, গানের কথাকেই গানের সুরের দ্বারা পরিস্ফুট করিয়া তোলা এই শ্রেণীর সংগীতের মুখ্য উদ্দেশ্য। জীবনস্মৃতি ১৭।৩৮৮।১৭ ॥ [১৭] ॥

**গোঙা**। (ধাতু)। কাটা ॥ ভেবেছিনু দিন মিছে গোঙালেম,/যাহা ছিল বুঝি সবই খোয়ালেম,/ক্ষণিকা ৭। ৩০৫।১; ক্ষণ ক্ষণ করিয়া দিবস গোঁয়াইল, রূপান্তর ১৭৭।৯ ॥ [৮] ॥

**গোচর/তা**। প্রত্যক্ষতা ॥ তার সকল তপস্যায় সে চেয়েছে/গোচরতাকে, শে-স ১৮।১০।৭ ॥ [২০।৩৩]॥ ০ **বর্তী**। প্রত্যক্ষবর্তী ॥ আমাদের দৃষ্টিশক্তির ন্যায় আমাদের কল্পনাশক্তিও সীমাবদ্ধ; আমরা কোনো জিনিসের সমস্তটা একসঙ্গে সমান করিয়া দেখিতে পাই না—সম্মুখটা বড়ো দেখি, পশ্চাৎটা ছোটো দেখি, পৃষ্ঠদেশটা দেখি না, অনুমান করিয়া লই—এইজন্য শিল্পী তাঁহার সাহিত্যশিল্পের যে অংশটা প্রধানত দেখাইতে চান সেইটাকে বিশেষরূপে গোচরবর্তী করিয়া বাকি অংশগুলিকে পার্শ্বে পশ্চাতে এবং অনুমানক্ষেত্রে রাখিয়া দেন। প্রাচীন-সা ৫।৫৪২।১ ॥ [৪৪] ॥

**গোঁজামিলন**। গোঁজামিল ॥ এইজন্য পৃথিবীতে সৌন্দর্যের উৎকর্ষ দেখিলে উহাকে স্বর্গচ্যুত বলিয়া গোঁজামিলন দিয়া না লইলে যেন হিসাব মিলে না। আলোচনা অ-২।৪৭।৬; আর গোঁজা-মিলন দিবার কল্পনা—না পড়িয়া পণ্ডিত হইবার—না অনুভব করিয়া কবি হইবার এক প্রকার গিল্‌টি-করা কল্পনা আছে, তাহা জালিয়াতের কল্পনা। সমালোচনা অ-২।১১০।১৭; যে মহাপুরুষ এইরূপ অনুভব করেন, তিনি সংসারের কাজে গোঁজামিলন দিতে পারেন না। ১৫।১৯-১০; ওটা দেখতেই বাহাদুরি, কিন্তু আসলে দুর্বলতার গোঁজামিলন। ঘরে ৮।১৫৫। ২৬; দীনতার মিলন, অধীনতার মিলন, এবং দায়ে পড়িয়া মিলন গোঁজামিলন মাত্র। পরিচয় ১৮।৪৭৩। ৪; অতএব, সামঞ্জস্য সত্যের ধর্ম বলে বাদসাদ দিয়ে গোঁজামিলন দিয়ে একটা ঘর-গড়া সামঞ্জস্য গড়ে তুললে সেটা সত্যকে বাধাগ্রস্ত করে তোলে। আত্ম-প ২৭।২১৭।২৩; চিঠি ৩।৩৮। ১৬; চিঠি ৫।৩২।১৯; ঐ গোঁজামিলন বিদ্যাটা কুঁড়ে লোকেরই বিদ্যা; অবিদ্যার সঙ্গে ওর দহরম-মহরম যোগ। ২০; ছিন্নপত্রাবলী ১৭৮।১৯; ২০৩।১১ ॥ [২৬] ॥

**গোড়াঘেঁষে**। আমূল ॥ গোড়া ঘেঁষে এই সমস্যা সমাধান ··· রা-চিঠি ২০। ২৭৪।১৪-১৫; গোড়া ঘেঁষে কথাবলা ···গ্রন্থ-প ২৩।৫৪৮।২৬; মানবের পক্ষে সেইটে গোড়া ঘেঁষে সাংঘাতিক; স-নীতি ২৭।৪৭২।৫; গোড়া ঘেঁষে বদল···চিঠি ২।১০৪।৪ ॥ তু. আমূলত ॥ [৩৩] ॥

**গোড়ো**। বণদক্ষ গোপ জাতি ॥ উমে-দার এল আজ পয়লা/গোয়াড়ির যত গোড়ো গয়লা। ছড়া ২৬।২৭।১৮ ॥ [২০।৫৯] ॥ <গৌড়।

**গোত্রবন্ধন**। অনু. clan system. বল-

লাভের জন্য বৃহৎ জ্ঞাতিবন্ধন বা গোত্রবন্ধন (ইংরেজিতে যাহাকে clan system বলে) সাধারণের অল্প অভাব এবং এক উদ্দেশ্য থাকিলে সহজেই ঘটিয়া থাকে। সমাজ ১২।৪৪১।৭ ॥ [৪২] ॥

**গোধূলি**। সায়ংকাল। গোখুর-উত্থিত ধূলি ॥ দিন যায় ওগো দিন যায়,/ দিনমণি যায় অস্তে। /নাহি হেরি বাট, দূরতীরে মাঠ/ধূসর গোধূলি-ধূলিময়। নৈবেদ্য ৮।২৪।৮ ॥ তু. গ্রাম-পথ হতে প্রভাত-আলোতে/উড়িছে গোখুর ধূলি—কল্পনা ৭।১৩৬।২১ ॥ [১৫] ॥

**গোপন/চর**। গোপনে যার যাতায়াত ॥ যে ছিল গোপনচর/জীবনের অন্তরতর। নবজাতক ২৪।৬৩।১১ ॥ [৪৪] ॥ • **চারী**। গোপনে যে চলাফেরা করে॥ স্তব্ধ অতীত, হে গোপন-চারী, অচেতন তুমি নও—কথা ৭।৯। ১৬; যে আমি স্বপন-মুরতি গোপন-চারী,/যে আমি আমারে বুঝিতে বুঝাতে নারি,/আপন গানের কাছেতে আপনি হারি,/সেই আমি কবি। উৎসর্গ ১০।৩৭।২৫; পরাভবেরও মূল্য আছে কিন্তু আত্মার পরাভবের নয়, যে-পরাভব টেনে আনল গোপনচারী বীভৎস বিভীষিকায়, যার অর্থ নেই যার অন্ত নেই। চার-অ ১৩।৩০৭।১০ ॥ [৪৪] ॥ • **চারিণী**। (স্ত্রী)। গোপনে যে নারী চলাফেরা করে ॥ তিনি অস্বাভাবিক গোপনচারিণী ছিলেন। গোরা ৬।৩২৩।২ ॥ [৪৪] ॥

**গোয়**। (ধাতুরূপ)। কাটে ॥ জনম চরণ'পর গোয়—ভা-পদা ২।২৭।২১ ॥ [২৬।১] ॥ <গোঁয়া। গোঙা দ্র।

**গোলামি**। **গোলামি কর**। সং-ধা। দাসত্ব কর্, অধীনতা অঙ্গীকার কর্ ॥ এইরূপ বিদ্যাশিক্ষার সুযোগ যদি পরের কাছে মাগিয়া লইতে হয়, তবে শিক্ষাকে পরের গোলামি করিতেই হইবে—আত্মশক্তি ৩।৬১৫। ২৪; যাহাই হউক, অভিনয়কে কাব্যের অধীনতা স্বীকার করিতেই হয়। কিন্তু তাই বলিয়া সকল কলা-বিদ্যারই গোলামি তাহাকে করিতে হইবে এমন কী কথা আছে। বিচিত্র-প্র ৫।৪৫০।১৭; মন ভোলাবার আসরে তার অলংকারপুঞ্জ যদি-বা অত্যন্ত গুঞ্জরিত হয়, অর্থাৎ সে যদি মুখর ভাষায় সুন্দরের গোলামি করে, তবু তাতে তার অবাস্তবতা আরও বেশি করেই ঘোষণা করে। সা-স্বরূপ ২৭। ২৫৪।৪ ॥ [৩৬] ॥ • **চাপা**। দাসত্ব-পিষ্ট ॥ গোলামিচাপা এই খর্ব মনুষ্যত্বের দেশে, চার-অ ১৩।২৮৪।১০ ॥ [৪৪] ॥

**গোষ্ঠ**। গোরু থাকার জায়গা ॥ ওই রে গ্রামের গোষ্ঠমুখে/ধেনুরা ধায় বেগে। ক্ষণিকা ৭।৩২৪।১; সন্ধ্যাবেলায় ধেনুকে গোষ্ঠে ফেরাবার মতো—প-প-প্রান্তে ১১৪।১০ ॥ [১৩] ॥ • **গৃহ**। গোয়ালঘর ॥ ফিরায়ে এনেছে ডাকি/ তপোবন গোষ্ঠগৃহে স্নিগ্ধ শান্ত-আঁখি/ শ্রান্ত হোমধেনুগণে; কথা ৭।১৭। ১৮; এখনো কি হয়নি প্রদীপ জ্বালা গোষ্ঠগৃহের মাঝ? ক্ষণিকা ৭।২৮১।

৭; কালের রাখাল তুমি, সন্ধ্যায় তোমার শিঙা বাজে,/দিন-ধেনু ফিরে আসে স্তব্ধ তব গোষ্ঠগৃহমাঝে,/ উৎকণ্ঠিত বেগে। পূরবী ১৪।২৩।২৩ ॥ তু. দীর্ঘ হয়ে পড়ছে পথে/বাঁকা ছায়া,/গোষ্ঠঘরে ফিরছে ধেনু/শ্রান্ত-কায়া। ক্ষণিকা ৭।২৫৩।১৯ ॥ [৪২।১] ॥ • **বিদ্যা**। অনু. animal husbandry. আমি আমার ছেলেকে আর সন্তোষকে পাঠালুম কৃষিবিদ্যা আর গোষ্ঠবিদ্যা শিখে আসতে। পল্লী-প্র ২৭।৫৫৭।১০ ॥ [৪২] ॥

**গৌরব**। ভারত্ব ॥ তোমার "বইপড়া" প্রবন্ধের মধ্যে অনেক মাল আছে। কিন্তু তারা এমনি ভান করচে যেন তাদের কোনো গৌরব নেই, অর্থাৎ যেন তারা ভারাকর্ষণের কোনো ধার ধারে না। চিঠি ৫।২৪৪।১৫ ॥ [১৩] ॥ • **কর**। গৌরবজনক ॥ তাহার সহিত আমাদের গৌরবকর আত্মীয় সম্বন্ধ স্থাপিত হইতে পারে, রাজাপ্রজা ১০। ৪৮০।১৯ ॥ [৪৪] ॥

**গৌরিমা**। গৌরবর্ণ ॥ মুখের স্বাভাবিক গৌরিমা বর্ণপ্রলেপের দ্বারা এনামেল-করা। শে-কবিতা ১০।৩৫২।২২; আকাশের নীলিমার সঙ্গে আপন গৌরিমার যুগলতা প্রকাশ করে নিস্তব্ধ হয়ে আছে। চিঠি ৯।২৩৩।২০ ॥ তু. প্রদীপ ধরিয়া হেরিল তাঁহার/ নবীন গৌরকান্তি; কথা ৭।২৮।২১ ॥ [২০।২১] ॥

**গ্যাস/দেহী**। গ্যাসই দেহ যার ॥ গ্যাস-দেহী সূর্যের···আ-প্রশ্ন অ-২।৬৯২।১০ ॥ তু. বাষ্পদেহী ॥ [৪২।৩; ৪৪] ॥ • **আলোক-জ্বালা**। যেখানে গ্যাসের আলো জ্বালানো হয়েছে ॥ পাব্লিক-নামক গ্যাসালোকজ্বালা স্টেজের উপর আর নাচতে ইচ্ছে করে না—ছিন্নপত্র ১৬২।৮ ॥ [৪২।৩] ॥ • **-আলোক-দীপ্ত**। গ্যাসের আলোতে উজ্জ্বল ॥ এই বলিয়া বিনোদিনী অন্ধকারে জানালা খুলিয়া গ্যাসালোকদীপ্ত কলিকাতার দিকে অন্যমনে চাহিয়া রহিল। চো-বালি ৩।৪৪৩।২৩ ॥ [৪২। ৩] ॥ • **-আলোকবিদ্ধ**। গ্যাসের আলোতে বেঁধা ॥ মহানগরীর রাজ-পথে গ্যাসালোকবিদ্ধ সন্ধ্যান্ধকারে বরফওয়ালা তখন বরফ ও তপ্‌সিমাছ-ওয়ালা তপ্‌সিমাছ হাঁকিতেছিল। চো-বালি ৩।৪২৬।১০ ॥ [৪২।৩; ৪৪] ॥

**গ্রন্থবিহারী**। গ্রন্থেই যার মন বিহার করে ॥ সংসারে অনভিজ্ঞ গ্রন্থবিহারী শশিভূষণের ধারণা ছিল যে, গল্প ১৯। ২২২।২ ॥ [৪৪] ॥

**গ্রন্থি/বারে**। না-ধা। গ্রন্থন করতে ॥ আমি শুধু বাঁশরিতে ভরিয়াছি প্রাণের নিশ্বাস,/বিচিত্রের সুরগুলি গ্রন্থিবারে করেছি প্রয়াস/আপনার বীণার তন্তুতে। পরিশেষ ১৫।১৬১।১৪ ॥ • **য়া**। না-ধা। গ্রন্থন ক'রে ॥ কে জানিত আজ আমি এ-জন্মের জীবন মন্থিয়া/যে বাণী উদ্ধার করি চলেছি গ্রন্থিয়া/দিনে দিনে আমার আয়ুতে। বীথিকা ১৯।৬১।৫ ॥ [৩৭] ॥ • **ল**। গ্রন্থিযুক্ত ॥ গ্রন্থিল শিকড়গুলো কোথায় পাঠাও নিরালোকে/আ-

প্রদীপ ২৩।৮৮।১৫ ॥ [৭]॥ **বহুগ্রন্থিল**। অনু. complex structure. সে কোনো কোনো আদিম জীবের মতো বহু-গ্রন্থিল, তাকে নষ্ট না করেও যেখানে-সেখানে ছিন্ন করা যায়। ছন্দ ২১। ৩২৫।৫ ; আর্টের complex structure অর্থাৎ বহুগ্রন্থিল কলেবরের দৃষ্টান্ত-স্বরূপে তাজমহলের উল্লেখ করেছি। র-র ১৪।৯৩৮।১ ॥ [৪২ ; ৪২।১]॥ **বহুদায়গ্রন্থিল**। আমাদের সমাজের সমস্ত সংস্কারই আমাদের বহু দায়-গ্রন্থিল গার্হস্থ্যকে দৃঢ়প্রতিষ্ঠ রাখবার জন্যে। যাত্রী ১৯।৫২৪।৩ ॥ [৪২।১]॥

**গ্রহিকা**। অনু. asteroids. ওদের নাম দেওয়া যাক গ্রহিকা। ইংরেজিতে বলে asteroids। বিশ্ব-প ২৫।৩৯৮।৩-৪, ৬, ১৪ ॥ [২০।১৭ ; ৪১।১] ॥

**গ্রাম/বধূ**। গাঁয়ের বউ ॥ সেইখানে গ্রাম-বধূরা তখন দিনান্তের শেষ জলসঞ্চয় করিয়া লইবার জন্যে ঘট লইয়া আসিয়াছিল। নৌকাডুবি ৫।২৪০।১৯ ; গ্রামবধূগণ/গৃহে ফিরে গেছে করি স্নান সমাপন সিক্তবস্ত্রে, কাংস্যঘটে লয়ে গঙ্গাজল। কথা ৭।৩৪।২০ ; ঘটকক্ষে গ্রামবধূ হেরি তার দশা/কহিল করুণ কণ্ঠে' 'কে গো গৃহছাড়া,/এসো আমাদের ঘরে' ৩৮।১৮ ॥ [৪২।১]॥ • **রমণী**। গাঁয়ের মেয়ে ॥ নদীর দুই তীরে নবীনশ্যাম শারদশস্যক্ষেত্রের মাঝখানকার সংকীর্ণ পথ দিয়া গ্রাম-রমণীরা গা ধুইবার জন্য ঘট কক্ষে করিয়া চলিয়া আসিতেছে। নৌকা-ডুবি ৫।২৫৯।২ ॥ [৪২।১] ॥

। গম্ভীর ॥ পলিটিক্স্ এবং অন্যান্য গ্রাম্ভারি বিষয় নিয়ে পুরুষেরা নাড়াচাড়া করুন। যু-পত্র ১।৫৭১। ১২ ॥ [১০] ॥

**গ্রাম্য/গণ্ডী**। গ্রামের চতুঃসীমা ॥ শক্তি যখন বিলুপ্ত হয়, জীবন যখন সংকীর্ণ হয়ে আসে, জ্ঞান যখন গ্রাম্যগণ্ডির মধ্যে আবদ্ধ হয়ে কাল্পনিকতাকে নিয়ে যথেচ্ছবিশ্বাসের অন্ধকার ঘরে স্বপ্ন দেখে আপনাকে বিফল করতে চায়, তখনই ব্রহ্ম সকলের চেয়ে সুদূর, এমন-কি সকলের চেয়ে বিরুদ্ধ হয়ে প্রতিভাত হন। শান্তি-নি ১৬।৩৮০। ২৪ ॥ [৪৫] ॥ • **তা**। ১. গ্রাম্য-জনোচিত অজ্ঞতা ॥ হরিমোহিনী কৈলাশের গ্রাম্যতায় বিস্ময় প্রকাশ করিয়া কহিলেন, "বল কী ঠাকুরপো, সাত-আট হাজার টাকা কী! বিশ হাজার টাকার এক পয়সা কম হবে না।" গোরা ৬।৫৩৪।৪ ॥ ২. গ্রাম্য-জনোচিত আচার-ব্যবহার ॥ ইহার পরে, তাহার গলায় তাবিজ ঝুলানো, এবং সে দুই সন্ধ্যা যথাবিধি আহ্নিক করিত। তাহার এই-সকল অদ্ভুত গ্রাম্যতা উপরের দলের পক্ষে বিষম হাস্যকর ছিল। গল্প ২২।৩৯০।১৪ ॥ [১৩] ॥

**গ্রীষ্মরিক্ত**। গ্রীষ্মে নিঃস্ব ॥ গ্রীষ্মরিক্ত অবলুপ্ত/নদীপথে অকস্মাৎ প্লাবনের দুরন্ত ধারায়/বন্যার প্রথম নৃত্য শুষ্কতার বক্ষে বিসর্পিয়া/ধায় যথা শাখায় শাখায় সেইমতো জাগরণ/শূন্য আঁধারের গূঢ় নাড়ীতে নাড়ীতে

—অন্তঃশীলা / জ্যোতির্ধারা দিল প্রবাহিয়া। প্রান্তিক ২২।৫।১১ ॥ [৪৪] ॥

**গ্লানি কাট্‌**। সং-ধা। গ্লানি দূর হ ॥ রমেশ ও হেমনলিনীর মাঝখানকার গ্লানি মুহূর্তের মধ্যে কাটিয়া গেল। নৌকাডুবি ৫।১৮২।৬-৭ ॥ [৩৬।১] ॥

## ঘ

**ঘট**। মাথা। ১. কপাল ॥ আমি শুনে হাসি, আঁখিজলে ভাসি, এই ছিল মোর ঘটে—কাহিনী ৭।১০০।২৩ ॥ ২. দেহ, মন ॥ মা বললেন, "উঃ কী পাষাণ প্রাণ, / স্নেহমায়া কিছু কি নেই ঘটে।" পলাতকা ১৩।২৯।২৩ ॥ [১৫] ॥ • **কক্ষ বধূ**। কলসিকাঁখে বউ ॥ ঘটকক্ষবধূ এবং শিথিলগুণ্ঠন ব্যস্তসমস্ত গৃহিণীগণ ইন্দ্রজালের মতো জাগিয়া উঠিয়াছে। লোক-সা ৬।৫৯১।২০ ॥ তু. কলসকক্ষ মায়ের আঁচল ধরিয়া আজ ছেলে মেয়েরা বাহির হইয়াছে। রাজর্ষি ২।৩৯১।১৯-২০ ॥ [৪২।১] ॥

**ঘটয়িতা**। যে ঘটায় ॥ ঘটনার পিছনে যে প্রেরণা আছে, যার থেকে ঘটনাগুলো বেরিয়ে এসেছে, তারই সঙ্গে কোনোমতে যদি রফা করতে বা তাকে বাধ্য করতে পারে তা হলেই সে আর ঘটনার দলে থাকবে না, ঘটয়িতার দলে গিয়ে ভর্তি হবে। শিক্ষা ১৮১।৩১ ॥ [২০।১২] ॥

**ঘন/তরঙ্গায়িত**। ঘন ঢেউখেলানো ॥ কে তাহার মানসিক ঘনতরঙ্গায়িত কৃষ্ণকেশ উন্মুক্ত করিয়া দাঁড়ায়, চো-বালি ৩।৪৭৬।২৮ ॥ [৪৩] ॥ • **নিশ্বসিতমুখ**। যে মুখে ঘন ঘন নিশ্বাস পড়ছে ॥ ঘননিশ্বসিতমুখে যুবকের কাঁধে/হেলিয়া বসেছে শ্যামা। কথা ৭।৩৫।২৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **শ্যামল**। ঘনসবুজ ॥ লোকালয়গুলি নারকেল, সুপারী, আম, তেঁতুল, সজনে গাছের ঘনশ্যামল বেষ্টনে ছায়াবিষ্ট। যাত্রী ১৯। ৪৯৬।১ ॥ [৪৩] ॥

**ঘনায়িত**। ঘনীভূত ॥ তাহার চতুর্দিকে ঘনায়িত নিবিড় দুঃখের মধ্যে আর রন্ধ্র মাত্র ছিল না। চো-বালি ৩। ৪৭৩।৩ ॥ [২০।৪ ; ২০।৬ ; ৩৭] ॥

**ঘনিমা**। ঘনতা ॥ এই পুরাতন হৃদয় আমার আজি/পুলকে দুলিয়া উঠিছে আবার বাজি/নূতন মেঘের ঘনিমার পানে চেয়ে। গীতাঞ্জলি ১১।৭৬।২৩ ; বাতাসটি মধুর হয়ে বইচে, জাম গাছের চিকন পাতার ঘনিমার উপর রৌদ্র ঝিলমিল করে উঠচে, ভা-পত্রা ১০৫।১৫ ; দুই তটে স্তরে স্তরে সবুজ রঙের ঘনিমা ফুলে ফুলে উঠেচে, ১০৭।১৭। **বাষ্পঘনিমা**। সুস্পষ্টের মধ্যে জেগে উঠুক/আমার ঘোর-ভাঙা চোখ/স্মৃতিবিস্মৃতির নানা বর্ণে রঞ্জিত /দুঃখসুখের বাষ্পঘনিমা 'স'রে যাক সন্ধ্যামেঘের মতো আপনাকে উপেক্ষা ক'রে। শে-স ১৮।৬।২৩ ॥ [২০।২১] ॥

**ঘর**। ঘরে গড়্‌। (বাগ্‌বিধি)। নিজে নির্মাণ কর্‌ ॥ অক্ষর ও ভাষা তুমি ঘরে গড়িয়া বন্দোবস্ত করিয়া বদল করিতে পার কিন্তু তাহারি আশ্রিত ভাবটিকে খেয়াল অনুসারে বদল করা যায় না,

তাহা ধ্রুব। আলোচনা অ-২।১৬।২ ॥ [৩৬।১] ॥ ০ করণ। ঘরকন্না ॥ দিনে শতবার ভাঙিয়া গড়িয়া / ধুলা দিয়ে ঘর রচনা করিয়া/ভাবে মনে মনে সাধিছে আপন ঘরকরণের কাজ—/ জানে না করিতে সাজ। খেয়া ১০। ১১৩।৬ ॥ [২৬] ০ করনা। ঘরকান্না ॥ যাব সে বকুলবনে নিরিবিলি যে বিজনে /ঘুঘুরা করিছে ঘরকরনা। শিশু ৯।১৩। ২২ ॥ [২৬] ॥ ০ গড়া। গৃহে প্রস্তুত; স্বকপোলকল্পিত ॥ তুলনাকে তাঁহারা নিতান্ত একটা ঘরগড়া মিথ্যারূপে দেখেন, আলোচনা অ-২।১৩।১৫; ঘরগড়া বাঁধনে, ২০।৯; মনে জানতুম মেয়ে হয়ে জন্মেছি এ যেমন আমার ঘরগড়া কথা নয়, ঘরে ৮।১৪৩।২৪; এই ঘরগড়া ফাঁকির মধ্যে…১৫০।২০; বিমল ছিল আমার ঘরের মধ্যে—সে ঘরগড়া বিমল, ১৬৯।২০; স্ত্রীপুরুষের পরস্পরের যে মিলের টান, সেটা হল একটা বাস্তব জিনিস; ধুলোর কণা থেকে আরম্ভ করে আকাশের তারা পর্যন্ত জগতের সমস্ত বস্তুপুঞ্জ তার পক্ষে; আর মানুষ তাকে কতকগুলো বচন দিয়ে আড়ালে রাখতে চায়, তাকে ঘরগড়া বিধিনিষেধ দিয়ে নিজের ঘরের জিনিস করে বানাতে বসেছে! যেন সৌরজগৎকে গলিয়ে জামাইয়ের জন্যে ঘড়ির চেন করবার ফর্মাশ! ১৮৪।২৩; আমরা ক্ষুদ্র সমালোচকেরা নিজের ঘর-গড়া মত দিয়ে যদি তাকে ঘিরতে চেষ্টা করি তা হলে পদে পদে তার মধ্যে স্বতোবিরোধ বেধে যায়। সাহিত্য ৮।৪৭৭।১৯; পুরাতনকে একটা নূতন ঘরগড়া আকার দিয়া পাঠকের নিকট ধরিবার চেষ্টা করা হয়। আ-সাহিত্য ৯।৪৩৮।২২; ঘরগড়া মত … সমাজ ১২।৪১৭।১৮; একটা ঘরগড়া দৈববাণী …৪৬৬।২৯; ঘরগড়া কেতাবি ভাষার … শব্দতত্ত্ব ১২।৫৬৯।৩০; ভাবছ তুমি নিয়ে ঢেলা/ঘরগড়া সে আমার খেলা, শি-ভো ১৩।১০৪।৫; সেই ঘরগড়া কৃত্রিম ফল … ১৩।৩৭৬।২৫; কৃত্রিম জগৎ আমাদের প্রকৃতিকে কখনোই তার সমস্ত স্বাভাবিক খাদ্য জোগাতে পারে না, এইজন্যে সে অবস্থায় আমাদের স্বভাব একটি ঘরগড়া পুতুলের মতো হয়ে ওঠে, পূর্ণতা লাভ করে না। শান্তি-নি ১৩।৪৫৮।১৭; সেই আনন্দের বেগে মানুষের সমস্ত ঘরগড়া ব্যবধান চূর্ণ হয়ে যাক, শত্রুমিত্র মিলে যাক, স্বদেশ বিদেশ এক হ'ক। শান্তি-নি ১৪।৫১৮।৪; প্রকৃতির প্রতিশোধ-এর মধ্যে একদিকে যতসব পথের লোক, যতসব গ্রামের নরনারী —তাহারা আপনাদের ঘর-গড়া প্রাত্যহিক তুচ্ছতার মধ্যে অচেতনভাবে দিন কাটাইয়া দিতেছে; আর একদিকে সন্ন্যাসী, সে আপনার ঘরগড়া এক অসীমের মধ্যে কোনোমতে আপনাকে ও সমস্ত-কিছুকে বিলুপ্ত করিয়া দিবার চেষ্টা করিতেছে। জীবনস্মৃতি ১৭।৪০৯।১৯, ২০; আমাদের সেই জিনিসকেই আমরা নানা উপায়ে খুঁজিতেছি যাহা বিশ্বের

আদরের ধন যাহা কেবলমাত্র ঘরগড়া আচার অনুষ্ঠান নহে। পরিচয় ১৮। ৪৮৪।১৩; আমাদের ঘরগড়া বুনো নিয়মকেই সবচেয়ে বড়ো মনে করিতে হইলে চোখ বুঝিতে হয়। ক-ই-কর্ম ১৮।৫৪৯।৭; একদিকে তার পবিত্রতার বাহ্যাড়ম্বর, অন্যদিকে পারত্রিক দুর্গতির বিভীষিকা, সেইসঙ্গে সম্মিলিত শাসনের নানাবিধ কঠোর, এমন-কি অন্যায় প্রণালী ঘর-গড়া নরকের তর্জনীসংকেতে নিরর্থকঅন্ধ আচারের প্রবর্তন। মা-ধর্ম ২০।৪০৩।৯; ঠিক যেন ঘর-গড়া গল্পের মতো আরম্ভ হইল; গল্প ২১।১৯১।২১; কত কী ঘরাও কারণে ও ঘরগড়া অসত্যের ভিতর দিয়ে…সা-পথে ২৩।৪৯০।৮; সত্যের সম্মুখীন হইতে আমরা আলস্য করিয়াছি, সত্যের সাধনায় আমরা উদাসীন, আমরা ঘরগড়া বাঁধা-বাঁধনের মধ্যে আপাদমস্তক আপনাকে জড়াইয়া তাহাকেই সত্য আশ্রয় বলিয়া কল্পনা করিয়াছি। প-সঞ্চয় ২৬।৪৭৪।১২; ঘরগড়া সামঞ্জস্য … আত্ম-প ২৭।২১৭।২৩; ২১৮।৩; এ বিজ্ঞান মেকি বিজ্ঞান, খাঁটি নয়—ঘরগড়া বিজ্ঞান, শাশ্বত নয়। সা-স্বরূপ ২৭।২৭২।২১; লোকে অনেক সময়ই আমার সম্বন্ধে সমালোচনা করে ঘরগড়া মত নিয়ে। পল্লী-প্র ২৭।৫৯৮। ১৭; ঘরগড়া তুচ্ছ মিথ্যারাশি … র-র ১৩।৮৩৬।৩৫; ঘর-গড়া অহংকারে … শিক্ষা ২৫৯।৯; ঘর-গড়া ভয়ের চর্চায় আমাদের দেশ অভ্যস্ত —চিঠি ৯।১১০।১৫; নিজেকে ঘরগড়া নিয়মে একান্ত সাবধানে শুচি রাখবার সাধনা না করে যথাসাধ্য সকলকে ক্ষমা করবার করুণা করবার আপন করবার সাধনা কোরো। ৩২৩।৭॥ [৪৪]॥ ০ দুয়ার ফাঁদ্। সং-ধা। ঘর দুয়ার প্রতিষ্ঠা কর্॥ আজ পর্যন্ত সমস্ত বঙ্গদেশে এমন কয়টা অনুষ্ঠান আছে যে নিজের ঘর দুয়ার ফাঁদিতে পারিয়াছে। শিক্ষা ১২।৫০৬।১৫॥ [৩৬।১]॥

**ঘরাও**। ঘরোয়া॥ কত কী ঘরাও কারণে ও ঘরগড়া অসত্যের ভিতর দিয়ে…সা-পথে ২৩।৪৯০।৮; ছড়ার ছন্দ প্রাকৃত ভাষার ঘরাও ছন্দ। র-র ১৪।২৪৩।৮॥ [১০]॥ **ঘরাও যুদ্ধকাণ্ড**। অনু. civil war. জগতে যে-সকল জাতি সময়ে অসময়ে সর্বদাই প্রস্তুত হইয়া আছে তাহারা আমাদের ঘরাও যুদ্ধকাণ্ড অভিনয়ের দর্শকদের মতো দূরে বসিয়া দেখিবে না। রাজাপ্রজা ১০।৪৮০।৯-১০॥ [১০ ; ৪২]॥

**ঘাড় কর্**। সং-ধা। বাধ্য হ॥ স্বীকার করিতে হইবে। ওর ঘাড় করিবে। নৌকাডুবি ৫।২৭২।২॥ [৫]॥

**ঘাত**। আঘাত॥ বাক্যঘাত। বিনোদিনীর শেষ বাক্যঘাতের প্রতিঘাত না দিয়া…চো-বালি ৩।৩৫৭।১০-১১॥ [৪৪]॥ **বিশ্বাসঘাত**॥ ছিল চিরদিবসের বিশুদ্ধ প্রণয়/আনিবে বিশ্বাসঘাত বক্ষমাঝে তার / মালিনী ৪।১৭৫। ৩০; কিন্তু গুরুতর অপরাধ বা বিশ্বাসঘাতের দ্বারা নায়ক যখন সেই

প্রেমের মূলেই কুঠারাঘাত করে তখন যথারীতি অভিমান প্রকাশ করিতে বসিলে নিজের প্রতি একান্ত অবমাননা প্রকাশ করা হয় মাত্র, এইজন্য তাহাতে কোনো সৌন্দর্য নাই এবং তাহা কাব্যে স্থান পাইবার যোগ্য নহে। লোক-সা ৬।৬৩৬।১৫ ॥ [৪৪] ॥ মর্মঘাত ॥ 'তোমা লাগি পাপ, নাথ,/ তুমি শাস্তি দাও মোরে, করো মর্মঘাত, / শেষ করে দাও মোর দণ্ড পুরস্কার। কথা ৩৮।২ ॥ [৪৪] ॥ ০ কাতর। অনু. milksop. অঙ্গচ্ছেদ সম্পর্কে মৎস্যও অল্প ঘাতকাতর নহে। অনু. অ-২।৫৭২।১৬ ॥ [৪২ ; ৪৪] ॥ ০ সংঘাত। সমার্থক যুগ্মশব্দ। এখনই অনন্ত আকাশ জুড়ে তারায় তারায় যে আগ্নেয় বাষ্পের ভীষণ ঝড় বইছে তার একটি সামান্য অংশও যদি আমরা সম্মুখে প্রত্যক্ষ করতে পারতুম তাহলে ভয়ে আমরা স্তম্ভিত মূর্ছিত হয়ে যেতুম। টুকরো টুকরো করে যদি দেখ তা হলে এর মধ্যে কত ঘাতসংঘাত কত বিরোধ ও বিকৃতি তার কি সংখ্যা আছে। শান্তি-নি ১৬।৩৮৪।২৮, মানব সংসারেও তেমনি একটি ভীষণ শক্তির তেজ নিত্যনিয়ত কাজ করছে। আমরা তার ভিতর আছি বলেই তার বাষ্পরাশির ভয়ংকর ঘাতসংঘাত সর্বদাই বড়ো করে প্রত্যক্ষ করছি। ৩৮৫।২৮; এই সংসারের বাইরে মানব-ব্রহ্মাণ্ডের দিক্ দিগন্তে বিরাট ইতিহাসের অভিব্যক্তি নিরন্তর চলেছে, তার ঘূর্ণ্যমান নীহারিকা আদ্যোপান্ত সনাতন প্রথায় ও শাস্ত্রবচনে চিরকালের মতো স্থাবর হয়ে ওঠে নি, তার মধ্যে এক অংশের সঙ্গে আর-এক অংশের ঘাত-সংঘাতে নব নব সমস্যার সৃষ্টি হচ্ছে, ক্রমাগতই তাদের পরস্পরের সীমানার সংকোচন-প্রসারণে পরিবর্তিত হচ্ছে ইতিহাসের রূপ, এ আমাদের গোচর ছিল না। কালান্তর ২৪।২৪৩।১৩ ॥ [৪২।৪] ॥

ঘাতি। না-ধা। নাশ ক'রে ॥ দুঃসহ দুঃস্বপ্ন ঘাতি অপগত কর ভয়। গীত ১।১৫৬।১৬ ॥ [৩৭] ॥

ঘুম/কাড়্। সং-ধা। নিদ্রাহরণ কর্ ॥ নয়নে ঘুম নিল কেড়ে, / উঠে বসি শয়ন ছেড়ে, গীতাঞ্জলি ১১।৫০।৫ ॥ [৩৬।১] ॥ ০ জাগানো। ঘুম থেকে জাগায় যা ॥ দূর থেকে কখনো-বা লোকালয়ের উপর রাত্রের ঘুম-পাড়ানো সুর, কখনো-বা প্রভাতের ঘুম-জাগানো গান, আর উৎসব কোলাহলের নানারকম ধ্বনি আমার হৃদয়কে উতলা করে দিয়েছিল। বিশ্ব-ভা ২৭।৩৬৩।১৫ ॥ [৪২।১] ॥

ঘুরন। আবর্তন ॥ জনমে মরণে আলোকে আঁধারে/চলেছি হরণে পূরণে,/ ঘুরিয়া চলেছি ঘুরনে। উৎসর্গ ১০।৩০।২১ ॥ [৭ ; ২০।৪৬] ॥

ঘূর্ণ/গতি। ঘুরপাক ॥ য়ুরোপেও অবিশ্রাম কর্মালোড়নের মাঝে মাঝে এক-এক জন মনীষী উঠিয়া ঘূর্ণগতির উন্মত্ত নেশার মধ্যে স্থিতির আদর্শ লক্ষ্যের আদর্শ পরিণতির আদর্শ ধরিয়া থাকেন। ভারতবর্ষ ৪।৩৯১।

১৬॥ [৪২।১]॥ ০ নৃত্য। অনু. pirouette. সকলে মিলে জুড়ি জুড়ি নৃত্য আরম্ভ হল। য়ু-ডায়ারি ১।৫৯৫। ১৫॥ [৪২]॥

**ঘূর্ণি/নাচ**। অনু. pirouette. ফিরিঙ্গি নাচওয়ালির কাছে সে নাচ শিখছে, কিন্তু নাচের সভায় জুড়ি মিলিয়ে ঘূর্নিনাচ নাচতে সামান্য একটু সংকোচ বোধ করে। শে-কবিতা ১০।৩৫৩।২০॥ [৪২]॥ ০ নৃত্য। ঘুর পাক খেয়ে নাচ॥ নহিলে, এই-সমস্ত বাদবিবাদের উন্মাদনা, এই-সকল ক্ষণস্থায়ী উত্তেজনার ঘূর্ণিনৃত্যের মধ্যে পাক খাইয়া ফিরিতে আমার একদিনের জন্যও উৎসাহ হয় না। আত্মশক্তি ৩।৫৬৪। ১২॥ [৪২।১]॥

**ঘোঁটকর্তা**। যে ঘোঁট পাকায়॥ ইহা লইয়া পাড়ার ঘোঁটকর্তারা যথেষ্ট সংশয় প্রকাশ করিয়া থাকেন। নৌকাডুবি ৫।৩৫৯।২১-২২॥ [৪৪]॥

**ঘোমটা/আচ্ছন্ন**। অবগুণ্ঠিত॥ যে দেশের পুরুষেরা কাপুরুষ তারাই নির্লজ্জভাবে পুরুষ-পূজাকে, পুরুষের প্রাণপণ সেবাকেই, স্ত্রীলোকের সর্বোচ্চ ধর্ম বলে প্রচার করে; সেই দেশেই দেখা যায় স্বামী রিক্ত হস্তে আগে আগে যাচ্ছে আর স্ত্রী তার বোঝাটি বহন করে পিছনে চলেছে, স্বামীর দল ফার্স্ট্‌ক্লাসে চড়ে যাত্রা করছে আর কতকগুলি জড়োসড়ো ঘোমটাচ্ছন্ন স্ত্রীগণকে নিম্নশ্রেণীতে পুরে দেওয়া হয়েছে, সেই দেশেই দেখা যায় আহারে বিহারে ব্যবহারে সকল বিষয়েই সুখ এবং আরাম কেবল পুরুষের, উচ্ছিষ্ট ও উদ্‌বৃত্ত কেবল স্ত্রীলোকের, তাই নিয়ে বেহায়া কাপুরুষেরা অসংকোচে গৌরব করে থাকে এবং তার তিলমাত্র ব্যত্যয় হলে সেটাকে তারা খুব একটা প্রহসনের বিষয় বলে জ্ঞান করে। য়ু-ডায়ারি ১।৬১০।১৯॥ [৪২।১]॥ ০ **আচ্ছন্ন-মুখচন্দ্রশোভী**। ঘোমটায় পরিবৃত মুখরূপচন্দ্রের শোভাযুক্ত॥ আমাদের দেশে ঘোমটাচ্ছন্নমুখচন্দ্র-শোভী অনালোকিত অন্তঃপুর থেকে এখানকার রূপের মুক্ত জ্যোৎস্নায় এসে আমাদের মন-চকোর প্রাণ খুলে গান গেয়ে ওঠে। য়ু-পত্র ১।৫৫৫।২৩-২৪॥ [৪৪]॥ ০ **ফাঁদা**। অবগুণ্ঠিত॥ আমি শুধু দেখেছিলেম / তোমার দুটি আঁখি, / ঘোমটা-ফাঁদা আঁধার মাঝে ত্রস্ত দুটি পাখি। ক্ষণিকা ৭।২৮৫।১৩॥ [৪২।১]॥ ০ **আবৃত**। অবগুণ্ঠিত॥ একবার ঘোমটাবৃত আশাকে বোঠান বলিয়া দুটো তুচ্ছ কথা কহিয়া আসা তাহার কাছে পরম আকাঙ্ক্ষার বিষয় হইয়া উঠিল। চো-বালি ৩।৩৭২।১৮॥ [৪২।১]॥

**ঘোষণ**। ঘোষণা॥ নীরব হাসির সোনার বাঁশির ধ্বনি / করবে ঘোষণ প্রেমের উদ্‌বোধনী, মহুয়া ১৫।১৬।২৬; চৌদিকে করে যুদ্ধ ঘোষণ, / দুর্গম হয় পন্থা, / চিন্তায় করে রক্ত শোষণ / প্রখর-নখরদন্তা; পরিশেষ ১৫।১৯৫।৯॥ [২০।৭৫]॥

**ঘ্রাণ কর্**। সং-ধা। শুঁক্॥ ঘ্রাণ করিয়া

করিয়া সন্ধান করিতে থাকে ..চিঠি ২।৫২০।২১ ॥ [৩৬।১] ॥

# চ

**চকিত হ**। সং-ধা। দীপ্তি পা॥ বিদ্যুতের আলোক চকিত হইতেছে। আত্মশক্তি ৩।৬১১।৭ ॥ [৩৬।১] ॥

**চকিয়া**। না-ধা। চকিত (দীপ্ত) হয়ে ॥ তীরেতে তরুরাজি দোলে / আকুল মর্মররোলে। / চিকুর চিকিমিকে / চকিয়া দিকে দিকে / তিমির চিরি যায় চলে। সো-তরী ৩।৮০।১০ ॥ [৩৭] ॥

**চক্র/বাত্যা**। অনু. whirl wind. পারস্যে তার চক্রবাত্যা যখন পাক দিয়ে উঠছিল তখন ঐ কাজারবংশীয় রাজা সিংহাসনে। পারস্যে ২২।৪৭৮। ২৮; সুতরাং সত্যকে খণ্ডিত করার দ্বারা অশান্তির চক্রবাত্যায় আত্ম-হত্যাকে আবর্তিত করে তোলে। বিশ্ব-ভা ২৭।৩৯৫।৭ ॥ তু. চক্রহাওয়া॥ [৪২]॥ ◦ **বান**। চাকাওয়ালা ॥ চক্র-বান যানবাহনকে গ্রহণ ক'রে তাকে নিজের জীবন যাত্রার অনুগত করে-ছিল, পল্লী-প্র ২৭।৫৩৫।৩২ ॥ [২০।৩৭]॥ ◦ **হাওয়া**। অনু. whirl wind. রুদ্র-বীণার ওস্তাদজি তাঁর এই রুদ্রবীণার শাক্‌রেদকে ফেনিল তরঙ্গ তাণ্ডবের মধ্যে দুটো-একটা চক্র-হাওয়ার দ্রুত-তালের তান শুনিয়ে দিলেন। সা-পথে ২৩।৩৮০।৩ ॥ [৪২] ॥

**চক্রী**। চক্রবিশিষ্ট ॥ পদাতিকের সঙ্গে চক্রীর মেলে না। ছন্দ ২১।৩২৮।২৯ ॥ [১৩] ॥

**চক্ষুখাদিকা**। (স্ত্রী)। সংস্কৃতীকৃত—চোখখাকী ॥ উদ্ধৃতির জন্য 'অষ্টকুষ্ঠী' দ্র. ॥ গল্প ১৫।৪২৪।৩০ ॥ [২৩] ॥

**চঞ্চলমুখর**। অস্থির ও কোলাহলময় ॥ তাহার দৃষ্টির সম্মুখে আসন্ন পূজার ছুটির কলিকাতা জোয়ারের নদীর মতো তাহার সমস্ত রাস্তা ও গলির মধ্যে স্ফীত জনপ্রবাহে চঞ্চলমুখর হইয়া উঠিয়াছে। নৌকাডুবি ৫।২০৪। ১৫ ॥ [৪২।২ ; ৪৪] ॥

**চঞ্চলি**। না-ধা। চঞ্চল হয়ে ॥ শরৎ তোমার শিশির-ধোওয়া কুন্তলে, / বনের-পথে লুটিয়া-পড়া অঞ্চলে / আজ প্রভাতের হৃদয় ওঠে চঞ্চলি। গীতালি ১১।২৩৭।৫; কতবার ওর মর্মে গিয়াছি চলি, / বুঝিতে পেরেছি কেন উঠে চঞ্চলি, / শরৎ-শিশিরে যখন সে ঝলমলি / শিহরায় পাতে পাতে। বন-বাণী ১৫।১৩৪।৪; মহামৌন-পারাবারে/ প্রভাতের বাণীবন্যা চঞ্চলি মিলিল শতধারে / তুলিল হিল্লোলদোল। পরি-শেষ ১৫।১৬১।৬; হৃত-নিঃশ্বাস অম্বর তলে / রুদ্ধবাতাস তাপ-শৃঙ্খলে, / ঘন ঝঞ্ঝার দিক্ ঝংকার/অন্তর তব চঞ্চলি,/ মন্থি আনুক মর্ত্যস্বর্গ / তোমার অর্ঘ্য-অঞ্জলি। নটরাজ ১৮।২০৪।১৮; ঘাটের ধারে কম্পিত ঝাউশাখে / দোয়েল দোলে সংগীতে চঞ্চলি। বীথিকা ১৯। ৪৮।৮; উত্তরবায়ু আমি ভিক্ষুকসম/হিম-নিশ্বাসে জানাই মিনতি মম/শুষ্কশাখার বীথিকারে চঞ্চলি। ৫৩।১৫; ওর ছুটি

পাখা চঞ্চলি উঠে তব হৃৎকম্পনে। সানাই ২৪।৭৯।৮॥ ০ ছে। না-ধা। চঞ্চল হচ্ছে॥ বকুলে বকুলে শুধু মধুকর উঠিছে গুঞ্জরি/অকারণ আন্দোলনে চঞ্চলিছে অশোকমঞ্জরী, নটরাজ ১৮। ২৩৮।২৬॥ ০ তে। না-ধা। চঞ্চল করতে॥ ওই ধ্বনি আমার স্বপন/ চঞ্চলিতে চাহে তার বঞ্চনায়। বীথিকা ১৯।৪৪।১৬॥ ০ য়া। না-ধা। চঞ্চল ক'রে॥ আকাশে ছড়ায় উচ্চহাস/ চঞ্চলিয়া শীতের প্রহর/শিশিরমন্থর। বলাকা ১২।৩২।১৪; মধুকর গুঞ্জিত/ কিশলয় পুঞ্জিত/উঠিল বনাঞ্চল চঞ্চলিয়া। মহুয়া ১৫।১২।১৫; গ্রহ তারা রবি/যে-আগুন জ্বেলেছে তা বাসনারি দাহ,/সেই তাপে জগৎ প্রবাহ/ চঞ্চলিয়া চলিয়াছে বিরহ-মিলন-দ্বন্দ্ব-ঘাতে। বিচিত্রিতা ১৭।৩২।৫॥ [৩৭]॥

**চঞ্চলি/ত**। চঞ্চল॥ মনে যেন আগুন উঠল খেপে,/চঞ্চলিত বীণার তারে যৌবন মোর উঠল কেঁপে কেঁপে। পলাতকা ১৩।৩৬।১৬; আলোকের আঘাতে তনুতে/প্রতিদিন উঠিয়াছে চঞ্চলিত অনুতে অনুতে/স্পন্দবেগে নিঃশব্দ ঝংকারগীতি; বনবাণী ১৫।১১৮।১২; দক্ষিণসাগর হতে একি/তাণ্ডবনৃত্যের স্পর্শ শাখার হিল্লোলে তব দেখি/ মুহুর্মুহু চঞ্চলিত। ১৩৭।২০; চঞ্চলিত কত শিথিল চুলে,/কত চোখের কোণে। বিচিত্রিতা ১৭।৩৭।৪; মঞ্জরিত লবঙ্গ-লতায়/চঞ্চলিত এলোকেশে। তাঁ-দেশ ২৩।১৬৭।২৬; নৃত্যপরা বনাঙ্গনা বনাঙ্গনে সঞ্চরে,/চঞ্চলিত চরণ ঘেরি মঞ্জীর তার গুঞ্জরে, আহা। নৃ-চণ্ডা ২৫।১৬২।১৪॥ **স্বপ্নচঞ্চলিত**। নিদ্রা পারাবার যেন স্বপ্নচঞ্চলিত। মানসী ২।১৪৯।৫॥ [২০।১৮; ৩১]॥ ০ নী। (স্ত্রী)। চঞ্চলা॥ কোন্ দেশে যে চলে গেছে সে চঞ্চলিনী। বিচিত্রিতা ১৭।৪০।২॥ [২০।৭৮]॥

**চঞ্চলে**। না-ধা। চঞ্চল হয়॥ চকিত হৃদয় চঞ্চলে কাননপথ চাহি রে। ভা-পদা ২।৬।১৫॥ [৩৭]॥

**চটনমানযন্ত্র**। কাল্পনিকযন্ত্র যাতে চটাভাব মাপা যায়॥ চটাভাব চটনমানযন্ত্রে ব্লাড হীট ছাড়িয়ে ওঠে। য়ু-পত্র ১।৫৫৮।৫॥ [২৮]॥

**চড়্**। ধাতু—চড়াও কর্॥ গৃহস্থের ঘরের মধ্যে চড়ে তাদের অপমান করবেন আপনার এ অধিকার আমরা কোনোমতেই মানব না। গোরা ৬।৩৭৬।২৫॥ [১০]॥

**চড়াও**। চড়াই॥ একবার কষ্টেসৃষ্টে টানিয়া ঠেলিয়া গাড়ি চড়াও রাস্তার উপর তুলিতেছে, একবার গাড়ি গড়্-গড়্ করিয়া দ্রুতবেগে ঢালু রাস্তায় নামিয়া যাইতেছে। বিচিত্র-প্র ৫। ৪৮৪।১২॥ [১০]॥

**চড়োয়া**। চড়াও॥ পুলিস যখন করে ঘরে এসে চড়োয়া। খাপছাড়া ২১। ১২।৫; শব্দতত্ত্ব ১২।৩৮৯।২৩॥ [২৬]॥

**চণ্ডালি/কা**। (স্ত্রী)। চণ্ডালবীণা। চণ্ডালের মেয়ে॥ ২৩।১৩৩ পৃ। কাব্যের নাম॥[১৭]॥ ০ নী। (স্ত্রী)। চণ্ডালী॥ জাত লুকোস নি? বলেছিলি যে তুই চণ্ডালিনী? চণ্ডালিকা ২৩।১৩৬।২;

ওরে তুই চণ্ডালিনী না হোস যদি, ১৫৩।২ ॥ [২০।৭৮] ॥

**চণ্ডীপাঠ**। চণ্ডীর মাহাত্ম্যপাঠ। হট্ট-গোল গোলমাল চণ্ডীপাঠ আছি ভাই ভুলি/মানসী ২।১৫৫।২ ; বাতাস কেবলই শ ষ স এবং জল কেবলই বাকি অন্ত্যস্থ [ অন্তঃস্থ ] বর্ণ য র ল ব হ নিয়ে চণ্ডীপাঠ বাধিয়ে দিলে, জাপান-যাত্রী ১৯।৩০৩।৭ ॥ [১৫] ॥

**চতুঃসীমানা**। চৌহুদ্দি ॥ পড়াশুনা কিছু তার হইলই না, সকাল সকাল বিবাহ হইয়া গেল এবং সেই বিবাহের চতুঃসীমানার মধ্যে কেহই তাহাকে ধরিয়া রাখিতে পারিল না। চতুরঙ্গ ৭।৪৩৩।২১ ; আমরা স্ত্রীলোককে আমাদের চতুঃসীমানা হইতে দূরে খেদাইয়া রাখিয়া নিরাপদে রসের চর্চা করিবার ফন্দি করিয়াছি। ৪৭৬। ৬ ॥ [২৪] ॥

**চতুশ্চরণ**। সংস্কৃতীকৃত—চারপা ॥ বটু কহে, 'এ কী অকরণ,/ ধরি তব চতুশ্চরণ / সে ২৬।২৩২।১৭ ॥ [২৩] ॥

**চন্দ্র/খণ্ড**। খণ্ডচাঁদ ॥ চন্দ্রখণ্ড তাহার চোখের সম্মুখে ঘন বাঁশবনের অন্তরালে অদৃশ্য হইয়া গেল। নৌকাডুবি ৫। ২৫০।২১ ॥ তু. চাঁদের খণ্ড। ছিন্নপত্রাবলী ২৫৪।২০ ॥ [৪৪] ॥ ০ -আলোক-গীতিকা। অনু. moonlight sonata. কিন্তু তোমাতে আমাতে চাঁদেতে, গঙ্গার ধারায়, আকাশের তারায়, একটা সম্পূর্ণ ঐকতানিক সৃষ্টি—বেটোফেনের চন্দ্রালোকগীতিকা। শে-কবিতা ১০।২৭৪।২৯ ॥ [৪২] ॥

**চন্দ্রিমা**। চাঁদ ॥ হেরিল আকাশপানে সুনীল জলদ যানে/ঘুমায়ে চন্দ্রিমা ঢালে হাসি এ নিশীথে। বনফুল অ-১। ৮৯।১৪ ॥ তু. চাঁদিমা ॥ [৮] ॥

**চন্দ্রোদয়হীন**। চাঁদ-না-ওঠা ॥ বিহারী চন্দ্রোদয়হীন অন্ধকার ছাদে একখানি কেদারা লইয়া বসিয়া আছে। চোখের বালি ৩।৪২৭।১ ॥ [৪৪] ॥

**চমক-সঞ্চার**। আতঙ্কশিহরণ ॥ শব্দমাত্রেই উভয়ের দেহে যে একটি চমক-সঞ্চার হইতেছিল, চো-বালি ৩।৪৭০। ৩ ॥ [৪৪] ॥

**চমৎকৃতিজনক**। বিস্ময়কর ॥ তাহা না ছিল অত্যলঙ্কৃত, না চমৎকৃতিজনক, কিন্তু মূল্যবান। অনু. অ-২।৫৪৭।২১ ॥ [৪৪] ॥

**চয়ননির্বাচন**। বেছে বেছে তোলা ॥ আজ ভোরে জাহাজ ছাড়িবার পূর্বে তীরে নামিয়া এইগুলি যথাস্থান হইতে চয়ন-নির্বাচনে প্রবৃত্ত হইয়াছিল, নৌকাডুবি ৫।২৫৬।৫ ॥ [৪২।১] ॥

**চয়নিকা**। অনু. anthology. [অধুনা অপ্রচলিত কবির স্বনামখ্যাত কাব্য-সংকলন]। অতএব রবীন্দ্রনাথ নিরবধি-কালের চয়নিকায় একবার ধরা দেয়, প-প-প্রান্তে ৬৬।১৫ ॥ [২০।২৫ ; ৪১।১] ॥

**চর্**। ধাতু — বিচরণ কর্ ॥ আমরা সুখের স্ফীত বুকের/ছায়ার তলে নাহি চরি। কল্পনা ৭।১৪৮।২৩ ; আমরা যা খুশি তাই করি, / তবু তাঁর খুশিতেই চরি, / গীত ১।২৪৯।১৬ ॥ [১৩] ॥

**চরণ/চক্র**। মল॥ মন-ভারী-করা যুবতীর পক্ষে আকাশের তারা, নন্দনের পারিজাত এবং প্রাণসমর্পণের প্রস্তাব সন্তোষজনক হইতে পারে; কিন্তু অধিকাংশ স্থলেই তাহার সঙ্গে সঙ্গে বাজুবন্ধ বা চরণচক্রের প্রয়োজন হয়। লোক-সা ৬।৬৪০।৯; সিঁথি থেকে চরণচক্র পর্যন্ত গয়নার অভাব নেই, যাত্রী ১৯।৪৭৭।১৬; বউ আসে চতুর্দোলা চ'ড়ে/আমকাঁঠালের ছায়ে,/ গলায় মোতির মালা, সোনার চরণ-চক্র পায়ে। আ-প্রদীপ ২৩।৮৪।২২; ৮৬।১৬॥ [৪২।১]॥ ০ **বর্তী**। পদতল-বর্তী॥ পৃথিবীর সমস্ত যুবাপুরুষ ওই তৃণপুঞ্জরূপে দল বাঁধিয়া নিস্তব্ধে আমার চরণবর্তী হইয়া দাঁড়াইয়াছে এইরূপ আমি কল্পনা করিতাম; হৃদয়ে অকারণে কেমন বেদনা অনুভব হইত। গল্প ১৬।৩২৪।১৪॥ [৪৪]॥ ০ **শায়ী**। পদাশ্রিত॥ লক্ষ্মীর চরণ-শায়ী পদ্মের মতন। চিঠি ৩।১৬৮।৮॥ [৪৪]॥ ০ -**আশ্রয়**। পদাশ্রয়॥ "না, না। অমন কথা বলিয়ো না। তুমি কোনো অপরাধ কর নাই। সকল দোষ আমার। আমাকে তোমার দাসীর মতো শাসন করো। আমাকে তোমার চরণাশ্রয়ের যোগ্য করিয়া লও।" চো-বালি ৩।৩৪৫।২॥ [৪৪]॥

**চরবিহারী**। চর যার বিহারভূমি॥ আমি চমকিয়া উঠিলাম, আমার স্ত্রীও কাঁপিয়া উঠিলেন। কিন্তু পরক্ষণেই আমরা দুইজনেই বলিলাম, এই শব্দ মানুষিক নহে, অমানুষিকও নহে—চরবিহারী জলচর পাখির ডাক। গল্প ১৯।২৬৬।১৪॥ [৪৪]॥

**চরমদিন**। অন্তিম দিন॥ যা কিছু মোর সঞ্চিত ধন/এতদিনের সব আয়োজন/ চরমদিনে সাজিয়ে দিব উহারে—/ মরণ যেদিন আসবে আমার দুয়ারে। গীতাঞ্জলি ১১।৯০।১৯॥ [৪৪]॥

**চরিতবায়ুগ্রস্ত**। চরিতবাতিকেপাওয়া॥ য়ুরোপকে চরিতবায়ুগ্রস্ত বলা যাইতে পারে। ভারতবর্ষ ৪।৪৪৩।১৩॥ [৪৪]॥

**চরিত্র/চিত্র**। অনু. characterisation. সে বর্ণনায় আমরা শুদ্রক রাজার চরিত্রচিত্র প্রত্যাশা করিব না। প্রাচীন-সা ৫।৫৪৩।২৮, ২৯; মনস্তত্ত্ব-ঘটিত বইয়ের শিরোনামায় যখনই দেখব 'স্ত্রীর সম্বন্ধে স্বামীর ঈর্ষা' বুঝব বিষয়টিকে ব্যাখ্যা দ্বারাই নামটি সার্থক হবে। কিন্তু 'ওথেলো' নাট-কের যদি ওই নাম হত পছন্দ করতুম না। কেননা এখানে বিষয়টি প্রধান নয়, নাটকটিই প্রধান। অর্থাৎ আখ্যান-বস্তু, রচনারীতি, চরিত্রচিত্র, ভাষা, ছন্দ, ব্যঞ্জনা, নাট্যরস সবটা মিলিয়ে একটি সমগ্র বস্তু একেই বলা চলে ব্যক্তিরূপ। গ্রন্থ-প ৯।৫৪৪।২৮॥ [৪২]॥ ০ **দৈন্য**। স্বভাবের দীনতা॥ কিন্তু আত্মলাঘবকারী পরস্পরের সৌভাগ্য বিদ্বেষী নিন্দালোলুপ যে চরিত্রদৈন্য শুভকর্মে পরস্পর মিলিত হবার পথে সচেষ্টভাবে কাঁটার বীজ বপন করে চলেছে, শিক্ষা ২২৭।১৩॥ [৪৪]॥ ০ **রূপ**। অনু. character. ইংরেজি ভাষায় ক্যারেক্টর শব্দের একটা অর্থ,

স্বভাব, নৈতিকচরিত্র; আর একটা অর্থ চরিত্ররূপ। অর্থাৎ, এমন কতকগুলি গুণের এমন সমাবেশ যাতে এই সমাবেশটি বিশেষভাবে লক্ষ্যগোচর হয়। যাত্রী ১৯।৪৩২।২০-২১; সাহিত্যে তত্ত্বকথাও তেমনি, তা নৈর্ব্যক্তিক; তাকে নিয়ে বিহ্বল হয়ে পড়লে চরিত্রের বিচার আর এগোতে চায় না। সেই চরিত্ররূপই রস সাহিত্যের, অরূপ তত্ত্ব রসসাহিত্যের নয়। সা-স্বরূপ ২৭।২৫৭।২৬ ॥ [৪২] ॥

**চর্চা জাগ্‌।** সং-ধা। অনুশীলনের প্রচলন হ ॥ আয়রলণ্ডেই বিদ্যার চর্চা জাগিয়াছিল। শিক্ষা ১২।২৮৯।২৪ ॥ [৩৬।১] ॥

**চর্মপত্র।** অনু. parchment. বহুসহস্র চর্মপত্রে রূপালি সোনালি অক্ষরে তাঁদের ধর্মগ্রন্থ আবেস্তা লিপীকৃত হয়ে এইখানে রক্ষিত ছিল। পারস্যে ২২। ৪৬৩।২৬ ॥ [৪২] ॥ • **পেটক।** অনু. leather suitcase. ক্যাবিনের মধ্যে স্তূপাকার বিক্ষিপ্ত জিনিসপত্র যেমন-তেমন করে চর্মপেটকের মধ্যে প্রবিষ্ট করিয়ে দিয়ে তার উপরে তিন-চার-জনে দাঁড়িয়ে নির্দয়ভাবে নৃত্য করে বহুকষ্টে চাবি বন্ধ করা গেল। য়ু-ডায়ারি ১।৫৯২।১১ ॥ [৪২] ॥

**চর্য।** ব্রত ॥ **ক্ষাত্রচর্য।** আমাদের সেই চিরশত্রুর সঙ্গে লড়াইয়ে যাত্রা করে ক্ষাত্রচর্যে দীক্ষা গ্রহণ করতে রাজি কি? মুকুট ৮।১১৯।১৯ ॥ [১০] ॥

**চল/-ঊর্মি।** চঞ্চল ঢেউ ॥ ঊর্মিহীন নদী যথা ঘুমায় নীরবে— / সহসা করণ-ক্ষেপে সহসা উঠেরে কেঁপে, / সহসা জাগিয়া উঠে চলঊর্মি সবে! বনফুল অ-১।৫৪।৮ ॥ চলোর্মি দ্র. ॥ [২১।২; ৪৩] ॥ • **চঞ্চল।** সমার্থক যুগ্মশব্দ। অতিচঞ্চল ॥ যেন চল-চঞ্চল নব পল্লব-দল / মর্মরে মোর মনে মনে। ফাল্গুনী ১২।১০৩।১৮ ॥ [৪২।২; ৪২।৪; ৪৩; ৪৪] ॥ • **চরণ।** চঞ্চলচরণ ॥ দ্যুলোক ভূলোকে বিলসিছ চল-চরণে, / তুমি চঞ্চলগামিনী। চিত্রা ৪।২১।৫ ॥ [৪২। ৪; ৪৩] ॥ • **চাহনি।** চপলচাউনি ॥ চকিতে চকিতে চল-চাহনিতে / ভুলায়েছ বারে বারে। পূরবী ১৪।৩৬।৫ ॥ [৪৩] ॥

**চলৎ/চিত্ত।** চঞ্চলমন ॥ বিশ্বের মধ্যে একটা দিক আছে যেটা তার স্থাবর বস্তুর অর্থাৎ বিষয়সম্পত্তির দিক নয়; যেটা তার চলচ্চিত্তের নিত্য প্রকাশের দিক। যাত্রী ১৯।৪১৫।২২ ॥ [৪৩; ৪৪] ॥ • **প্রবাহ।** চলন্তধারা ॥ স্থাবরের মর্মের মধ্যে নিয়ে আসে প্রাণের চলৎ-প্রবাহ। ভা-রাম-রায় ৯।৫ ॥ [৪৩] ॥ • **বেগ।** চলন্ত বেগ ॥ ছবি-গান-কাব্যও আপন ছন্দস্পন্দনের চলদ্‌বেগে আমাদের চৈতন্যকে গতিমান্ আকৃতিমান্ করে তুলছে নানা-প্রকার চাঞ্চল্যে। ছন্দ ২১।৩৬৫।১ ॥ [৪৩; ৪৪] ॥

**চলনধর্ম।** গতিধর্ম ॥ যে জাতির মনের মধ্যে চলনধর্ম প্রবল সেই জাতিই পরের সম্পদ্‌কে নিজের সম্পদ করে নিতে পারে। জাপানযাত্রী ১৯।৩৫৫। ১৩; একদিকে তার মানসপ্রকৃতির

মধ্যে চিরকালই চলনধর্ম আছে, ২৪-২৫; এশিয়ার মধ্যে একমাত্র জাপানের মনে সেই স্বাভাবিক চলনধর্ম থাকাতেই জাপান সহজে ইয়ুরোপের ক্ষিপ্রতালে চলতে পেরেছে এবং তাতে করে তাকে প্রলয়ের আঘাত সইতে হয় নি। ৩৫৬।৪; বাঙালির মনের এই প্রবল বিরোধের মধ্যেও তার চলনধর্মই প্রকাশ পায়। ৩৫৭।১৬॥ [৪৪]॥

**চলমান**। চলন্ত॥ চিরদিন তার স্রোতে/ বাঁধন-বাহিরে মোর চলমান বাসা/ ভেসে চলে তীর হতে তীরে। জন্মদিনে ২৫।১০০।৩॥ [৩১]॥

**চলোর্মি**। চঞ্চল ঢেউ॥ কোন মন্দাকিনীর চালোর্মি [ চলোর্মি ] কল্লোল থেকে, ভা-পত্রা ৬০।১২॥ [২১।২; ৪৩]॥

**চাকনাড়া**। যে মৌচাক আলোড়িত করা হয়েছে॥ রাজ্যের বাংলা কথা চাকনাড়া মৌমাছির মতো মুখদ্বারে ভিড় করে ছুটে আসে। য়ু-ডায়ারি ১।৬১১।২৭॥ তু মধুচক্রে লোষ্ট্রপাতে বিক্ষিপ্তচঞ্চল / পতঙ্গের মতো—কথা ৭।২০।১১-১২॥ [৪২।১]॥

**চাকরিপিপাসু**। চাকরিপ্রত্যাশী॥ চাকরিপিপাসুদের মতো কলেজে পাশ দেওয়া আমার বংশ মর্যাদার হানিজনক...সমাজ ১২।২৪৯।১৭॥ [৪২।৩; ৪৪]॥

**চাটুকর**। খোশামুদে॥ তোমরাও চাটুকর/সভাসদসম, বিসর্জন ২।২৯৮।২০॥ [৪৪]॥

**চাণ্যকতা**। কূটনৈতিকতা॥ কলকৌশল ধূর্ততা চাণ্যকতা পরিহার করিয়া... সমালোচনা অ-২।১৫৫।৪॥ [২০।৩৩; ৩৩]॥

**চাঁদা**। চাঁদ॥ কোন্ গগনে মেঘের কোণে/লুকায়ে কোন্ চাঁদা রে? মানসী ২।১২৮।৮; হেনকালে গগমেতে উঠিলেন চাঁদা — কণিকা ৬।১৯।৭; একটুখানি ভেসে-ওঠা ত্রয়োদশীর চাঁদা। খাপছাড়া ২১।১৬।১৮; রাহু-লাগার বেদন লাগে পূর্ণিমা-চাঁদার। গীত ২।৫৯৭।১৮; আকাশে উঠেছে চাঁদা,/সাগর কি থাকে বাঁধা—গীত ৩।৭৯১।১৬॥ ∘ **সাধ্**। সং-ধা। চাঁদা ভিক্ষা কর্॥ তখন কি দ্বারে দ্বারে চাঁদা সেধে বেড়াতে হবে? গোরা ৬।১৩৩।১৩॥ [৩৬।১]॥

**চাঁদিমা**। চাঁদ॥ আমাদেরি তরে উঠে রে তপন/আমাদেরি তরে চাঁদিমা উঠে। বনফুল অ-১।৬৯।২৪; তরল জলদে বিমল চাঁদিমা/সুধার ঝরণা দিতেছে ঢালি। শৈ-সংগীত অ-১। ৪২৯।১; প্রতিপদ ছিল হ'ল পূরণিমা, /প্রতি নিশি নিশি বাড়িল চাঁদিমা, ৪৭৬।১৮; বালা ঘুমায়ে পড়েছে ধরা,/ সখি, ঘুমায় চাঁদিমা তারা, ৪৯৫।১৪॥ তু. চন্দ্রিমা॥ [২৬]॥

**চা/-পাত্র**। চায়ের পেয়ালা॥ অন্নদাবাবু আজ চা-পাত্রের মুহুর্মুহু আহ্বান উপেক্ষা করিয়াছিলেন। নৌকাডুবি ৫। ৩০৬।২৫॥ [৪২।৩]॥ ∘ **-পান-সভা**। অনু. tea party. তাহার বাড়িতে মাঝে মাঝে মিশনারি মেয়েদের

চাপানসভা বসিত। গোরা ৬।২৮৪। ১১ ॥ [৪২ ; ৪২।৩] ॥ ● **-পিপাসু**। চাতৃষ্ণার্ত ॥ চা-পিপাসুর ভিড় লাগে সাড়ে চারটের পর থেকে। চার-অ ১৩।২৭২।১৪ ॥ [৪২।৩] ॥

**চাঁপালি**। চাঁপার মতো রং ॥ নিজের মনের রঙ মেলাবার বাটিতে/চাঁপালি খড়ির মাটিতে/সানাই ২৪।১১৩।২২ ॥ তু. ধারাযন্ত্রে সিনান করি যত্নে তুমি এসো পরি চাঁপাবরন লঘু বসনখানি। উৎসর্গ ১০।৫৪।২২ ॥ [২০।৭২] ॥

**চাপুনি**। চাপ ॥ সইতে পারে না তার চাপুনি,/পালাজ্বরে দিল তাঁরে কাঁপুনি। ছড়া ২৬।২৯।২১ ॥ [৫] ॥

**চারিত্র**। ১. স্বভাব, চরিত্র ॥ অনেকগুলি সংযতমনা ও ভাবোত্তপ্তহৃদয় মনুষ্যের মহাসংঘ যে একটি সচেতন চারিত্র সৃজন করে তাহাই নেশন। আত্মশক্তি ৩।৫১৯।২২ ; চারিত্রে, মতে এবং ভাবেও এইরূপ বৈচিত্র্য এবং বিরোধ। ভারতবর্ষ ৪।৪১৭।২৮ ; তাহার চারিত্র আদর্শ উচ্চতম নহে। ৪২৩।২০ ॥ [১০] ॥ ● **চিত্ত**। স্বভাবের মন ॥ সাধারণের মঙ্গলের জন্য ব্যক্তিবিশেষের ত্যাগ স্বীকারের দ্বারা এই চারিত্রচিত্ত যতক্ষণ নিজের বল সপ্রমাণ করে, আত্মশক্তি ৩।৫১৯।২৩ ॥ [৪৪] ॥ ● **শক্তি**। স্বভাবের শক্তি ॥ তার মধ্যে বেসুর আছে, প্রতিবাদ আছে, নানা-প্রকার বিমিশ্রতা আছে, সেইজন্যেই চারিত্রশক্তি আছে। যেমন কর্ণের চারিত্রশক্তি যুধিষ্ঠিরের চেয়ে অনেক বড়ো। ছন্দ ২১।৪২১।৪, ৪ ॥ [৪৪] ॥ ● **সৃষ্টি**। স্বভাবসৃজন ॥ তার উদ্দেশ্য ছিল সর্বজনীন চিত্তের উদ্দীপন, উদ্‌বোধন, চারিত্রসৃষ্টি। শিক্ষা ২০২। ১৮ ॥ [৪৪] ॥ ২. চরিত্রবিষয়ক ॥ প্রাচীন হিন্দুর ধর্ম ও চারিত্রগ্রন্থে, ইতিহাসে ... ভারতবর্ষ ৪।৪১৭।১৪ ॥ [১০] ॥ ৩. অনু. character hero. চারিত্রপূজা। র-৪।৪৭৭ পৃ.। গ্রন্থের নাম ॥ ১৭। ৪. ethics. চারিত্রনীতি শব্দটি উপযুক্ত হইয়াছে, কিন্তু ইহাকে আর-একটু সংহত করিয়া 'চারিত্র' বলিলে ব্যবহারের পক্ষে সুবিধাজনক হয়। শব্দতত্ত্ব ১২।৫৮০।২২ ; চরিত্র-নীতিশিক্ষা, চরিত্রনীতিবোধ, চরিত্র-নৈতিক উন্নতি অপেক্ষা 'চারিত্র-শিক্ষা', 'চারিত্রবোধ', 'চারিত্রোন্নতি' আমাদের কাছে সংগত বোধ হয়। ২৪ ॥ ১৭। ● **নীতি**। অনু. ethics. চারিত্রনীতিকে তিনি এইসঙ্গে এক করিয়া ..পরিচয় ১৮।৪৪১।২ ; চারিত্র-নীতির উপদেশে খৃষ্টানধর্মের সঙ্গে বৌদ্ধধর্মের মিল আছে, বুদ্ধদেব ২৬। ১২ ; চারিত্রনীতির উপদেশ জিনিসটা মনোরম নহে ; ১৫ ॥ [৪২ ; ৪৪] ॥ ● **নীতিগত**। অনু. ethical. মানুষের চারিত্রনীতিগত নূতন উপলব্ধির সঙ্গেও প্রাচীন শাস্ত্রানুশাসনের আগাগোড়া মিল থাকে না। সঞ্চয় ১৮।৩৭৫।৮ ॥ [৪২ ; ৪৪] ॥ ● **নৈতিক**। অনু. ethical. চারিত্রনৈতিক শিক্ষা, গোরা ৬।২৮৬।২১ ; যেটাকে আদর্শ বলিয়া গণ্য করিয়াছি সেটাকে ভালো করিয়া পালন করিতে অক্ষম হওয়াই চারিত্র-

নৈতিক হিসাবে দেউলে হওয়া। পরিচয় ১৮।৫২৮।৮ ॥ [১৭ ; ৪২ ; ৪৪]॥

**চারুমুখী**। (স্ত্রী)। অনু. fairfaced. চারমুখী কন্যাটি...অনু. অ-২।৫১৬।৭ ॥ [১০]॥

**চালন**। চালনা॥ নিষ্ঠা যে কেবল আমাদের শুষ্ক কঠিন পথের উপর দিয়ে অক্লান্ত অধ্যবসায়ে চালন করে নিয়ে যায় তা নয়, সে আমাদের কেবলই সতর্ক করে দেয়। শান্তি-নি ১৪।৩৫৮। ১৮ ॥ [২০।৭৫]॥

**চাষামি**। চাষার ভাব॥ জজ বলে, গেল কোথা ফরিয়াদী আসামী ; / হুজুর, পেয়াদা বলে, বেটাদের চাষামি! ছড়া ২৬।১৬।৮ ॥ [২০।৭০]॥

**চাহ**। ধাতুরূপ—চাও॥ হে ভৈরব শক্তি দাও ভক্তপানে চাহ॥ তপতী ২১। ১১৯।৪ ; চাহো নাথ, চাহো / নৈবেদ্য ৮।৬৬।১২, ১২ ॥ [৩৪]॥

**চিকনচাকন**। শব্দদ্বৈত॥ বাহিরের চিকনচাকনকে যদি তুমি খাতির করিতে না চাও...শিক্ষা ১২।৩০৬।১৭॥ [৩৯]॥

**চিকিৎসাব্যবসায়ী**। অনু. medical practitioner. ডাক্তার ম—একজন আধবুড়ো চিকিৎসাব্যবসায়ী। য়ু-পত্র ১।৫৮৩।১ ॥ [৪২ ; ৪৪]॥

**চিঙ্গটি**। ঘুষো চিংড়ি॥ সরস্বতীর কমল-বনে চিঙ্গটিনামক কর্দমচর ক্ষুদ্র মৎস্যের সন্ধানে ..ব্যঙ্গ-কৌ ৭।৩৬০।৪ ॥ [১০]॥

**চিত্তসঞ্চিত**। হৃদয় সংহৃত যাতে॥ আমার চিত্তসঞ্চিত, এসো। গল্প ১৯। ২৩৩।২৩ ॥ [৪২।১]॥

**চিত্ত/কায়া**। কায়মন॥ টান্‌রে দিয়ে সকল চিত্তকায়া, / টান্‌রে ছেড়ে তুচ্ছ প্রাণের মায়া, গীতাঞ্জলি ১১।৯৪।১ ॥ [৪২।১]॥ ◦ **কুহর**। হৃদয়কন্দর॥ যে রাগিণী চিরজন্ম ধরিয়া / চিত্তকুহরে উঠে কুহরিয়া, / সো-তরী ৩।১১৯।৬ ; সৃষ্টির প্রথম মন্ত্র—"আমরা চাই!" এই মন্ত্র কি দেশের চিত্তকুহর হইতে একেবারেই শুনা যাইতেছে না! পরিচয় ১৮।৫১২।১৫ ; কত মর্মভেদী কান্নার প্রতিধ্বনি দিনরাত্রি আমার চিত্তকুহরে ক্ষুব্ধ হয়ে বেড়াচ্ছে তোমাকে তা বোঝাবার আশা ছেড়ে দিয়েছি। তপতী ২১।১৪৭।২৬ ॥ [৪৪]॥ ◦ **গত**। হৃদয়বিষয়ক॥ বৃত্তিগত ভেদ হইতে আরম্ভ করিয়া ব্রাহ্মণ ক্ষত্রিয়ের মধ্যে এই চিত্তগত ভেদ এমন একটা সীমায় আসিয়া দাঁড়াইল ..পরিচয় ১৮।৪২৯। ২৬ ॥ [৪৪]॥ ◦ **গ্রাহী**। অনু. interesting. চিত্তগ্রাহী পত্র···অনু. অ-২।৫৩৪।১৭ ॥ [৪২ ; ৪৪]॥ ◦ **ঘাতী**। হৃদয়নাশক ॥ এমন চিত্তঘাতী সুগম্ভীর মূর্খতাকে···শিক্ষা ২৩১।১৭ ; [৪৪]॥ ◦ **জয়িনী**। (স্ত্রী)। মনোজয়িনী॥ তোমার চিত্তজয়িনী বাণী আমার অন্তরে শুনাও॥ গীত ১।৫৭।৬ ॥ [৪৪]॥ ◦ **জ্বালা**। অন্তরের জ্বালা॥ তাঁহার চিত্তজ্বালা যে আরও দ্বিগুণ বাড়িয়া উঠিল···গোরা ৬।৩৫৬।২৫ ॥ [৪২।১]॥ ◦ **তল**। মন-ভূমি॥ কিন্তু এই-যে মুহূর্তে বেদন-হোমানল / আলোড়িছে বিপুল চিত্ততল / বিশ্বধারায় দেশে-দেশান্তরে/লক্ষলক্ষ ঘরে—সেঁজুতি ২২।

৪৯।৯ ॥ [৪৪] ॥ ॰ **দীর্ণ**। হৃদয়-বিদারক ॥ রাধিকার চিত্তদীর্ণ তীব্র ব্যাকুলতা…সো-তরী ৩।৪২।৫ ॥ [৪৪]॥ ॰ **দৃষ্টি**। চিত্তরূপদৃষ্টি ॥ বাহিরের বিশ্বের রূপধারার দিকেও আমি যেমন তাকাতে তাকাতে চলেছি, আমার অন্তরের চিন্তাধারা ভাবধারার দিকেও আমি তেমনি চিত্তদৃষ্টি দিয়ে তাকাতে তাকাতে চলেছি। জাপান-যাত্রী ১৯।২৯৯।১০; অভিনয় ব্যাপারটা বেগবান, প্রাণবান, গতিশীল; দৃশ্য-পটটা তার বিপরীত; অনধিকার প্রবেশ করে সচলতার মধ্যে থাকে সে মূক, মূঢ়, স্থাণু; দর্শকের চিত্ত-দৃষ্টিকে নিশ্চল বেড়া দিয়ে সে একান্ত সংকীর্ণ করে রাখে। তপতী ২১। ১১৬।১৫ ॥ [৪৪] ॥ ॰ **পাবন**। মন-পবিত্রকারক ॥ এসো গো চিত্তপাবন ॥ গীত ২।৫৪৭।৮ ॥ [৪৪] ॥ ॰ **প্রকৃতি**। মনঃপ্রকৃতি — সা-পথে ২৩।৫২৫।৭ ॥ এই যুগ একটি বিশেষ উদ্যমশীল চিত্ত-প্রকৃতির ভূমিকা সমস্ত জগতে প্রবর্তিত করছে। শিক্ষা ২৫৪।২০ ॥ [৪৪] ॥ ॰ **বান**। হৃদয়বান; গুণ-গ্রাহী ॥ সে চিত্তও চিত্তবান পারসি-কের ..পারস্যে ২২।৪৮৮।১৫ ॥ [২০। ৩৭] ॥ ॰ **বীণা**। চিত্তরূপ বীণা ॥ সেই ধ্বনিতে চিত্তবীণায় তার বাঁধিব বারে বারে। গীত ১।৬।৫; চিত্তবীণার "তারে/সপ্তসিন্ধু দশদিগন্ত নাচাও যে ঝংকারে। ৯৮।৯ ॥ তু. হৃদয়বীণা ॥ [৪৪] ॥ ॰ **ভূমি**। মনরূপভূমি ॥ ভারতবর্ষের চিত্তভূমিকে আজিও উর্বরা করিয়া রাখিয়াছে। প্রাচীন-সা ৫।৫০৩।১৩ ॥ তু. চিত্তক্ষেত্র—শিক্ষা ২৪১।২৪; মনঃক্ষেত্র—শিক্ষা ২৫৪। ৩১ ॥ [৪৪] ॥ ॰ **লোক**। মন-লোক ॥ বিশ্বলোকে এবং চিত্তলোকে "আমি দেখছি" এই অনাবশ্যক আনন্দের কথাটা বলাই হচ্ছে আমার কাজ। জাপানযাত্রী ১৯।২৯৯।১৪; আমরা মানুষের চিত্তলোকেও জন্মগ্রহণ করেছি। সেই সর্বজনীন চিত্তলোকের সঙ্গে সম্বন্ধযোগে ব্যক্তিগত চিত্তের পূর্ণতা দ্বারা আমাদের চিন্ময় প্রকাশ পূর্ণ হয়। সা-পথে ২৩।৪৬৯।১৭, ১৮; বাঙালি বাংলাদেশে জন্মেছে বলেই যে বাঙালি তা নয়; বাংলাভাষার ভিতর দিয়ে মানুষের চিত্তলোকে যাতায়াতের বিশেষ অধিকার পেয়েছে বলেই সে বাঙালি। ২২; তেমনি চিত্তলোকেও মানুষ মহামানবের ত্যাগের লোকে জন্মলাভ করেছে ও সঞ্চরণ করছে, বিশ্ব-ভা ২৭।৪০৪।১৪ ॥ [৪৪] ॥ ॰ **স্ফূর্তি**। মনের আনন্দ-প্রকাশ ॥ কিন্তু রমেশ হেমনলিনীর চিত্তস্ফূর্তির কোনো ব্যতিক্রম দেখা গেল না। নৌকাডুবি ৫।১৮৬।৫ ॥ [৪৪] ॥ ॰ **-উৎকর্ষ**। অনু. refinement. এদের চিত্তোৎকর্ষ সাধন করতে, এদের আত্মশক্তিকে পূর্ণতা দিতে, পারস্যে ২২।৪৪৮।১৮; কিন্তু যে পিতৃশক্তি চিত্তোৎকর্ষের পথ দিয়ে ভাবী বংশকে জ্ঞানসম্পদে সম্মানিত করেছে তা আমরা পেয়েছে একটি আশ্চর্যভাষার দৌত্য হতে। বাংলা-প

২৬।৩৯০।২৬; আমি যে সংকল্প নিয়ে শান্তিনিকেতনে আশ্রমস্থাপনার উদ্যোগ করেছিলাম, সাধারণ মানুষের চিত্তোৎকর্ষের সুদূর বাইরে তার লক্ষ্য ছিল না। বিশ্ব-ভা ২৭।৪১৭।১৮; পাশ্চাত্য দেশের চিত্তোৎকর্ষ বিচিত্র চিত্তশক্তির প্রবল সমবায় নিয়ে। শিক্ষা ২১৯।২৩ ॥ তু. চিৎপ্রকর্ষ ॥ [৪২] ॥

**চিৎ/প্রকর্ষ**। অনু. refiinement. নিজের চিৎপ্রকর্ষের যুগব্যাপী ঐশ্বর্যকে সুস্পষ্টরূপে নিজের গোচর করতে না পারলে তা ক্রমশ অনাদরে অপরিচয়ে জীর্ণ হয়ে বিলুপ্ত হয়। শিক্ষা ২০১। ১৮; কিন্তু সেই ভাষাস্বাতন্ত্র্যের সময় থেকেই সমস্ত য়ুরোপে বিদ্যার যথার্থ সমবায় সাধন হয়েছে। এই স্বাতন্ত্র্য য়ুরোপের চিৎপ্রকর্ষকে খণ্ডিত না ক'রে আশ্চর্যরূপে সম্মিলিত করেছে। ২০৭।৭ ॥ তু. চিত্তোৎকর্ষ ॥ [৪২] ॥ • **প্রকৃতি**। মনঃপ্রকৃতি ॥ চিৎপ্রকৃতি এসে জুটলেন কিছু দেরিতে। যাত্রী ১৯।৪২২।২০; খেতের মালিক জৈব-প্রকৃতি; অতএব ফসলের অধিকার নির্ণয় করতে গেলে বৈজ্ঞানিকের কাছে চিৎপ্রকৃতির দাবি অগ্রাহ্য হয়ে আসে। ৩০; কিন্তু চিৎপ্রকৃতি সেই অর্থটাকে নিয়ে যখন আপনার চিন্ময় জিনিস করে তুললে, তখন তাকে চোর বদনাম দিয়ে মূলকেই মালেক স্বীকার করি যদি তাহলে সেক্স্‌-পিয়রেরও মাল থানায় আটক করতে হয়। ৪২৩।৯ ॥ [৪৪] ॥

**চিত্র/বয়ন**। অনু. embroidery. চীনাংশুকের অঞ্চলপ্রান্তে চিত্রবয়ন জানত তরুণীরা। সা-পথে ২৩।৪২১।২৬ ॥ [৪২] ॥ • **ভাণ্ডার**। অনু. picture gallery. মস্কো শহরে ট্রেটিয়াকভ গ্যালারি (Tratyakav Gallery) নামে এক বিখ্যাত চিত্রভাণ্ডার আছে। রা-চিঠি ২০।৩০৬।৬; অথচ সাহিত্যের চিত্রভাণ্ডার থেকে কন্দর্পকে বাদ দিলে লোকসান নেই, সা-স্বরূপ ২৭। ২৫১।১৪ ॥ [৪২] ॥ • **ভারতী**। ছবির বাণী ॥ আমাদের দেশের সঙ্গে আমার চিত্রভারতীর সম্বন্ধ নেই বলে মনে হয়। প-প-প্রান্তে ১১২।১ ॥ [৪৪] ॥ • **যোগ্যতা**। অনু. picture-squeness. আর্টিস্ট পুরানো ভাঙা বাড়ির চিত্রযোগ্যতা যেমন করিয়া দেখে, তার বাসযোগ্যতার খবর লয় না। ক-ই-কর্ম ১৮।৫৫৫।১৮ ॥ [৪২] ॥

**চিত্রী**। চিত্রিত। চিত্রকর ॥ কবি বল, চিত্রী বল, আপনার রচনার মধ্যে সে কী চায়। সে বিশেষকে চায়। যাত্রী ১৯।৪৩২।৯; ওগো চিত্রী, এবার তোমার কেমন খেয়াল এযে, / এঁকে বসলে ছাগল এক উচ্চৈশ্রবা ত্যেজে। ছ-ছবি ২১।১০৮।১১; চিত্রী যখন ছবি আঁকতে বসেন তখন তিনি তথ্যের খবর দেবার কাজে বসেন না। সা-পথে ২৩।৩৮৭।২৩ ॥ [১৭; ২০।৯] ॥

**চিনীয়**। চৈনিক ॥ এটা একজন চিনীয় ধনীর বাড়ি। যাত্রী ১৯।৪৬৫।৩ ॥ [২০।২৯] ॥

**চিন্তন**। চিন্তা ॥ চিন্তনক্রিয়া। বিজ্ঞান-চর্চার দ্বারা জিজ্ঞাসাবৃত্তির উদ্রেক, পরীক্ষণশক্তির সূক্ষ্মতা এবং চিন্তন-ক্রিয়ার যথাতথ্য জন্মে এবং সেইসঙ্গে সর্বপ্রকার ভ্রান্ত সিদ্ধান্ত ও অন্ধ সংস্কার সূর্যোদয়ে কুয়াশার মতো দেখিতে দেখিতে দূর হইয়া যায়। শিক্ষা ১২। ৫০৮।১৬; নক্ষত্রজগতের দেশকালের পরিমাপ পরিমাণ গতিবেগ দূরত্ব ও তার অগ্নি-আবর্তের চিন্তনাতীত প্রচণ্ডতা দেখে যতই বিস্ময় বোধ করি…বিশ্ব-ভা ২৫।৩৮৭।৮ ॥ [১০] ॥

**চিন্তা/-খণ্ড**। চিন্তার টুকরা ॥ দেখিবে ভাবের আবর্জনা, ছিন্ন টুকরা, অব্যবহার্য চিন্তাখণ্ড লইয়া সমস্ত গড়িয়াছেন। বিবিধ-প্র অ-১।৩৮৩। ১৮ ॥ [৪৪] ॥ • **প্রবল**। চিন্তাপ্রধান ॥ আধুনিক উপন্যাস চিন্তাপ্রবল হয়ে দেখা দেবে আধুনিক কালের তাগি-দেই। সা-স্বরূপ ২৭।২৫৭।৬ ॥ [৪২।১] ॥ • **সংকট**। চিন্তারূপ সংকট ॥ গোরা যখন ভাবিয়া কিনারা পাইল না তখন তিনি তাহাকে চিন্তাসংকট হইতে উদ্ধার করিবার জন্য বিনয়ের কথাটা পাড়িলেন। গোরা ৬।১৮৬। ২১ ॥ [৪৪] ॥

**চিন্তিছে**। না-ধা। চিন্তা করছে ॥ অর্থ কী তার ভাবিয়া না পাই,/কত গুণী জ্ঞানী চিন্তিছে তাই, সো-তরী ৩।৮৯। ১০ ॥ [৩৭] ॥

**চির/কালিনী**। (স্ত্রী)। চিরন্তনী ॥ কখনো দিয়েছে দেখা হেন প্রভা-শালিনী/শুধু এ-কালিনী নয়, যারা চিরকালিনী [ চিরকালীনী ]। প্রহা-সিনী ২৩।৮।১০ ॥ [২০।৭৭; ৪৩; ৪৪] ॥ • **গঠনশীল**। যা সতত গঠিত হচ্ছে ॥ সেগুলি আমার চিরগঠনশীল মনে উদিত হইয়াছিল মাত্র। বিবিধ-প্র অ-১।৩৯০।২৪ ॥ [৪৩; ৪৪] ॥ • **জীবনরস**। অনু. elixir of life. য়ুরোপের মধ্যযুগে যেমন আলকেমি-তত্ত্বান্বেষীরা গোপন গৃহে নিহিত থেকে বিবিধ অদ্ভুত যন্ত্রতন্ত্রযোগে চির-জীবনরস (Elixir of life) আবিষ্কার করবার চেষ্টা করেছিলেন, স্বদেশ ১১। ৪৭০।২৬ ॥ [৪২; ৪৩] ॥ • **নন্দন**। চিরআনন্দদায়ক ॥ ফেলে রেখে আয় হাসিক্রন্দন,/ছিঁড়ে আয় যত মিছে বন্ধন,/হেথা ছায়া আছে চিরনন্দন/ চিরবসন্ত বায়। সো-তরী ৩।১২৮।৯ ॥ [৪৩] ॥ • **সম্ভব**। চিরকালই যা সম্ভব ॥ তোমার নির্দিষ্ট কালে/মুহূর্তেই অসম্ভব আসে কোথা হতে/আপনারে ব্যক্ত করি আপন আলোতে/চির-প্রতীক্ষিত চিরসম্ভবের বেশে। নৈবেদ্য ৮।৫০।২৪ ॥ [৪৩; ৪৪] ॥ • **স্মরণ-গৃহ**। অনু. memorial. মৃতদেহের উপরেও পাষাণের চিরস্মরণগৃহ নির্মাণ করে; ছিন্নপত্র ১০।২০ ॥ [৪২; ৪৩] ॥

**চিরাগত**। যা চিরদিন চলে আসছে ॥ এমন একটি সত্য ধর্মের বার্তা তাহারা শুনিয়াছিল যাহা কোনো স্থানবিশেষের চিরাগত প্রথার মধ্যে বদ্ধ নহে… ইতিহাস ১০।১৯ ॥ • **রীতি**। অনু. classic. ক্লাসিকের অর্থাৎ চিরাগত রীতির বাইরেই

রোমান্টিকের লীলা। সা-পথে ২৩। ৫২৫।১০ ॥ [৪২ ; ৪৩] ॥

**চিরায়মাণ**। যা চিরস্থায়ী হচ্ছে॥ প্রিয়প্রত্যাশিত দিনের চিরায়মান [চিরায়মাণ] উৎকণ্ঠিত প্রহরে/ পত্রপুট ২০।৩৯।১২ ; অনভ্যস্ত প্রবাস বাসের দুঃখ সময়কে চিরায়মান [চিরায়মাণ] করেছে। পারস্যে ২২।৪৭৬।২৮ ॥ [২০।৬ ; ২০।১৪] ॥ **চিরায়মানা**। (স্ত্রী)। ক্ষণিকা ৭। ৩২৩ পৃ। কবিতার নাম॥ [২০।৬ ; ২০।১৪] ॥

**চিহ্ন**। ধাতু—চেনা, জানা ॥ **চিহ্নমু**। ভালে ভালে হম অলপে চিহ্নমু/না পাতিয়াব রে তোয়। ভা-পদা ২।২০। ৭ ॥ **চিহ্নিয়া** ॥ চাহে নারী তব রথসঙ্গিনী হবে,/তোমার ধনুর তূণ চিহ্নিয়া লবে। বিচিত্রিতা ১৭।১৩।২০ ॥ [৩৪] ॥

**চুপ/কথা**। নীরব বাণী ॥ পথভুলে যাই দূর পারে সেই চুপকথার/সানাই ২৪। ৯৩।২ ॥ [৪২।১] ॥ ॰ **কার**। চুপ করে যে ॥ জীবনযাত্রায় পদে পদে এই রকম রূপকারের কাজের চেয়ে চুপকারের কাজ অনেক ভালো। প-প-প্রান্তে ২৯।১৮ ॥ [৪৪] ॥

**চুমি**। না-ধা। চুম্বন ক'রে॥ ব্যথা-পথের পথিক তুমি,/চরণ চলে ব্যথা চুমি,/গীতালি ১১।২২২।৮ ; ক্লান্তি-আলসে যাত্রার পথে দিগন্ত আছে চুমি, সেঁজুতি ২২।৫৫।৩ ॥ ॰ **নু**। না-ধা। চুম্বন করলাম॥ বক্ষে লয়ে চুমিনু তার/স্নিগ্ধ বয়নে। চিত্রা ৪। ১০৫।১১ ॥ ॰ **য়ে**। না-ধা। চুম্বন ক'রে॥ সুকোমল শিথিল আঁচলে/ পড়ে আছে আরামে চুমিয়ে/ছ-গান ১।১২১।১২ ॥ [৩৭] ॥

**চুরায়ে**। না-ধা। চুরি ক'রে॥ কে দিল খোকার ঘুম চুরায়ে/শিশু ৯।১৪।৫ ॥ [৩৭] ॥

**চূতকষায়কণ্ঠ**। যার কণ্ঠে আমের কষ লেগে আছে॥ কোথায় প্রফুল্ল অশোক বকুলের বীথিকা, কোথায় বিকশিত মাধবীর প্রচ্ছন্ন লতাবিতান, কোথায় চূতকষায়কণ্ঠ কোকিলের কুহুকাকলি? নৌকাডুবি ৫।১৮৪।৭ ॥ [২১।৩] ॥

**চেতন মান্**। সং-ধা। চৈতন্য হ॥ যত পায় বেত না পায় বেতন, তবু না চেতন মানে। কাহিনী ৭।৯৬।৪ ॥ [৩৬।১] ॥

**চেতনা/বান্**। চৈতন্যময়॥ আলোকে উদ্ভাসিত এই বিচিত্র বিশ্বের মধ্যে সে আপনার প্রাণবান গতিবান চেতনাবান পক্ষিজন্ম সম্পূর্ণভাবে উপলব্ধি করিয়া অন্তরের আনন্দকে সংগীতের উৎসে উৎসারিত করিয়া দেয়। ধর্ম ১৩।৩৯২।১৪ ॥ [২০।৩৭] ॥ ॰ **মান্**। সং-ধা। চৈতন্য হ॥ যদি কোনো দিন তোমার আহ্বানে সুপ্তি আমার চেতনা না মানে/বজ্রবেদনে জাগায়ো আমারে, ফিরিয়া যেয়ো না, প্রভু। গীত ১।৪৭।১৫ ॥ [৩৬।১] ॥

**চেতয়িতা**। চেতনাসঞ্চারকারী॥ নিত্যোহনিত্যানাং, অনিত্য সকলের মধ্যে নিত্য, চেতনশ্চেতনানাং, সমস্ত চেতনার চেতয়িতা, তাঁহাকে সেই

নিত্যরূপে, সেই চেতয়িতারূপেই পাইতে চাই। আ-সাহিত্য ৯।৫৪০। ১০, ১১ ॥ [২০।১২] ॥

**চেতা**। না-ধা। ১. জাগ্ ॥ সহসা স্তিমিত জলে আবেগ সঞ্চার / দুইকূল **চেতাইল**। আশার সংবাদে। কাহিনী ৭।১০৪।১২ ; মাতাল বাতাস আজো থাকি থাকি/**চেতিয়া চেতিয়া** উঠে ডাকি ডাকি, / জড়িত পাখায় সিক্ত শাখায়/দোয়েল দেয় না সাড়া। ক্ষণিকা ৭।২৯৪।১২ ॥ ২. জাগা ॥ ইহা আমাদের সমস্ত চিত্তকে **চেতাইবে**, প-সঞ্চয় ২৬।৫৭৯।১১ ; সাঁ শব্দের অর্থের বালাই নাই, সেইজন্য কল্পনাকে সে অব্যবহিতভাবে ঠেলা দিয়া **চেতাইয়া** তোলে। শব্দতত্ত্ব ১২।৩৭৭।৩০ ; শূন্য তবিল যবে, / বলে, 'পাঁচনেই হবে' — / **চেতাইল** এ ভারতবাসীকে। খাপছাড়া ২১।৩৬।৯ ; দুঃখের অনুভূতি আমাদেরকে সবচেয়ে বেশি **চেতিয়ে** রাখে। বাংলা-প ২৬।৩৮৬।১৮ ; বৎসরে বৎসরে জেলায় জেলায় সাহিত্য সম্মেলন বাঙালির একটা পার্বণ হয়ে দাঁড়িয়েছে ; এ নিয়ে তাকে **চেতিয়ে** তুলতে হয়নি, হয়েছে স্বভাবতই। ৩৯১।২৯ ; সব ছেলের মধ্যে একলা মুখ্যু হয়ে থাকবার মতো বিশ্রী ভাবনাতেও আমাকে **চেতিয়ে** রাখতে পারত না। ছেলেবেলা ২৬।৫৯০।৯ ॥ [৩৭] ॥

**চেহো**। ধাতুরূপ — চেয়ো ॥ খোকা বলে, 'আপনার/পানে তুমি চেহো,/ মা যে কেন ভালোবাসে / বোঝে না তা কেহ'। খাপছাড়া ২১।৪৬।১০ ॥ [২৬।১] ॥

**চোকানি**। পরিশোধ ॥ বন্ধুরা ধার চায়, দাম চায় দোকানি,/চাকর-বাকর চায় মাসহারা চোকানি— / প্রহাসিনী ২৩।১৩।৯ ॥ [১৩ ; ২০।৫০] ॥

**চোখধাঁধক**। অনু. dazzling. লণ্ডনের বড়ো বড়ো বেড়াবার বাগানের মতো চারিদিকেই ছাতাহস্তক, টুপি-মস্তক ও চোখধাঁধক ভিড়ের আনাগোনা নেই, য়ু-পত্র ১।৫৭৭।১১-১২ ॥ [৪২] ॥

**চোপদার**। রাজদণ্ডবাহক, আসাবরদার। অনু. ferule ? সাধারণত আমাদের গুরুরা প্রবীণতা সপ্রমাণ করতেই চান, প্রায়ই ওটা শস্তায় কর্তৃত্ব করবার প্রলোভন, ছেলেদের আঙিনায় চোপদার না নিয়ে এগোলে সম্ভ্রম নষ্ট হবার ভয়ে তাঁরা সতর্ক। আ-রু-বি ২৭।৩১৭।৮ ॥ [৭ ; ১৬] ॥

**চৌকা হইয়া বস্**। সং-ধা। অনু. squat. মহিম উপরের ঘরে আসিয়া বিনয়ের খাটের উপর বেশ চৌকা হইয়া বসিলেন। গোরা ৬।১৭৭।১৯ ; পাছে ইংরাজ জানিতে পায় আমরা আসনে চৌকা হইয়া বসি, রাজাপ্রজা ১০।৩৯৬।৯ ॥ [১১] ॥

**চৌকিদার-দল**। অনু. vigilance association. সেজন্য একটা (Vigilance Association) বা চৌকিদার-দল বাঁধিতে হইবে। আত্মশক্তি ৩। ৬০২।১৪ ॥ [১১ ; ৩৬।১] ॥

**চৌতলা**। চারতলা ॥ চৌতলাতে একটা ধারে জানালাখানার ফাঁকে / প্রদীপ-

শিখা ছুঁচের মতো বিঁধছে আঁধার-টাকে। ছ-ছবি ২১।১০৪।৯ ॥ [২৪] ॥

**চ্যাপ্টা হইয়া শো।** অনু. lie flat. আমি আমার আটশো-গজি রাইফেল লইয়া মাটিতে চ্যাপ্টা হইয়া শুইলাম, স্বদেশ ১১।৪৯২।২১ ; ভূমিতে চ্যাপ্টা হইয়া আত্মগোপনপূর্বক তৎক্ষণাৎ আটশো-গজি রাইফেল বাগাইয়া কহিলেন : ২৬ ॥ [১১] ॥

**চ্যুতি।** স্খলন ॥ তোমার ভাষায় চ্যুতি হয়েছে। চিঠি ৯।৩৪।১৫ ॥ [৩২] ॥

## ছ

**ছদ্ম/দীপ্তি।** কপটদ্যুতি ॥ রমেশের কাষ্ঠপ্রফুল্লতার ছদ্মদীপ্তি মুহূর্তের মধ্যে কালিমায় ব্যাপ্ত হইল। নৌকাডুবি ৫। ২৪২।১১ ॥ [৪৩] ॥ • **বেশী নাচ।** অনু. fancy ball. আমরা সেদিন ফ্যান্সি বল অর্থাৎ ছদ্মবেশী নাচে গিয়েছিলেম—যু-পত্র ১।৫৪৪।৯ ॥ [৪২ ; ৪৩] ॥ • **ব্যবহার।** কপটাচরণ ॥ এই নিঃসংশয় নির্ভরের সহিত রমেশের ছদ্মব্যবহারের তুলনা করিয়া যোগেন্দ্র মনে মনে রমেশের উপর আরও চটিয়া উঠিল। নৌকাডুবি ৫।২১৩।১৬ ; গোরা যখন বলিল সে এ সংবাদ জানে না তখন মহিম প্রথমে বিশ্বাস করিলেন না, তারপরে বিনয়ের এই গভীর ছদ্মব্যবহারে বার বার বিস্ময় প্রকাশ করিতে লাগিলেন। গোরা ৬।৪৭৯।১০ ; সেদিন যখন আসিবে তখন পৃথিবীর যে সভায় ইচ্ছা প্রবেশ করিব—ছদ্মবেশ, ছদ্মনাম, ছদ্মব্যবহার এবং যাচিয়া মান কাঁদিয়া সোহাগের কোনো প্রয়োজন থাকিবে না। রাজাপ্রজা ১০।৩৯৭।২৬ ॥ [৪৩] ॥ • **সাজ।** কপটবেশ, পরিচয় গোপ-নের উপযুক্ত বেশ ॥ বলিনে তো কারে, সকালে বিকালে / তোমার-পথের মাঝেতে / বাঁশি বুকে লয়ে বিনা কাজে আসি / বেড়াই ছদ্মসাজেতে। ক্ষণিকা ৭।৩৩১।২২ ॥ [৪৩] ॥

**ছন্দ তরঙ্গিতা।** ছন্দরূপতরঙ্গান্দোলিত ॥ ছন্দতরঙ্গিতা প্রবাহশালিনী কবিতা, সাহিত্য ৮।৪১৯।৮ ॥ [৪২।১] ॥

**ছন্দোবিৎ।** ছন্দশাস্ত্রে পণ্ডিত ॥ ছন্দো-বিৎ কী বলছেন ভালো করে বোঝ-বার চেষ্টা করা যাক। ছন্দ ২১।৩১৩। ৬ ; বাংলায় ধ্বনির এই নিয়ম স্বাভাবিক বলেই আধুনিক বাঙালি কবি ও ততোধিক আধুনিক বাঙালি ছন্দোবিৎ জন্মাবার বহু পূর্বেই বাংলা ছন্দে প্রাকৃহসন্ত স্বরকে দুই মাত্রার পদবি দেওয়া হয়েছে। ৩১৪।৫ ॥ [৪৪] ॥

**ছন্ন।** ছাদিত ॥ মগ্ন তোমার স্নিগ্ধ নয়ন দুটি / ছায়ায় ছন্ন অরণ্য-অঙ্গনে / বীথিকা ১৯।৪৭।২৪ ॥ **ধূলিচ্ছন্ন** ॥ ধূলিচ্ছন্ন নগরীর পথে, চৈতালি ৫।২৯।৭ ; তবে কি আমার বীণা ধূলিচ্ছন্ন-তার, উৎসর্গ ১০।৮৬।১৩ ॥ [১০ ; ২২।১] ॥

**ছমছমিয়ে।** না-ধা। ছমছম ক'রে ॥ ছমছমিয়ে এল রাত্তি ভুবনডাঙার মাঠে / একলা আমি গোয়ালপাড়ার বাটে। পূরবী ১৪।১২৭।৭ ॥ [৩৭] ॥

**ছাড়চিঠি**। ছাড়পত্র, ইং passport. তাঁর আপন হাতের ছাড়চিঠি সেই যে, মুক্তধারা ১৪।২১৯।৩; তারা গোড়াতেই কাস্টম হৌসে মাল খালাস করে নিয়েছে সমাজের ছাড়চিঠি দেখিয়ে, তার পর থেকে আছে বেপরোয়া। গল্প ২৪।২৩০।৭ ॥ [২৪] ॥

**ছাতাহস্তক**। ছাতিহাতে ॥ উদ্ধৃতির জন্য 'চোখধাঁধক' দ্র. ॥ যু-পত্র ১।৫৭৭। ১১ ॥ [২০।২৫] ॥

**ছান্**। ধাতু—ছাঁক্, নিংড়া ॥ **ছানিয়া**। জগৎ ছাঁনিয়া কী দিব আনিয়া/জীবন যৌবন করি ক্ষয় ? মানসী ২।২৪৫।১; কহিল বচন অমিয় ছানিয়া, সো-তরী ৩।১১৩।২ ॥ **ছানিয়ে**। অকূল ছানিয়ে যা পাস তা নিয়ে/হেসে কেঁদে চলো ঘরে ফিরে। প্র-নির্বন্ধ ৪।৩৪৯।২৪; ওগো, আজকে আমি সুখে রব/কিছুই না নিয়ে—/আপন হতে আপন-মনে/ সুধা ছানিয়ে। খেয়া ১০।১৮০।২২; দূরে কাছে আগে পাছে,/মিলিয়ে আছে ছেয়ে আছে,/জীবন হতে ছানিয়ে তারে/তুলতে গেলে মরবি ভুলে। গীতিমাল্য ১১।১৭৫।৭ ॥ [৩৪] ॥

**ছান্দসিক**। ছন্দতত্ত্বে পণ্ডিত ॥ কিন্তু ছান্দসিক প্রবোধচন্দ্র সেন এই বলে আমাদের দোষ দিয়েছেন যে—ছন্দ ২১।৩১৩।৩; ছান্দসিক যাই বলুন, এখানে ছন্দরচয়িতা হিসাবে আমার আবেদন আছে। ৩৪১।১২; যারা ছান্দসিক তাদের উপর এই কাটা-ছেঁড়ার ভার দাও, :তুমি যদি ছন্দ-রসিক হও তবে ছুরিকাঁচি ফেলে দিয়ে কানের পথ খোলসা রাখো যেখানে দিয়ে বাঁশি মরমে প্রবেশ করে। ৪১৫। ২৩; যাঁরা এই ছন্দ বানিয়েছিলেন তাঁরা ছান্দসিকের হাটে গিয়ে নিক্তি নিয়ে বসেন নি। আমি যখন 'পঞ্জাব সিন্ধু গুজরাট মরাঠা' লিখেছিলুম তখন জানতুম, কোনো কবির কানে খটকা লাগবে না, ছান্দসিকের কথা মনে ছিল না। ৪১৬।৭, ৯; ছান্দসিকের দাগ-কাটা মাপকাঠির অপেক্ষা রাখে না। ৪৩২।১১ ॥ [২০।৪৩] ॥

**ছাপা**। গোপন ॥ উদয়-অচলে অরুণ উঠিলে কমল ফুটে যে জলে/এত কাল ধরে তাহার তত্ত্ব ছাপা ছিল কোন্ ছলে! কল্পনা ৭।১৭১।২; কিন্তু এ কথা ছাপা থাকিবার নহে। গল্প ২৭।১৩৯।৮ ॥ [৯] ॥

**ছায়া/গিরি**। ছায়াতুল্য পর্বত ॥ সুদূরে ছায়াগিরি তাহারে ঘিরি ঘিরি/মানসী ২।২৫০।১৯ ॥ [৪৩] ॥ • **ঘন**। ঘন-ছায়াময় ॥ জলভারনত কালো মেঘ আকাশে, ওপারে ছায়াঘন তরুশ্রেণীর মধ্যে গ্রামগুলি, গ্রন্থ-প ৩।৬৩৭।১৮ ॥ [৪৩] ॥ • **ঘনিষ্ঠ**। ঘনতম ছায়াযুক্ত ॥ উপর থেকে তাদের ছায়াঘনিষ্ঠ শ্যামল মূর্তি দেখা যায় ছাড়া-ছাড়া, পারস্যে ২২।৪৩৪।২৮ ॥ [৪৩] ॥ • **চর**। ছায়ানুবর্তী ॥ তারা ভদ্রলোকের ছায়াচর, তাদের প্রকাশ অনুজ্জ্বল, রা-চিঠি ২০।৩৬১।১৮ ॥ [৪৩, ৪৪] ॥ • **দেহী**। ছায়াই দেহ যার; কিরণ ॥ আমার ছায়াদেহী দলবল জুটেছে শরতের শিশিরভেজা ঘাসের উপরে,

ছেঁড়া মেঘের আলো ঢালা আকাশে; —চিঠি ৯।৩৫৭।৯ ॥ [৪৩; ৪৪] ॥ • নিভৃত। ছায়াময় ও বিজন ॥ অন্ন-লোলুপ কৃষিক্ষেত্র অল্পে অল্পে ছায়া-নিভৃত অরণ্যগুলিকে দূর হতে দূরে সরিয়ে দিয়েছে। শান্তি-নি ১৪।৪৬০।২॥ [৪৩] ॥ • বট। ছায়াসমন্বিত বট ॥ কোথাও বা প্রাচীন ছায়াবটের তলে খেয়াতরীর-অপেক্ষী দুটি-চারটি পারের যাত্রী। নৌকাডুবি ৫।২৬৬।৭; যেদিন খেয়া ধরেছিলেম/ছায়াবটের ধারে,/ ভোরের সুরে ডেকেছিলেম/'কে যাবি আয় পারে।' ক্ষণিকা ৭।৩১৩।৮ ॥ [৪৩] ॥ • বীথি। ছায়াযুক্ত বীথি ॥ এসো নীপবনে ছায়াবীথিতলে, গীত ২।৪৫৮।৯, ১২, ১৬; স্তব্ধ বিজন ছায়া-বীথি বনের-ব্যথা-ভরা। ৫০৪।১৩; মোদের শালের ছায়াবীথি বাজায় বনের কলগীতি, ৫৬২।১৫; চিঠি ৩।৮৩।১৫ ॥ তু. ছায়াখচিত বড়ো রাস্তাগুলি—নৌকাডুবি ৫।২১৫।২০ ॥ [৪৩] ॥ • রাজ্য। ছায়ার রাজ্য ॥ সুখ-স্বাস্থ্য-সৌন্দর্যময় জীবজগৎকে অতি-দূরবর্তী ছায়ারাজ্যের মতো বোধ হয়। যু-ডায়ারি ১।৫৯০।২৭ ॥ [৪৩] ॥ • স্ফুট। ঈষৎপ্রকাশিত ॥ যেন আকাঙ্ক্ষা আমারই/শৈল-অন্তরাল ছেড়ে ধরণীর পানে/চলেছে বিস্তৃত হয়ে হৃদয়ে বহিয়া কল্পনার স্বর্ণলেখা ছায়াস্ফুট ছবি। রা-রানী ১।৩১০।২২ ॥ [৪৩] ॥

ছিদল। ছিদ্রযুক্ত ॥ ছিদল তরীসম কপট প্রেম'পর/তারিনু যব মনপ্রাণ, ভা-পদা ২।২০।৯ ॥ [৯] ॥

ছিদ্রান্তরাল। ফাঁক ও আড়াল ॥ আশপাশের দ্বার-জানালার ছিদ্রান্ত-রাল হইতে একটু-আধটু চাপা হাসি, ফিসফিস কথা, দুটা-একটা গহনার টুংটাং যেন শুনা যায়। চো-বালি ৩। ২৯০।২৫ ॥ [৪২।১] ॥

ছিদ্রিত। ছিদ্রযুক্ত ॥ দেবতাহীন দেউ-লের সর্পবিবরছিদ্রিত বেদি, পুনশ্চ ১৬।১২৫।১৭ ॥ [২০।১৮] ॥

ছিন্ন/-করা। ছিন্ন-করা খাদ্য। অনু. mince meat. প্রায় দুই বৎসর বয়সের পেলব-আকৃতি একটি শিশুকে বাছিয়া লইয়া সাবধানে ছিন্ন-করা খাদ্যের পথ্য তাহাকে খাওয়াইয়া-ছিলেন। অনু. অ-২।৫১৮।১৬ ॥ [৪২] ॥ • চেতন। লুপ্তসংজ্ঞা ॥ এলোমেলো ছিন্নচেতন/টুকরো কথার ঝাঁক/ছড়া ২৬।৩।৫ ॥ [৪৩] ॥ • তাপ। নষ্টতাপ, শীতল ॥ বর্ষার নবজলসেকে ছিন্নতাপ বনান্তে পবনচালিত কদম্বশাখা এর ছন্দে আন্দোলিত; শান্তি-নি ১৪। ৪৬২।১৬ ॥ [৪৩] ॥ • বিচ্ছিন্ন। সমার্থক যুগ্মশব্দ ॥ নহিলে কেবলমাত্র শকুনি গৃধিনীদের দ্বারা ছিন্ন-বিচ্ছিন্ন করিবার জন্য…বিবিধ-প্র অ-১।৩৯২। ২৭; সমালোচনা অ-২।১০৮।৯; অনু. অ-২।৫৭৩।১০; রাজর্ষি ২।৪০০।১৬; পঞ্চভূত ২।৫৯২।১০; চো-বালি ৩। ৪৭৭।২৬; আত্মশক্তি ৩।৫৫৯।২৭; নৌকাডুবি ৫।২৬৮।২৫; ২৭১।১; বিচিত্র-প্র ৫।৪৪৭।১৬-১৭; গোরা ৬।৪৮০।১৫; লোক-সা ৬।৬৪৫।২৯; গ্রন্থ-প ৭।৫৩৭।২৩; ধর্ম ১৩।৪০২।১৬;

শান্তি-নি ১৬।৩৯৭।৭ ; পরিচয় ১৮। ৪৪০।৯ ; যাত্রী ১৯।৫০৮।২৪ ; রা-চিঠি ২০।৩৫৭।৯ ; গল্প ২১।২৮২।২৯ ; গল্প ২২।১৮০।৪ ; গ্রন্থ-প ২২।৫১৫।২২ ; সা-পথে ২৩।৪৫৮।১১ ; কালান্তর ২৪। ২৫৭।২৪ ; ২৭৫।১৯ ; ৩২৬।১৭ ; ৪৫৭। ২৩ ; বিশ্ব-প ২৫।৪১৫।৬ ; আত্ম-প ২৭।২২৪।৬ ; সা-স্বরূপ ২৭।২৮৫।৩ ; ইতিহাস ১০৮।২২ ; ১১১।২২ ; চিঠি ৫।১৩৮।১৮ ; ছিন্নপত্র ২৭৪।১৪ ; ছিন্ন-পত্রাবলী ৪৪৬।১৯-২০ ; প-প-প্রান্তে ৩৪।২৩ ; ১০৭।২ ; শিক্ষা ২৫৭।৩ ; র-র ১৩।৩৮৫।২৮ ; ৪০২।৯, ১৮ ॥ • বিচ্ছিন্নতা। শান্তি-নি ১৪।৪৯৯। ৩ ; শান্তি-নি ১৬।৩৬২।৪ ; বিশ্ব-ভা ২৭।৩৮৯।২৫ ॥ • বিচ্ছিন্নভাব। স্বভাবত আমাদের মনের মধ্যে বিশ্ব-জগতের প্রতিবিম্ব এবং প্রতিধ্বনি ছিন্ন-বিচ্ছিন্নভাবে ঘুরিয়া বেড়ায়। লোক-সা ৬।৫৭৯।৫ ॥ [৪২।২]। • শেষ। ছেঁড়ার পর যা বাকি আছে ॥ এ ভগ্ন বীণার দুটি ছিন্নশেষ তাঁরে/ পরশ করেছে আজি গো—শৈশব-সং অ-১।৫১৯।৫ ॥ তু. হতাবশিষ্ট ॥ [৪৩]॥

**ছেঁড়া/কাগজের ঝুড়ি**। অনু. waste-paper basket. পুনশ্চ ১৬।৫৭ পৃ.। কবিতার নাম ॥ [১১]॥ • ছড়া। ছিন্ন ও বিক্ষিপ্ত ॥ সেইখানেতে ছেঁড়া-ছড়া/এলোমেলোর মেলা,/তারি মধ্যে ওরে চপল/করবি কি তুই খেলা? ক্ষণিকা ৭।২২২।১২ ॥ [৪২।৪]॥

**ছেলে-ভুলা**। সং-ধা। ন্যায্য প্রাপ্য না দিয়েই তুষ্ট কর্, ফাঁকি দে ॥ তাহারই উপর খুব মোটা তুলির দাগা বুলাইয়া তাহাকেই অতিশয় করিয়া তুলিয়া আমাদিগকে ছেলে-ভুলাইবে না। প-সঞ্চয় ২৬।৫০৬।১৮ ॥ [২৭]॥

**ছোটা(টো)হাজরি**। অনু. break-fast. বিরক্তিকর স্বরপ্রকাশ করে তারা ছোটাহাজরি-অন্বেষণে চতুর্দিকে চলে গেল। ছিন্নপত্র ৫৭।২৫ ; চা-রুটি এবং আণ্ডার সহিত আমাদের নিন্দাবাদ ভারতবর্ষীয় ইংরাজের ছোটোহাজরির অঙ্গ হইয়া পড়িয়াছে। রাজাপ্রজা ১০।৩৮৭।৩ ॥ [৭]॥

## জ

**জগৎ(ত, দ্)/চরাচর**। সমার্থক যুগ্মশব্দ॥ জেনেছি ভাই বলে জগৎচরাচরে। প্রভাত-সং ১।৬৪।২৪ ; ৮২।১৭ ; ৮৫। ২৬ ; ৮৯।১৮, ২১ ; সব কবিতাময় জগত-চরাচর, বা-প্রতিভা ১।২২৪। ২২ ; হরষে পুলকিত জগত-চরাচর/ দুঁহুক প্রেমরস ভোর। ভা-পদা ২। ১১।৩ ; বিচিত্র-প্র ৫।৪৭৫।৩ ; গোরা ৬।১৯৪।১৮ ; সাহিত্য ৮।৩৭৬।৭ ; ধর্ম ১৩।৩৪৩।১২ ; ৩৫৯।৪ ; শান্তি-নি ১৪। ৪৩০।১ ; সঞ্চয় ১৮।৩৪৩।১৮ ॥ [৪২।৪]॥ • ছাড়া। সৃষ্টিছাড়া ॥ আমি তো জগৎছাড়া নই, জগৎ আমা-ছাড়া নয়। আলোচনা অ-২।২০।৯ ; কৃত্রিম সুবিধা উত্তরোত্তর আকাশপ্রমাণ হইয়া জগতের জীবকে জগৎছাড়া করিয়া দিয়াছে। শিক্ষা ১২।৩২৯।১০ ॥ [৪৪]॥ • তন্ত্র। অনু. universe.

টলেমির জগৎতন্ত্র আমাদের ধারণা-যোগ্য। আ-সাহিত্য ৯।৫১৫।১৬॥ [৪৪]॥ • প্রকাশক। বিশ্বে যা প্রকাশ করে॥ টাইমস্‌এর জগৎ-প্রকাশক স্তম্ভে আমাদের নাম না হয় নাই উঠল। স্বদেশ ১১।৪৭২।৭॥ [৪২।১]॥ • প্রকৃতি। সংসারের ধারা॥ এক হিসাবে জগৎপ্রকৃতি আমাদের ধর্মপ্রকৃতির বিরোধী। সমাজ ১২।৪৮০।৩, ২৩; জগৎপ্রকৃতিতে শেষ নয়, সমাজপ্রকৃতিতেও শেষ নয়, পরমাত্মাতেই শেষ—এই হচ্ছে আমাদের ভারতবর্ষের বাণী—শান্তি-নি ১৩।৫২৯।২১; মানুষের কাছে কেবল জগৎপ্রকৃতি নয় সমাজ-প্রকৃতি বলে আর একটি আশ্রয় আছে। শান্তি-নি ১৪।২৯৯।১; জগৎ-প্রকৃতিতে তিনি কবি, মানুষের মনঃ-প্রকৃতিতে তিনি অধীশ্বর। ৩০৮।৭; আমরাই তো জগৎপ্রকৃতির সঙ্গে মানবপ্রকৃতির মিলন ঘটাইয়া চিত্তের বোধকে সর্বানুভূ, ধর্মের সাধনাকে বিশ্বব্যাপী করিয়া তুলিব, সঞ্চয় ১৮। ৩৯১।৬-৭॥ [৪৪]॥ • ব্রহ্মাণ্ড। সমার্থক যুগ্মশব্দ॥ তাই এত বড়ো জগৎব্রহ্মাণ্ডের মাঝখানে আমার গৌরব ঘুচিল না—সঞ্চয় ১৮।৩৩৪।১, ৭; কেবলমাত্র কঠোর চিন্তার জোরে মানুষ নিজের বাসনা ও প্রবৃত্তিকে মুছে ফেলে জগদ্‌ব্রহ্মাণ্ডকে বাদ দিয়ে …শান্তি-নি ১৫।৪৯৬।১২॥ [৪২।৪]॥ • বিনাশী। বিশ্বধ্বংসী॥ পৃথিবীর মধ্যে যে-কোণে ক্ষুধার বেগ বা কামলালসা ক্রমাগত পোষিত হইতে থাকে, সেই কোণ হইতে জগদ্‌বিনাশী ঝড় উঠিবেই। ভারতবর্ষ ৪।৪৫৩।৫॥ [৪২।১]॥ • লক্ষ্মী। জগতের অধিষ্ঠাত্রী দেবতা॥ রিক্ততায় নিঃস্বতায়, পূর্ণতার প্রেতচ্ছবি ধ্যান করা অসম্মান জগৎলক্ষ্মীর। প্রান্তিক ২২।৯।৪॥ [৪৪]॥

**জঙ্গল।** **জঙ্গলে-আবিষ্ট।** **জঙ্গলাচ্ছন্ন**॥ জঙ্গলে-আবিষ্ট ভাঙা মেটে পাঁচিলের গা থেকে বাগ্‌দি বুড়ি বিকেলের পড়ন্ত রৌদ্রে ঘুঁটে সংগ্রহ ক'রে আপন ঝুড়িতে তুলছে, সা-পথে ২৩।৪৬১।৩০॥ [৪২।১]॥ • তা। জঙ্গলসমূহ, আগাছার প্রাধান্য॥ বেল জুঁই চম্পক /দূরে দিক ঝম্পক,/উপবনে জমা হোক জঙ্গলতা। সে ২৬।২৭৬।১৩॥ [২০।৩৩]॥

**জটিলমস্তক।** জটাসমন্বিত মস্তক যার॥ জনপ্রাণী কেহ নাই,/জটিল-মস্তক বট চারিদিকে ঝুঁকি! ভগ্নহৃদয় অ-১।১২৫। ৫॥ তু. নিশিদিশি দাঁড়িয়ে আছ/ মাথায় লয়ে জট/ছোটো ছেলেটি মনে কি পড়ে/ওগো প্রাচীন বট। শিশু ৯।৯১ পৃ। [৪২।১]॥

**জড়প্রতিমা।** প্রাণহীন প্রতিচ্ছবি॥ ইহাতে সজীব-দেবতাস্বরূপ পরমার্থ আমাদের মনে জাগ্রত না থাকিলেও তাহার জড়প্রতিমা কোনোমতে আপনার ঠাট বজায় রাখে। চারিত্র-পূ ৪।৫০৪।২৩॥ [৪২।১]॥

**জড়িত/-বিজড়িত।** সমার্থক যুগ্মশব্দ॥ আজ তাহা বহুতর অনুমানের দ্বারা

জড়িতবিজড়িত। মা-স্বরূপ ২৭।২৮১। ১৫-১৬॥ [৪২।২; ৪২।৪]॥ • মিশ্রিত। তালগোলপাকানো॥ মানুষের ভাব সম্বন্ধে প্রকৃত সত্য জড়িতমিশ্রিত, ভগ্নখণ্ড, ক্ষণস্থায়ী। সাহিত্য ৮।৩৫০। ২১॥ [৪২।২]॥

। জড়তা॥ শীতের জড়িমায় রাস্তার ধারের গাছগুলা যেন পল্লবাবরণের মধ্যে আড়ষ্ট হইয়া দাঁড়াইয়া ছিল। নৌকাডুবি ৫।৩৩৭।২; ইংলণ্ডের অনেক নীলরক্তবান আমীরদের কণ্ঠস্বরে এই রকম গদ্‌গদ জড়িমা। শে-কবিতা ১০।৩৫২।১৬; ভাবের জড়িমা ও বেদনার বেপথু আসিয়া উপস্থিত হয়। গল্প ২১।২৫৫।১৭; সৌন্দর্যের শুচিতা অপূর্ব, ইহার কোনো জায়গায় কিছু জড়িমা নাই। গল্প ২৩।৩০৪।৫; দৃষ্টিশক্তির জড়িমা কাটিয়া যায়। প-সঞ্চয় ২৬।৪৯৪।১৫; আগে নিজের শক্তিকে তামসিকতার জড়িমা থেকে ... শিক্ষা ২৫৯।১৯॥ • জড়িত। জড়িমাজড়িত বাণী। গীত ৬।৮৬১। ১৮॥ আলসজড়িমা। ভোরবেলাকার তন্দ্রাবিবশ দেহে/ঝাপসা আলোয় শিশির-ছোঁয়া আলস-জড়িমাতে। সানাই ২৪।১০৫।২৫॥ তন্দ্রাজড়িমা। রুদ্ধ নয়ন মেলি কি না মেলি / তন্দ্রাজড়িমা মাজিয়া। সঞ্চয়িতা ৪৫৫।৮॥ সংস্কারজড়িমাজাল। বহুদিনের যেসব সংস্কারজড়িমাজালে তাদের চিত্ত আবদ্ধ বিজড়িত ছিল। কালান্তর ২৪।৩৮১।২৭॥ স্বপ্নজড়িমা। সন্ন্যাসীবর চমকি জাগিল,/স্বপ্নজড়িমা পলকে জাগিল, / কথা ৭।২৮।১১॥ হিমজড়িমা। মোচন কর' অন্তরতর/ হিমজড়িমা বাঁধন। গীত ১।৫৯।৪॥ [২০।২১]॥

জননযোগ্য স্থান। অনু. breeding ground. ইহাও জানা গিয়াছে যে, মাছি যক্ষ্মাবীজাণু বহন করে। যেখানে ইহাদের জননযোগ্য স্থান এবং রোগবীজের সংস্পর্শ সম্ভাবনা আছে, অনু. অ-২।৫৪৫।২॥ [৪২; ৪৪]॥

জন/পদবধূ। পল্লীবধূ॥ চারদিকে সুন্দর গিরিব্রজ, শস্যশ্যামলা উপত্যকা, জনপদবধূদের স্নানসেবায় চঞ্চল উৎসজলসঞ্চয়ের অবিরত কলপ্রবাহ, যাত্রী ১৯।৪৮৮।৭॥ [২১।২]॥ • সংকুল। লোকপূর্ণ॥ ভারতবর্ষ বৃহৎ দেশ, উর্বর, জনসংকুল। পারস্যে ২২।৪৬৬।১॥ [৪৪]॥ • সভা। অনু. congress. জনসভা ও জনসভাপতিদের মধ্যে ভূদেববাবু যে-সকল দুর্লক্ষণ লক্ষ্য করিয়াছেন তাহাও আমাদের ভাবিবার কথা। পরিশিষ্ট ১০।৫৮৫।২৬; জনসভার বাহিরে দেশের সহিত তুমি কিরূপ সংস্রব রাখিয়া চল। ৫৮৬।৭॥ [৪২]॥ • সভাপতি। অনু. congressman. উক্তির জন্য 'পূর্বশব্দ' দ্র.। পরিশিষ্ট ১০।৫৮৫।২৬॥ [৪২]॥ • সমাজ। লোকসমাজ॥ রাজা বা জনসমাজের হস্তে পরজাতি বলিয়া উৎপীড়ন সহ্য করে নাই। আত্মশক্তি ৩।৬০১।৩০॥ তু. গণসমাজ॥ [৪৪]॥ • সম্প্রদায়। লোকসংঘ॥ জনসম্প্রদায় বলিতে যে পবিত্র পদার্থকে

বুঝি, মনুষ্যই তাহার শ্রেষ্ঠ উপকরণ। আত্মশক্তি ৩।৫১৮।২; প্রকাণ্ড জনসম্প্রদায় অলক্ষ্যগতিতে নিঃশব্দ-চরণে চলিয়াছে; ৫৮৬।২৮ ॥ [৪৪] ॥ • সাধারণ্য। লোকসাধারণ ॥ জন-সাধারণ্যে প্রচলিত ভাষা 'প্রাকৃত' নামে অভিহিত হইত। শব্দতত্ত্ব ১২। ৫৬৩।৩ ॥ [৪৪] ॥ • স্থান। জনপদ ॥ গিরিশিখরের জলপ্রপাত যখন শৈল-বক্ষ ছেড়ে প্রবাহিত জনপদের মধ্য দিয়ে...শিক্ষা ২৫৩।১৪-১৫ ॥ [১০] ॥ • -আদর। অনু. popularity. তাঁহার রাজত্বের শেষভাগে তাঁহার প্রতি জনাদর হ্রাস পাইয়াছিল। অনু. অ-২।৫৭৪।১৬; আচার্য রায় মশায়ও জনাদরনিরপেক্ষ মতস্বাতন্ত্র্যকে শ্রদ্ধা করেন, কালান্তর ২৪।৪১৩।২২ ॥ [৪২] ॥

জন্তুতত্ত্ব। অনু. biology. ডাক্তার শ্রীযুক্ত জগদীশচন্দ্র বস্তুতত্ত্ব, উদ্ভিদতত্ত্ব ও জন্তুতত্ত্বের ক্ষেত্রকে এক সীমানার মধ্যে আনিবার পক্ষে সহায়তা করিয়াছেন—আত্মশক্তি ৩।৫৫০।২৮ ॥ [৪২ ; ৪৪] ॥

জন্ম/-অকর্মণ্য। জন্ম থেকে যে অক-র্মণ্য ॥ আমিও জন্ম-অকর্মণ্য, কিন্তু লেখবার শক্তি স্বাভাবিক থাকাতে আমি এ যাত্রা এক রকম ক'রে ত'রে গেলুম। ছিন্নপত্রাবলী ১৯৩।১৬ ॥ [৪৩] ॥ • -একলা। জন্ম থেকে নিঃসঙ্গ ॥ এই রকম জন্ম-একলা মানুষদের জন্যে দরকার মুক্ত আকাশ, বিস্তৃত নির্জনতা, এবং তারই মধ্যে এমন একজন কেউ, যাকে নিজের সমস্ত মনপ্রাণ দিয়ে ভক্তি করতে পারে। যোগাযোগ ৯।১৯৯।১২ ॥ [৪৩] ॥ • গরিব। জন্ম থেকে দরিদ্র ॥ পুরুষমানুষ জন্মগরিব — সাজসজ্জা ঐশ্বর্য অলংকার আমাদের তেমন মানায় না। গো-গলদ ৩।২৫৭।৬ ॥ তু. পরশব্দ ॥ [৪৩] ॥ • দরিদ্র। জন্ম থেকে দরিদ্র ॥ সেই সুর যখন বেজে ওঠে তখন আমরা জন্মদরিদ্রের এই চিরাভ্যস্ত কথাটা মুহূর্তেই ভুলে যাই যে, আমরা ক্ষুধাতৃষ্ণার জীব, আমরা জন্মমরণের অধীন, আমরা স্তুতিনিন্দায় আন্দোলিত; শান্তি-নি ১৫।৫১২।২০ ॥ তু. পূর্বশব্দ ॥ [৪৩] ॥ • দাস। জন্ম থেকে দাস ॥ সে জন্ম-দাস নহে—সঞ্চয় ১৮।৩৬৫।২৯ ॥ [৪৩] ॥ • মূঢ়তা। জন্ম থেকে অজ্ঞতা ॥ নিম্ন-সপ্তক থেকে উচ্চ সপ্তক পর্যন্ত উদারা মুদারা তারা নানা পর্যায়ের জন্মমূঢ়তা আছে ব'লেই যেমন জ্ঞানের বিশ্বভূমীন সম্পূর্ণতায় অশ্রদ্ধা করা যায় না, সৌন্দর্যের আদর্শ সম্বন্ধেও তেমনি। মা-ধর্ম ২০।৩৯৬।২৪ ॥ [২০।৩৩; ৪৩; ৪৪] ॥ • লক্ষ্মীছাড়া। জন্ম থেকে লক্ষ্মী-হীন ॥ আমাদের দেশে সেই জন্মলক্ষ্মী-ছাড়া কি নাই। কালান্তর ২৪।২৫৮। ১৮ ॥ [৪৩] ॥ • সংগীত। অনু. nativity. আজ ভারতবর্ষের পূর্ব-প্রান্তে যে নবজাতির জন্মসংগীত গান হইতেছে, চিঠিপত্র ২।৫২৬।২৯; এখানে আলোকের জন্মসংগীত গান হইতেছে। বিচিত্র-প্র ৫।৪৪০।৩ ॥ [৪২ ; ৪৩] ॥

• -অন্তরিত। অন্ত জন্মপ্রাপ্ত॥ বুঝিয়ে দিয়েছি পূর্বপুরুষের ঘরে যা ছিল মজুত আজ তারই চোদ্দ আনা ওদেরই পূর্বপুরুষের ঘরে জন্মান্তরিত॥ চার-অ ১৩।৩০৯।২৯॥ [২০।১৮]॥

**জমিয়া আস্**। যৌ-ক্রি। জমাট হ॥ ঘনশ্রেণী ঝাউগাছগুলির মাথার উপর অন্ধকার এমন জমিয়া আসিল যে, বউ-হাট ১৪৭৩।১॥ [৩৫]॥

**জয়/লক্ষ্মী**। জয়শ্রী॥ জয়লক্ষ্মী এ ঘরের বিধবা ঘরনী / বীথিকা ১৯।৭৪।১৯॥ [৪৪]॥ • শালী। জয়যুক্ত॥ নিষেধের গণ্ডি পার হইয়া দুষ্টামির দ্বারা নিজের বাল্য প্রতাপকে জয়শালী করিবার সুখ সে কোনোদিন পায় নাই। গল্প ২২।৩৩০।৮॥ [৪৪]॥

**জল/দস্পর্শী**। গগনস্পর্শী॥ জলদস্পর্শী শৈলমালা, গল্প ২৭।১০৩।১॥ [৪২।১]॥ • মরু। মরুর মতো নিষ্প্রাণ ও রসহীন জলরাশি॥ কিন্তু গানের এই দুটি চরণে সেই শৈবালবিকীর্ণ জল-মরুর মাঝখান হইতে সমস্ত গ্রামগুলি যেন কথা কহিয়া উঠিল। লোক-সা ৬।৬৩৯।১৪॥ তু. এই তীররেখাশূন্য জলময় মহামরুর পূর্বসীমান্তে ··· য়ু-ভায়ারি ১।৫৯৫।১৭; পাঠ-মরুস্থলী॥ [৪২।১]॥ • যন্ত্র। ফোয়ারা। অনু. watermill. নদী চলেছে ছুটে, জল-যন্ত্রের চাকা আঁধারকে মারছে চাপড়। পুনশ্চ ১৬।৯৬।১৬॥ তু. অন্যত্র—'ফোয়ারা' অর্থেই প্রযুক্ত। য়ু-পত্র ১।৫৪১।৮॥ [১৫]॥ • -আধার। জলাশয়। অনু. basin. কোনো প্রকার জানের সরঞ্জাম ছিল না, সেজন্য অগভীর একটা গোল জলাধার ধার করে আনতে হয়েছিল। য়ু-পত্র ১।৫৬৯।১৭॥ [১৫]॥ • অবশেষ। অবশিষ্ট জল॥ পঙ্ককুণ্ডের হরিদ্বর্ণ জলাবশেষ থেকে···য়ু-ভায়ারি ১।৬০০।১৮॥ [৪৪]॥

**জাগতিক**। পার্থিব॥ রক্ষা পাবার জন্য একটা জাগতিক নিয়ম আছে—গোরা ৬।৫১৮।৩০; জাগতিক নিয়ম, ব্যঙ্গ-কৌ ৭।৩৫৫।৪; তেমনি জাগতিকভূমা আমাদের জ্ঞানের বিষয়, মানবিকভূমা আমাদের সমগ্র দেহমন ও চরিত্রের পরিতৃপ্তি ও পরিপূর্ণতার বিষয়। মা-ধর্ম ২০।৩৯২।৩০; মানুষ যখন জাগতিক ব্যাপারের মধ্যে···প-সঞ্চয় ২৬।৫২৪।১৪॥ **পরমজাগতিক**। পরমমানবিক সত্তাকে পেরিয়ে গিয়েও পরমজাগতিক সত্তা আছে। মা-ধর্ম ২০।৩৯২।২৬॥ [৫]॥

**জাগর**। জাগ্রৎ-অবস্থা॥ সাগর জাগর হল কতমতো আওয়াজেই। খাপ-ছাড়া ২১।৩৪।৭॥ [১০]॥ • ক্লান্ত। জাগরণে শ্রান্ত॥ ধন্য হলি ওরে পান্থ, রজনীজাগর ক্লান্ত, রাজা ১০।২৬৪।২॥ [৪৩]॥ • মন্ত্র। জাগরণের মন্ত্র॥ নবীন প্রাণের জাগরমন্ত্র কানে আমার বোলো। গীত ২।২৯৩।৫॥ [৪৩]॥ • মুখর। জাগরণে মুখর॥ এসো জাগরমুখর প্রভাতে, নৃ-চিত্রা ২৫।১৫৬।৬॥ [৪৩]॥ • রক্ত। জাগরণে লাল॥ বাদশাহের সুরাপাত্রের রক্তিম ফেনোচ্ছ্বাস উন্মত্ততার জাগররক্ত

দীপ্তনেত্রের স্থায় দেখা দেয়, ভারতবর্ষ ৪।৩৭৯।১৪ ॥ [৪৩] ॥

**জাগরী**। (স্ত্রী)। জাগরূক ॥ আঁধার-আলোরি কোলে রয়েছ জাগরি [জাগরী]; — / নাম কি নাগরী। মহুয়া ১৫।৭০।২৬ ॥ [১০] ॥

**জাগা**। ধাতু ১. উন্মেষ কর্ ॥ যদি কোনো রকম বাধা না থাকে, যদি দণ্ডের মাশুল না দিতে হয়, তা হলে গুরুতর বিষয়ে একটা মত-গ্রহণ বা পরিবর্তনের সময় মানুষ নিজের সমস্ত বুদ্ধিকে জাগাবে কেন? গোরা ৬। ৪৮১।১৪ ॥ ২. উদ্‌বুদ্ধ কর্ ॥ যদি কোনো নাছোড়বান্দা বক্তা আমাদের মনোযোগ জাগাবার জন্যে এই খবরটির পুনরাবৃত্তি করে, সা-পথে ২৩।৩৮৮।১ ॥ [৩৩] ॥ (বিশেষ্য)। জাগরণ ॥ ঘুমও যায় ঘুলিয়ে, জাগাও যায় ঘুলিয়ে। গৃহ-প্র ১৭।১৪২।১০ ॥ [২০।৪৭] ॥

**জাগিয়ে তুল্**। যৌ-ক্রি। পুনরুত্থান কর্ ॥ চেষ্টা করতে গেলেই বিস্তর অপ্রিয় আলোচনাকে জাগিয়ে তোলা হবে। গোরা ৬।৩৯৬।২৮ ॥ [৩৫] ॥

**জাগ্রৎ / চিত্ত**। জাগরূকচিত্ত ॥ আমাদের সেই জাগ্রৎচিত্ত যেকোনো কাজে প্রবৃত্ত হইতেছে ··· পরিচয় ১৮।৪৮৬। ২৭ ॥ [৪৩] ॥ ◦ **চৈতন্য**। জাগরূক চৈতন্য ॥ আমার জাগ্রৎচৈতন্য এতবড়ো সর্বনাশা অন্ধকারের নিবিড় আলিঙ্গন সহিতে পারে না, এ কেবল মৃত্যুই সহে। চতুরঙ্গ ৭।৪৬০।১২; কিন্তু জাগ্রৎ চৈতন্যের আলো দেখ্‌লেই···চিঠি ৫।২২।১৭ ॥ তু. জাগ্রতচৈতন্য ॥ [৪৩] ॥ ◦ **সত্তা**। জাগরূক সত্তা ॥ আপনাকে সম্পূর্ণ বিলুপ্ত করিয়া অন্যের সঙ্গে একেবারে মিলিয়া গিয়া যে বড়ো হওয়া তাহাকে কোনো জাগ্রৎসত্তা বড়ো হওয়া মনে করিতেই পারে না। পরিচয় ১৮।৪৭২। ৪ ॥ [৪৩] ॥ ◦ **স্বপ্ন**। জাগ্রৎ-অবস্থার স্বপ্ন ॥ আজি দুপুর বেলায় স্নানাহারের পর বারান্দার সামনে একটি আরাম-কেদারার উপরে পা ছড়িয়ে দিয়ে অর্ধশয়ান অবস্থায় জাগ্রৎস্বপ্নে নিযুক্ত ছিলুম। ছিন্নপত্র ৮৯।৮ ॥ [৪৩] ॥

**জাগ্রত**। জাগরূক ॥ জাগ্রত হৃদে, কড়ি-কো ২।৬১।১৫; জাগ্রত বিপুল বিশ্ব লও তুমি হরে / অনন্তকালের মোর জীবনমরণ। ৮৬।১৭; কোথা সংসারের কাজের জাগ্রতহৃদয়, ১০০। ৩; জাগ্রত জগৎ-মাঝে ধাইব আপন-কাজে কাঁদিবার রবে না সময়। মানসী ২।১৩৭।১০; জাগ্রত আঁখির আগে কখনো বা চাঁদ জাগে/কখনো বা প্রিয়মুখ ভাসে—১৪৮।১৩; সুপ্ত জীব কোলে লয়ে জাগ্রত ধরণী। ১৫১।৫; আঁধার তলে গুপ্ত হয়ে/বিশ্ব যাবে লুপ্ত হয়ে, / আসিবে মুদে লক্ষ-কোটি / জাগ্রত নয়ান। ১৯৬।৬; আসন্নপ্রতীক্ষাপূর্ণ সেই তব জাগ্রত বাসনা, সো-তরী ৩।৫৭।২৫; সেই সব এই সব তেমনি পাখির রব, তেমনি চলেছে হেসে জাগ্রত সংসার; চিত্রা ৪।৩৮।৬; পরদিনে এইমতো পোহাইবে রাত,/জাগ্রত-জগৎ 'পরে জাগিবে প্রভাত। চৈতালি ৫।১৫।৪; এর

দৃষ্টি জাগ্রত, এর চিত্ত উন্মুক্ত। শান্তিনি ১৩।৪৮০।১৪; আমি যখন সুপ্তিতে অচেতন থাকব তখনও সেই জাগ্রত বীনকারের নিশীথ রাত্রের বীণা বন্ধ হবে না — ৪৮৭।৩; কেবল নিজের মধ্যে যখন আমরা আসি তখন আমরা অচেতন, যখন সকলের দিকে যাই তখন আমরা জাগ্রত, তখনই আমরা নিজেকে জানি। ৫০৮।১১; ভারতের জরাবিহীন জাগ্রত ভগবান আজ আমাদের আত্মাকে আহ্বান করিতেছেন, যে আত্মা অপরিমেয়, যে আত্মা অপরাজিত, অমৃতলোকে যাহার অনন্ত অধিকার, অথচ যে আত্মা আজ অন্ধ প্রথা ও প্রভুত্বের অপমানে ধূলায় মুখ লুকাইয়া। ক-ই-কর্ম ১৮।৫৬৪।২৪॥ [৩১]॥ ০ কর্। সং-ধা। জাগরূক কর্॥ আমাদের জন্য আমরা ইচ্ছাপূর্বক যে পরিমাণে কষ্ট ও অশান্তি জাগ্রত করিয়া তুলি তাহাতে আমাদের চেতনশক্তিকে উত্তেজিত করিয়া দেয়। পঞ্চভূত ২। ৬১৮।২; কৌতুক মনের মধ্যে হঠাৎ আঘাত করিয়া আমাদের সাধারণ অনুভবক্রিয়া জাগ্রত করিয়া দেয়। ৬১৯।১১; স্বদেশের ইতিহাস আমাদের গবেষণাবৃত্তিকে জাগ্রত করিতেছে। আত্মশক্তি ৩।৫৩১।১৮; আমরা বাহির হইতে যত বারংবার আঘাত পাইতেছি, সে কেবল সেই ঐক্যের আশ্রয়কে জাগ্রত করিয়া তুলিবার জন্য; ৫৭১।৮; ধনীতে দরিদ্রে বিচ্ছেদ ও বিরোধকে সর্বদা জাগ্রত করিয়াই রাখিয়াছে। ভারত ৪।৩৮১।২৯; বিনয় এই কথাটাকে থামিতে দিল না। নানাদিক দিয়া এই আলোচনাকে জাগ্রত করিয়া রাখিল। গোরা ৬।৩৩২।১৩; শ্রদ্ধাপ্রকাশের দ্বারা সেইখানেই আমার দেশের হৃদয়কে আমি জাগ্রত করতে চাই; ৪৭৪।৯; অবজ্ঞা ও বিদ্বেষকে নত করিয়া দিবার জন্য তাহার সমস্ত বিরুদ্ধ শক্তিকে জাগ্রত করিয়া তুলিবার কোনো প্রয়োজন থাকে না। ৫৩২।২৭; গোরা, আমি তোমাকে নিশ্চয় বলিতেছি মানুষের সমস্ত প্রকৃতিকে এক মুহূর্তে জাগ্রত করিবার উপায় এই প্রেম—৫৩৮।৫; কিন্তু কোনো উপায়েই সে আপনার ভক্তিকে জাগ্রত করিয়া তুলিতে পারে না। ৫৪৯।৬; আর-এক শ্রেণীর ছবি আছে যা বর্ণনীয় বিষয় অবলম্বন করিয়া একটা সমগ্র ব্যাপার আমাদের মনের মধ্যে জাগ্রত করিয়া দেয়৭ লোক-সা ৬।৫৯০।২০; সেইখানেই সর্বপ্রযত্নে আমাদের চেতনাকে জাগ্রত করিয়া তুলিলে…সাহিত্য ৮।৫০১।২; কেবল পরের কর্তব্যবোধকে জাগ্রত করিবার উপায় সন্ধান করে না; ৫০৬।২; প্রত্যেক বাঙালি সাহিত্য পরিষদের মধ্যে নিজের ইচ্ছাও চেষ্টাকে একত্রে জাগ্রত করিয়া আজ যাহা অস্ফুট আছে…৫১৫।৬; তাহাই আমাদের উদ্যমকে জাগ্রত করিয়া তুলিয়াছে। আ-সাহিত্য ৯।৫০৯।২৬; জাগ্রত করো, উদ্যত করো, / নির্ভয়

করো হে। গীতাঞ্জলি ১১।৮।১৬; অপূর্ব সাধুভাব মনুষ্যচরিত্রকে সর্বদা মথিত ক'রে জাগ্রত ক'রে রেখেছিল। স্বদেশ ১১।৪৮২।২৫; সর্বদা সংঘাতের দ্বারা তাকে মহত্ত্বের পথে জাগ্রত ক'রে রাখছে। সমাজ ১২।২৪৬।২২; আমাদিগকে অভাবনীয় ও অনির্বচনীয় চেতনার বিস্ময়ে জাগ্রত করিয়া তুলিতেছে। ধর্ম ১৩।৪০২।৩০; আলোক বৃথা আমাদের জাগ্রত করছে, শান্তি-নি ১৩।৪৮৩।১৬; প্রত্যেক স্বাতন্ত্র্যের নিহিতার্থটিকে জাগ্রত করে তুলছে। ৫৩২।৪ এই আশ্চর্য ইতিহাসের আনন্দকে আমরা মাঘোৎসবে জাগ্রত করছি। শান্তি-নি ১৪।৩২০।২০॥ [৩৬।১]॥ ০ থাক্। সং-ধা। জাগরূক থাক্॥ বিরোধে আত্মরক্ষার চেষ্টা বরাবর জাগ্রত থাকে—আত্মশক্তি ৩।৫৪৬।১৯; এই ধারণা সর্বদা স্পষ্টরূপে জাগ্রত থাকিত, ৬১৪।১০-১১; সমস্ত রাত্রি অনিমেষ নেত্রে জাগ্রত থাকিয়া··· ব্যঙ্গ-কৌ ৭।৩৫৯।২৫; পিতামাতার মনে এ-আকাঙ্ক্ষা সর্বদাই জাগ্রত থাকে। সমাজ ১২।৪৪০।২৬; জাগ্রত থাকিলে অন্যায় অসত্য হিংসা ঈর্ষা প্রলোভন দ্বারের নিকটে আসিয়া দূরে চলিয়া যায়। ধর্ম ১৩।৩৯০।৫; তোমাকে রাত্রিদিন জাগ্রত থাকতে হবে। শান্তি-নি ১৩।৪৯৩।১৩; যখন আমরা জাগ্রত থাকি ··· ৫১১।৩॥ [৩৬।১]॥ ০ রাখ্। সং-ধা। জাগরূক রাখ্॥ ইংলণ্ডে স্বভাবতই স্টেটকে জাগ্রত রাখিতে সচেষ্ট রাখিতে জনসাধারণ সর্বদাই নিযুক্ত। আত্মশক্তি ৩।৫২৯।৮; এইরূপ অধিপতির অভিষেকই সমাজকে জাগ্রত রাখিবার একটি প্রকৃষ্ট উপায়। ৫৪১।১৬; নিজেকে জাগ্রত রাখিবার শক্তি আমাদের আছে; ধর্ম ১৩।৩৯০।৫॥ [৩৬।১]॥ ০ হ। সং-ধা। জাগরূক হ॥ পথে পথে কর্মকোলাহল জাগ্রত হইয়া উঠিবে। সাহিত্য ৮।৫০৬।১৯; কী এক দুর্বার দুর্ধর্ষ প্রাণশক্তি জাগ্রত হইয়া উঠিল—আ-সাহিত্য ৯।৪৬৬।৯; সেদিনের সেই মৃত্যুদোলায় হঠাৎ তাহার অন্তরশয্যা হইতে জাগ্রত হইয়া···১৪-১৫; তখন কোন অজ্ঞাত গুহাতল হইতে কুপিত প্রেম জাগ্রত হইয়া তাহার মর্মস্থলে দংশন করিল, ৪৬৮।২৫; প্রত্যেক পদক্ষেপে এক-একটা দুরূহ সমস্যা জাগ্রত হইয়া উঠে না, ৪৭১।১৩; ভারতবর্ষের প্রতি যখন আমাদের প্রীতি জাগ্রত হইয়া উঠে নাই, ৫১১।২৮; সে ভালো করিয়া বোঝে না সম্পূর্ণরূপে জানে না বলিয়াই তাহার কৃতজ্ঞতা জাগ্রত হইয়া উঠে না। ৫৩৬।১১; তখন দেশের সমস্ত শিক্ষিত অন্তর্জগৎ কেন এমন একটি অপূর্ব আনন্দে জাগ্রত হইয়া উঠিয়াছিল। শিক্ষা ১২। ২৮৬।১৩; যে-ভাবটি আমার মনের সম্মুখে জাগ্রত হইয়া উঠিয়াছে···২৯৬। ২৮; অতিপরিচয়-বশত ভাষার যে-সমস্ত রহস্য সম্বন্ধে আমাদের মনে প্রশ্নমাত্র উত্থাপিত হয় না, সেগুলি

জাগ্রত হইয়া উঠে…শব্দতত্ত্ব ১২।৩৫১। ২৫ ; ক্রমশ এই মথিত সমাজের আলোড়নে নূতন জীবন নূতন নিয়ম জাগ্রত হইয়া উঠিবে। সমাজ ১২। ৪৪৬।৯ ; যখনই জাগ্রত হইব তখনই সমস্ত বিলুপ্ত হইবে। শিক্ষা ১২।৫২৪। ৬ ; ব্রহ্মের প্রতি যখন আমাদের প্রীতি জাগ্রত হইবে, ধর্ম ১৩।৩৫২।১৫ ; আমারই কেবল চোখ খুলিবার, জাগ্রত হইবার অপেক্ষা। ৩৭৫।১৫ ; সমস্ত মানবের নিত্য আকাঙ্ক্ষা আমার মধ্যে জাগ্রত হইয়াছে। ২১ ; খাদ্য-সন্ধান করিবার শক্তি তাহার মধ্যে জাগ্রত হইয়া তাহাকে গৌরবান্বিত করিয়া তোলে — ৩৯২।১৪ ; যেন সম্পূর্ণ জাগ্রত হইয়া সিংহদ্বার খুলিয়া দিয়া … ৪০৪।২৬ ; আমরা সকাল-বেলায় আশ্চর্য আলোকের অভ্যুদয়ের মধ্যে জাগ্রত হয়ে … শান্তি-নি ১৩। ৪৫০।১৮ ; মৈত্রেয়ীর সেই সরল কান্নাটি যে প্রার্থনারূপ ধারণ ক'রে জাগ্রত হয়ে উঠেছিল … ৪৭৬।২২ ; যার পূর্ণ পরিণতির উপলব্ধি এখনও আমাদের মধ্যে জাগ্রত হয়ে ওঠে নি। ৪৮২।১৯-২০ ; বরঞ্চ তার চেষ্টা আরও গভীররূপে জাগ্রত হয়। শান্তি-নি ১৪।২৮৬।২২ ; এই মন্ত্রে আমাদের মনের মধ্যে কোনো চিন্তা জাগ্রত হয় না। ৩০৯।৭ ; কেবলই ছাড়িয়ে নিয়ে যাবার ইচ্ছা তার সমস্ত ইচ্ছার ভিতরে নিরন্তর জাগ্রত হয়ে রয়েছে। ৪৩৭।৩০ ; আমরা আজ জাগ্রত হব। ৪৫৭।১ ; যেখানে অনেক মানুষের সম্মিলন সেখানে বিচিত্র বুদ্ধির সংঘাতে চিত্ত জাগ্রত হয়ে ওঠে…১৯, কিন্তু যেদিন শ্মশানঘাটে পূর্ণিমার রাতে তাঁর চিত্ত জাগ্রত হয়ে উঠল, ৪৮৯।১৩ ; তাদের সমস্তকে এক সাম্রাজ্যসূত্রে গেঁথে বৃহৎভাবে প্রবল হয়ে ওঠবার একটা ইচ্ছা সেখানে জাগ্রত হয়েছে। ৫১২।১২ ; এই অনুভূতি আমাদের দিনে দিনে জাগ্রত হয়ে উঠুক। ৫১৮।৭ ; ধার্মিকতার অহংকার জাগ্রত হয়ে চিত্তকে সংকীর্ণ করে দেয়। শান্তি-নি ১৫।৪৪৯।২৬ ; তখনি মানুষের চিত্ত সর্বতোভাবে জাগ্রত হতে থাকে। ৪৫৪।২১ ; তাঁর স্নেহময়ী দিদিমার মৃত্যুশোকের আঘাতে মহর্ষির ধর্মজীবন প্রথম জাগ্রত হয়ে উঠেই যে-ক্ষুধার কান্না কেঁদেছে, ৪৯৯।৪-৫ ; ভগবৎপিপাসা যখন তাঁর প্রথম জাগ্রত হয়ে উঠেছিল, ৫০১।৯ ; আলোকবিকাশের পূর্বেই দুটি-একটি ক'রে ভক্তবিহঙ্গ জাগ্রত হয়ে সুনিশ্চিত পঞ্চমস্বরে আনন্দবার্তা ঘোষণা করছে, ৫০৬।১৭ ; উজ্জ্বল সত্যের উন্মুক্ত আলোকের মধ্যে জাগ্রত হও—৫০৮।৮-৯ ; এই বড়োর দিকে যখন আমি জাগ্রত হই, ২৬ ; সমস্ত আশুপ্রয়োজনের উপর সে জাগ্রত হয়ে আছে। শান্তি-নি ১৬। ৩৫৭।২৫ ; মানুষ যখন প্রকাশের সম্পূর্ণতাকে পাবার জন্যে সচেতন হয়ে জাগ্রত হয়ে ওঠে তখন সে সুখকে সুখই বলে না। ৩৭১।৭ ; সেই মুসল-মান অভ্যাগমের যুগে ভারতবর্ষে যে

সকল সাধক জাগ্রত হয়ে উঠেছিলেন, ৩৭৬।২৫ ; এদিকে য়ুরোপে মানবশক্তি তখন প্রবলভাবে জাগ্রত হয়ে বৃহৎ-ভাবে আপনাকে প্রকাশ করছে। ৩৮০।২৭ ; আমাদের পিতার বোধ জাগ্রত হয়ে পিতাকে নমস্কার সত্য হয়ে ওঠে। ৪৫১।১৯ ; আজ চিত্ত সেই গানে জাগ্রত হোক। ৪৫২।৯ ; সেই-খান থেকে যে আলোক আসছে তাতে জাগ্রত হও, ৪৫৮।২৯ ; জাপা-নের সমস্ত কলেবরের মধ্যে অনুকূল চেষ্টা জাগ্রত হয়ে উঠল। জাপানযাত্রী ১৯।৩৫৫।৩০ ; সমস্ত আকাশ আনন্দের গানে জাগ্রত হয়ে উঠুক। যাত্রী ১৯। ৪৩৮।৬ ॥ [৩৬।১] ॥ • -আলস্য। জাগ্রত-অবস্থার আলস্য॥ সমস্ত দিনের জাগ্রত-আলস্য সমাপ্ত করিয়া রাত্রের নিদ্রায় শরীর-মন সমর্পণ করিলাম। বিচিত্র-প্র ৫।৪৯৭।১৩ ॥ [৪৩] ॥ • চৈতন্য। জাগরূক চৈতন্য ॥ যাঁরা নিত্য নবীন দৃষ্টি ও উজ্জ্বল জাগ্রত চৈতন্যের দ্বারা বিশ্বকে অন্তরের মধ্যে সমাদৃত অতিথির মতো গ্রহণ করে-ছেন,···শান্তি-নি ১৪।৩১০।৫ ॥ [৪৩]॥ তু. জাগ্রৎচৈতন্য ॥ • জীবন্ত। জাগ-রূক ও প্রাণবন্ত ॥ বঙ্গসাহিত্যে পুরুষ মহাদেবের ন্যায় নিশ্চলভাবে ধূলি-শয়ান এবং রমণী তাহার বক্ষের উপর জাগ্রত জীবন্তভাবে বিরাজমান। পঞ্চভূত ২।৫৫৮।১৬ ॥ [৪২।২ ; ৪৩] ॥ • -বিরাজিত। জাগরূক ও শোভিত ॥ মনুষ্যত্বের মধ্যে ঈশ্বরের মহিমা যে শত শত অভ্রভেদী শিখর মালায় জাগ্রত-বিরাজিত···ধর্ম ১৩।৩৯৭।২৭ ॥ [৪২।২ ; ৪৩] ॥ • -সচেতন। জাগ-রূক ও সজাগ ॥ এই দুঃখই মানুষকে বৃহৎ করে, মানুষকে আপন বৃহত্ত্ব সম্বন্ধে জাগ্রত-সচেতন করিয়া তোলে, এবং এই বৃহত্ত্বেই মানুষকে আনন্দের অধিকারী করিয়া তোলে। ধর্ম ১৩। ৩৫০।৭ ॥ [৪২।২ ; ৪৩] ॥ • -সাক্ষী। সজাগ সাক্ষী ॥ সেটুকু সময়ের কোনো জাগ্রত সাক্ষী কোনো প্রামাণিক নিদর্শন পাওয়া যায় না। আ-সাহিত্য ৯।৪৯৪।১৪ ॥ [৪৩] ॥ • স্বপ্ন। জাগ্রদবস্থার স্বপ্ন ॥ যারা জাগ্রতস্বপ্নের লোক, যারা কর্ম ও চিন্তার মধ্যে অস্থির চিত্তে দোদুল্যমান, যারা পুরা-তনের জীর্ণতা দেখতে পায় এবং নূতনের অসম্পূর্ণতা অনুভব করে,. স্বদেশ ১১।৪৭৫।১৫ ॥ [৪৩] ॥

জাজ্বল্য। দেদীপ্যমান ॥ যে-বিদ্যা শিখিনু তাহা চিরদিন ধরে/অন্তরে জাজ্বল্য থাকে উজ্জ্বল রতন,/সুমেরু শিখরশিরে সূর্যের মতন,/অক্ষয় কিরণ। বি-অভি ৪।১২৩।৯ ; আমরা আমাদের হৃদয়াবেগ অতি জাজ্বল্য-রূপে ও সম্পূর্ণরূপে অন্যের হৃদয়ে মুদ্রিত করিতে পারিব। র-র ১৪।৮৮৪।১৮ ॥ [২৫] ॥

জাঠরিক। উদরসম্বন্ধীয় ॥ লোক-সাধারণের নৈতিক ও জাঠরিক উন্নতি কী করিয়া হইতে পারে, সা-পথে ২৩।৩৬৭।৬ ॥ [২০।৪৩] ॥

জাত/বান্ধবী। খাঁটি বান্ধবী ॥ আত্মীয়-বন্ধুমহলে দেখে এলুম সিনেমা মরুপথ-

বর্তিনী রঙ মাখানো বাঙালি মেয়ে, যারা জাতবান্ধবী, তিনসঙ্গী ২৫।২৫৪। ২১ ॥ [৪৩] ॥ • শত্রু। যার শত্রু জন্মেছে ॥ এরা সবাই জাতশত্রু। চার-অ ১৩।২৮১।৫ ॥ [৪৩] ॥ • সাপিনী। (স্ত্রী)। বিষধর স্ত্রীসাপ ॥ তাহারা নাকি জাতসাপিনীর বংশ, বিচিত্র-প্র ৫।৪৮৮।২৬ ॥ [২০।৭৮ ; ৪৩] ॥

জাতি। জন্ম ॥ ছিঁড়িয়া ফেলিবে জাতি-জালপাশ, সো-তরী ৩।৯০।১৩ ॥ [১৩] ॥ • বিশুদ্ধি। অনু. racial purity. রাষ্ট্রনীতিতন্ত্রে জাতিবিশুদ্ধির কোনো খোঁজ রাখে না। আত্মশক্তি ৩।৫১৭। ৬ ॥ [৪২] ॥

জাতিক। জাতিসম্বন্ধীয় ॥ বহু যুগের বহু কোটি লোকের দেহ মন মিলিয়ে মানুষের সত্তা। ...এই বৃহৎ সত্তার মধ্যে অপেক্ষাকৃত ছোটো বিভাগ আছে। তাকে বলা যেতে পারে জাতিক সত্তা। বাংলা-প ২৬।৩৭৩। ২৪ ; মানুষকে মানুষ করে তোলবার ভার এই জাতিক সত্তার উপরে। সেইজন্যে মানুষের সবচেয়ে বড়ো আত্মরক্ষা এই জাতিক সত্তাকে রক্ষা করা। ৩৭৪।৫, ৬ ; জাতিক সত্তার অন্তর্গত প্রত্যেকের মধ্যে নিয়ত এই ক্রিয়া চলছে ব'লে একটা বৃহৎ সীমানার মধ্যে একটা বিশেষ ছাঁদের মনুষ্যসংঘ তৈরি হয়ে উঠছে। ১৬ ; একটা বিশেষ জাতিক নামের ঐক্য তারা পরস্পর পরস্পরকে চেনে, ১৮ ; জাতিক সত্তার সঙ্গে সঙ্গে এই-যে ভাষা অভিব্যক্ত হয়ে উঠেছে এ এতই আমাদের অন্তরঙ্গ যে, ৩৭৫।১০ ॥ [২০।৪৩] ॥

জাদু/কাট্। সং-ধা। সম্মোহ দূর হ ॥ ওকে ওষুধ খাওয়ালেই ওর জাদু কেটে যাবে। প্রায়শ্চিত্ত ৯।১৪৪।১৭ ॥ [৩৬।১] ॥ • গিরি। ঐন্দ্রজালিকতা ॥ দেশলাই কাঠি জ্বালাইয়া জাদুগিরি করিতে চাহেন নাই। চারিত্র-পূ ৪। ৫১৭।১২ ॥ [২০।৬৩] ॥ • ভাঙ। সং-ধা। সম্মোহ দূর কর ॥ এমন জাদু তো ভেঙে দিতে হবে—প্রায়শ্চিত্ত ৯। ১৪৪।১১, ১২ ॥ [৩৬।১] ॥

জানপাদিক। অনু. popular. তাঁহাদের প্রকৃতি তাঁহাদের শিক্ষা, তাঁহাদের অভ্যাস, জানপাদিক ইলেকশনের উপদ্রব সহ্য করিবার পক্ষে তাঁহাদিগকে অপটু করিয়াছে। ভারত ৪।৪১৪।৪ ॥ [১০ ; ২০।৪৩] ॥

জাভানি। ১. জাভাদেশীয় ॥ এই কীচক জাভানি মহাভারতে ··· যাত্রী ১৯। ৫১৩।১ ॥ ২. জাভাবাসী ॥ জাভানি লোকের···যাত্রী ১৯।৫১৪।৩ ; জাভানিরা ভারতবর্ষে গিয়ে, ১৯ ॥ [২৬।২ ; ২৮] ॥

জারি কর্। সং-ধা। ১. দাখিল কর্ ॥ যে-গাছ আপনার ফুল আপনি ফুটাইত, সে আকাশ হইতে পুষ্পবৃষ্টির জন্য তাহার সমস্ত শীর্ণ শাখাপ্রশাখা উপরে তুলিয়া দরখাস্ত জারি করিতেছে। আত্মশক্তি ৩।৫২৮।১ ॥ ২. প্রবর্তিত কর্ ॥ মনুর শাস্ত্র শুধ্রে দিয়ে নতুন বিধি করব জারি। কণিকা ৭।২১৪।১৬ ॥ [৩৬] ॥

**জিগ্‌গেস পড়া কর্‌**। সং-ধা। জিজ্ঞাসাবাদ কর্‌॥ পথে দুদণ্ড দাঁড়িয়ে যে জিগ্‌গেস পড়া করব তার জো নেই। প্র-প্রতি ১।১৬৮।৭॥ জিজ্ঞাসা দ্র.॥ [৩৬।১]॥

**জিজ্ঞাসা/জাগ্‌**। সং-ধা। প্রশ্ন উদয় হ॥ পরেশবাবুর লোকদের সম্বন্ধে গোরার মনেও একটা জিজ্ঞাসা জাগিতেছিল, গোরা ৬।৪২০।১৭॥ তু. প্রশ্ন উদয় হ—হাস্য-কৌ ৬।১০২।২৩; ১০৩।১৫॥ [৩৬।১]॥ • **পড়া কর্‌**। সং-ধা। জিজ্ঞাসাবাদ কর্‌॥ তিনি তাহাদের জিজ্ঞাসা পড়া করিতেন, বউ-হাট ১।৪৪৯।১৩॥ তু. জিগ্‌গেস দ্র.॥ [৩৬।১]॥

**জিন্‌**। ধাতু—জয় কর্‌॥ অন্যে তাহাকে জিনিতে পারে না, চো-বালি ৩।৩৯৭। ২২, ২৩॥ [৩৪]॥

**জিয়ন-মরা**। জীবন্মৃত॥ যারা বস্তু ছিল আঁকড়িয়ে/তারা জিয়ন-মরা, তাদের নিঝুম বসতি/বোবা সমুদ্রের বালুর ডাঙায়। শ্যামলী ২০।৭৭।৯॥ [৪২।১]॥

**জীববাচক**। অনু. animate. বস্তুবাচক শব্দের অনুষঙ্গে। বাংলা-প ২৬। ৪৩৭।৫, ২৬; ৪৪০।৯॥ [৪২; ৪৪]॥ • **বিজ্ঞান**। অনু. biology. প্রাথমিক প্রাকৃতবিজ্ঞান, প্রাথমিক রসায়ন, প্রাথমিক জীববিজ্ঞান, যন্ত্রবিজ্ঞান, রাষ্ট্রবিজ্ঞান, সমাজবিজ্ঞান, রা-চিঠি ২০।৩০২।১০; জীববিজ্ঞানে প্রকৃতি কর্তৃক বাছাইয়ের কথা বলে; পারস্যে ২২। ৫০১।১৪॥ [৪২; ৪৪]॥ • **বিজ্ঞানী**। অনু. biologist. জীববিজ্ঞানীরা তাদের সেই কাঠামোর ঐক্য থেকে নানা পরিবর্তনের ভিতরেও তাদের শ্রেণী নির্ণয় করেন। বাংলা-প ২৬। ৬৭৬।১৮॥ [৪২; ৪৪]॥ • **লক্ষ্মী**। জীবজগতের পালনকর্ত্রী॥ যে জীবলক্ষ্মীর মনে পালনের শক্তি বহমান,/ নারী তুমি নিত্য শোন তাহারি আহ্বান। আরোগ্য ২৫।৬০।২১॥ [৪৪]॥ • **শিলা**। অনু. fossil. জীবশিলা যদি ফসিলের প্রতিশব্দরূপে ব্যবহৃত হইতে পারে। শব্দতত্ত্ব ১২। ৫৮০।৮॥ [৪২]॥

**জীবন/কুহর**। প্রাণের গভীর॥ বিশ্বের নিশ্বাস লাগি জীবন-কুহরে/মঙ্গল-আনন্দধ্বনি বাজে। মানসী ২।১৭৮। ১১॥ তু. প্রাণকুহর, মর্মকুহর॥ [৪৪]॥ • **তত্ত্ব**। অনু. philosophy of life. এ শুধু লিরিক নয়, এ নিষ্ঠুর জীবনতত্ত্ব। শে-কবিতা ১০।৩০৬।১৫; কেবল জীবনযাত্রায় নহে, জীবনতত্ত্বের একটা জায়গায় আমাদের গভীরতর অমিল আছে। প-পঞ্চয় ২৬।৫৫৫।১॥ [৪২; ৪৪]॥ • **দেবতা**। যে দেবতা অলক্ষ্যে জীবনের নিয়ন্ত্রণ ও পরিণতিসাধন করেন॥ চিত্রা ৪।১০৬ পৃ। কবিতার নাম; মানুষের দেবতাকে স্বীকার করে এবং প্রণাম করে যাব আমার জীবনদেবতা আমাকে সেই মন্ত্র দিয়েছেন। রা-চিঠি ২০।৩১২।৩; বিশ্বদেবতা আছেন, তাঁর আসন লোকে লোকে গ্রহচন্দ্রতারায়। জীবনদেবতা বিশেষভাবে জীবনের আসনে,

হৃদয়ে হৃদয়ে তাঁর পীঠস্থান সকল অনুভূতি সকল অভিজ্ঞতার কেন্দ্রে। বাউল তাঁকেই বলেছে মনের মানুষ। এই মনের মানুষ; এই সর্বমানুষের জীবনদেবতার কথা বলবার চেষ্টা করেছি 'Religion of Man' বক্তৃতাগুলিতে। মা-ধর্ম ২০।৪৩০।৭, ১০; জীবনদেবতা তব/দেহে মনে অন্তরে বাহিরে / আপন পূজার ফুল / আপনি ফুটান ধীরে ধীরে। স্ফুলিঙ্গ ২৭।২৩।১॥ তু. জীবনবিধাতা॥ [৪২।৬]॥ • বান। প্রাণবান॥ এই শ্রেণীর জীবনবান ছেলেদের শাসন করিয়া দলন করিয়া ··· কালান্তর ২৪।২৮৭।৭॥ [২০।৩৭]॥ • বিধাতা। জীবনবিধায়ক॥ ঠিক তার পূর্বরাত্রেই আমার জীবনবিধাতা এসে আমার দ্বারে আঘাত করেছেন। গোরা ৬। ৫৫৮।২৬॥ তু. জীবনদেবতা॥ [৪৪]॥ • ব্যবসায়। জীবনের কারবার॥ বেঁচে থাকবার জন্যে আমাদের যে-মূলধন আছে তারই একটা উদ্বৃত্ত অংশকে নিয়ে সাহিত্যে আমরা জীবন-ব্যবসায়েরই নকল করে থাকি, একথা বলতে তো মন সায় দেয় না। সা-পথে ২৩।৩৮২।২৪॥ [৪৪]॥ • ময়। প্রাণবন্ত॥ তাঁদের প্রতিদিনের সমস্ত কর্ম অবকাশ ও প্রয়োজনের সঙ্গে এই বনের আদানপ্রদানের জীবনময় সম্বন্ধ ছিল। শান্তি-নি ১৪।৪৫৯।১৫; এমন অবাধ মাঠে, এমন উদার আকাশে, এমন জীবনময় অক্ষর, এমন ঋতুতে ঋতুতে পরিবর্তনশীল নব বর্ণের লিপি! ৪৮৬।৮॥ [২০।৩৯]॥ • লক্ষ্মী। প্রাণের অধিষ্ঠাত্রী দেবী॥ জাগ্রত জীবনলক্ষ্মী পরায় আপন মাল্যগাছি / উন্নমিত শিরে। বীথিকা ১৯।১৭।১৭; জীবনলক্ষ্মী মেলিয়া রঙের রেখা/ধরার অঙ্গে আঁকিছে পত্রলেখা, / ভূতত্ত্ব তার কঙ্কালে ঢাকা থাকে। নবজাতক ২৪।৫০।২৮; পাখিদের অকারণ গান / সাধুবাদ দিতে থাকে জীবনলক্ষ্মীরে। আরোগ্য ২৫।৪২।১০॥ [৪৪]॥ • শালিনী। (স্ত্রী)। প্রাণবতী॥ এখন এই জীবনশালিনী জীবনদায়িনী মাতৃভাষা সন্তানসমাজে আপন অধিকার প্রার্থনা করিতেছে। সাহিত্য ৮।৪২৪।১৩॥ [৪৪]॥ • শিল্পী। জীবনরূপ শিল্পী॥ আঁকা পড়ছে জীবন-শিল্পীর রূপরচনা। সা-স্বরূপ ২৭।২৭৮।১; সাহিত্যে চিত্রবিভাগ যদি জীবনশিল্পীর স্বাক্ষরিত হয় তবে তার রূপের স্থায়িত্ব সম্বন্ধে সংশয় থাকে না। ১৫; সাহিত্যের চিত্রশালায় যেখানে জীবনশিল্পীর নৈপুণ্য উজ্জ্বল হয়ে উঠেছে সেখানে মৃত্যুর প্রবেশদ্বার রুদ্ধ। ২৮১।৩॥ [৪২।৬]॥ • -ঈশ্বর। স্বামী॥ জীবনের এই শেষ মুহূর্তে জীবনেশ্বরকে স্মরণ করিবার···নৌকাডুবি ৫।৩৬২। ১৬॥ [২৪]॥

**জীবিত**। জীবন। • মৃত্যু। জীবন-মরণ, living death. রাজাগণ, আমাকে বধ করুন, অথবা দ্বন্দ্বযুদ্ধে আহ্বান করছি, আপনারা আসুন—আমাকে জীবিত-মৃত্যুর হাতে সমর্পণ

করবেন না। রাজা ১০।২৪৯।১৪ ॥ তু. জীবন্মৃত্যু — আত্মশক্তি ৩।৫৪৭। ৩০ ॥ ক্ষীণ-জীবিত। ক্ষীণপ্রাণ ॥ যার আবির্ভাব / ক্ষীণজীবিতেরে করে দান/জীবনের প্রথম সম্মান। আরোগ্য ২৫।৫৬।১৫ ॥ [১৩] ॥

জৃম্ভিত। উন্মুক্ত, বিস্তৃত ॥ তখনও যেসব স্কুলের রাস্তা ছিল কলকাতা য়ুনিভার্সিটি প্রবেশদ্বারের দিকে জৃম্ভিত, শিক্ষা ২৪১।৩১ ॥ [১৪] ॥

জেদালো। জিদী ॥ জেদালো দুষ্টুমি-ভরা প্রিয়দর্শন চেহারা, ... চার-অ ১৩।২৯২।২৮; নেলি যে-রকম জেদালো মেয়ে, শোধবোধ ১৭।৮৭।৮; জেদালো ঢেউ, শ্যামলী ২০।১০৯।৪ ॥ [৫] ॥

জৈব। জীবসম্বন্ধীয়। অনু. organic. বলা যেতে পারে, তারা জৈব, তারা organic. আত্ম-প ২৭।২৫২।৭-৮ ॥ [১৫] ॥ • তাত্ত্বিক। অনু. biological. জৈব-তাত্ত্বিক বিশেষ প্রয়োজনের খাদে তার স্বভাবকে কোনো একাগ্র প্রবর্তনায় ধাবিত করে নি। র-র ১৩।২৩।১৮ ॥ [২০।৪৩ ; ৪২ ; ৪৪] ॥

জৈবিক। ১. জীববিষয়ক ॥ বস্তুত আজ ভারতবর্ষে যেটুকু ঐক্য দেখিয়া আমরা সিদ্ধিলাভকে আসন্ন জ্ঞান করিতেছি তাহা যান্ত্রিক, তাহা জৈবিক নহে। ভারতবর্ষের ভিন্ন জাতির মধ্যে সেই ঐক্য জীবনধর্ম-বশত ঘটে নাই — পরজাতির এক শাসনই আমাদিগকে বাহিরের বন্ধনে একত্র জোড়া দিয়া রাখিয়াছে। সজীব পদার্থ অনেক সময় যান্ত্রিক-ভাবে একত্র থাকিতে থাকিতে জৈবিকভাবে মিলিয়া যায়। রাজা-প্রজা ১০।৪৬৪।৮, ১১ ; দেহের দিক থেকে মানুষ যেমন উর্ধ্বশিরে নিজেকে টেনে তুলেছে খণ্ডভূমির থেকে বিশ্ব-ভূমির দিকে, নিজের জানাশোনাকেও তেমনি স্বাতন্ত্র্য দিয়েছে জৈবিক প্রয়োজন থেকে, ব্যক্তিগত অভিরুচির থেকে। মা-ধর্ম ২০।৩৭৮।১৪ ; নইলে কেবল সুবিধা-অসুবিধা প্রিয়-অপ্রিয় প্রবল থাকত জৈবিক ক্ষেত্রে জীবধর্মে ; ৪০৩।২৬ ; সংসারে আমাদের জীবনে যে সব ঘটনা ঘটে তার সঙ্গে নানা দায় জড়ানো আছে। জৈবিক দায়, বৈষয়িক দায়, সামাজিক দায়, নৈতিক দায়। ছন্দ ২১।২৯৮।১৫ ॥ ২. অনু. organic. যেমন ভোজ্য পদার্থ, তাদের কোনোটা তিতো, কোনোটা মিষ্টি, কোনোটা কটু ; ব্যবহারে তাদের সম্বন্ধে আদরণীয়তার তারতম্য থাকলেও তাদের সকলেরই মধ্যে একটা সাম্য আছে — তারা জৈবিক, দেহতন্তুর নির্মাণে তারা কাজে লাগবার উপযোগী। সা-স্বরূপ ২৭।২৫২।১১ ॥ [২০।৪৩ ; ৪১।১] ॥

জ্ঞাতি। অন্তরঙ্গভাবে পরিচিত ॥ সিসি-দের মিত্রগোষ্ঠীর অন্তশ্চর নয় সে, কিন্তু জ্ঞাতি অর্থাৎ জানাশোনার দলে। শে-কবিতা ১০।৩৫০।১৬ ; সেখানকার সমাজ হচ্ছে দ্বীপশ্রেণী— ছোটো এক এক দল জ্ঞাতির চারি-দিকে বৃহৎ অজ্ঞাতির লবণসমুদ্র ; পরস্পর সংলগ্ন মহাদেশের মতো নয়।

জাতি শব্দটা তার ধাতুগত বিশেষ অর্থে আমি ব্যবহার করেছি; অর্থাৎ যে-কয়জনের মধ্যে জানাশোনা আছে, আনাগোনা চলে; যাত্রী ১৯।৪৩৭।২, ৩ ॥ [১৩] ॥ • বন্ধন। অনু. clan system. উদ্ধৃতির জন্য 'গোত্রবন্ধন' দ্র. ॥ সমাজ ১২।৪৪১।৭-৮ ॥ [৪২; ৪৪] ॥

জ্ঞানালোকিত। ১. জ্ঞানরূপ আলোকে উদ্‌ভাসিত ॥ এই জ্ঞানালোকিত পথ সহজ পথ নয়, সত্য পথ। কালান্তর ২৪।৪১৮।২৬ ॥ [৪২।১] ॥ ২. অনু. enlightened. জ্ঞানালোকিত ইয়ং-ছাগদের⋯বিবিধ-প্র অ-১।৩৪৮।২১ ॥ তু. আলোকিত ॥ [৪২] ॥

জ্যামিতিক। জ্যামিতির মতো নীরস কঠিন ॥ এর পরে ইস্কুল মাস্টারের ঝাঁক নিয়ে তারা অতি বিশুদ্ধ জ্যামিতিক নিয়মে চাক বাঁধবে। প-প-প্রান্তে ২৮।২১-২২ ॥ তু. সত্য থাকুন ধরিত্রীতে / শুষ্ক রুক্ষ ঋষির চিত্তে / জ্যামিতি আর বীজগণিতে, / ক্ষণিকা ৭।২১৮ পৃ. ॥ [২০।৪৩] ॥

জ্যোতি / ছায়া। জ্যোতির ছটা ॥ আঁধার মুছিয়া / চলে জ্যোতিছায়া তার! ভগ্নহৃদয় অ-১।১৭২।১৪ ॥ [৪৪] ॥ • বিদ্ধ। আলোকবিদ্ধ ॥ জনপূর্ণ সুবিজনে, জ্যোতির্বিদ্ধ আঁধারে বিলীন / আকাশ মণ্ডপে শুধু বসে আছে এক 'চিরদিন'। কড়ি-কো ২।১০৭।৯ ॥ তু. গ্যাসালোকবিদ্ধ ॥ [৪৪] ॥

জ্যোৎস্নামদবিহ্বল। জ্যোৎস্নার-মাদকতায় অচেতন ॥ জ্যোৎস্নামদ-বিহ্বল নির্জন রাত্রি মহেন্দ্রকে মোহাবিষ্ট করিয়া বিনোদিনীর দিকে ঠেলিয়া লইয়া যাইতে লাগিল। চোখালি ৩।৪১২।৭ ॥ তু. ঝরিছে মুকুল, কূজিছে কোকিল, / যামিনী জোছনা-মত্তা। কথা ৭।৩১ পৃ. ॥ [৪২।১] ॥

জ্বর। রোগ ॥ জীবনের জ্বর তু. life's fitful fever. পৃথিবীর শ্রান্তি তারে / ত্যজিল কি একেবারে, / জীবনের জ্বর। চিত্রা ৪।৪৬।৯ ॥ [১১] ॥ • -উত্তাপ। অনু. fever heat. ইংলণ্ডে ইম্পীরিয়ালিজ্‌মের জ্বরোত্তাপ যখন ঘণ্টায় ঘণ্টায় চড়িয়া উঠিতেছিল তখন একদল ইংরেজ কবির কাব্যে তাহারই রক্তবর্ণ বাস্তবতা প্রলাপ বকিতেছিল। সা-পথে ২৩।৩৬৪।১৯ ॥ [৪২] ॥

চিন্তাজ্বর। ভাবনাপীড়া ॥ নাহি কোনো বাধাবন্ধ, নাহি চিন্তাজ্বর, সো-তরী ৩।১৩৫।৫; তাহার পরে কয়েক শতাব্দী অতীত হইতেই পরিণত সভ্যতা-প্রভাবে চিন্তাজ্বরে জরাজীর্ণ হইয়া সেই বীরমণ্ডলীর উত্তরপুরুষগণ জগৎসংসারকে দুঃখময় দেখিতে লাগিল। সমাজ ১২।৪৮১।৮ ॥ [৪২।১] ॥

জ্বলদর্চি। জ্বলন্ত কিরণ ॥ উড়িছে তোমার ধ্বজা মেঘরন্ধ্রচ্যুত তপনের জ্বলদর্চিরেখা—কল্পনা ৭।১৮৭।৬; ভস্ম-অপমানশয্যা ছাড়ো পুষ্পধনু, / রুদ্র-বহ্নি হতে লহ জ্বলদর্চি তনু। মহুয়া ১৫।৫।২ ॥ [৪৩] ॥

জ্বলনধর্মী। অনু. combustible. বাতাসে চলনশীল জ্বলনধর্মী অগ্নি-

জেলের পরিমাণ অল্প, বিচিত্র-প্র ৫। ৪৬৪।১১ ॥ [৪২ ; ৪৪] ॥

জ্বালা। ধাতু—জ্ব্‌ালা ॥ রাঙা রঙের শিখায় শিখায় / দিকে দিকে আগুন জ্বলাস, ফাল্গুনী ১২।১০২।৭ ॥ [৩৩] ॥

জ্বালামুখী। অনু. volcano. সুণ্ডা দ্বীপে কারাগাতোয়ানামক একটি ক্ষুদ্র জ্বালামুখীর সমুদ্রতলবর্তী একটি স্থানে এইরূপ ঘটিয়া অগ্নিময় গর্তের মধ্যে সমুদ্রজলের প্রবেশপথ হইয়াছিল। অনু. অ-২।৫৬২।৫, ৯, ১৩ ॥ [১০] ॥

## ঝ

ঝকমকায়মান। যা ঝকমক করছে ॥ ঝকমকায়মান পাগড়ি, যু-পত্র ১। ৫৪৪।২৭ ॥ [২০।৬ ; ২০।১৪ ; ৩৭] ॥

ঝকমকি। ঝকমক ॥ বাহিরেতে আমলকী / করিতেছে ঝকমকি, বনবাণী ১৫।১৩৯।৬ ॥ [২০।৫৬] ॥

ঝটিত (৫)। শীঘ্র ॥ পিনহ ঝটিত কুসুমহার। ভা-পদা ২।৯।৯ ॥ তড়িৎ-পাশে উঠে হেসে, / ঝড়ের মেঘ ঝটিৎ এসে, শিশু ৯।৯১।১৪ ॥ [৯ ; ২৬] ॥

ঝন / কি। না-ধা। ঝনকধ্বনি ক'রে ॥ কলসে কাঁকন ঝলকি ঝনকি/ভোলায় রে দিক্‌ভ্রান্তে। ক্ষণিকা ৭।২৯০।২৩ ॥ ০ কে। না-ধা। ঝনকধ্বনি করে ॥ ঝিল্লি ঝনকে ঝিনিঝিনি। শ্রাবণগাথা ২৫।১২২।৫ ॥ [৩৭] ॥ ০ ন। ঝনঝন ধ্বনি ॥ দক্ষিণকরে ধরিয়া যন্ত্র/ঝনন রণন স্বর্ণতন্ত্র / কাঁপিয়া উঠিবে মোহন-মন্ত্র/ নির্মল নীল গগনে। সো-তরী ৩।৮৬।২১ ॥ [২০।৪৬] ॥

ঝনিল। না-ধা। ঝন ধ্বনি করল ॥ বিচলিত চিত উচ্ছলি উন্মাদনা/ঝন-ঝন ঝনিল মঞ্জীরে মঞ্জীরে। নবীন ২২।৬৭। ১৬ ॥ [৩৭] ॥

ঝঞ্ঝনিত। ঝন্‌ঝনাযুক্ত ॥ কোন্ দুর্দাম সর্বনাশের / বজ্রঝঞ্ঝনিত মৃত্যুমাতাল দিনের / হুহুংকার, শে-স ১৮।২১।২ ॥ [২০।১৮] ॥

ঝরন। পতন ॥ অঝোর ঝরন শ্রাবণজলে / তিমিরমেদুর বনাঞ্চলে/ফুটুক সোনার কদম্বফুল নিবিড় হর্ষণে। শ্রাবণগাথা ২৫।১১০।২৮ ॥ [২০।৪৬] ॥

ঝাট। শীঘ্র ॥ যে যার ঘরে চলে আয় ঝাট্, / আঁধার হয়ে এল পথঘাট। ছ-গান ১।১১৮।৬ ॥ [৯] ॥

ঝাড়ে-মূলে। সবসুদ্ধ ॥ কোনো জিনিস-কেই ঝাড়ে-মূলে উপড়াইয়া একেবারে টান মারিয়া ফেলিয়া দিতে শিখি নাই—আত্মরক্ষার পক্ষে, স্বাস্থ্যরক্ষার পক্ষে ইহা সুশিক্ষা নহে। পরিশিষ্ট ১০।৬১৪।২০ ॥ [৫] ॥

ঝাঁপ। ধাতু—১. বন্ধ কর্ ॥ উদয়াদিত্য পুঁথি ঝাঁপিয়া তাঁহার খাটে গিয়া বসিলেন। বউ-হাট ১।৪৮৮।৪ ॥ ২. ঢাক্ ॥ অলকে ফুল কাঁপয়ি / কপোলে পড়ে ঝাঁপয়ি, / মধু অনলে তাপয়ি / খসয়ি পড়ু পায়। ভা-পদা ২।১৬।১৪ ; তাহারি কোন্ কোণের শাখে / নিদ্রাহারা ঝিঁঝির ডাকে / বাঁকিয়ে গ্রীবা ঘুমিয়েছিলে / পাখাতে মুখ ঝেঁপে, / যেখানে বট দাঁড়িয়ে

একা / জটায় মাটি ব্যেপে। উৎসর্গ ১০।৮।৮ ; কভু বাতায়নে অকারণে বেলা বাহি'/আতুর নয়নে দু-হাতে আঁচল ঝাঁপে। নটরাজ ১৮।২১৩।১৯॥ ৩. লুকা॥ রুধিয়া অধর-দ্বারে,/ঝাঁপিতে চাহিলি তারে/অমনি সে ছুটে এল নয়নমাঝে। প্রায়শ্চিত্ত ৯। ১২৫।১৫ ॥ [৩৪]॥

ঝারি। ভৃঙ্গার॥ স্মৃতির ঝারি উপুড় করে ফেলে/নয়নবারি শূন্য করি দিব, ক্ষণিকা ৭।২১১।১৫ ; বধূগণ ঘাটে যায় কলহাসে/কক্ষে লইয়া ঝারি— খেয়া ১০।১০১।১ ; নয় এ মালা, নয় এ থালা,/গন্ধজলের ঝারি,/এ যে ভীষণ তরবারি। খেয়া ১০।১১১।১৬ ; সে-ডাকে তোমারি/সহসা নবীন ঊষা আসে হাতে আলোকের ঝারি,/দেয় সাড়া ঘন অন্ধকারে। ন-পূজা ১৮। ১৬২।৯ ॥ স্বর্ণঝারি। সন্ধ্যা আসে নম্রমুখে ধেনুশূন্য মাঠে/চিহ্নহীন পথ দিয়ে লয়ে স্বর্ণঝারি / পশ্চিম সমুদ্র হতে ভরি শান্তিবারি। নৈবেদ্য ৮।৬৩।৯ ॥ হেমঝারি। তুমি এস এস নারী, / আনো তব হেমঝারি। উৎসর্গ ১০।৬৭।৫ ; এস সুন্দরী নারী,/শিরে লয়ে হেমঝারি। ১১ ॥ [৯]॥

ঝিকিয়া। না-ধা। ঝিক ঝিক ক'রে॥ শরৎ-কিরণ/পড়ে যবে পক্ব শীর্ষ স্বর্ণ-ক্ষেত্র 'পরে,/নারিকেলদলগুলি কাঁপে বায়ুভরে/আলোকে ঝিকিয়া, সো-তরী ৩।১৭৩।১৭ ॥ • -ওঠা। আলোতে ঝিকিয়া-ওঠা ঘট কাঁখে পল্লী মেয়ে-দের/ঘোমটায় গুণ্ঠিত আলসে/গুঞ্জরিত বাঁকা-পথে আম্রবনচ্ছায়ে / কোকিল কোথায় ডাকে ক্ষণে ক্ষণে নিভৃত শাখায়,/ছায়ায় কুণ্ঠিত পল্লীজীবন-যাত্রার/রহস্যের আবরণ কাঁপাইয়া তোলে মোর মনে। আরোগ্য ২৫। ৪৩।৮ ॥ [৩৭]॥

ঝিয়ারি। ঝি, কন্যা॥ সিন্ধুতীরে কত-দূরে কোন রাক্ষসের পুরে / ঘুমাইত রাজার ঝিয়ারি। কড়ি-কো ২।৩৬। ৬ ॥ [৯]॥

ঝুর্। ধাতু—১. কাঁদা॥ প্রভাত হইল নিশি কানন ঘুরে,/বিরহবিধুর হিয়া মরিল ঝুরে। মা-খেলা ১।২৫১।২৯ ; ধরার তরে যেন মোর প্রাণ ঝুরিত। মানসী ২।১২৪।১৮ ; শুধু আমারি জীবন মরিল ঝুরিয়া / চির জীবনের তিয়াষে, ২৩৩।২১ ; এখন আমায় কে দেয় আনি / কাজ-ছাড়ানো পত্রখানি ; /সন্ধ্যাদীপের আলোয় ব'সে/ওগো আমার নয়ন ঝুরে/মনের মাঝে অনেক দূরে। গীতিমাল্য ১১।১৩১।৮ ॥ ২. ঝর্॥ আজ প্রভাতের একেবারে /ভেঙেছে চাক সুধার ভারে; /সোনার মধু লক্ষ ধারে / লাগে ঝুরিতে। খেয়া ১০।১৭৮।১৬ ॥ [৩৪]॥

ঝুরো। শুকনো॥ আঁচল ভরিয়া মরমে মরিয়া / পড়ে আছে বুঝি ঝুরো ফুল ? মানসী ২।২৪৪।৪ ॥ [১০]॥

ঝোরা। ঝুরি॥ বটের উচ্চশাখা যেমন তাহার নিম্নগামী অসংখ্য ঝোরাকে ঝাড়িয়া ফেলিতে পারে না, পরিশিষ্ট ১০।৫৭৯।৯ ॥ [২৪]॥

## ট

**টাকাগত।** অর্থসর্বস্ব ॥ সুতরাং টাকাগত ধনিত্ব বৈতরণীর এপার পর্যন্ত। আলোচনা অ-২।৪৩।২৫ ॥ [৪৪] ॥

**টিফিনবাহিনী।** অনু. tiffin carrier. একটা টিফিনবাহিনী হঠাৎ আমার তৈজসপত্রের অন্তর্গত হয়ে বিরাজ করচে দেখা গেল, চিঠি ৯।২২৭।১৪ ; ২২৮।৩ ॥ [৪২] ॥

**টুপি মস্তক।** টুপি-মাথায় ॥ উদ্ধৃতির জন্য 'চোখ-ধাঁধক' দ্র. ॥ যু-পত্র ১। ৫৭৭।১১ ॥ [৪২।১] ॥

**টেবিল-চালা।** অনু. planchette. মেয়েদের লইয়া এক-একদিন সন্ধ্যা-বেলায় সেখানে টেবিল-চালা হইত। জীবনস্মৃতি ১৭।৩৬৪।৯ ॥ [৪২] ॥

**টোল-আউট।** চতুষ্পাঠী-উত্তীর্ণ ॥ পুরো-হিতটি তাঁহারই টোল-আউট শিষ্য। গল্প ২৭।১৩৩।২৩ ॥ [৪২।৩] ॥

## ঠ

**ঠিকরিত।** বিচ্ছুরিত ॥ যজ্ঞদিনে যাহা পরি ভাগ্য-অহংকার/ঠিকরিত মাণি-ক্যের শত সূচীমুখে/দ্রৌপদীর অঙ্গ হতে, কাহিনী ৫।৮০।২৯ ॥ [২০।৪] ॥

## ড

**ডঙ্ক।** বড় নাকড়া ॥ উড়িল গগনে বিজয় পতাকা,/ধ্বনিল শতেক শঙ্খ।/হুলুরব করে অঙ্গনা সবে,/মারাঠা-নগরী কাঁপিল গরবে,/রহিয়া রহিয়া প্রলয়-আরবে/বাজে ভৈরব ডঙ্ক। কথা ৭।৮৪।১৩ ; বাজিল শঙ্খ, বাজিল ডঙ্ক,/সেনানী ধাইল ক্ষিপ্র। ৮৬।৫ ॥ জয়ডঙ্ক। বক্ষে আমার দুঃখে তব/বাজবে জয়ডঙ্ক।/দেব সকল শক্তি, লব/অভয় তব শঙ্খ। বলাকা ১২।৮। ১৬ ; সুরলোকে বেজে ওঠে শঙ্খ,/নরলোকে বাজে জয়ডঙ্ক। স-সংকট ২৬।৬৪১।৫ ॥ [২৬] ॥

**ডারি।** উপহার ॥ দিন গেলে প্রাতে ঘাতকের হাতে/বন্দীরা সারি সারি/জয় গুরুজির কহি শতবীর/শত শির দেয় ডারি। কথা ৭।৫৭।২৪ ॥ [২৬] ॥ ০ য়া। ধাতুরূপ—ফেলে ॥ কুঞ্জগানে হেরিয়া,/অশ্রুবারি ডারিয়া/ভা-পদা ২।৬।১৭ ॥ [৯] ॥

## ঢ

**ঢলকো।** ঢিলে ॥ আঁট প্যাণ্টালুন পরেন কি ঢলকো পরেন। যু-পত্র ১।৫৫৮। ১৩ ; শব্দতত্ত্ব ১২।৩৫৩।৪ ॥ [৭] ॥

**ঢাকের উপর ঢেঁকি চড়ানো।** অপে-ক্ষাকৃত লঘুদায়িত্বের উপর গুরুদায়িত্ব অর্পণ ॥ নিজের দায়ই সামলাতে পারি নে—তার উপর আবার ভগবান—কী বলে—ঢাকের উপর ঢেঁকি চড়িয়ে ছেন। বৈ-খাতা ৪।১৮৭।৫-৬ ॥ [৩৮] ॥

**ঢেঁকি।** নিরেট মূর্খ ॥ পরদিনে উঠে দেখি/হুঁকাটি বাড়ায়ে রয়েছে দাঁড়ায়ে বেটা বুদ্ধির ঢেঁকি—কাহিনী ৭।৯৬। ২২ ॥ [১৩] ॥

# ত

**তটান্তিক**। তটসংলগ্ন ॥ জাহাজের তটান্তিক ভাগের···অনু. অ-২।৫৩৯। ১৮ ॥ [২০।৪৩] ॥

**তড়িৎমাপকসূচি**। অনু. galvano-meter. তড়িৎমাপকস্থচির বিচলন দ্বারা এই সাড়ের পরিমাণ ধরা পড়ে। চিঠি ৬।১১৯।৫ ॥ [৪২] ॥

**তৎপরচরণ**। দ্রুতপদ ॥ তৎপরচরণে/ আসে যায় নিত্য কাজে; চৈতালি ৫। ২৩।৩ ॥ [১৩; ৪৪] ॥

**তদারকনবিশ**। অনু. supervisor. মিস্ত্রি মজুর স্যাকরা লিপিকর তদারক-নবিশ···লিপিকা ২৬।১৩৩।২৫ ॥ [৪২]॥

**তনিমা**। কৃশতা, সূক্ষ্মতা ॥ জগতের অশ্রুধারে ধৌত তব তনুর তনিমা, চিত্রা ৪।৮৪।১; তাহার কি বসিয়া বসিয়া অত্যন্ত সুকুমার চিত্তবৃত্তিকে নিরতিশয় তনিমার সহিত অনুভব করিবার অবকাশ আছে না ইহা তাহাকে শোভা পায়। গল্প ২১।২৫৬। ৩; এদিকে 'নীলিমা' 'তনিমা' প্রভৃতি পুংলিঙ্গ শব্দ আকারের টানে মেয়েদের নামের সঙ্গে এক মালায় গাঁথা পড়ে। বাংলা-প ২৬।৪২৬।১ ॥ [২০।২১] ॥

**তনুকা**। (স্ত্রী)। ক্ষীণাঙ্গী ॥ 'তনুকা আমার বোন,/কিছুতে ছাড়বে না তোমার সঙ্গে দেখা না করে। পুনশ্চ ১৬।৬৬।৮ ॥ [২০।২৫] ॥

**তন্ত্রী/কুশলা**। (স্ত্রী)। মেয়েটি যদি বীণা না বাজিয়ে সেতার বা এসরাজ বাজায়, তাহলে তাকে বীণাবাদিনী বললে বেশি গৌরব দেওয়া হয়। বরঞ্চ তন্ত্রীবাদিনী বা তন্ত্রীকুশলা বলা যেতে পারে। চিঠি ৪।৮৯।১৭ ॥ [৪২।১] ॥ • বাদিনী। (স্ত্রী)। উক্ত-তির জন্য পূর্বশব্দ দ্র.। চিঠি ৫।৯৭।১৭॥ [৪২।১] ॥

**তন্দ্রা/কর্ষক**। অনু. soporific. এই জন্যই ভারতবর্ষের প্রসঙ্গ পার্লামেন্টের এমন তন্দ্রাকর্ষক; আত্মশক্তি ৩।৫৬৭। ১৯; একে বাংলা ছন্দে স্বরের দীর্ঘ-হ্রস্বতা নাই, তার উপরে যদি যুক্ত অক্ষর বাদ পড়ে তবে ছন্দ নিতান্তই অস্থিবিহীন সুললিত শব্দপিণ্ড হইয়া পড়ে। তাহা শীঘ্রই শ্রান্তিজনক তন্দ্রা-কর্ষক হইয়া উঠে, আ-সাহিত্য ৯। ৪২০।১৪ ॥ [৪২] ॥ • হরণী। (স্ত্রী)। নিদ্রাহরা ॥ উৎসবের পসরা নিয়ে/ পূর্ণিমার কূলেতে কি এ/ ভিড়িল শেষে তন্দ্রাহরণী/শুক্লরাতে চাঁদের তরণী। নবীন ২২।৭১।১৯ ॥ [৪৪] ॥

**তপতী**। (স্ত্রী)। সূর্যকন্যা। তপস্বিনী ॥ ২১।১১৫ পৃ.; গ্রন্থনাম ॥ [১৭] ॥

**তমশ্ছায়া**। অন্ধকারের ছায়া ॥ গুরু গুরু গুরু গুরু ঘন মেঘ গরজে পর্বত-শিখরে,/অরণ্যে তমশ্ছায়া। নৃ-চিত্রা ২৫।১৩২।২ ॥ [৪৪] ॥

**তমস**। অন্ধকার ॥ সৃষ্টিলীলা প্রাঙ্গণের প্রান্তে দাঁড়াইয়া/দেখি ক্ষণে ক্ষণে/ তমসের পরপার,/জন্মদিনে ২৫।৮২।২৪; ওই-যে হেরি তমস-ঘন-ঘোমা গহন রজনী। গীত ৩।৮২২।২৫ ॥ [১০] ॥

**তমসা**। নদী বিশেষ। অন্ধকার ॥ এমন মেঘস্বরে বাদল-ঝরঝরে/তপন-

হীন ঘনতমসায়। মানসী ২।২৪৯।২ ॥ [১৫] ॥

**তমোহারী**। আঁধারনাশী ॥ যখন আনেন তমোহারী/আলোক-তরবারি/গীতি-মাল্য ১১।১৭১।৩ ॥ তু. তিমিরান্তক দ্র. ॥ [৪৪] ॥

**তয়াগব**। না-ধা। ত্যাগ করব ॥ তব সখি যমুনে, যাই নিকুঞ্জে,/কাহ তয়া-গব দে? ভা-পদা ২।২৪।১০ ॥ [৩৭] ॥

**তরঙ্গায়িত**। তরঙ্গযুক্ত ॥ আকাশে পাণ্ডুর নীলিমার গায়ে তরুহীন বলি-অঙ্কিত পাহাড়ের তরঙ্গায়িত ধূসর রেখা। পারস্যে ২২।৪৬২।৯; দূর-প্রসারিত তরঙ্গায়িত সবুজের মাথা পেরিয়ে, চিঠি ৯।২৩৩।১৩ ॥ ঘন-তরঙ্গায়িত। কে তাহার স্নানসিক্ত ঘনতরঙ্গায়িত কৃষ্ণকেশ উন্মুক্ত করিয়া দাঁড়ায়···চো-বালি ৩।৪৭৬।২৮ ॥ [২০। ৪; ২০।৬; ৩৭] ॥

**তরঙ্গিমা**। ঢেউ ॥ দেখেছিনু সুন্দরের অন্তর্লীন হাসির রঙ্গিমা,/দেখেছিনু লজ্জিতের পুলকের কুণ্ঠিত ভঙ্গিমা,/রূপ-তরঙ্গিমা। পূরবী ১৪।২৩।৩ ॥ [২০।২১] ॥

**তরজে**। না-ধা। তর্জন করে ॥ তাঁর বৃষ রহি রহি গরজে,/তাঁর বেষ্টন করি জটাজাল/যত ভুজঙ্গদল তরজে। উৎ-সর্গ ১০।৭২।২৪ ॥ [৩৭] ॥

**তরণ**। উত্তরণকারী, মোচনকারী ॥ দুঃখতাপবিঘ্নতরণ ॥ দুঃখতাপবিঘ্ন-তরণ, শোকশান্তস্নিগ্ধবরণ, গীত ১।৫৭। ১৭ ॥ দুঃখবন্ধতরণ ॥ দাও দুঃখবন্ধ-তরণ মুক্তির পরিচয়। গীত ১।১৫৬। ২০ ॥ মৃত্যুতরণ ॥ মৃত্যুতরণ শঙ্কা-হরণ দাও সে মন্ত্র তব ॥ উৎসর্গ ১০। ৮৯।২৭ ॥ মোহগহনতরণ। নমি চিরনির্ভর হে/মোহগহনতরণ। গীত ১।১৯৯।১৮ ॥ [১০] ॥

**তরাসদোতুল**। যা ভয়ে দুলছে ॥ প্রথম প্রেমের কথা,/আপ্‌নাকে সেই জানে না যেই গভীর ব্যাকুলতা,/সেই যে বিধুর তীব্রমধুর তরাসদোতুল বক্ষ দুরুদুরু — পরিশেষ ১৫।১৯১।৭ ॥ [৪২।১] ॥

**তরু/রিক্ত**। বৃক্ষহীন ॥ বৃহৎ ভূমিকার মধ্যে তরুরিক্ত বিশাল প্রান্তরে যে চঞ্চল আবির্ভাব ধূসর আবর্তনে দেখা যায়···গ্রন্থ-প ৭।৫৩৯।১৫ ॥ তু. তরু-শূন্য বালুচরে—নৌকাডুবি ৫।২৪৪।১৫ ॥ [৪৪] ॥ ০ কা। বৃক্ষক, ছোটোতরু ॥ তারি মাঝে এক বালক অবুকিড-তরুকার মতো/জন্মদিনে ২৫।৮৯।২৪ ॥ [২০।২৫]।

**তর্কসংশয়**। বিতর্ক ও সন্দেহ ॥ সেই সত্যবাণী আজিও সমস্ত দেশকালকে অতিক্রম করিয়া সমস্ত তর্কসংশয়কে অভিভূত করিয়া দিব্যধামবাসী অমৃতের পুত্রগণের নিকট উত্থিত হইতেছে। আ-সাহিত্য ৯।৫৩৭।১৬ ॥ [৪২।১] ॥

**তর্জনস্বর**। ভৎর্সনা কণ্ঠ ॥ তর্জনস্বরে কহিল, "যাও"। নৌকাডুবি ৫।২২২। ৭ ॥ [৪৪] ॥

**তর্জিত**। স্তনিত, গর্জিত ॥ উন্মদপবনে যমুনা তর্জিত/ঘনঘন গর্জিত মেহ। ভা-পদা ২।১৮।৬ ॥ [১০] ॥

**তল/চর**। তলায় চরে যে ॥ সমুদ্রের পঙ্কলোকে অন্ধ তলচর/নবজাতক ২৪। ৬০।১১ ॥ [৪৪] ॥ ● **বর্তী**। তলস্থ ॥ যেন আমার খাটের নীচে, মেঝের নীচে, এই বৃহৎ প্রাসাদের পাষাণ-ভিত্তির তলবর্তী একটা আর্দ্র অন্ধকার গোরের ভিতর হইতে কাঁদিয়া কাঁদিয়া বলিতেছে, গল্প ২০।২৩৯।৩০ ; হয়তো দেখা যাবে, ভাবীকাল উপরিবর্তী লেখাটাকে মুছে ফেলে তলবর্তীটাকেই উদ্ধার করবার চেষ্টা করবে। সা-পথে ২৩।৪৯৮।৮ ॥ [৪৪] ॥

**তলাশিয়া**। না-ধা। তল্লাশ ক'রে ॥ যেতে হয় যদি চলো নিরবধি / সেই ফুলবন তলাশিয়া। চি-সভা ১৬।২৭৯। ৮ ॥ [৩৭] ॥

**তাৎক্ষণিকা**। অনু. instantaneous. তার প্রভাব তাৎক্ষণিক। বিশ্ব-প ২৫। ৩৮২।৪ ॥ [২০।৪৩] ॥

**তাপ/জনক খাদ্য**। অনু. caloric food. উপযুক্ত প্রকারের এবং পরিমাণের তাপজনক খাদ্য মানবদেহের পক্ষেও আবশ্যক, অনু. অ-২।৫৪৭। ২৪ ॥ [৪২] ॥ ● **সঞ্চার যন্ত্র**। অনু. room heater. তাঁহার বিশ্বাস হইল যে, তাঁহার কক্ষের বাতাস শীতের সময় অতিরিক্ত শুষ্ক থাকে। তিনি তাঁহার তাপসঞ্চার যন্ত্রের পশ্চাতে কয়েকটি জলপূর্ণ তাম্রপাত্র জুড়িয়া দিলেন। অনু. অ-২।৫৩৩।১১ ॥ [৪২] ॥ ● **হরণ**। সন্তাপহারী ॥ তাপহরণ তোমার চরণ অসীম শরণ দীনজনার। গীত ১।৩৪।১৮ ; তাপহরণ তৃষিতশরণ জয় তাঁর দয়া গাও রে। ১৬৬।২৪ ; তাপহরণ স্নেহকোলে। ১৭২।৪, ৬, ৯; শীতল তব পদছায়া, তাপহরণ তব সুধা, ১৮৬।১ ॥ [৪৪] ॥ ● **সিনী**। (স্ত্রী)। তপস্বিনী ॥ কোন্ তাপসিনীর করুণবীণায় এমন উদাস-করা ভৈরবীর সুরে সমস্ত আকাশকে কাঁদিয়ে কাঁদিয়ে তুলছে : শান্তি-নি ১৬।৪২৪। ৭ ; যেন তাপসিনী গৌরী তাঁহার বসন্ত পুষ্পাভরণ ত্যাগ করিয়া শুভ্র-বেশে শিবের শুভ্রমূর্তি ধ্যান করিতেছেন। প-সঞ্চয় ২৬।৫৮১।১৯ ॥ **চির-তাপসিনী**। চিরতাপসিনী ধরণীর ওরা/শ্যামশিখা হোমানল। নবীন ২২। ৭৪।৬ ॥ [২০।৭৮] ॥ ● **-আর্ত**। সন্তাপ পীড়িত ॥ তাপার্ত মন খুঁজে বেড়ায় অনাবৃষ্টিতে তৃষ্ণার জল, শাপ-মো ২২। ৮৭।২০ ॥ [৪৪] ॥

**তাপিয়া**। না-ধা। তাপিত হয়ে ॥ সারাদিন তপনের কিরণেতে তাপিয়া, ভগ্নহৃদয় অ-১।১৫৮।৮ ॥ [৩৭] ॥

**তাম্ররুচি**। তাম্রবর্ণ ॥ তাম্ররুচি করে, প্রাচীন-সা ৫।৫১৪।২৫ ॥ [২১।১] ॥

**তার-তিরস্কার**। উচ্চস্বরে ভর্ৎসনা ॥ আশ্রমের কঙ্কর-বিকীর্ণ পথে আশ্রম কুকুরবৃন্দের তার-তিরস্কার শব্দ উপেক্ষা করে ..ভা-পত্রা ৮৪।৭ ॥ [২৮] ॥

**তারক**। নক্ষত্র ॥ চন্দ্রতারক, ঔ-ব্রহ্ম অ-২।২১৭।৩৭ ; নীল আকাশে, তারক ভাসে, ভা-পদা ২।১৩।১৩ ; তারক-মালিনী সুন্দর যামিনী ... ১৭।১৩ ; গ্রহতারক চন্দ্রতপন, গীত ১।১৮৭।২৪ ॥ [২০।৭৫ ; ২১।১] ॥

**তারাময়ী**। (স্ত্রী)। তারাপূর্ণ॥ তারাময়ী বিবসনা প্রকৃতির মতো, কড়ি-কো ২।৭৯।৪ ; তারাময়ী রাত্রি / দেয় তার বরমাল্য গাঁথি। পরিশেষ ১৫। ২৬৫।১৫ ॥ [২০।৩৯]॥

**তারিখকানা**। তারিখ সম্পর্কে যার জ্ঞান নেই॥ কেউ কেউ যেমন রঙ-কানা থাকে আমি তেমনি তারিখকানা এই কথাটি বলে রাখা ভালো। বিশ্ব-প ২৫।৩৪৯।৮॥ [২৮ ; ৪৪]॥

**তিথিডোর**। লগ্নবন্ধন॥ আমি কেন তিথিডোরে বাঁধা রে, ফাগুনেরে মোর পাশে কে আনে। গীত ২।৩৭২।৪॥ [৪৫]॥

**তিনাল**। তৃণে উদ্ভূত॥ আকাশের স্তব গান ফুটাইয়া তুলে / তিনীল তিনাল ফুলে ফুলে। —গ্রন্থ-প ১৫।৫৩২।২২॥ [সং তৃণ > প্রাকৃত তিন + আল ? ২০]॥

**তিনীল**। পূর্বশব্দ দ্র.। [সং তৃণ > প্রাকৃত তিন + ঈল ? ২০]॥

**তিমির / নিশীথিনী**। (স্ত্রী। তমিস্রা-রজনী॥ তিমির নিশীথিনীর নক্ষত্র-মালার মতো, গোরা ৬।২৬০।১৮॥ [৪২।১]॥ • বিভাবরী। (স্ত্রী)। পূর্ব-শব্দের অর্থ॥ তিমিরবিভাবরী কাটে কেমনে/জীর্ণভবনে, শূন্য জীবনে—গীত ১।১৭২।১৭॥ [৪২।১]॥ • সঘন। নিবিড় অন্ধকার। পথ বিজন তিমির সঘন, / কানন কণ্টকতরুগহন — আঁধারা ধরণী। গীত ২।৩৩১ পৃ॥ [৪২। ১]॥ • -অন্তক। অন্ধকারনাশী॥ তিমিরান্তক শিবশঙ্কর কী অট্টহাস হেসেছে। সঞ্চয়িতা ৪৫৭।৪॥ তু. তমোহারী দ্র.॥ [৪৪]॥

**তিরস্কর**। পরাভবকারী॥ তিমিরতিরস্কর হৃদয় গগনভাস্কর॥ গীত ৩।৮৩৭।৩॥ [১০]॥ • ণিকা। (স্ত্রী)। যবনিকা॥ এই ইন্দ্রিয়ের গোচরতাকে ভেদবুদ্ধির তিরস্করণিকার দ্বারা আবৃত করা, বিশ্বভারতী পত্রিকা ১৪ বর্ষ ৪র্থ সংখ্যা পৃ ২৬৩॥ [২০।১৭]॥ • ণী। (স্ত্রী)। যবনিকা (সা-পথে ২৩।৪৮৭।১৭)॥ পঞ্চম অঙ্কের চরম তিরস্করণীর ভিতর দিয়ে…সা-পথে ২৩।৪৮৭।৫ ; আঁখি মোর উৎসুক দশা'তে/তিরস্করণী চাহে খসাতে। রূপান্তর ৭৭।৪॥ [১০]॥ পরশব্দ দ্র.।

**তিরস্করিণী**। যবনিকা॥ কিন্তু পাপকে তিরস্করিণীর দ্বারা কিঞ্চিৎ প্রচ্ছন্ন করিয়াছেন। প্রাচীন-সা ৫।৫৩৬।১১॥ [১০ ; ২১।২]॥ পূর্বশব্দ দ্র.।

**তিরস্কৃত**। ১. আচ্ছন্ন॥ হিমালয়কে এই কুয়াশার দ্বারা তিরস্কৃত দেখে … যাত্রী ১৯।৪৪১।৩॥ ভর্ৎসিত। ২, দূরীকৃত॥ রুষ্ট দেবতার অভিশাপকে সেই সাধ-কেরা দেশ হইতে তিরস্কৃত করুন। স-নীতি ২৭। ভূমিকা ১৭॥ [১৩ ; ১৫]॥

**তিরস্কৃতি**। ভর্ৎসনা॥ পরস্পরের মধ্যে ঘৃণা ও তিরস্কৃতির লাঞ্ছনাকে…আত্ম-প ২৭।২৪৩।৮॥ [২০।৫]॥

**তিরোগমন**। অন্তর্ধান॥ অচিরা আমার তিরোগমনের দিকে চেয়ে আছে, তিনসঙ্গী ২৫।২৫৩।১৩॥ [২৮ ; ২৯]॥

**তীব্রহাস্যদিগ্ধ**। তীক্ষ্ণ হাসি মাখা॥

সন্ধ্যার সময় বাসায় আসিয়া ললিতার তীব্রহাস্যদিগ্ধ জ্বালাময় কথাগুলি একটার পর একটা কেবলই তাহার মনে বাজিয়া উঠিত এবং তাহার নিদ্রা দূর করিয়া রাখিত। গোরা ৬।২৫৬।১ ॥ [৪৪] ॥

**তুড়িয়ে**। না-ধা। তুড়ি দিয়ে উড়িয়ে তাকিয়াতে দিয়ে ঠেস দেব সব তুড়িয়ে —খাপছাড়া ২১।১২।১৩॥ [৩৭] ॥

**তুন্দিলতনু**। স্ফীতোদর॥ তুন্দিলতনু গজানন, সে ২৬।২৭৩।৮ ॥ [৪২।১] ॥

**তুরন্ত**। শীঘ্র॥ উদ্দামবেগে ধাই তুরন্ত, চিত্রা ৪।৭৫।১০ ॥ [১০] ॥

**তুর্কিনাচন**। প্রাণান্তকর নৃত্য॥ তা না হলে নাচিয়ে দিত/বিষম তুর্কিনাচন। ক্ষণিকা ৭।২২৭।৪ ॥ [৪২।১] ॥

**তুষেছি**। না-ধা। তুষ্ট করেছি॥ তুষেছি তাহারে গান গেয়ে। ভগ্নহৃদয় অ-১। ২৫১।১৬॥ [৩৭] ॥

**তুহারে**। তোকে॥ নীরবে আছ কেন বাহির দুয়ারে—/আঁধার লাগে চোখে, দেখি না তুহারে॥ গীত ১।৬১।২৩॥ [৯] ॥

**তুষ্ণীম্ভাব**। নীরবতা, মৌন॥ আমিই তোমার তুষ্ণীম্ভাব দেখে স্তম্ভিত হয়েছিলুম। চিঠি ৮।৮৯।১ ॥ [৭] ॥

**তৃণ/নিবাস**। পর্ণকুটির॥ কেবল আমাদের শ্যামল শীতল তৃণনিবাস পরিত্যাগ করিয়া আমরা পতঙ্গের মতো উগ্র সভ্যতানলে দগ্ধ হইয়া মরিব মাত্র। চিঠিপত্র ২।৫৩২।১৩॥ [২৪ ; ৪৪] ॥ • -অঙ্কিত। তৃণশোভিত॥ তৃণাঙ্কিত তীরে/চিত্রা ৪।৯৭।১৩॥ তু. তৃণাস্তীর্ণ তরঙ্গিণীতীরে — নৈবেদ্য ৮।৩৫।১৩ ॥ [৪৪] ॥

**তৃপ্ত কর্**। সং-ধা অনু. to satisfy. সেইটে নিয়ে তিনি কতকগুলি লোকের কৌতূহল তৃপ্ত করছেন। যু-পত্র ১। ৫৬৬।৬ ॥ [১১] ॥

**তেজ/কর্**। সং-ধা। সতেজ হ॥ যে সময়ে সাহিত্যের কুঞ্জবনে আর সে ভুবনমোহন ফুল ফোটে না, একমাত্র পলিটিক্সের কাঁটাগাছ অসম্ভব তেজ করিয়া উঠিতেছে। আত্মশক্তি ৩। ৩৬০।৭ ॥ [৩৬] ॥ • দে। সং-ধা। শক্তি জোগা। আপনাদের শ্রদ্ধার দ্বারা তাহাকে নূতন তেজ দিয়াছেন —নৌকাডুবি ৫।৩৩৬।১০ ॥ [৩৬।১] ॥

**তেজালো**। সতেজ॥ তার কড়া খাড়া তেজালো চেহারা মনে করিয়ে দিলে আমারই নিজেকে। ছন্দ ২১।৩৭৩।৫ ॥ [৫] ॥

**তেড়া**। বাঁকা॥ ভাই ভবদত্ত, বরাবরই তো দেখে আসছ জনার্দনের ওই একরকম তেড়া বুদ্ধি। রাজা ১০।২০২। ৯ ॥ [৩৩] ॥

**তেপান্তরী**। লোকালয়শূন্য বিশাল প্রান্তরসদৃশ॥ লক্ষ্যহারা মিলিল তারা /রূপকথার বাটে,/পারায়ে গেল ধূলির সীমা/তেপান্তরী মাঠে। পরিশেষ ১৫।১৬৩।১৩॥ [২০।৫৭] ॥

**তেয়াজি**। না-ধা। ত্যাগ ক'রে॥ আহা বরিল তোমারে কে আজি/তার দুঃখশয়ন তেয়াজি', /তুমি ঘুচালে কাহার বিরহ-কাঁদনা। শে-ব ১৮। ১৪০।১৫ ॥ [৩৭] ॥

তেরিয়া। অনু. bully. তেরিয়া অর্থাৎ তোমরা যাকে বলো 'বুলি'—যার কোনো বাংলা প্রতিশব্দ নেই — যু-ডায়ারি ১।৬১৩।৪ ॥ [১১] ॥

তেলা-কাগজ। অনু. oil paper. অন্য ছুটিতে কাজ যখন বন্ধ তখনও ছুটো-ছাটা কাজ কোথা থেকে সে খুঁজে বের করে, আপিস-ঘরে গিয়ে প্ল্যান অাঁকবার তেলা কাগজ কিম্বা খাতা-পত্র নিয়ে বসে। দুইবোন ১১।৪২১।২ ॥ [১১] ॥

তৈল-দীন। তৈলনিঃস্ব ॥ যে প্রদীপ সমস্ত রাত পরিষ্কার আলো দিয়েছে ভোরের বেলায় তার তৈল-দীন শিখা নিজের ধোঁয়াতে নিজেকে বন্দী করে কেন। প-প-প্রান্তে ৪৮।১২ ॥ [৪৪] ॥

তোলপাড়িয়ে। না-ধা। তোলপাড় ক'রে ॥ তোলপাড়িয়ে উঠল পাড়া,/ তবু কর্তা দেন না সাড়া! খাপছাড়া ২১।৬০।১২ ॥ [৩৭] ॥

তোস (ষ)। অনু. toast. টিনের মাখন দিয়ে সেঁকা/রুটি-তোস শুধু খান তিন। প্রহাসিনী ২৩।২৮।২১; রুটি তোসের গুঁড়োতে…চিঠি ৪।২২৩।৫; মাখন দিয়ে তোস্-করা রুটি দুই খণ্ড। চিঠি ৯।২৭১।৪, ১৫; মাখন দিয়ে রুটি তোষ করত … ছিন্নপত্র ২১৭।৭; বৈদ্যদার জন্যে রুটি তোস করছে। প-প-প্রান্তে ৬৯।১১, তাঁর জন্যে ভোরবেলা থেকেই রুটি তোস আরম্ভ। ২১; রুটিতোস-সুগন্ধি সকালবেলা … ৭০। ১৮ ॥ [২৬।২] ॥

ত্যাগ/পত্র। অনু. deed of gift. সুচরিতা সম্পর্কে সে যেন ত্যাগপত্র লিখিয়া দিল। গোরা ৬।৫৬৩।২৩; তুমি তো ত্যাগপত্র লিখিয়া বসিয়া আছ কিন্তু আমাদের দাবি আমরা ছাড়িব না। গল্প ১৮।২৬৩।২৩ ॥ [৪২] ॥ ০ পরতা। ত্যাগপরায়ণতা ॥ আমাদের বুদ্ধি, আমাদের ত্যাগ-পরতা, আমাদের বীর্য, আত্মশক্তি ৩।৫৭১।১৭; সেই-সকল সম্বন্ধ আমা-দিগকে ত্যাগপরতা সংযম মঙ্গলনিষ্ঠা প্রভৃতি মনুষ্যত্বের উচ্চতর গুণে ভূষিত করিয়াছে — পরিশিষ্ট ১০।৬০৪।১৪ ॥ [৪৪] ॥ ০ বীর। ত্যাগে বীর, মহান্ ত্যাগী ॥ বরঞ্চ ত্যাগবীর ছেলেদেরকে মনে মনে বাহাদুরি দিয়েছে। চার-অ ১৩।৩০৮।৩০ ॥ [২৮] ॥

ত্রাসন। ভয় ॥ সভায় তোমার থাকি সবার শাসনে। /আমার কণ্ঠে সেথায় সুর কেঁপে যায় ত্রাসনে। গীতিমাল্য ১১।১৭৬।১৮ ॥ [২০।২] ॥

ত্রাসিয়া। না-ধা। ত্রস্ত হয়ে ॥ দেখি সে মূরতি সর্বনাশিয়া/কবির পরান উঠিল ত্রাসিয়া, সো-তরী ৩।১০৯।২০ ॥ [৩৭] ॥

ত্রিত্ববাদ। অনু. trinitarianism. তাহা ত্রিত্ববাদ মানে না, বিশুকে অবতার বলিয়া স্বীকার করে না, প-সঞ্চয় ২৬।৫৪৫।৫ ॥ [৪২; ৪৪] ॥

ত্রিদশপতি। ইন্দ্র ॥ অশনিধ্বনিত ঝটি-কার মেঘে / দেখেছি ত্রিদশপতি— শৈশব-সং অ-১।৪৮০।৬ ॥ [১০] ॥

ত্রিদিব। ১. আকাশ ॥ ওগো পূর্ণ চাঁদ,/ পণ্ডিতের কথা শুনি গনি পরমাদ! তুমি না কি একদিন রবে না

ত্রিদিবে,/মহাপ্রলয়ের কালে যাবে না কি নিবে! কণিকা ৬।১০।১৭॥ তৃতীয় সর্গ। ২. ত্রিলোক॥ যে তপস্যা সত্য তারে কেহ বাধা দিবে না ত্রিদিবে, সঞ্চয়িতা ৪৪৮।২৩॥ [১৩, ১৫]॥

ত্রৈমাত্রিক। অমু. trisyllabic. ত্রৈমাত্রিক শব্দের...ছন্দ ২১।৩০৮।১১; ত্রৈমাত্রিক ভূমিকার ছন্দকে···৩১৫।১; ত্রৈমাত্রিক ছন্দের···৩২৪।৭; ৩২৮।৫; ৩৪১।১৯; কলাগুলি ত্রৈমাত্রিক। ৩৪৬।১৫; ৩৪৭।১৮; ৪১৮।৫, ৯; বাংলা-প ২৬। ৪০৩।২৭; র-র ১৪।২৪৬।২৪॥ [২০। ৪৩; ৪১।১]॥

ত্বরিত। শীঘ্র॥ ত্বরিতে যেন গিয়েছি দোঁহে/জগৎপারাবার। মানসী ২। ১৯৬।২৩; ব্যথিত চিত্তে ত্বরিত চরণে/ করজোড়ে পাশে দাঁড়াহু আসি, কাহিনী ৫।৮৮।১; একশ্রেণীর কবিতায় অনুপ্রাস সেইরূপ ক্ষণিক ত্বরিত সহজ উত্তেজনার উদ্রেক করে। লোক-সা ৬।৬৩৩।২১; মাঝি দেবতারে স্মরি/ত্বরিত উত্তর-মুখে খুলে দিল তরী। কাহিনী ৭।১০৪।১৭; ত্বরিতে নামায় পাল নদীপথে ত্রস্ত তরী যত/ তীরপ্রান্তে আসি। কল্পনা ৭।১৮৪।১১; শূন্য নদী আবার যদি ভরে/শরৎ-মেঘে ত্বরিত বরিষনে, ক্ষণিকা ৭।২০৯।১৬; যত ছিল ত্বরিত আহ্বান/পরিচিত সংসারের দিগন্তে হয়েছে অবসান। বিচিত্রিতা ১৭।৯।২০; বুকের উপর বইটা রেখে কেউ বা নিদ্রা যায়,/ পায়চারি কেউ করে ত্বরিত পায়। আকাশ-প্র ২৩।১০৫।২৮॥ [৮]॥

• চিত্র। দ্রুতগামী ছবি॥ ছড়ার এই-সকল অযত্নরচিত চিত্রগুলি কেবল যে বালকের সহজ সৃজনশক্তিদ্বারা সৃজিত হইয়া উঠে তাহা নহে; তাহার অনেক স্থানে রেখার এমন সুস্পষ্টতা আছে যে, তাহারা আমাদের সংশয়ী চক্ষেও অতি সংক্ষেপ বর্ণনায় ত্বরিতচিত্র আনিয়া উপস্থিত করে। লোক-সা ৬।৫৮৯।১৮॥ [৪২।১]॥

## থ

থানা দে। সং-ধা। অবস্থান কর্॥ শয্যাহীন খাটখানা একপাশে দেয় থানা,/প্রকাশিয়া কাঠের পাঁজর। বিসর্জন ২।২৮১।১৩॥ [৩৬।১]॥

থালিকা। ছোটো থালা॥ জ্বালি' জোনাকি - প্রদীপ - মালিকা,/ ভরি' নিশীথ - তিমির - থালিকা, গীতিমাল্য ১১।১২৯।১১॥ [২০।১৭]॥

থুৎকার। থুতু নিক্ষেপ ধ্বনি। থুতু॥ এই উপায়ে সরকারি থুৎকার প্লাবনে গোরাদের ভাসিয়ে দেওয়া অসম্ভব নয়; কালান্তর ২৪।৪১০।২০॥ [১০]॥

দংশয়। না-ধা। দংশন করে॥ নিদারুণ সংশয়/মনটারে দংশয়-/প্রহাসিনী ২৩। ১৫।১১; রোঁয়াতে সে ইরানী যে নাহি তাহে সংশয়,/দাঁতে তার এসীরিয়া যথনি সে দংশয়। ছড়া ২৬। ১৫।১০॥ [৩৪; ৩৭]॥

**দইবাহিক**। দধিবাহক ॥ বরের বাপের বাড়ি / যেতেছে বৈবাহিক, / সাথে সাথে ভাঁড় হাতে/চলেছে দই-বাহিক। খাপছাড়া ২১।৩১।১৪ ॥ তু. সইবাহিক ॥ [৪১] ॥

**দগ্ধতাম্র**। সংস্কৃতীকৃত—পোড়াতামাটে ॥ ছায়ামূর্তি যত অনুচর / দগ্ধতাম্র দিগ-স্তেরর কোন্ ছিদ্র হতে ছুটে আসে! কল্পনা ৭।১৯৭।২ ॥ [২৩] ॥

**দড়ীশ্বর**। রজ্জুরূপীদেব ॥ জয় দড়ীশ্বর, জয় মহাদড়ীশ্বর, জয় দেবদেবদড়ীশ্বর, / গড় করি তোমায়, টলুক তোমার মন। কালের যাত্রা ২২।১৩৩।১৪ ॥ তু. দড়িঠাকুর, দড়িপ্রভু, দড়িবাবা। ঐ ১৩২ পৃ। [৪১ ; ৪৪] ॥

**দন্তুরাকৃতি**। অনু. embattled. দন্তুরা-কৃতি দেওয়ালের প্রাচীন বেষ্টনের অন্তর্ভাগে সংকীর্ণ রথ্যায়…অনু. অ-২।৫৪৩।২১ ॥ [৪২] ॥

**দন্তোন্মীলন**। সংস্কৃতীকৃত—দাঁত বার ॥ আমি কোন্ লজ্জায় কোন্ মুখে এদের সঙ্গে এক টেবিলে বসে খাই এবং একত্রে দন্তোন্মীলন করি। য়ু-ডায়ারি ১।৬১১।২৩ ॥ [২৩] ॥

**দব্‌দবিয়ে**। না-ধা। দব্ দব্ ক'রে ॥ মরা দিনের নাড়ীর মধ্যে / দব্‌দবিয়ে ফিরে আসে প্রাণের বেগ। শ্যামলী ২০।৯৬।৪ ॥ [৩৭] ॥

**দম্ভিকা**। গর্ব ॥ নারীসমাজের তিনি তোরণের স্তম্ভিকা / সয় নাকো তাঁর দ্বিতীয় কাহারো দম্ভিকা। খাপছাড়া ২১।৬১।৮ ॥ [২০।১৭] ॥

**দয়া/দৃপ্ত**। কৃপায় গর্বিত ॥ তিনি শুনুন তাঁর দয়াদৃপ্ত প্রজারা আজ বিদ্রোহ করেছে—তপতী ২১।১৫২।৬ ॥ [৪৪] ॥ ০ **বান**। দয়ালু ॥ আপনার এক জাতিস্মর দানবীর ও সর্বভূতে দয়াবান্ পুত্র উৎপন্ন হইবে! অনু. অ-২।৬০৩। ২০ ॥ [২০।৩৭] ॥

**দর/খাস্তপত্রিকা**। আবেদনপত্র ॥ সেটা দরখাস্তপত্রিকা নহে। পরিশিষ্ট ১০। ৬২০।১১ ॥ [৪২।৩ ; ৪৪] ॥ ০ **বৃদ্ধি কর্**। সং-ধা। সংস্কৃতীকৃত—দর বাড়া ॥ একটা কী খবর তোমার বলিবার আছে, সেটাকে আড়াল করিয়া অমন দরবৃদ্ধি করিবার চেষ্টা করিতেছ কেন? নৌকাডুবি ৫।২১৫।৭ ॥ [২৩] ॥ ০ **শ**। দর্শন ॥ প্রথম-রমণী-দরশ-মুগ্ধ / সে দুটি সরল নয়ন হেরি/হৃদয়ে আমার নারীর মহিমা / বাজায়ে উঠিল বিজয়ভেরী। কাহিনী ৫।৮৮।১৩ ; ওগো তোমার দরশ লাগি / ওগো তোমার পরশ লাগি / গুমরে মোর হিয়া। উৎসর্গ ১০।৪৯।১ ; সহসা এসে করুণ হেসে / কখন চোখে ঢালিলে সুধা / ক্ষণিক তব দরশে, — পূরবী ১৪।৩৪।৬ ॥ **দরশ-পরশ**। তিলেক দরশ পরশ মাগিয়া / বরষ বরষ কাতরে জাগিয়া / পরের মুখের হাসির লাগিয়া / অশ্রু-সাগরে ভাসা— মা-খেলা ১।২৩৬।১ ; তখন কি মনে রবে দুদিনের খেলা / দরশের পরশের স্মৃতি। কড়ি-কো ২। ৫৪।১৬ ; মিছে হাসি মিছে বাঁশি মিছে এ যৌবন, / মিছে এই দরশের পরশের খেলা। ৯০।২ ; দরশ পরশ যত সকল বন্ধন গত, / মাঝে ব্যবধান কত নদী-

গিরিপারে—মানসী ২।১৮২।১৫ ; ওগো তোমরা জগৎবাসী, তোমাদের আছে বরষ বরষ দরশপরশরাশি—২৬৮।১৮ ; তবে কেন পড়ে মনে, নিবিড় হরষে/ প্রেয়সীর দরশে পরশে/বারে বারে/ পেয়েছিনু তারে/অতল মাধুরী-সিন্ধু-তীরে/আমার অতীত সে-আমিরে। পরিশেষ ১৫।১৭২।১৪ ; যাহা তুমি অনায়াসে/ছড়াইছ চারিপাশে/পুলকিত দরশ পরশ, ২০০।৯ ॥ [৯] ॥ • শন। দরশন পরশন। ছায়ার মতন ভেসে চলে যায়/দরশন পরশন—মানসী ২।২৪৭।৫ ॥ [৯] ॥

দরিদ্রঘর। গরিবের সংসার ॥ এই জিনিসটা দিতে হইলে তাঁহাদের দরিদ্রঘরের কত ক্ষতি কত দুঃখ তাহা অনেক করিয়া বলিলেন। গল্প ২২।৩৮৩।২২ ॥ [৪৪] ॥

দল/গড়া। দলের সৃষ্টিকরা ॥ তুই তো ইংরেজি সাহিত্য কিছু কিছু পড়েছিস্, বুঝতে পারছিস্ নে, এই রকম যত দলগড়া শাস্ত্রগড়া নির্বিকার ক্ষমতার বিরুদ্ধে সমস্ত জগতে আজ লড়াইয়ের হাওয়া উঠেছে। যোগাযোগ ৯।৩৬৬। ৩০ ॥ তু. ঘরগড়া ॥ [৪৪]॥ • চর। দলপ্রিয় ॥ দামিনী মানুষ চেনে। যারা দলচরের জাত মানুষকে পাইলে সত্যকে পাওয়ার চেয়ে তারা বেশি খুশি হয়। চতুরঙ্গ ৭।৪৯০।১৮ ॥ [৪৪] ॥ • বর্তী। দলভুক্ত ॥ এই-যে লুব্ধতা, এই-যে অন্ধ নির্বন্ধ, ইহা যদি দলবর্তী সাধারণ লোকের মধ্যেই বদ্ধ থাকে তাহা হইলে সেটাকে মার্জনীয় বলিয়া গণ্য করা যায়—পরিশিষ্ট ১০।৬৩৭।৩ ॥ [৪৪] ॥

দলিত/পিষ্ট। সমার্থক যুগ্মশব্দ ॥ রাস্তা-তৈরির স্টীমরোলার যেমন মন্থরগমনে চলিতে থাকে, তাহার তলায় কী যে দলিতপিষ্ট হইতেছে, নৌকাডুবি ৫।১৮৯।১৩-১৪ ॥ [৪২।২ ; ৪২।৪] ॥ • বিদলিত। সমার্থক যুগ্মশব্দ ॥ আমাদের দেশে সেই নায়কপদ নিয়ে দারুণ হানাহানি ঘটবে না, এমন কথা মনে করতে পারি নে ; তখন দলিত বিদলিত হয়ে মরবে উলুখড় জনসাধারণ, কারণ তারা উলুখড়, তারা বনস্পতি নয়। রা-চিঠি ২০।৩৪২।২ ॥ [৪২।২ ; ৪২।৪] ॥

দহনজয়ী। দহনকে জয় করে যে ॥ ঝরিয়া পড়ে পাতা,/বনস্পতি তবুও তুলি' মাথা/নিঠুর তপে মন্ত্র জপে নীরব অনিমেষে/দহনজয়ী সন্ন্যাসীর বেশে। মহুয়া ১৫।৩৪।৬ ॥ [৪৬] ॥

দাওয়া। দাবি ॥ কিছু নাহি করি দাওয়া/ছাতে বসে খাই হাওয়া/যতটুকু পড়ে পাওয়া ততটুকু ভালো। মানসী ২।১৫৫।২৯ ; "থাকো তুমি" মনে নিয়ে এইটুকু চাওয়া/কে তারে জানাতে পারে তার প্রতি নিখিলের দাওয়া/শুধু বেঁচে থাকিবার। আরোগ্য ২৫।৫৬।১৮ ॥ [৩২] ॥

দাগা দে। সং-ধা। চিহ্নিত কর্ ॥ সেই সনাতন ব্যাঘ্রবানর-প্রবৃত্তিগুলাকে মানুষ আজ পাপ বলিয়া দাগা দিয়াছে এবং যাহারা এককালে আমাদিগকে দুরূহ ভবসংগ্রামে উত্তীর্ণ করিয়াছে তাহাদিগকে বন্ধনে ছেদনে সবংশে

বিনাশ করিবার চেষ্টা করিতেছে। সমাজ ১২।৪৮০।২০ ॥ [৩৬।১] ॥

দাগিয়া দে। যৌ-ক্রি। চিহ্নিত কর্ ॥ যে অনলতাপ যখনি সহিব আমি/দেয় যেন তাহে তব নাম বুকে দাগিয়া। নৈবেদ্য ৮।৭৫।১০ ॥ [৩৫] ॥

দাড়ি/গোঁফসংকুল। দাড়ি ও গোঁফে আচ্ছন্ন ॥ আর একটি বেঁটেখাটো, অত্যন্ত দাড়ি-গোঁফসংকুল, নাকটি বটিকাকার, কপালটি টিবি, কালো-কোলো, গোলগাল। প্র-নির্বন্ধ ৪। ২৩২।১৭ ॥ [৪৪] ॥ • ঝোলা। ঝোলা দাড়ি যার ॥ সেথায় বাস করে শিং-তোলা/যত বুনো ছাগ দাড়ি ঝোলা। নদী ৪।৯।২২ ॥ [২৮] ॥

দানবপক্ষী। অনু. aeroplane. এদিকে দানবপক্ষী ক্ষুব্ধ শূন্যে/উড়ে আসে ঝাঁকে ঝাঁকে বৈতরণী নদীপার হতে /যন্ত্রপক্ষ হুংকারিয়া নরমাংস ক্ষুধিত শকুনি, প্রান্তিক ২২।১৯।৭ ॥ [৪২] ॥

দানবিকতা। দানবধর্ম ॥ কিন্তু আজ সেখানে সভ্যতার সকল আদর্শ টুকরো টুকরো করে দিয়ে এমন অকস্মাৎ, এত সহজে উন্মত্ত দানবিকতা সমস্ত দেশকে অধিকার করে নিলে, এও তো অসম্ভব হল না। কালান্তর ২৪।২৫২।৪ ॥ [৫; ২০।৩৩] ॥

দাম্পত্য/-একীকরণ। দাম্পত্য-মিলন ॥ সে রাত্রে দাম্পত্য-একীকরণ এত ঘনীভূত হইয়া উঠিয়াছিল। গল্প ১৭। ১৯৭।১৩ ॥ [২০।২৭; ৪২।১] ॥ • নীতি। দাম্পত্য বিষয়ক নীতি ॥ বিনোদিনীর সঙ্গে মহেন্দ্রের যে পবিত্র প্রেমের সম্বন্ধ তাহাতে দাম্পত্যনীতির কোনো ব্যাঘাত হইবে না। চো-বালি ৩।৪১১। ৫ ॥ [৪৪]।

দাম্পত্যিক। দাম্পত্যসংক্রান্ত ॥ স্বাস্থ্য নিয়ে উদ্বেগ, বিশ্রামের অভাব নিয়ে আক্ষেপ, আরামের খুঁটিনাটি নিয়ে ব্যস্ততা ইত্যাদি শ্রেণীর দাম্পত্যিক উৎকণ্ঠা সবেগে উপেক্ষা ক'রে শশাঙ্ক সকালবেলায় সেকেণ্ড্‌হ্যাণ্ড ফোর্ড-গাড়ি নিজে হাঁকিয়ে শিঙে বাজিয়ে বেরিয়ে পড়ে। দুই বোন ১১।৪১৯।৮ ॥ [২০।৪৩] ॥

দায়িক। ১. দায়ী ॥ আমরা কিছুমাত্র দায়িক হইব না। আলোচনা অ-২। ১৩।৬; সমালোচনা অ-২।১৫০।৫; তাই সে একলা বসিয়া বসিয়া নিজে-কেই দায়িক করিল। গোরা ৬।৪৩৯। ২১; সমাজ ১২।৪৭৯।২৬; শান্তি-নি ১৪।৪১৮।২৪; গল্প ১৫।৪৩৬।২২; ছন্দ ২১।৩৮৮।১০; কালান্তর ২৪।৩৪৫।২২; ৩৫৮।৮; পল্লী-প্র ২৭।৫৮৬।২৬; চিঠি ৯। ১৬৪।১৩; ছিন্নপত্র ১৭২।১৬; ভা-পত্রা ৩১।১৫ ॥ চিরদায়িক—খৃষ্ট ৬৩।৭ ॥ [৫] ॥ ২. দায়গ্রস্ত ॥ কন্যাদায়িক ॥ কন্যাদায়িকেরা মধুকে উৎসাহ দিতে ক্রটি করে না, যোগাযোগ ৯।১৮৬। ২৪; বলাবাহুল্য, ডেপুটির এম-এ-পাশ-করা ছেলে কন্যাদায়িকের পক্ষে খুব 'প্রাংশুলভ্য ফল'। গল্প ২৩।৩৩৮। ২৮; একটি বলশালী কন্যাদায়িকের টাকার থলির হাঁ-করা মুখের সামনে এসে পড়লুম। ৩৩৯।১৯; বাংলাদেশের সেই কন্যাদায়িক বাপও তার কাছে

ঘটক পাঠাইতে ভয় করে। কালান্তর ২৪।২৮৮।৪ ; কন্যাদায়িকরা যখন আশেপাশে আনাগোনা করেছিল, তিনসঙ্গী ২৫।২৪৮।৩॥ তু. অন্যত্র—কন্যাদায়গ্রস্ত, গোরা ৬।৪৭৯।৫, গল্প ২০।২১২।১২ ॥ [১৫]॥

দারুণসহিষ্ণু। কঠোরকে সইতে পারে যে ॥ তাহা বলিষ্ঠভীষণ, তাহা দারুণ-সহিষ্ণু, উপবাসব্রতধারী—ভারত ৪। ৩৬৯।১৫ ॥ [৪২।২] ॥

দাহ/নযূপ। অনু. stake. কখনও দাহনযূপ স্থাপন করা হয় নাই। অনু. অ-২।৫৫৭।২৩ ; কেপ্‌লারের মাসিকে দাহনযূপে পুড়াইয়া মারা হয়। ৫৫৮। ১২ ॥ [৪২] ॥ • না। দাহন ॥ জ্বলি উঠে শিখা ভীষণ মন্দ্রে,/ধূমায়ে শূন্য রন্ধ্রে রন্ধ্রে/লুপ্ত করিছে সূর্যচন্দ্রে/বিশ্ব-ব্যাপিনী দাহনা। চিত্রা ৪।৭৩।১০ ॥ [২০।৭৫] ॥ • নি। জ্ব্‌লুনি ॥ আপন-মনে আগুন-খেলা/পরানমন-দাহনি, —পূরবী ১৪।৩৩।২২ ॥ [২০।৫৬] ॥

দিক্‌/চক্রবর্তী। সমস্ত দিকের অধিপতি॥ সমস্ত আকাশটা দখল করিয়া সে দিকচক্রবর্তী হইয়া বসে। পরিচয় ১৮।৫৩২।৭ ॥ [৪২।১] ॥ • লক্ষ্মী। দিকের অধিদেবতা ॥ দিক্‌লক্ষ্মী গাহিল না জয় ; বীথিকা ১৯।৯৯।১ ॥ [৪৪] ॥

দিগ্‌/দাহ। দিগন্তের অনৈসর্গিক রক্তিমা ॥ অগ্নিস্ফুলিঙ্গ লাগিয়া অকস্মাৎ একটা প্রলয় দিগ্‌দাহ উপস্থিত তাহা বলা যায় না। পরিশিষ্ট ১০।৫৪০।১৪ ॥ [১০] ॥ • বাহী। দিকে দিকে বয় যা ॥ চৈতন্যের বিবিধ দিগ্‌বাহী স্রোতে … আকাশ-প্র ২৩।৮০।১২ ॥ [৪৪] ॥

দিন/কৃত্য। দৈনন্দিন কার্য, দিনের কর্তব্য ॥ তার সঙ্গে মধুর রস যোগ করে ফ্লার্ট এবং হয়তো 'লাভ' করা তাঁদের দিনকৃত্য। য়ু-পত্র ১।৫৭০।১৫ ; আত্ম-প ২৭।২৪৮।৪ ; আ-রূ-বি ২৭। ৩১৭।২৭ ; পল্লী-প্র ২৭।৫৫৩।২৭ ; চিঠি ৯।৪২।৩ ॥ [৪৪] ॥ • পঞ্জী। অনু. calendar. ঘড়ির ইশারা/বধির ঘরে টিক্‌টিক্‌ করছে কোণের টেবিলে,/ বাতাসে দুলছে দিনপঞ্জী দেয়ালের গায়ে। শ্যামলী ২০।৮৫।২৬ ॥ [৪২] ॥ • পদ্ধতি। অনু. routine. কর্ম ছিল সহজ, দিনপদ্ধতি ছিল সরল, ছাত্রসংখ্যা ছিল স্বল্প … আত্ম-প ২৭। ২৪৭।২৮ ॥ [৪২] ॥

দিনান্তরম্য। যা দিনের শেষে মনোরম ॥ দিনান্তরম্য গ্রীষ্মের বাতাস…চো-বালি ৩।৪২৬।২৭ ; ক্রমে গরম পড়ে আসবে, বালি উত্তপ্ত হয়ে উঠবে, দিনান্তরম্য গ্রীষ্মকাল এসে উপস্থিত হবে, চিঠি ৮।১৬৪।৫ ॥ [৪২।১] ॥

দিবাসাক্ষাৎকার। দিনের বেলায় দেখা সাক্ষাৎ ॥ দিবাসাক্ষাৎকারের নিষেধ দুঃখলাঘবের জন্য … নৌকাডুবি ৫। ২৮০।১৬ ॥ [৪২।১] ॥

দিলক। ধাতুরূপ—দিল ॥ কেউ কোথা নেই আর/শশুর ভাশুর সামনে পিছে ডাইনে বাঁয়ে ;/সেই কথাটা মনে ক'রে পুলক দিলক গায়ে। পলাতকা ১৩।১৩। ১৯ ॥ [২৬] ॥

দিলদরাজ। উদারহৃদয় ॥ দিলদরাজ

মোগল সম্রাটের…ভারত ৪।৪৪৪।২৬॥ [৪২।১]॥

**দিশ/দিশান্ত**। দিগ্‌দিগন্ত॥ টানি লয়ে দিশদিশান্তের বারিধারা…মানসী ২। ২৫৯।৪ ॥ [৪২।১]॥ ● **-অন্তর**। দিগন্তর॥ গর্ব প্রচারিছে সিক্ত সমীরণে/ দিশে দিশান্তরে। ছন্দ ২১।৩৭০।২৬॥ [৪৪]॥

**দীক্ষিছে**। না-ধা। দীক্ষা দিচ্ছে॥ এই পলায়নে ভূতভবিষ্যৎ/দীক্ষিছে ধরণীরে। সেঁজুতি ২২।৩৫।১০ ॥ [৩৭]॥

**দীপ/ন**। উদ্দীপক॥ বিরহদীপন-দীপিকা, নটরাজ ১৮।২১২।১৫ ; রক্ত দীপন প্রাণের আভায় রঙিন করা, মহুয়া ১৫।১৬।১৯ ॥ [১০]॥ ● **স্তম্ভ**। ১. অনু. lamp-post. স্টেশনের দীপস্তম্ভের নিচে বেঞ্চের উপর বসিয়া বই পড়িতে লাগিলাম। জীবনস্মৃতি ১৭। ৩৬৭।২৭; ২. অনু. lighthouse. আমি কিন্তু আমার বাঁশী ফেলিয়া হঠাৎ এঞ্জিনিয়ার সাজিয়া কালস্রোতের মাঝখানে একটা দীপস্তম্ভ গড়িবার চেষ্টা করি কেন? বিশ্বভারতী পত্রিকা ১৪শ বর্ষ ৪র্থ সংখ্যা পৃ. ২৬৩॥ [৪২]॥

**দীপালিকা**। দেয়ালি॥ নিত্যদিনের উৎসব তব বিশ্বের দীপালিকা—গীত ১।৯।৩॥ [২০।১৭]॥

**দীপিকা**। (স্ত্রী)। ছোট প্রদীপ॥ পরিশেষ ১৫।১৮৬ পৃ. কবিতার নাম; প্রতিসন্ধ্যায় নব অধ্যায়,/জ্বাল তব নব দীপিকা। ১৪ ; আজি এ বিরহ-দীপন দীপিকা/পাঠাল তোমারে এ কোন্ লিপিকা, নটরাজ ১৮।২১২।১৫ ; জ্বালো নবজীবনের / নির্মল দীপিকা,/ মর্তের চোখে ধরো / স্বর্গের লিপিকা। স্ফুলিঙ্গ ২৭।২৪।১০ ॥ [২০।১৭]॥

**দীপ্তিমা**। দীপ্তি॥ গভীর সংগীত দ্যুলোকে ধ্বনিছে গম্ভীর পুলকে,/ গগন-অঙ্গন-আলোকে উদার দীপ-দীপ্তিমা। গীত ১।২০৭।২॥ [২০।২১]॥

**দীর্ঘ/কর্ণ**। অনু. long-eared (গাধা)॥ সস্তা শুনে ছুটে আসে যত দীর্ঘকর্ণগুলো — কড়ি-কো ২।৫১।১৫ ॥ [৪২]॥ ● **প্রস্থ**। লম্বাচওড়া॥ একটি দীর্ঘ-প্রস্থ লোক … রাজর্ষি ২।৪০৭।২৬॥ [২৪]॥ ● **প্রাণ**। দীর্ঘায়ু॥ দীর্ঘপ্রাণ ও স্বল্পপ্রাণ পরম ধৈর্য ও শান্তির সহিত জীবনযাত্রা নির্বাহ করিতেছে। বিচিত্র-প্র ৫।৪৩৯।২২ ॥ [২৯]॥

**দীর্ঘায়মাণ**। যা দীর্ঘ হয়ে চলেছে॥ দীর্ঘায়মাণা বেণী সামলে তোলা স্বয়ং দশভুজা দেবীর দুঃসাধ্য। চার-অ ১৩।২৮১।১২ ॥ চির দীর্ঘায়মাণ॥ বণিকমুগ্ধ হয়ে এই মায়া-অঙ্কটির চির-দীর্ঘায়মাণ শৃঙ্খল কাটাতে পারছে না। জাপান-যাত্রী ১৯।৩১৮।১০-১১ ॥ [২০। ৬; ২০।১৪ ; ৩৭ ; ৪৩]॥

**দীর্ঘায়িত**। দীর্ঘীকৃত॥ কিন্তু যখনি সে নিজের ডাককে দীর্ঘায়িত করে, তখনি পর্যায়ে পর্যায়ে তাকে ধ্বনির ওজন ভাগ করতে হয়। ছন্দ ২১।৩৫৫। ১৪ ; মানুষকে বহন করতে হয় ভাষার সুদীর্ঘতা। প্রলম্বিত ভাষার ওজন তাকে রাখতেই হয়। মানুষের সেই বাক্যের সঙ্গে তার গানের সুর যখন মিশল, তখন গীতকলা হল দীর্ঘা-

য়িত। ১৯; শুধু 'চিন্তা' দুঃখজনক, কিন্তু 'ভাবনাচিন্তা' বিচিত্র এবং দীর্ঘায়িত। বাংলা-প ২৬।৪৫৩।৬ ॥ [২০।৪ ; ২০।৬ ; ৩৭] ॥

দীর্ণ। বিদীর্ণ॥ পুরাতন পর্ণপুট দীর্ণ করি বিকীর্ণ করিয়া…কল্পনা ৭।১৮৬। ২৫ ; দীর্ণছাদে, তার জীর্ণ ভিতে… পরিশেষ ১৫।২৬৭।২৯ ॥ [৩২] ॥ ০ কীর্ণ। বিদীর্ণ ও বিকীর্ণ॥ যেথা ভগ্নস্তূপে / বুদ্ধের বচন রুদ্ধ দীর্ণকীর্ণ মূক শিলারূপে, —পরিশেষ ১৫।২৮১। ২ ॥ [৪২।২] ॥

দুঃখ/গম্য। যেখানে দুঃখে যাওয়া যায় ॥ এই থুথু-ফেলাকে বলা যেতে পারে দুঃখগম্য তীর্থের সুখসাধ্যপথ। কালান্তর ২৪।৪১০।১৭ ॥ [৪৪] ॥ ০ বাদী। অনু. pessimistic. আধুনিক সমাজে যদিও দুঃখবাদী ও সুখবাদীর অভাব নাই…সমাজ ১২।৪৮১।১৪ ॥ [৪২ ; ৪৪] ॥ ০ ভীরু। দুঃখকে যে ভয় পায় ॥ এই জন্যে দুঃখভীরু বেদনাকাতর আমরা দুঃখ থেকে নিজেকে বাঁচাবার জন্যে নানা প্রকার আবরণ রচনা করি, আমরা কেবলই লুকিয়ে থাকতে চাই। শান্তি-নি ১৩।৪৫৮।৮ ; সেই অমিতমানব সুখের কাঙাল নয়, দুঃখভীরু নয়। মা-ধর্ম ২০।৩৮৩।৬ ॥ [৪৪] ॥ ০ শীলা। (স্ত্রী)। কোপন স্বভাবা। দুঃখসহন স্বভাববিশিষ্টা ॥ তাহাকে অপ্রগল্‌ভা, দুঃখশীলা, নিয়মচারিণী, সতীধর্মের আদর্শরূপিণী করিয়া … প্রাচীন-সা ৫।৫২৩।৫ ॥ [২১।২ ; ৪৪] ॥ ০ স্বীকার। অনু. resignation. আমরা ত্যাগের দ্বারা দুঃখস্বীকারের দ্বারা আপন দেশকে যথার্থভাবে আপনার করিয়া লইব। আত্মশক্তি ৩।৬০৮।১৩ ; যে মানুষ বা যে জাতির মধ্যে এই ত্যাগ নাই, তপস্যা নাই, দুঃখস্বীকারে জড়তা, সেখানে লক্ষ্মী নাই, সুতরাং সেখানে ভগবানের প্রেম আকৃষ্ট হয় না। গ্রন্থ-প ৭।৫৪৫।২৭ ; Sacrifice এবং resignation, আত্মত্যাগ এবং দুঃখস্বীকার —এই দুটি পদার্থের মাহাত্ম্য আমরা কোনো কোনো ধর্মশাস্ত্রে বিশেষভাবে বর্ণিত দেখেছি। শান্তি-নি ১৪।৪৬৬। ২২ ; কিন্তু কেউ যেন মনে না করেন এই দুঃখস্বীকারকেই উপনিষৎ লক্ষ্য করছেন। ২৮ ; মানবচিত্তের আকাশমণ্ডলকে মোহকালিমা থেকে নিরমুক্ত করবার জন্য, সমাজকে শোভন বাসযোগ্য করবার জন্য, মানুষকে চলতে হয়েছে দুঃখস্বীকারের কাঁটাপথ দিয়ে। খৃষ্ট ২৭।৫০৯।১২ ॥ [৪২] ॥ ০ হরণ। দুঃখহারী ॥ এসো আনন্দ, দুঃখহরণ, / দুঃখেরে দাও করিতে বরণ, পরিশেষ ১৫।৩০৩।২১ ॥ [৪৪] ॥

দুঃশব্দ। মন্দশব্দ॥ বাধ্যতামূলক কথাটা আমি সইতে পারি নে। দুঃশব্দ ব্যবহারে ভদ্রভাষারীতির প্রতি অবাধ্যতা করা হয়। চিঠি ৫।৭৩।২২ ॥ [২২] ॥

দুঃশীতল। দুঃসহশীতল ॥ সুশীতল বললে বাঙালী ভদ্রলোক যা বোঝে তার কাছ দিয়েও যায় না—দুঃশীতল বললে একটু বেশি বলা হয়। চিঠি ৫।৭৩।৬ ॥ [২২] ॥

**দুঃশ্রাব্য**। যা শুনতে কষ্ট হয়॥ লাগাও তোমার শুঁড়ের আছাড় আমার মগজে, ভূমিকম্প লাগুক আমার মাতৃভাষায়, জোরের তপ্তপঙ্ক উৎসারিত হোক কলমের মুখে, দুঃশ্রাব্যের চোটে বাঙালির ছেলেকে দিক জাগিয়ে। সে ২৬।২৭৫।২১ ॥ [২২] ॥

**দুঃসমস্যা**। দুরূহ সমস্যা॥ মাথায় তার দুঃসমস্যার ভিমরুলে চাক বেঁধেছে, সে ২৬।২৬৬।৬ ॥ [২২] ॥

**দুঃসম্ভব**। যা কষ্টে সম্ভব॥ এই রকমের একটা দুঃসম্ভব ঘটনাই হয়তো ঘটেছিল। বিশ্ব-প ২৫।৩৮৭।২৪ ॥ [২২] ॥

**দুঃসম্ভাবনা**। অশুভ সম্ভাবনা॥ রাত্রে বিছানায় শুয়ে শুয়ে দুর্ভাবনায় দুঃসম্ভাবনাকে বাড়িয়ে বাড়িয়ে দেখি। দুই বোন ১১।৪৫৪।১৪ ॥ [২২] ॥

**দুঃসাধ্যকর**। যা কষ্টে সাধন করা যায়॥ প্রতিদিনই মুখে হাসি টানিয়া আনা দুঃসাধ্যকর হইতে লাগিল। গল্প ২২। ৩৮২।২৭ ॥ [৪৪] ॥

**দুঃসীম**। যার সীমা দুঃখে লভ্য॥ যন্ত্রণার শক্তি তার কী দুঃসীম। রোগশয্যায় ২৫।৯।৪ ॥ [২২] ॥

**দুঃস্মৃতি**। দুঃখদায়ক স্মৃতি॥ শশিভূষণ একাকী সেই দুঃস্মৃতি জাগাইয়া রাখিয়াছে। গল্প ১৯।২২৫।১২ ॥ [২২] ॥

**দুইমত**। মতভেদ॥ প্রাচীন গ্রীস রোম এবং আধুনিক সকল সভ্য দেশেই ইতিহাসের প্রতি পক্ষপাত যেরূপ প্রকাশ পাইয়াছে ভারতবর্ষে কখনো তেমন ছিল না। ইহাতে বোধ করি দুইমত হইবে না। আ-সাহিত্য ৯। ৫০৬।১৫ ॥ [২৪] ॥

**দুখায়**। না-ধা। দুঃখ পায়॥ অকারণ দুখে পরান কেন দুখায় রে, শেষরক্ষা ১৯।১৯৫।৬ ॥ [৩৭] ॥

**দুড়্দাড়িয়ে**। না-ধা। দুড় দাড় শব্দ ক'রে॥ ডালপালা সব দুড়্দাড়িয়ে ঘূর্ণি হাওয়ায় কহে—নবজাতক ২৪। ৪৮।১৩ ॥ [৩৭] ॥

**দুদ্দাড়িয়ে**। না-ধা। দুদ্দাড় শব্দ ক'রে॥ অন্ধকারে দুদ্দাড়িয়ে/কে যে কারে যায় তাড়িয়ে, শিশু-ভো ১৩।৮৯।১ ॥ [৩৭] ॥

**দুব্লা**। দুর্বল॥ দুব্লা খেতের পুরানো সব পুনরুক্তি যত / অর্থহারা হয় সে বোবার মতো। জন্মদিনে ২৫।৮৬।৭ ॥ [১০] ॥

**দুরস্তাৎ**। দূরে থাক॥ আমি হলে বাজি জেতা দুরস্তাৎ ঘোড়াটা ছিটকে এসে আমার পেটে লাথি মেরে যেত! যোগাযোগ ৯।৩০৭।২ ॥ [৪১] ॥ <দূরম্ আস্তাম্ ॥

**দুরা/কাঙ্ক্ষী**। যে দুরাশা করে॥ স্বদেশী বা বিদেশী দুরাকাঙ্ক্ষীদের হাতে তাদের নির্যাতন ঠেকাবে কিসে। রা-চিঠি ২০। ৩৬৫।২২ ॥ তু. দুরাশ দ্র. ॥ [২২] ॥ ॰ **য়ত্ত**। যা কষ্টে আয়ত্ত করা যায়॥ তাহার মতো দুর্লভ দুরায়ত্ত জিনিস… বিচিত্র-প্র ৫।৪৪৮।১৯ ; বুদ্ধি বল যন্ত্রতন্ত্র বিলাস বিভূতি সর্বদাই আমাদের পক্ষে এত দুরায়ত্ত বলিয়া...পরিশিষ্ট ১০।৫৮৩।১৮ ॥ [২২] ॥ ॰ **শ**। দুরাশা আছে যার॥ মুগ্ধ হৃদয় দুরাশ /

চিত্রা ৪।২৪।২১ ॥ তু. দুরাকাঙ্ক্ষী ॥ [২২] ॥

**দুর্গ ফাঁদ্**। সং-ধা। কেল্লা স্থাপন কর্ ॥ ইংরেজ বণিক কাশিমবাজারে একটি দুর্গ ফাঁদিল...আ-সাহিত্য ৯।৫০০।২৫ ; নির্দিষ্ট শব্দের অর্থ যে-তথ্যের দুর্গ ফেঁদে বসে আছে ছলে বলে কৌশলে তারই মধ্যে ছিদ্র ক'রে নানা ফাঁকে, নানা আড়ালে সত্যকে দেখাতে হবে। সা-পথে ২৩।৩৯০।৪ ॥ [৩৬।১] ॥

**দুর্গতি/কর**। ক্লেশকর ॥ দুর্বলের সঙ্গে ব্যবহার করার মতো এমন দুর্গতিকর আর কিছুই নাই। কালান্তর ২৪। ২৬৯।১ ॥ [৪৪] ॥ ◦ **সুগতি**। বিপরীতার্থক যুগ্মশব্দ ॥ নানা বাধাবিপত্তি দুর্গতি সুগতির মধ্যে...ভারত ৪।৩৮৪। ২২ ॥ [২৯] ॥

**দুর্গমবিস্তীর্ণ**। দুরধিগম্য ও বিস্তৃত ॥ যতই আমরা পুরুষের মতো দুর্গমবিস্তীর্ণ কর্মক্ষেত্রে অগ্রসর হইতে থাকিব, চারিত্র-পূ ৪।৫০২।১১ ॥ [৪২।২] ॥

**দুর্/জেয়**। যাকে দুঃখে জয় করতে হয় ॥ সেই দেশের দেবতা দুর্জেয়, আত্মশক্তি ৩।৬১০।২ ॥ [২২] ॥ ◦ **দর্শ**। দুঃখে দর্শনীয় ॥ কৃষ্ণবর্ণ আকাশে সূর্য দুর্দর্শতর উজ্জ্বলতা লাভ করিত ··· অসু. অ-২।৫২৪।৩ ; সূর্যমণ্ডলের মতো দুর্দর্শ প্রদীপ্ত তাপসাশ্রমমণ্ডল···শান্তিনি ১৪।৪৭০।১৪ ; মাথা তুলেছে দুর্দর্শ সূর্যলোকে, পুনশ্চ ১৬।৪৭।১২ ॥ [২২] ॥ ◦ **দহন**। কষ্টকর দহন ॥ নিদারুণ সংঘাতে/ব্যাপ্ত হয়েছে পাপের দুর্দহন, নবজাতক ২৪।৯।৬ ॥ [২২] ॥ ◦ **দাড়িয়া**। না-ধা। দুর্দাড় ক'রে ॥ পাগল ভুবন দুর্দাড়িয়া/ছুটল চারিধার—খাপছাড়া ২১।৫৬।২০ ॥ [৩৭] ॥ ◦ **দৃশ্য**। ১. মন্দ দৃশ্য ॥ প্রাসাদশ্রেণীর অন্তরালে নানাজাতীয় দুর্দৃশ্য বস্তি পাড়া ··· সা-পথে ২৩।৪৬৩।৭ ॥ ২. দুঃখে দর্শনীয় ॥ অন্য দিকটা দুর্গম, দুর্দৃশ্য এবং জমাট বরফ নিশ্চলতায় দুর্ভেদ্য। যোগাযোগ ৯।২২৬।২৪ ॥ [২২] ॥ ◦ **নম্য**। যা সহজে নত হয় না ॥ অথচ হৃদয় অধিকার করিবার ঠিক পথটি সে গ্রহণ করিতে পারে না, তাহার দুর্নম্য ঔদ্ধত্যে বাধা দেয়। রাজাপ্রজা ১০।৪৩৬।২২ ; কোনো দুর্নম্য কঠিন নিশ্চল সংস্কারের জালে এ পৃথিবীর কোণে কোণে স্থবিরভাবে বদ্ধ নয়, সা-পথে ২৩।৫২১।১২ ॥ [২২] ॥ ◦ **নীতিপর**। কুনীতিপরায়ণ ॥ যে লোক রাজনীতিতে শ্রদ্ধেয় সে-লোক ধর্মনীতিতে হেয় হইলে সাধারণ দুর্নীতিপর লোক অপেক্ষা তাহাকে অনেক বেশি নিন্দনীয় হইতে হয়। সমাজ ১২।২৫২।২২ ॥ [৪৪] ॥ ◦ **বলাত্মা**। দুর্বলচিত্ত ॥ দুর্বলাত্মা মনে জানে ওরা/ভীত প্রার্থনা রবে··· গ্রন্থ-প ২৪।৪৬৭।২৯ ॥ [৪২।১] ॥ ◦ **বশ**। যাকে বশীভূত করা কঠিন ॥ দুর্বশ মেয়েটির সঙ্গে ··· গোরা ৬।২৯৮।২৬ ॥ [২২] ॥ ◦ **বাক্যচয়নী**। (স্ত্রী)। মন্দকথা নির্বাচনে পটু ॥ দোহাই তোমার কুরঙ্গনয়নী, / ব্যঙ্গকুটিল দুর্বাক্যচয়নী, / ভেবো না গো, পূর্ণচন্দ্রমুখী, / হরিজনদের প্রপাগাণ্ডা দিচ্ছে বুঝি উঁকি।

প্রহাসিনী ২৩।৩৬।১২ ॥ [৪২।১] ॥ • বাধ্য। সহজে যে বাধ্য নয় ॥ দুর্বাধ্য প্রস্তরপিণ্ডে দুঃসাধ্য সাধনা / সিংহাসন করেছে রচনা / অধরাকে করিতে আপন / চিরন্তন। সানাই ২৪।১১১।১ ; চূর্ণ কেশে নিত্য চঞ্চলতা, / দুর্বাধ্য পড়িছে চোখে, অধ্যয়নরতা / সরায়ে দিতেছে বারংবার/বাহুক্ষেপে। ১৩৬।২০ ॥ [২২ ; ২৯] ॥ • বাসনা। দুষ্টা আশা ॥ নির্বাসনে বাঁধা আছি দুর্বাসনার ডোরে ··· রাজা ১০।২৫২। ২৩ ; দুর্বাসনার এলোমেলো হাওয়া, শে-স ১৮।১১৭।১৭ ; তাঁর পিছন-পিছন এল দুর্বাসনা। পল্লী-প্র ২৭।৫৪২। ১৭ ॥ [২২] ॥ • ভাষা। দুর্বোধ্য ভাষা ॥ মনে হয় হেমন্তের দুর্ভাষার কুজ্ঝটিকা পানে / আলোকের কী যে যেন ভৎর্সনা / দিগন্তের মূঢ়তারে তুলিছে তর্জনী। রোগশয্যায় ২৫।১২।৯ ॥ [২২] ॥ • মন্ত্রণা। দুষ্ট মন্ত্রণা ॥ সব কটা দুগ্রর্হ / চক্র করে বসেছে দুর্মন্ত্রণায়। শে-স ১৮।২০।৬ ॥ [২২] ॥ • মানুষতা। দুষ্ট মনুষ্যত্ব ॥ সেথা অন্ধকারে / সভ্যের বর্বর লোভ উলঙ্গ করিল আপনার / নির্লজ্জ দুর্মানুষতা। গ্রন্থ-প ২০।৪৩৮।৭ ॥ তু. অমানুষিতা— গ্রন্থ-প ২০।৪৩৫।২৪ ; অমানুষতা— পত্রপুট ২০।৫০।২ ॥ [২২] ॥ • মূল্য-দুর্গম। দুর্মূল্য ও দুর্গম ॥ মানুষ আপনি তাহাকে দুর্মূল্য দুর্গম [ দুর্মূল্যদুর্গম ] করিয়া দেয়। চারিত্র-পূ ৪।৪৯৮।২২ ॥ [৪২।২] ॥ • লভদ্রাক্ষাগুচ্ছলুব্ধ। দুর্লভ দ্রাক্ষাগুচ্ছ লুব্ধ ॥ দুর্লভদ্রাক্ষা-গুচ্ছলুব্ধ হতভাগ্য শৃগালের সান্ত্বনাকে ... আত্মশক্তি ৩।৫৩৫।৯ ॥ [৪২।১] ॥ • ললিত। দুষ্ট অথচ ললিত ॥ সাধু! সাধু! কিন্তু নটরাজ, এ হল ললিত চাঞ্চল্য—এবার একটা দুর্ললিত চাঞ্চল্য দেখিয়ে দাও। শ্রা-গাথা ২৫।১২১। ১২ ॥ [২১।২ ; ২২] ॥

দুশ্চারিণী। (স্ত্রী)। ব্যভিচারিণী ॥ তবে যা লো দুশ্চারিণি! বনফুল অ-১।৮৩। ১ ॥ [২২] ॥

দুষ্পরিমেয়। যা কষ্টে পরিমাপ করতে হয় ॥ নক্ষত্রলোকের দুষ্পরিমেয়। আ-প্রশ্ন অ-২।৬৯১।২১ ; বিশ্বব্রহ্মাণ্ডের দুষ্পরিমেয় বৃহৎ ও দুরধিগম্য সূক্ষ্মের হিসাব···বিশ্ব-প ২৫।৩৮৭।১২ ॥ [২২] ॥

দুসরমতি। ভিন্নমতি ॥ বনে গমন কর হইয়া দুসরমতি ( ভিন্নমতি ) / বিসরি যাইবে পতি মোরে। রূপান্তর ১৬৭। ৪ ॥ [৯] ॥

দুঁহু। দুজন ॥ স্মৃতি শুধু স্নেহ বয়ে দুঁহু করস্পর্শ লয়ে—মানসী ২।১৮২।১৭ ॥ [৯] ॥ • ক। দুজনের ॥ হরখে পুল-কিত জগত-চরাচর / দুঁহুক প্রেমরস ভোর। ভা-পদা ২।১১।৪ ॥ [৯] ॥

দূতিকা। (স্ত্রী)। ছোটো দূতী ॥ বসন্তের যে নব দূতিকা ··· পরিশেষ ১৫।২২৮। ২১ ; বসন্তের প্রথম দূতিকা, সানাই ২৪।১২৬।১৯ ॥ [২০।১৭] ॥

দূর/কর। সং-ধা। বাদ দে ( প্রসঙ্গ সাঙ্গ করার প্রস্তাবে ) ॥ দূর কর ভাই, ঘরে চল্। বিসর্জন ২।৩০৭।২৩ ॥ [৩৬] ॥ • কালবদ্ধ। অতীতবিধৃত ॥ সেই পুরাতন ঐক্যসূত্রে আপন

সম্প্রদায়কে দূরকালবদ্ধ বৃহৎ এবং সুদৃঢ় করিয়া তোলে, আ-সাহিত্য ৯। ৫০৭।১৪ [৪৩; ৪৪]॥ ০ **ঙ্গমিত**। দূর-বর্তী॥ আমি এখন তিনকুড়ি বছরের পরপারে, নিরতিশয় দূরঙ্গমিত হয়ে বসে আছি। চিঠি ৫।৪৪।৬॥ [২১।৩; ২৮]॥ ০ **দূরান্তশায়ী**। দূর থেকে দূরে বিস্তৃত॥ দূরদূরান্তশায়ী মধ্যাহ্ন উদাস / মানসী ২।১৭৭।১৯॥ [৪৩; ৪৪]॥ ০ **বিহারী**। দূরে দূরে ফেরে যে॥ বলিতে বলিতে বোষ্টমী ক্ষণকাল থামিয়া তাহার সেই দূরবিহারী চক্ষু দুটিকে বহু দূরে পাঠাইয়া দিল এবং গুন্ গুন্ করিয়া গাহিল—অরুণকিরণ-খানি তরুণ অমৃতে ছানি/কোন্ বিধি নিরমিল দেহা। গল্প ২৩।২৪১।১১॥ [৪৩; ৪৪]॥ ০ **ভবিষ্যৎবর্তী**। সুদূরভাবীকালীন॥ একটি শিশু কন্যা-কেও দোল দিতে দিতে দূরভবিষ্যৎবর্তী বিচ্ছেদ সম্ভাবনা স্বতই মনে উদয় হয় এবং মায়ের চক্ষে জল আসে। লোক-সা ৬।৬০১।১৯॥ [৪৩; ৪৪]॥ ০ **ভাব**। ছাড়া ছাড়া ভাব॥ খুড়ীর এইরূপ দূরভাব দেখিয়া মহেন্দ্র রাগ করিল এবং আশাও অভিমান করিয়া রহিল। চো-বালি ৩।৩০৫।২৫; ইহার আগে হেমনলিনীর সঙ্গে রমেশের যতটুকু দূরভাব ছিল, এবার তাহা আর রহিল না। নৌকাডুবি ৫।১৮৩। ১০॥ [৪৩; ৪৪]॥ ০ **মনস্কতা**। দূরে নিবদ্ধ মনের ব্যঞ্জনা॥ চোখ দুটিতে ঠিক অন্যমনস্কতা নয়, যাকে বলা যেতে পারে দূরমনস্কতা—অর্থাৎ রাস্তায় চলবার সময় ওঁকে নিরাপদ রাখবার দায়িত্ব বাইরের লোকদেরই। তিনসঙ্গী ২৫।২৩৯।১৫॥ [২০।৩৩; ২৮; ৪৩]॥ ০ **স্মৃত**। দূরকালের মনে-পড়া॥ সেই পুরাতন প্রেম যদি এক-কালে / হয়ে আসে দূরস্মৃত কাহিনী কেবলি—মানসী ২।১৩৯।১; তাহা দূরস্মৃত ইতিহাসের দিক্‌প্রান্তে মেঘের ন্যায় কুহেলিকার ন্যায় বিলীন হইয়া যাইবে ··· ভারত ৪।৪০২।৭॥ [৪৩]॥ ০ **স্মৃতি**। দূরকালের স্মৃতি॥ দূরস্মৃতি কোথা হতে বাজায় ব্যাকুল-করা বাঁশি, /চিত্রা ৪।৮৪।২২; সনিশ্বাসে দূরস্মৃতি-আলোচনায় নিরত হইয়াছে। ইতি-হাস ১৫৩।১২॥ ০ **স্মৃতিবদ্ধ**। অবশেষে সেই দূরস্মৃতিবদ্ধ দৃষ্টি ফিরাইয়া আনিয়া রাজার মুখের উপর স্থাপিত করিলেন ··· গল্প ১৭।২১৪।১॥ [৪৩; ৪৪]॥

**দূষণ**। অপরাধ॥ চোখে যে কাজল ভূষণ, সেই কাজলই দূষণ মুখের উপর। চিঠি ৯।৪২৯।১৭॥ [১০]॥

**দৃশ্য/স্পৃশ্য**। যা দেখা যায় ও যা স্পর্শ করা যায়॥ এইজন্যেই সংসারের সমস্ত দৃশ্যস্পৃশ্যের মাঝখানে দাঁড়িয়ে সে বলছে কেবলই পেয়ে পেয়ে আমি শ্রান্ত হয়ে গেলুম, আমার না-পাওয়ার ধন কোথায়? শক্তি-নি ১৪।৪৩৯।২১॥ [৪২।১]॥ ০ **অগ্রশিখর**। যার চূড়া দেখা যায়॥ তরুপল্লবের অন্তরাল হতে দৃশ্যাগ্রশিখর প্রাসাদের দ্বারা মুকুটিত হয়ে নিভৃতমহিমায় বিরাজ করচে। চিঠি ৫।১৩১।২০॥ [৪২।১]॥

**দৃষ্টি/কর্তা**। দর্শক ॥ যেথায় তুমি দৃষ্টি-কর্তা নহ,/স্মৃষ্টিকর্তা সৃষ্টি লয়ে রহ, মহুয়া ১৫।৮১।১৫ ॥ [২৮; ৪৪]॥ ০ **চক্র**। দৃষ্টির চতুর্পার্শ্বস্থ সীমা ॥ বায়ুপোতে অত্যূর্ধ্ব আকাশে যখন ওঠা যায় তখন দৃষ্টিচক্র যতদূর প্রসারিত হয়, ভা-রাম-রা ২৩।৬ ॥ [৪৪; ৪৫] ॥ ০ **মান**। চক্ষুমান; ধীসম্পন্ন ॥ সে রকম কোনো কোনো দৃষ্টিমান লোক পারস্যে নিশ্চয়ই আছে; পারস্যে ২২।৪৫০।৬; দৃষ্টিমান অনেক ছাত্র ও কর্মী নিশ্চয়ই আছেন, বিশ্ব-ভা ৪১২।২৭ ॥ [২৪] ॥

**দেওয়া-পাওয়া**। দান-গ্রহণ ॥ এই দেওয়া-পাওয়াকে একেবারে এক করে দেওয়াকেই বলে প্রেম। শান্তি-নি ১৩।৪৬৮।২৫ ॥ [৪২।১] ॥

**দেব/দেব**। মহাদেব ॥ জাগো, তারে করো বজ্রাঘাত/দেবদেব। কাহিনী ৫।১০৬।২১ ॥ [১০] ॥ ০ **তাদুর্যোগ**। আকাশের দুর্যোগ ॥ বাহিরেতে চেয়ে দেখি/দেবতাদুর্যোগ এ কী/মানসী ২।১৫৬।১১ ॥ [৪২।১] ॥

**দেশ/থাক্**। সং-ধা। সুযোগ থাক্ ॥ তাহাকে এত দেশ থাকিতে সৃষ্টিই বা কেন বলিব। পঞ্চভূত ৫।৫৯৫।২৩ ॥ [৫; ৩৬।১] ॥ ০ **নায়ক**। দেশনেতা ॥ সমূহ ১০।৪৮ পৃ. প্রবন্ধের নাম; তা হলে দেশনায়কদের ভাবতে হবে, কালান্তর ২৪।৪১৮।১; র-র ১৩।৩৮৭ পৃ. প্রবন্ধের নাম; ৩৮৮।৪১ ॥ [৪২।১; ৪৪] ॥ ০ **নারায়ণ**। দেশ রূপ নারায়ণ ॥ আমি দেশ নারায়ণের পূজা করি। ঘরে ৮।১৬৪।১৪ ॥ [৪২।১] ॥ ০ **পতি**। রাজা ॥ জনগণের নিকট হইতে হিত-কারী দেশপতিগণ যে খেতাব লাভ করিবেন, পরিশিষ্ট ১০।৫৮০।২৬ ॥ তু. দেশাধিপতি ॥ [৪২।১; ৪৪] ॥ ০ **প্লাবী**। দেশ প্লাবিত করে যে ॥ তেমনি আমা-দের বাংলাদেশের বিজয়ামিলন বহু-কাল পরে আজ একটি দেশপ্লাবী সুবৃহৎ ভাবস্রোতের সহিত সংগত হইয়া সম্পূর্ণ সার্থকতা লাভ করিল। ভারত ৪।৪৬৯।২১ ॥ [৪২।১; ৪৪] ॥ ০ **বৎসল**। দেশপ্রেমিক ॥ নিঃসন্দেহই দেশবৎসল লোকেরা এই কলহের জন্য অন্তরে অন্তরে লজ্জা অনুভব করিতে-ছেন। সমূহ ১০।৪৮৭।১০ ॥ [৪৪] ॥ ০ **মুখ্য**। দেশের প্রধান ॥ অনুরাগ ভরে ঘুচাবার তরে/বঙ্গভূমির দুঃখ/এ সভা মহতী, এর সভাপতি/সভ্যেরা দেশমুখ্য। কল্পনা ৭।১৭৫।২৪ ॥ [৪২।১] ॥ ০ **আত্মবোধী**। দেশপ্রেমিক ॥ আমা-দের দেশাত্মবোধীরা দেশ বলে একটা তত্ত্বকে বিদেশের পাঠশালা থেকে সংগ্রহ করে এনেছেন, রা-চিঠি ২০। ২৮৪।২; সেটা দেশাত্মবোধীর অন্য-মনস্ক চোখে পড়ল না। গল্প ২৪।২০৭। ২৮; সাধারণত নিকট সংসারের ছোটোবড়ো অনেক ব্যাপারই দেশাত্মবোধীর চোখ এড়িয়ে যায়। ২০৮।২১; যে দেশাত্মবোধী বলে, আগে স্বরাজ পেলে তার পরে স্বদেশের কাজ করব, তার লোভ পতাকা-ওড়ানো উর্দি-পরা স্বরাজের রঙকরা কাঠামোটার 'পরেই। কালা-ন্তর ২৪।৪৪৪।৩; অথচ এই ম্যানেজার

আধুনিক দেশাত্মবোধী দলের। ৪৫১। ২৬ ॥ [৪২।১]॥ ◦ **অধিপতি**। রাজা॥ গাড়ি চলে না বলিয়া দেশাধিপতির নিকট দেশের নামে নালিশ রুজু না করিয়া আপাতত রাস্তা বানাইতে শুরু করা কর্তব্য। শিক্ষা ১২।৫০৭। ১১ ॥ তু. দেশপতি ॥ [৪৪]॥ ◦ **অন্ত**। অন্য দেশ ॥ ওগো সেই সুগন্ধে ফিরায় উদাসিয়া / আমায় দেশে দেশান্তে। গীতিমাল্য ১১।১৪৮।১০ ॥ [২৫]॥ ◦ **অন্তরিত**। প্রবাসী ॥ মহাকবি কালিদাস দেশান্তরিত যক্ষকে বর্ষাকালেই বিরহে ফেলিয়াছেন। বিবিধ-প্র অ-১।৩৫৬।২১ ॥ [২০।১৮; ৪৪]॥

**দেশিক**। স্থানিক ॥ প্রথমে মানুষের আত্মাকে এইরূপে সমস্ত দেশিক ও ক্ষণিক প্রয়োজন হইতে পৃথক করিয়া তাহাকে বিশুদ্ধ ও বৃহৎ করিয়া দেখিতে হইবে, ধর্ম ১৩।৪২৪।২১ ॥ তু. দৈশিক ॥ [১০]॥

**দেহ/বান**। শরীরী॥ দেহবান প্রাণবান্/ সকলের একমাত্র গতি, রূপান্তর ৭। ১১ ॥ [২০।৩৭]॥ ◦ **বিদ্**। অনু. physiologist. দেহবিদ্‌গণ বলেন, দেহপদার্থের মধ্যে এই সাড়াই জীবনের সুস্পষ্ট লক্ষণ, মৃত পদার্থে ইহার সম্পূর্ণ অভাব দৃষ্ট হয়। চিঠি ৬।১১৮।২৪; এইরূপ নানা আঘাত-অপঘাতে ধাতু-দ্রব্যে যে ক্রিয়া উৎপন্ন হয়, তাহার তরঙ্গচিত্র জৈবতরঙ্গের এতই সদৃশ যে, দেহবিদ্‌গণ উভয় চিত্রকে পৃথক করিয়া নির্দেশ করিতে পারেন না। ১১৯। ২১ ॥ [৪২; ৪৪]॥

**দৈবিক**। দেবসম্বন্ধীয় ॥ মন্দিরের দুর্গমতা লৌকিক হোক অলৌকিক হোক, ভৌতিক হোক দৈবিক হোক, কিছুতে মানব না। তপতী ২১।১৭৫। ৪ ॥ [২০।৪৩; ২৯]॥

**দৈশিক**। দেশসম্বন্ধীয় ॥ সেই দৈশিক কেন্দ্রগুলি একটি মহাদেশিক কেন্দ্রচূড়ায় পরিণত হইবে। সমূহ ১০।৫১৫। ১৪; বিশেষ জাতির ঐতিহাসিক কার্যকলাপে জড়িত ও কাল্পনিক কাহিনী দ্বারা দৈশিক ও কালিক বিশেষত্ব-গ্রস্ত। মা-ধর্ম ২০।৪০৭।৬ ॥ তু. দেশিক ॥ [২০।৪৩]॥

**দোদুল্য**। যা পুনঃ পুনঃ দুলছে ॥ ঐ দেখো ভরা খেতে / পাকা ফসলের দোদুল্য অঞ্চলে/নিঃশেষে তার সোনার অর্ঘ্য রেখে গেছে ধরাতলে। সেঁজুতি ২২।৫৫।১৩ ॥ [২৫]॥

**দোলা/দণ্ড**। অনু. pendulum. প্রত্যেক সেকেণ্ডটা দোলাদণ্ডের কাঁধে চড়ে টিক্ টিক্ শব্দে ঘর মাতিয়ে রেখেছে। চিঠি ৫।১৯।৮ ॥ [৪২]॥ ◦ **পীড়িত**। আন্দোলন-ক্লিষ্ট ॥ অমনি তাহার দোলাপীড়িত হৃদয় আশ্রয় পাইয়া তাহাকে অভিনন্দন করিল। চো-বালি ৩।৪৯২।১৩ ॥ [৪৪]॥ ◦ **বিছানা**। অনু. cradle. আমরা আমাদের দোলা-বিছানায় চড়িলাম। অনু. অ-২।৫৭৬।১৯ ॥ [৪২]॥

**দোঁহা**। দুজন ॥ নারিকেল-তরুকুঞ্জে বসিয়া দোঁহায় / একদা সেবিতেছিল প্রভাতের বায়—শৈশব-সং অ-১।৫১১। ১, ৫, ৭, ১১; ৫১২।২৭; পশুশিশু

নরশিশু—দিদি মাঝে প'ড়ে/দোঁহারে বাঁধিয়া দিল পরিচয়-ডোরে। চৈতালি ৫।২২।২০ ; আমরা দোঁহে ঘেঁষাঘেঁষি/ চিরদিনের প্রতিবেশী, কল্পনা ৭।১৫২। ৭; যে-আছে যে-বা নাই দোঁহে মিলি/আমার ভাবনাতে ভ্রমিছে নিরিবিলি/বাজায়ে ফাল্গুনের বাঁশি। পরিশেষ ১৫।৩০৩।৬; অথচ নায়ক নায়িকা দোঁহে মিলে যদি দশাবতারের সুনিপুণ বৈজ্ঞানিক ব্যাখ্যা বা গীতার শ্লোক থেকে দেশাত্মবোধের আশ্চর্য অর্থ উদ্‌ঘাটন করতে পারে, তবু তাদের কেউ বাঁচাতে পারবে না। সা-পথে ২৩।৩৯৩।২৫ ॥ • কার। দুজনের ॥ প্রথম মিলনক্ষণে লভিল পুলক দৌঁহাকার ··· পরিশেষ ১৫। ১৬১।৪ ॥ [৯] ॥

**দোহাই মান্**। সং-ধা। দোহাই দে ॥ পূর্বপুরুষের দোহাই মানিলে তো পূর্ব-পুরুষ সাড়া দিবেন না। আত্মশক্তি ৩।৫২৪।২৬ ॥ [৩৬।১] ॥

**দৌতিক**। দূত ॥ যখন আধিভৌতিকের বাজিবে শেষ ঘড়ি,/গলায় যম-দৌতিকের দড়ি। প্রহাসিনী ২৩।১৮। ১২ ॥ [২০।৪৩] ॥

**দৌর্ভাগ্য**। মন্দভাগ্য ॥ আজকের দিনে ভারতবাসী হয়ে নিজের সকলের চেয়ে বড়ো দৌর্ভাগ্য অনুভব করছি এই জানলার কাছটাতে এসে। কালান্তর ২৪।৩০০।৭ ॥ [২০।৪৪] ॥

**দ্রবিতা**। (স্ত্রী)। দ্রবীভূতা ॥ একটা কবিতা/রসে হয়ে দ্রবিতা, খাপছাড়া ২১।৫।২০ ॥ [১৯; ২০।৪] ॥

**দ্রুত/গমন**। শীঘ্রগামী ॥ মন্দগামী মানুষ দ্রুতগমনকে বাঁধিয়া ফেলিয়া আপনার কাজে খাটাইতে লাগিল। প-সঞ্চয় ২৬।৪৯১।১০ ॥ [৪৪] ॥ • **ধাবন**। সত্বরগমন ॥ তাহার পরে আশা সিঁড়ি দিয়া মহেন্দ্রের দ্রুতধাবনের শব্দ শুনিতে পাইল। চো-বালি ৩।৪১৫। ২৩; এই জন্য রেলগাড়ির দ্রুতধাবনের মধ্যে ঘাট, বাড়ি, মন্দিরচূড়া, যাহা-কিছু তাহার চক্ষে পড়িল, সমস্তই নলিনাক্ষের আবির্ভাবের দ্বারা মণ্ডিত হইয়া তাহার হৃদয়কে স্পর্শ করিল। নৌকাডুবি ৫।৩৮৩।১৮ ॥ [৪২।১] ॥

**দ্বন্দ্ব**। কলহ। অনু. duet. আলোচনার দ্বন্দ্ব অর্থাৎ duet। চিঠি ৫।২২৮।১ ॥ [১৫] ॥

**দ্বারকর্ণ**। অনু. knob. অনুসন্ধানের পর যখন হঠাৎ মসৃণ চিক্কণ শ্বেতকাচ-নির্মিত দ্বারকর্ণটি হাতে ঠেকল, তখন মনে হল এমন প্রিয়স্পর্শসুখ বহুকাল অনুভব করা হয়নি য়ু-ডায়ারি ১।৫৮৮। ২৯ ॥ [৪২] ॥ • **বর্তী**। দ্বারস্থ ॥ তাঁহার সুমধুর সংগীত নির্জনে নিভৃতে ধ্বনি হইতে থাকিত, খ্যাতির প্রার্থ-নায় পাঠক — এবং সমালোচক-সমাজের দ্বারবর্তী হইত না। আ-সাহিত্য ৯।৪১১।৬ ॥ [৪৪] ॥

**দ্বিধা/ভাঙ্**। সং-ধা। সংকোচ দূর কর্ ॥ সেই দ্বিধাটুকু ভাঙিয়া দিবার জন্য তাঁহার সমস্ত মন যে উদ্যত হইয়া উঠিল···গোরা ৬।৪১৩।২৪ ॥ [৩৬।১] ॥ **কুণ্ঠিতভাব**। সংকোচে কুণ্ঠিত ভাব ॥ চন্দ্রবাবু। (দ্বিধাকুণ্ঠিতভাবে) অন্ত

যাঁরা সভ্য আছেন—চির-সভা ১৬। ২০০।২৬ ॥ [৪৪] ॥ ∘ পরায়ণ। সসংকোচ ॥ কার্যক্ষেত্রে সর্বদাই দ্বিধা-পরায়ণ মনের বোঝাটা…আ-সাহিত্য ৯।৪৬৪।১৭ ॥ [৪৪] ॥

**দ্বিপদী**। ১. দ্বিপদ বিশিষ্ট ॥ 'মামলা মকদ্দমা' শব্দটা ব্রিটিশ আদালতের দীর্ঘপ্রলম্বিত বিপত্তির দ্বিপদী প্রতীক। বাংলা-প ২৬।৪৫৩।১৬ ॥ ২. মাত্রাবৃত্ত। অনু. couplet. ছন্দের মিলে বাঁধা / দুজনে যেন একটি দ্বিপদী। শ্যামলী ২০।৮৮।৯; পাখির দেহের ছন্দটা দ্বিপদী…মা-ধর্ম ২০।৩৭৬।২০; একদিন সাহিত্যের আসরে পোষা ছিলেন নেতা। তাঁর ছিল ঝক্‌ঝকে পালিস করা লেখা; কাটাকোটা ছাঁটাছোঁটা জোড়া-দেওয়া দ্বিপদীর গাঁথনি। সা-পথে ২৩।৪৯৬।১০; লেগে স্বর্গেমর্তে মিলে / দ্বিপদীর শ্লোক—স্ফুলিঙ্গ ২৭। ৫৫।১০ ॥ [২৬; ৪১।১] ॥

**দ্বীপান্তরিত**। অন্য দ্বীপে স্থানান্তরিত ॥ সমুদ্রপারে দ্বীপান্তরিত করিবার জন্য …পরিশিষ্ট ১০।৫৩৮।২; ভারতবর্ষের ধনমহিমা ছিল, কিন্তু সেটা কোন্‌ বাহন-যোগে দ্বীপান্তরিত হয়েছে সে কথা যদি ভুলি তবে পৃথিবীর আধুনিক ইতিহাসের একটা তত্ত্বকথা আমাদের এড়িয়ে যাবে। রা-চিঠি ২০।৩৩২।১৬ ॥ [৪৪] ॥

**দ্বৈত**। দ্বিত্ব। সঙ্গী ॥ যখন আমার দ্বৈতদলটি জমে নি — তখন আমার একমাত্র দ্বৈত ছিলেন আমার স্ত্রী, গল্প ২৩।৩২১।১৮, ১৮; আমার দ্বৈত-গুলি তখনো কেউ আসে নি। ৩২৫। ২২; ৩২৬।৬, ২৫; ৩২৮।৬, ২৪; ৩৩০।৮; ৩৩২।২২ ॥ [১৫] ॥

**দ্বৈধ**। দ্বিবিধভাব ॥ এই রাজ্যের বিধি-ব্যবস্থার মধ্যে কোনো দ্বৈধ ছিল না। গোরা ৬।৩২৩।৯; আসল কথা সকল মানুষের মধ্যেই কমবেশি পরিমাণে চরিত্রের দ্বৈধ আছে। কালান্তর ২৪। ৩৩৮।১৩, ১৭ ॥ [১০] ॥

**দ্বৈধব্য**। অনু. bigamy. একটি নিগ্রো স্ত্রীলোককে দ্বৈধব্য (bigamy) অপ-রাধে গ্রেপ্তার করা হইয়াছিল। স্বদেশ ১১।৪৯৩।২৮ ॥ [২০।৪৪; ২৮; ৪১।১] ॥

**দ্বৈপায়ন**। ব্যাসদেব। অনু. islander. আমাদের দেশের বিক্রমশালী বাগ্মী, যাঁহারা বিলাতি সিংহনাদে শ্বেত দ্বৈপায়নগণের চিত্তেও সহসা বিভ্রম উৎপাদন করিতে পারেন, রাজাপ্রজা ১০।৪২৪।২৩; দ্বৈপায়ন পণ্ডিতের দল ঘাসের থেকে সবুজ সার বের করে নিয়ে সূর্যের বেগনিপেরোনো আলোয় শুকিয়ে মুঠো মুঠো নাকে ঠুসছেন। সে ২৬।১৯১।২২; ও অঞ্চলের শ্বেত দ্বৈপায়নেরাও বিস্ময় বিমুগ্ধ। চিঠি ৯। ৩১৪।১০ ॥ [১৫] ॥ ∘ তা। insularity. ইংরেজের দ্বৈপায়নতা ইংরেজের পক্ষে একটা বড়ো সুযোগ ছিল। ক-ই-কর্ম ১৮।৫৫৩।২১; ইংলণ্ড ক্ষুদ্র দ্বীপের সীমায় বদ্ধ, সেইজন্যই তার সাধনা গেছে দ্বৈপায়নতার বিপরীত দিকে, বিশ্বে সে আপনাকে সুদূরে বিস্তার করেছে। ভা-রাম-রা ১২।১২ ॥ [২০।৩৩] ॥

**দ্বৈমাত্রিক**। অনু. disyllabic. অথচ সেদিন কোনো কোনো ছন্দে যুগ্মধ্বনিকে দ্বৈমাত্রিক বলে গণ্য করার দরকার আছে বলে অনুভব করেছিলুম। ছন্দ ২১।৩১৪।২৫; যদি হসন্ত রাখ দ্বৈমাত্রিক বলে ওকে ধরতেই হবে। ৪১৫।৬; দ্বৈমাত্রিক এবং ত্রৈমাত্রিক ছন্দে বাংলা কাব্যের আরম্ভ। বাংলা-প ২৬।৪০৩।২৬ ॥ [২০।৪৩; ৪১।১] ॥

**দ্বৈরাজ(জ্য)**। অনু. diarchy. স্বরাজ পররাজ দ্বৈরাজ নৈরাজের ভাবনা আছে, যাত্রী ১৯।৩৯৭।২৯; এই তো আমার দাম্পত্য দ্বৈরাজ্যের নিয়মাবলী তোমার কাছে দাখিল করা গেল। শে-কবিতা ১০।৩৩৩।২৩; এই পারিবারিক দ্বৈরাজ্যে ব্যবস্থাবিধি শর্মিলার অধিকারে। দুইবোন ১১।৪১৭।২; একের শরীরে অন্য শরীর ধারীর আইন খাটানোকে বলে ডায়ার্কি, দ্বৈরাজ্য—গল্প ২৪।২০৭।১৭; কেননা জীবনপ্রকৃতি ও সমাজপ্রকৃতি এই দ্বৈরাজ্যের শাসনে মানুষ চালিত। রর-১৩।৫।৯; বিশেষত এই দ্বৈরাজ্য প্রকৃতির হাতেই রসদ, ধনভাণ্ডারের মালিক সেই; ১১ ॥ [২০।৪২; ২০।৪৪; ৪১।১] ॥

# ধ

**ধন/দৃপ্ত**। ধনগর্বিত ॥ ধনদৃপ্ত পশ্চিমের কটাক্ষ সম্মুখে। নৈবেদ্য ৮।৭০।৭ ॥ [৪৪] ॥ ০ -আত্মক। অনু. positive. যাহা ঋণাত্মক নহে, যাহা ধনাত্মক। গোরা ৬।৫৩২।৯ ॥ [৪২; ৪৪] ॥

**ধনিকা**। (স্ত্রী)। বধূ ॥ ফেলি দিল পথে বণিক ধনিকা/মুঠিমুঠি রতন কণিকা। কথা ৭।১২।১১-১২ ॥ [১০] ॥

**ধনীঘর**। ধনীর সংসার ॥ কিছু পূর্বে ধনীঘরে ছিল শখের যাত্রার চলন। ছেলেবেলা ২৬।৫৯৯।১৫ ॥ [৪৪] ॥

**ধন্বন্তরিনী**। (স্ত্রী)। ধন্বন্তরিতুল্যা চিকিৎসিকা ॥ তুমি আমার ধন্বন্তরিনী। গল্প ২১।২৪৬।১৩ ॥ [২০।৭৯] ॥

**ধরকাট**। বাঁধাবাঁধি ॥ খাওয়াদাওয়া সম্বন্ধে খুব ধরকাট করেই চলতে হয়। যোগাযোগ ৯।৩৮০।৩০ ॥ তু. কটকেনা—চা-অ ১৩।২৬৮।২২; কোট্‌কেনা—তাসের দেশ ২৩।১৮৪।২১ ॥ [৪২।১] ॥

**ধরণী/ভূমি**। ধরিত্রী ॥ হে জননী, স্বর্গ যার, এ ধরণীভূমি/তাঁহারি কি নহে? কথা ৭।৫১।২৩ ॥ [৪২।৪; ৪৪] ॥ ০ স্বামী। রাজা ॥ সে ধরণীস্বামী, কথা ৭।৪৫।২৩ ॥ [৪২।১] ॥

**ধরাখণ্ড**। ধরণীর অংশ ॥ অন্ধকারের মধ্য দিয়া এই নির্জন ধরাখণ্ডে অদ্ভুত স্বপ্নের মতো বোধ হইল। নৌকাডুবি ৫।১৭৩।১১ ॥ [৪৪] ॥

**ধরোয়া**। ধরা ॥ এই ব'লে নিধিরাম করে পায়ে-ধরোয়া। খাপছাড়া ২১।১২।৮; শব্দতত্ত্ব ১২।৩৮৯।২৩ ॥ [৫] ॥

**ধর্ম**। পরম্পরাগত সামাজিক আচার-অনুষ্ঠান বা বিহিত কর্ম ॥ অনু. culture. আমাদের দেশে সমাজের মূল্যপ্রকৃতি সাম্প্রদায়িক অর্থাৎ শ্রেণীবিশেষের আচারধারাকে রক্ষা করার দ্বারা তার ধর্মকে (culture) বিশুদ্ধ রাখার ব্যবস্থাতন্ত্র। র-র ১৩।১১।৩২ ॥ [১৫] ॥

• চতুর। ধর্ম বিষয়ে চতুর ॥ ধর্মচতুর লোক পুণ্যের খাতায় লাভের অঙ্ক জমা করিতে থাকেন। আ-সাহিত্য ৯।৫১৬।২৪ ॥ [৪৪] ॥ • জাগ্রত। ধর্মে অতন্দ্র ॥ কোথায় ধর্ম জাগ্রত ভারতবর্ষের সেই গৌরবের দিন! সাহিত্য ৮।৩৪৪।১৮ ॥ [৪৪] ॥ • তন্ত্র। ধর্মব্যবস্থা ॥ রাজ্যতন্ত্রই বল, সমাজ-তন্ত্রই বল, আর ধর্মতন্ত্রই বল। শান্তি-নি। ১৩।৪৯৭।২৫; সিম্প্যাথি অ্যাণ্ড্ রেস্পেক্ট্ হচ্ছে ধর্মতন্ত্র, মানুষের নীতি। যাত্রী ১৯।৪১১।১; ও দিকে ধর্মতন্ত্রের বেলায় যে জননায়কেরা শাস্ত্রবাক্য মানে না তারাই দেখি অর্থতন্ত্রের দিকে শাস্ত্র মেনে অচল হয়ে বসে আছে। রা-চিঠি ২০।৩৪৩। ২৭ ॥ [৪৪] ॥ • নৈতিক। ধর্মনীতি-বিষয়ক ॥ ইহাই ধর্মনৈতিক ও সামাজিক উন্নতির ভিত্তি। ভারত ৪।৩৮১। ২৪; কনফ্যুশিয়ান বলাও যা, আর ধর্মনৈতিক বলাও তা। ৪০৬।৯; তাহাদের ধর্মনৈতিক ও বুদ্ধিগত সামর্থ্যের কোনোপ্রকার পরীক্ষার চেষ্টা হয় না। ৪১৩।১৫; বালিকে বধ না শাস্ত্রনৈতিক না ধর্মনৈতিক। সা-স্বরূপ ২৭।২৫৮।২১ ॥ [৪৪] ॥ • পরতা। ধর্মনিষ্ঠা ॥ তাহাদের পৌরুষ কর্তব্য-নিষ্ঠা ও ধর্মপরতার আদর্শ আমাদের অপেক্ষা উচ্চতর। লোক-সা ৬।৬৬৪। ১৭; এই রক্তস্রোতের ভীষণ আবর্তের মধ্য হইতে মাঝে মাঝে দয়াদাক্ষিণ্য ধর্মপরতা রত্নরাজির ন্যায় উৎক্ষিপ্ত হইয়া উঠে। আ-সাহিত্য ৯। ৪৯৬।১৪; রাশিয়ানের ধর্মপরতা সহৃদয়তার সীমা নাই। শিক্ষা ১৬৯। ১১ ॥ [৪৪] ॥ • ব্যবসায়ী। ধর্ম যার কাছে বাণিজ্যতুল্য ॥ ধর্ম-ব্যবসায়ীদের মতো এতোবড়ো সংকীর্ণচিত্ত বিশ্বনিন্দুক আর জগতে নাই। নৌকাডুবি ৫।৩২০।৯; আর সাধুবেশী ধর্মব্যবসায়ী — পুনশ্চ ১৬। ১২৮।১০ ॥ [৪৪] ॥ • মত ফাঁদ্। সং-ধা। ধর্মমত প্রতিষ্ঠা কর্ ॥ কত গৃহ কত সমাজ বাঁধছি, কত ধর্মমত ফাঁদছি। শান্তি-নি ১৩।৪৯৬।২৯ ॥ [৩৬।১] ॥ • মূঢ়। অনু. bigot. হে ধর্মরাজ, ধর্মবিকার নাশি/ধর্মমূঢ়জনেরে বাঁচাও আসি। পরিশেষ ১৫।২৮৫। ১৪ ॥ [৪২; ৪৪] ॥ • মূঢ়তা। অনু. bigotry. তবুও যুক্তিকে একেবারে ছাড়েনি এবং ধর্মমূঢ়তা এবং সমাজ-প্রথার অন্ধতা থেকে সাধারণের মনকে মুক্ত রাখবার জন্যে প্রবল চেষ্টা করেছে। রা-চিঠি ২০।৩২৮।১৫ ॥ [৪২; ৪৪] ॥ • মূঢ়বুদ্ধি। অনু. bigotry. একদিন য়ুরোপের ধর্মমূঢ়-বুদ্ধি জিয়োর্ডানো ব্রুনোকে পুড়িয়ে মেরেছিল, ভা-রা-রায় ২০।২০ ॥ [৪২; ৪৪] ॥ • সামাজিক। ধর্মসমাজ-সংক্রান্ত ॥ ধর্মসামাজিক দোকানে যে ব্যক্তি নিজের উপরে খুব বড়ো অক্ষরে উচ্চ মূল্যের টিকিট মারিয়া রাখে অন্য লোকেও ক্রমে ক্রমে তাহার দুর্মূল্যতা স্বীকার করিয়া লয়। গোরা ৬।২০২।৬ ॥ [২০।৪৩; ৪৪] ॥ • -উৎসাহী। ধর্মবিষয়ে যার উৎসাহ আছে ॥

ইহাতে তাঁহার অনুবর্তী অসামান্য প্রতিভাশালী ধর্মোৎসাহী অনেক তেজস্বী যুবকের সহিত তাঁহার বিচ্ছেদ ঘটিল। চারিত্র-পূ ৪।৫২৭।২৯॥ [৪৪]॥

**ধাত্রীশালা**। অনু. nursery. অবশেষে লাটিনের ধাত্রীশালা থেকে বেরিয়ে এসে য়ুরোপের প্রত্যেক দেশ আপন ভাষাতেই বিদ্যার চর্চা করতে আরম্ভ করলে। স-নীতি ২৭।৪৭২।২৬॥ [৪২ ; ৪৪]॥

**ধাঁদন**। ধাঁধা॥ যদি আঁখি নাই বা ভোলাই/রঙের ধাঁধনে। পরিত্রাণ ২০।১৫০।২১॥ [২০।৪৬]॥

**ধারণাগম্য**। ধারণাযোগ্য॥ অথচ এক-জন ডাক্তার আমার যে উপকারটা করে তা খুব স্পষ্ট ধারণাগম্য। সাহিত্য ৮।৪৭৪।৮; যা একদিকে আমাদের ধারণার একেবারেই অতীত তাই আর-এক দিকে নিতান্ত সহজেই আমাদের ধারণাগম্য হয়ে আমাদের কাছে ধরা দিয়েছে। শান্তি-নি ১৬।৩৫৮।২৯॥ [৪৪]॥

**ধারবান**। ধারাল॥ লেখা হবে সারবান /অতিশয় ধারবান। চিত্রা ৪।৬৫।২৩॥ [২০।৩৭]॥

**ধার্মনীতিক**। ধর্মনীতিবিষয়ক। ধার্ম-নীতিক নিয়মের অমোঘত্বে য়ুরোপ শ্রদ্ধা হারাইতেছে দেখিয়া, আমরাও যেন না হারাইয়া বসি। পরিশিষ্ট ১০। ৫৯৬।৩॥ [২০।৪৩]॥

**ধিক্কা/রবেগ**। ধিক্কারের তোড়॥ মহেন্দ্র নিতান্ত ধিক্কারবেগে অত্যন্ত কড়া নিয়মে কালেজে বাহির হইতে লাগিল। চো-বালি ৩।৩৪২।২॥ [৪৪]॥

**• রিল**। না-ধা। ধিক্কার দিল॥ মল্লিকা ফিরিয়া এল নতশির করে/ আপনার ধিক্কারিল — কাহিনী ৭। ১১৩।২৩॥ [৩৭]॥

**ধীসূত্র**। ধীক্রম॥ যিনি আমাদিগকে বুদ্ধিবৃত্তি সকল প্রেরণ করিতেছেন, তাঁহার প্রেরিত সেই ধীসূত্রেই তাঁহাকে ধ্যান করিব। ধর্ম ১৩।৩৫৮।২৭॥ [৪৫]।

**ধূম্রকেতু**। ধূমকেতু॥ ধরিব ধূম্রকেতুর পুচ্ছ/চিত্রা ৪।৭৪।১১॥ [২৬]॥

**ধূলিঘর**। ধূলিনির্মিত গৃহ; অনিত্য-নিকেতন॥ ধূলিঘর ভেঙে দিয়ে একেবারে পিতৃভবনের অধিকার লাভ—শান্তি-নি ১৩।৪৯৪।১৫॥ [৪৪]॥

**ধূসরিমা**। পাণ্ডুরতা॥ এই গোধূলির ধূসরিমায় শ্যামল ধরার সীমায় সীমায়/ শুনি বনে বনান্তরে অসীম গানের রেশ॥ গীত ১।২৩৭।২২॥ [২০।২১]॥

**ধৃত**। যাকে ধরা হয়েছে। অনু. nurs-ling. সমালোচক যতবড়ো বিচক্ষণ হোন-না কেন চিরকালই তাঁহারা পাঠকদের কোলে তুলিয়া সামলাইবেন সেটা তো ধাত্রী এবং ধৃত কাহারো পক্ষে ভালো নয়। সা-পথে ২৩।৩৬২। ৫॥ [১৫]॥

**ধৈরজ**। ধৈর্য॥ তুমি চিত্তের অন্তরে অবগাহি'/খুঁজিয়া দেখিছ ধৈরজ নাহি নাহি। নটরাজ ১৮।২১৩।২১॥ [৯]॥

**ধৈর্যগম্ভীর**। ধৈর্যে গম্ভীর॥ কেবল বিশ্ববিরহিত শকুন্তলার নিয়মসংযত

ধৈর্যগম্ভীর অপরিমেয় দুঃখ আমাদের মানসনেত্রের সম্মুখে ধ্যানাসনে বিরাজমান। প্রাচীন-সা ৫।৫৩২।১৮; তার অমন ধৈর্যগম্ভীর আত্মসমাহিত দাদার মধ্যে কোথা থেকে যেন বালকের ভাব এল, এত অনাদর, এত চাঞ্চল্য, এত জেদ। যোগাযোগ ৯।৩৬০।১০ ॥ [৪৪] ॥

ধোঁয়ালি। অস্পষ্ট ॥ স্পর্শ দিয়ে চেতনারে জাগাইত ধোঁয়ালি চিন্তায়। আ-প্রদীপ ২৩।৮৪।৩ ॥ [২০।৭২] ॥

ধ্মাত। শব্দিত ॥ পথের কল্লোলে নিয়ত ধ্বনিত ধ্মাত কর্মকলরোলে। চৈতালি ৫।২০।২ ॥ [১০] ॥

ধ্যান/গম্ভীর। ধ্যানে গম্ভীর ॥ ধ্যানগম্ভীর এই যে ভূধর,/নদীজপমালাধৃত প্রান্তর, গীতাঞ্জলি ১১।৮১।১৯ ॥ [৪৪]॥ • ঘন। ধ্যানে গভীর॥ এই যেন ভক্তের মন,/বট অশ্বত্থের বন।/রচে তার সমুদার কায়াটি,/ধ্যানঘন গম্ভীর ছায়াটি, স্ফুলিঙ্গ ২৭।১০।৮॥ [৪৪] ॥ • পরতা। ধ্যান পরায়ণতা ॥ অথচ তাঁহার অন্তরাত্মা হইতে যেন একটি ধ্যানপরতার গাম্ভীর্য তাঁহার চতুর্দিকে বিকীর্ণ হইতেছে। নৌকাডুবি ৫।৩২১। ৯ ॥ [৪৪] ॥

ধ্যায়। না-ধা ॥ ধ্যান করে ॥ তুলসী প্রত্যহ/কী তাহারে মন্ত্র দেয়, নারী একমনে/ধ্যায় অহরহ। কথা ৭।৫২। ১৬ ॥ [৩৭] ॥

ধ্বংসন। ধ্বংস ॥ কাছাকোঁচা ঘুচিয়ে গুপি/ধরল ইজের পড়ল টুপি,/দুহাত দিয়ে লেগে গেল কোফতা-কাবাব-ধ্বংসনে। খাপছাড়া ২১।২৩।২৪; চাকাগুলো ধেয়ে করে ধানখেত-ধ্বংসন, ৬০।২৫; কচুরিপানা ধ্বংসন সভা, সে ২৬।২৫০।১১ ॥ [২০।২] ॥

ধ্বংসি। না-ধা। ধ্বংস ক'রে ॥ তাপিত নিকুঞ্জের মৌন/নিশ্বাসে দিলে তুমি ধ্বংসি। বনবাণী ১৫।১৫৩।১০; বহুভাগে দেয় পাছে/মোর ভাগ ধ্বংসি। প্রহাসিনী ২৩।১৫।১৩ ॥ [৩৭] ॥

ধ্বনি/তেছে। না-ধা। ধ্বনিত হচ্ছে ॥ আজ, আলোক জ্বলিয়াছে, সংগীত ধ্বনিতেছে, দ্বার খুলিয়াছে—ধর্ম ১৩। ৩৯৩।১১ ॥ [৩৭] ॥ • দ্বৈত। ধ্বনিবীপ্সা ॥ একটা ধ্বনিদ্বৈত, আর-একটা ধ্বনিদ্বৈধ। ধ্বনিদ্বৈত যেমন কলকল কটকট ইত্যাদি; ধ্বনিদ্বৈধ যেমন ফুটফাট, কুপকাপ ইত্যাদি। শব্দতত্ত্ব ১২।৪০৪।১৯, ২০ ॥ [৪২।১]॥ • দ্বৈধ। ধ্বনির দ্বিবিধভাব ॥ উদ্ধৃতির জন্য পূর্বশব্দ দ্র ॥ শব্দতত্ত্ব ১২।৪০৪।১৯, ২০ ॥ [৪২।১] ॥ • বান। ধ্বনিযুক্ত ॥ রূপটিকে মনের মতো গাম্ভীর্য দেবেন বলে ধ্বনিবান শব্দ বেছে বেছে জড়ো করলেন। সা-পথে ২৩।৪৯৪।৮ ॥ [২০। ৩৭] ॥ • মান। ব্যঞ্জনাময়। শব্দময় ॥ গদ্যে প্রধানত অর্থবান শব্দকে ব্যূহবদ্ধ করে কাজে লাগাই, পদ্যে প্রধানত ধ্বনিমান্ শব্দকে ব্যূহবদ্ধ করে সাজিয়ে তোলা হয়। ছন্দ ২১।৩৬৫।২২; মন্ত্রের লক্ষ্য হল শব্দের অর্থকে ধ্বনির ভিতর দিয়ে মনের গভীরে নিয়ে যাওয়া। সেখানে সে যে কেবল অর্থবান তা নয়, ধ্বনিমানও বটে। সা-স্বরূপ ৭।২৭০।

২৬ ॥ [১৭; ২০।৩৮]॥ • য়া। না-ধা। ধ্বনিত ক'রে॥ শতেক যুগের কবিদলে মিলি আকাশে/ধ্বনিয়া তুলিছে মত্ত-মদির বাতাসে/শতেক যুগের গীতিকা —কল্পনা ৭।১২৪।২২ ॥ [৩৭]॥

# ন

**নকল/কর্তা**। অনু. copyist. তোর সেই তর্জমাটার নকল এখনো শেষ হয় নি। নকলকর্তা ছুটিতে বাড়ি গেছে। চিঠি ৫।১২২।১১ ॥ [৪২; ৪৪]॥

**নগাধিরাজ**। হিমালয়॥ জুলাই মাসের অন্তে নগাধিরাজের অতিথিশালায় আমার নিমন্ত্রণ রয়েছে, চিঠি ৯।৩৫৫। ৯ ॥ [২১।২]॥

**নগ্নসম্মান**। স্খলিতসম্মান॥ "আমার জন্মভূমি" আমাকে গ্রহণ করেছেন নগ্নদেহে, বিদায় দেবেন নগ্নসম্মানে। প-প-প্রান্তে ৯১।১০ ॥ [২৮]॥

**নঞর্থক**। অনু. negative. এর নঙর্থক [নঞর্থক] দিকটা জবরদস্তির দিক, সেটা পাপ। রা-চিঠি ২০।৩৪১।১১; এমনতরো আত্মপ্রকাশের চেষ্টাকে বলি নঙর্থক [নঞর্থক], এ সদর্থক নয়; মা-ধর্ম ২০।৩৮৮।৩০; এইটিই সদর্থক, কেবলমাত্র পঞ্চশীল বা দশশীল নঙর্থক [নঞর্থক]। কালান্তর ২৪। ৪৫৭।২১; যিনি সেই মুক্তির কথা বলেছেন, যে মুক্তি নঞর্থক [নঞর্থক] নয়, সদর্থক; বুদ্ধদেব ১২।৫ ॥ [১১]॥

**নট/ন**। নৃত্য॥ আলোকে আকাশে মিলে/যে-নটন এ নিখিলে। বিচিত্রিতা ১৭।৯।১৫ ॥ **নিরুদ্ধনটনোৎসাহ**॥ তেমনি নামুক তোমাদের কণ্ঠে, তোমাদের দেহলতার নিরুদ্ধনট-নোৎসাহ॥ নবীন ২২।৬৮।৪ ॥ [১০; ৪৪]॥ • রাজা। নর্তকরাজ॥ নতুন কালের নটরাজা নিল নতুন রূপ। সেঁজুতি ২২।৪৪।১০ ॥ [৪২।১]॥

**নটিনা**। নর্তকী॥ সম্মুখে পড়িয়া থাক্ তটাস্ত-শয়ান,/সুপ্ত নটিনীর মতো, নিস্তব্ধ তটিনী/স্বপ্নালসা। চিত্রা ৪। ২৫।১৩; সোনার আলোক পড়িয়াছে জলে,/পুলকে উছলি ঢেউ ছলছলে—/লক্ষ মানিক ঝলকি আঁচলে/নেচে চলে যেন নটিনী। কথা ৭।৪০।২২; মরণে মরণে চকিত চরণে/ছুটে চলে প্রাণনটিনা। পরিশেষ ১৫।১৮৭।১৪; কোন্ নটিনীর ঘূর্ণি আঁচল লাগে আমার গায়ে। শাপ-মো ২২।১১০। ১৫; ওড়না রাঙে ধূপছায়াতে/প্রাণ-নটিনার নৃত্যলীলায়। নবজাতক ২৪।২২।১৮; সুরলোকে আলোক-অন্ধ-কারের যুগলনৃত্য, নরলোকে অশ্রান্ত নৃত্য জন্মমৃত্যুর; সৃষ্টির আদিম ভাষাই এই নৃত্য, তার অন্তিমেও উন্মত্ত হয়ে উঠবে এই নৃত্যের ভাষাতেই প্রলয়ের অগ্নিনটিনী। শ্রা-গাথা ৫।১১৯।৫; নৃত্যতরঙ্গিত তটিনী বর্ষণনন্দিত নটিনী —আনন্দিত নটিনী,/চলো চলো কূল উচ্ছলিয়া কল-কল-কলকল্লোলিয়া। গীত ৩।৯০১।৭, ৭ ॥ [২০।৭৮; ৩১]॥

**নড়ি/বেক**। ধাতুরূপ—নড়বে॥ মনি-বের পাতে ঝোল খাবে চুকুচুকু,/বিশে শুধু নড়িবেক তারি লেজটুকু। কণিকা

৬।১১।১০ ॥ [৩৪] ॥ ॰ ষ্ঠ। সবচেয়ে যে বেশি নড়ে ॥ চাকরির বিভাগে সে /অতিশয় নড়িষ্ঠ—খাপছাড়া ২১।৪৩। ৬ ॥ [২০।২৪] ॥

**নন্দন/তত্ত্ব**। অনু. æsthetics. নন্দনতত্ত্ব (Aesthetics) সম্বন্ধে এজ্‌রা পৌণ্ডের একটি কবিতা আছে। সা-পথে ২৩। ৪২৫।২২ ॥ [৪২ ;, ৪৪] ॥ ॰ **রাগ**। আনন্দিত অনুরাগ ॥ ওগো জানি না কী নন্দনরাগে/সুখে উৎসুক যৌবন জাগে। গীতাঞ্জলি ১১।৪৫।২৩ ॥ [৪২। ১] ॥ ॰ **-আলয়**। আনন্দবস্তু-সংগ্রহালয় ॥ তোমাদের নন্দনালয়ে কলাভাণ্ডারে এই কাজ অবশেষে আরম্ভও হল। রা-চিঠি ২০।৩২০।১ ॥ [৪৪] ॥

**নন্দিয়া**। না-ধা। নন্দিত ক'রে ॥ এতদিনে সেথা বনবনান্তে নন্দিয়া / নববসন্তে এসেছে নবীন ভূপতি। কথা ৭।১৯২।১ ; তপ্ত হাওয়ায় শিথিল মঞ্জরী গোলক চাঁপা একটি দুটি করি/ পায়ের কাছে পড়ছে ঝরি ঝরি / তোমারে নন্দিয়া। বীথিকা ১৯।৪৮।৬ ॥ [৩৭] ॥

**নব/জাগরণ**। অনু. renaissance. তাতে এশিয়ায় এনেছিল নবজাগরণ। সা-পথে ৩।৪১৭।১ ; এশিয়ায় নবজাগরণের যুগে সর্বত্রই জনসাধারণের মধ্যে শিক্ষাপ্রচারের দায়িত্ব একান্ত আগ্রহের সঙ্গে স্বীকৃত। শিক্ষা ২৩২। ৪ ॥ [৪২] ॥ ॰ **জাগ্রত**। নতুন-জাগা ॥ নবজাগ্রত নয়নে আনিবে / নূতন জগৎরাশি। মানসী ২।২২৭।৭ ; ইতিহাসের মহাকোলাহলের মধ্যে এই নবজাগ্রত হতভাগিনী নারীর বিদীর্ণপ্রায় হৃদয়···আ-সাহিত্য ৯।৪৬৯।৪ ; জাতীয় শ্লাঘা নহে, স্বদেশের প্রতি নবজাগ্রত প্রেম। ৫১০।১৩ ; জ্ঞানলাভের ভাগ নিয়ে দেশের অধিকাংশ জনমণ্ডলী সম্বন্ধে এতবড়ো অনশনের ব্যবস্থা আর-কোনো নবজাগ্রত দেশে নেই — রা-চিঠি ২০।৩৬১।৪ ॥ অন্যত্র—নবজাগরিত। পরিশেষ ১৫। ১৭৫।২৬ ॥ [৪৪] ॥ ॰ **তন**। নূতন ॥ আছে তাহে নবতন আরম্ভের মঙ্গলবারতা। পূরবী ১৪।১৪।১৪ ॥ [২০। ৩০] ॥ ॰ **বধূযোগ্য**। নববধূর উপযুক্ত ॥ নববধূযোগ্য লজ্জাভয় দূর করিয়া দিয়া সৌভাগ্যবতী স্ত্রীর মহিমায় মুহূর্তের মধ্যেই স্বামীর পদপ্রান্তে অসংকোচে আপন সিংহাসন অধিকার করিল। চো-বালি ৩।২৯৮।২১ ॥ [৪৪] ॥

**নব্য/তন্ত্র**। আধুনিক ॥ আধুনিক নব্যতন্ত্র কালেজের ছেলের মতোই উত্তর হয়েছে। হাস্য-কৌ ৬।১০৩।২২ ॥ [৪৪] ॥ ॰ **তন্ত্রী**। আধুনিক ॥ বুদ্ধির অভিমানে বুক বেঁধে নব্যতন্ত্রী প্রশ্ন করে বটে, কালান্তর ৪।৩৫২।১৬ ॥ [৪৪] ॥

**নম্র/মন্থর**। অনুগ্র ও ধীর ॥ গুণের টানে চলে নম্রমন্থর গমনে। দুই বোন ১১।৪২৮।১৮ ॥ [৪২।২] ॥ ॰ **মৃদুস্বর**। বিনীত ও অনুচ্চ কণ্ঠ ॥ এই অপমান পাইয়া বিনোদিনী নম্রমৃদুস্বরে কহিল, চো-বালি ৩।৪৯৩।২২ ॥ [৪৪] ॥

**নয়ন/আকর্ষণ**। যাতে দৃষ্টি আকৃষ্ট হয়॥ দেশের জন্যে যে সামান্য কাজটুকু করি তাহাও বিদেশী আকারে সমাধা করি, চেষ্টা করি যাহাতে সে কাজটা বিদেশীয়দের নয়ন-আকর্ষণ পণ্যদ্রব্য হইয়া উঠে, চারিত্র-পূ ৪।৫১৫।২৮॥ [৪২।১]॥ ◦ **লোভন**। নয়নাভিরাম॥ তোমার বিশাল বিপুল ভুবন করেছ আমার নয়নলোভন—গীত ১।১৯৮।৯॥ [৪২।১]॥

**নর/ঘাত**। নরহত্যা॥ যুদ্ধে নরঘাত সম্বন্ধে বিশ্বের সকলের চেয়ে বড়ো শক্তি, বড়ো উদ্যোগ ও বড়ো উৎসাহ রাখি বলিয়া শয়তানকে লজ্জা দিবার দুরাকাঙ্ক্ষা আমাদের নাই; কালান্তর ২৪।২৭৬।৩০॥ [৪৪]॥ ◦ **ঘাতক**। অনু. homicide. নরঘাতক প্রচ্ছন্ন আক্রমণকারী দস্যুদলের হস্তে নিহত হওয়া অপেক্ষা মহত্তর দশা যে তাঁহার ভাগ্যে ঘটিল না, অনু. অ-২।৫৯৩।১৭; তারা নরঘাতক, তারা শিল্পসম্পদহীন। কালান্তর ৪।৩৭৩।৪; রক্ষকনাম-ধারীরা যাদের কণ্ঠস্বরকে নরঘাতক নিষ্ঠুরতা দ্বারা চিরদিনের মতো নীরব করে দিয়েছে। ৭৫৪।১; এরাই একদা রাত্রির অন্ধকারে নরঘাতক অভিযানে সকলে মিলে চড়াও হয়ে আক্রমণ করলে ... ৪৫৫।৭॥ [৪২২।৭] [৪২; ৪৪]॥ ◦ **দেব**। রাজা। নরশ্রেষ্ঠ॥ যার লাগি নরদেব চির রাত্রিদিন তপোমগ্ন, সঞ্চয়িতা ৪৫২।১০॥ [১৭]॥ ◦ **দেবতা**। নররূপে দেবতা॥ রামকে যাহারা যুদ্ধক্ষেত্রে ও কর্মক্ষেত্রে নর-দেবতার আদর্শ বলিয়া গ্রহণ করিয়াছে তাহাদের পৌরুষ কর্তব্যনিষ্ঠা ও ধর্মপরতার আদর্শ আমাদের অপেক্ষা উচ্চতর। লোক-সা ৬।৬৬৪।১৬; পৃথিবীতে মানুষ বর্ণে ভাষায় স্বভাবে আচরণে ধর্মে বিচিত্র—নরদেবতা এই বিচিত্রকে লইয়াই বিরাট—সেই বিচিত্রকে আমরা এই ভারতবর্ষের মন্দিরে একাঙ্গ করিয়া দেখিব। রাজা-প্রজা ১০।৪৮৩।৭; হেথায় দাঁড়ায়ে দু-বাহু বাড়ায়ে/নমি নর-দেবতারে, গীতাঞ্জলি ১১।৮১।১৬; নরদেবতার পূজায় এনেছ/কী নব সম্ভাষণ। চিঠি ৯।৪২৪।৭॥ [৪২।১]॥ ◦ **ভুক্**। অনু. cannibal. তাহাতে বাট্টারা যে নর-ভুক্ এ সম্বন্ধে কোনো অপক্ষপাত ব্যক্তির মনে আর সন্দেহমাত্র থাকে না। অনু. অ-২।৫৬৫।১০; বস্তুগত আয়োজনের অসংগত বাহুল্যকেই যে-সভ্যতার প্রধান লক্ষণ বলে মানা হয় সে-সভ্যতা অগত্যাই নরভুক্। যাত্রী ১৯।৪০৬।২৭॥ [৭]॥ ◦ **মাংসভুক্**। নর-খাদক॥ যাহারা ধর্মবিতরণের জন্য নর-মাংসভুক্ রাক্ষসের দেশে চিরনির্বাসন বহন করিতেছে, পঞ্চভূত ২।৬৩৫।২॥ [৪২।১]॥

**নরম পড়্**। সং-ধা। বেগ কম্॥ ঝড় যদি বা থামে তো বৃষ্টি থামে না, কিছুক্ষণের জন্য যদি বা নরম পড়িয়া আসে আবার দ্বিগুণ বেগে আরম্ভ হয়। গল্প ২২।১৯৮।২৩-২৪॥ [৩৬]॥

**নর্ত/নশীলা**। (স্ত্রী)। নৃত্যপরায়ণা॥ কিন্তু নর্তনশীলা নটীর সঙ্গে তুলনা

করিলে 'মন্ত্র' কাব্যের কবিতাগুলির ঠিক বর্ণনা হয় না। আ-সাহিত্য ৯। ৪৮৯।২৪ ॥ [৪৪] ॥ ০ **মান**। নৃত্যশীল ॥ ওই নর্তমান প্রাণের সঙ্গেই হাতধরাধরি করে নিখিল বিশ্বে সে আন্দোলিত হচ্ছে। শান্তি-নি ১৪। ৪২৫।১৯ ॥ [২০।১৪] ॥

**নর্তি/ত**। যাকে নাচানো হয়েছে ॥ এরা সব উপাদান ধাক্কা পায়, হয় আবর্তিত, /পুঞ্জিত, নর্তিত। নবজাতক ২৪।৪৬। ৪ ॥ [১৯] ॥ ০ **নী**। (স্ত্রী)। নর্তকী॥ হে নর্তিনী,/বেণীর বন্ধনমুক্ত উৎক্ষিপ্ত তোমার কেশজাল/ঝঞ্ঝার বাতাসে/ উচ্ছৃংখল উদ্দাম উচ্ছ্বাসে; সানাই ২৪। ৭১।৭॥ **প্রলয়/নর্তিনী**। প্রলয়নর্তিনী বন্যা বিনাশের মদিরবিহ্বল/নির্লজ্জ নিষ্ঠুর—সে ২৬।২৩০।১৭ ॥ [২০।৭৬, ৭৮] ॥ ০ **য়া**। না-ধা। নর্তন ক'রে ॥ তবে হোথায় দেখা দিত পাথর-ভাঙা স্রোতে/মানবচিত্ত-তুঙ্গশিখর হতে/ সাগর-খোঁজা নির্ঝর সেই, গর্জিয়া নর্তিয়া/ছুটছে যাহা নিত্যকালের বক্ষে আবর্তিয়া/কান্নাহাসির পাকে — সেঁজুতি ২২।৪৮।৭ ॥ [৩৭] ॥

**নষ্ট/কর্**। সং-ধা। লোক চক্ষে হেয় কর্ ॥ মাঝে হইতে আমাকে কেন লোকের কাছে নষ্ট করিতেছ। চোখের বালি ৩।৪১৮।৪ ॥ [৩৬] ॥ ০ **ঘুম**। ভগ্ননিদ্রা ॥ প্রত্যুষের নষ্টঘুম তাহার অকাল ব্যাঘাতের শোধ লইত। জীবনস্মৃতি ১৭।৩২১।১৩ ॥ [৪৩] ॥ ০ **নীড়**। ভগ্ননীড় ॥ গল্প ২২।২০৭ পৃ. গল্পের নাম ॥ [৪৩] ॥ ০ **পরমায়ু**। হতায়ু ॥ তথাপি এই নষ্ট পরমায়ু 'কবির' দলের গান আমাদের সাহিত্য এবং সমাজের ইতিহাসের একটি অঙ্গ, এবং ইংরাজ-রাজ্যের অভ্যুদয়ে যে আধুনিক সাহিত্য রাজসভা ত্যাগ করিয়া পৌরজনসভায় আতিথ্যগ্রহণ করিয়াছে এই গানগুলি তাহারই প্রথম পথপ্রদর্শক। লোক-সা ৯।৬৩৮। ২১ ॥ [৪৩] ॥ ০ **প্রাণ**। প্রাণশক্তিহীন ॥ উৎসমুখে পিতৃস্নেহস্রোতে/ পাষাণের বাধা পড়ি মোরা পরিক্ষীণ/ শীর্ণ নদ, নষ্টপ্রাণ, গতিশক্তিহীন,/ পদেপদে প্রতিহত; কাহিনী ৫।৬৯। ২৬ ॥ [৪৩] ॥ ০ **বিশ্বাস**। ১. যে বিশ্বাস নষ্ট হয়েছে ॥ সেই নষ্টবিশ্বাস উদ্ধার করিবার জন্য আমি এই কৌশল অবলম্বন করিয়াছি। ব্যঙ্গ-কৌ ৭।৫১৩।১৯ ॥ ২. যার বিশ্বাস নষ্ট হয়েছে ॥ আত্মশক্তিতে নষ্টবিশ্বাস বহুকোটি নরনারীকে—কালান্তর ২৪। ২৭৫।১৩ ॥ [৪৩] ॥ ০ **মতি**। ভ্রষ্টমতি ॥ নষ্টমতি, ভ্রষ্টাচার! কাহিনী ৫।১০২। ২২ ॥ [৪৩] ॥

**নষ্টে**। না-ধা। নষ্ট হয়ে ॥ ভাগ্যে যদি একটি কেহ নষ্টে যায়/সান্ত্বনার্থে হয়তো পাব চারজনা। ক্ষণিকা ৭। ২২৯।১৭ ॥ [৩৭] ॥

**না কর্**। সং-ধা। অস্তিত্ব বিলোপ কর্ ॥ সমস্ত বাসনা ও কর্ম নিঃশেষে ধ্বংস করিয়া নির্বাণমুক্তির মধ্যেই আপনাকে একেবারে 'না' করিয়া দেওয়াই যে বৌদ্ধধর্মের চরম লক্ষ্য নহে তাহা একটু চিন্তা করিয়া দেখিলেই বুঝা

যাইবে। বুদ্ধদেব ৩৫।১৫ ॥ [৫ ; ৩৬।১] ॥

**নাচনওআলা**। যে নাচায় ॥ নাচন-ওআলা যেই একটু আলগা দেয়, বাতিল হয়ে যায় হাজার হাজার মানুষ-পুতুল। চার-অ ১৩।২৯৯।১৩ ॥ [২০।৬০] ॥

**নাট্য/খেলা**। অনু. charade. য়ুরোপে শারাড (charade)-নামক একপ্রকার নাট্যখেলা প্রচলিত আছে, হাস্য-কৌ ৬। মুখবন্ধ। ৩ ॥ [৪২] ॥ ০ **ঘটনা**। অনু. dramatic action. নাট্যঘটনার যতটুকু আমরা দেখতে পাচ্ছি, তার সমস্তটাই এই রাজমহলের জালের জানলার বাহির-বারান্দার। রক্তকরবী ১৫।৩৪৪।১৬ ॥ [৪২ ; ৪৪] ॥ ০ **ব্যবসায়ী**। পেশাদার অভিনেতা ॥ জাহাজে একদল নাট্যব্যবসায়ী যাত্রী আছে। তারা অভিনয় করবে। য়ু-ডায়ারি ১। ৫৯৬।৫ ॥ [৪৪] ॥

**নাট্যিক**। নাটকীয় ॥ এই বৈপরীত্যকে নাট্যিক বলা যেতে পারে। প্র-প্রতি ১। সূচনা ২।১ ॥ [২০।৪৩] ॥

**নাট্যীয়**। নাটকীয় ॥ যদিও তার উপকরণ গান নিয়ে, কিন্তু তার প্রকৃতিই নাট্যীয়। প্র-প্রতি ১। সূচনা-১।১৪, ১৮ ॥ [২০।২৯] ॥

**নাথহীন**। প্রভুহীন ॥ দেউড়ির মধ্যে যখন সে প্রবেশ করিল, তখন নাথহীন সমস্ত বাড়িটার ঘনীভূত বিষাদ তাহাকে এক মুহূর্তে আবৃত করিয়া ফেলিল। চো-বালি ৩।৪৭৯।৭ ॥ তু. গৃহনিরীশ্বরী ॥ [৪৪] ॥

**না-ধর্মী**। অনু. negative. এই বৈদ্যুত আছে দুই জাতের। বিজ্ঞানীরা এক-জাতের নাম দিয়েছেন পজিটিভ, আর-এক জাতের নাম নেগেটিভ। তর্জমা করলে দাঁড়ায় হাঁ-ধর্মী আর না-ধর্মী। বিশ্ব-ভা ২৫।৩৬২।২৫ ; ৩৬৪।১৬, ২২ ॥ [২৯ ; ৪২] ॥

**নাবিকাশ্রম**। অনু. sailors' home. মধ্যে নাবিকাশ্রমের জন্য দর্শকদের কাছ থেকে চাঁদা সংগ্রহ হল। য়ু-ডায়ারি ১।৫৯৬।১০ ॥ [৪২] ॥

**নাবো**। নিচ ॥ দয়া করে কত নাববে নাবোতে,/রানী হয়ে কিনা থাকবে তাঁবুতে ? কাহিনী ৫।১৫০।২ ॥ [৫] ॥

**নামজারি**। নামপ্রচার ॥ বেনামি লেখাটায় নিজের নামজারি করা যায় কী উপায়ে। গল্প ২২।২৫৬।২৬ ॥ [২৮] ॥

**নামিয়া যা**। যৌ-ক্রি। কমে যা ॥ হঠাৎ পূর্ণবাবুর উৎসাহ অনেকটা নামিয়া গেল। প্র-নির্বন্ধ ৪।২৭২।১ ॥ [৩৫] ॥

**নায়ক**। নেতা ॥ অনু. dictator. নায়ক চালিত দেশ এমনিভাবেই মোহাচ্ছন্ন হয়ে থাকে—এক জাদুকর যখন বিদায় গ্রহণ করে তখন আর-এক জাদুকর আর-এক মন্ত্র সৃষ্টি করে। রা-চিঠি ২০।৩৪১।৭ ॥ [১৫] ॥ ০ **তন্ত্র**। অনু. dictatorship. আর-একটা তর্কের বিষয় হচ্ছে ডিক্‌টেটর্‌শিপ অর্থাৎ রাষ্ট্রব্যাপারে নায়কতন্ত্র নিয়ে। রা-চিঠি ২০।৩৪০।১৮ ॥ [৪২ ; ৪৪] ॥

**নায়কিয়ানা**। সর্দারি ॥ কোনো বিষয়েই নায়কিয়ানা আমি নিজে পছন্দ করিনে। রা-চিঠি ২০।৩৪০।১৯ ॥ [২০।৫৪] ॥

**নাশ পা**। সং-ধা। বিনষ্ট হ॥ লইয়া তোর সুখদুখ এখনি পাবি নাশ। প্রভাত-সং ১৷৯৩৷৪ ॥ [৩৬৷১] ॥

**নাশ্য**। বিনাশের যোগ্য॥ শুনে এডিটর বলে, একি বিশ্বাস্য—/কে না জানে নাসাটা যে সহজেই নাশ্য। ছড়া ২৬৷১১৷১৪ ॥ [২০৷১০] ॥

**নাসা/কুঞ্চন**। সংস্কৃতীকৃত—নাক কুঁচকোনো॥ সে সকল চিত্র দেখিলে আমাদের আর্ট স্কুলের ছাত্রগণ নাসা-কুঞ্চন করিয়া থাকেন। আত্মশক্তি ৩৷৬৩৩৷১১ ॥ [২৩] ॥ ০ **চক্ষুমুঞ্চন কর্**। সংস্কৃতীকৃত—নাকচোখ মুছ্॥ তাহার নাসাচক্ষু মুঞ্চন করিয়া — র-র ১৩৷৮৬২৷২৬ ॥ [২৩] ॥

**নাস্তি/ত্ব**। অস্তিত্বহীনতা॥ উদ্ধত এ নাস্তিত্ব যে পাবে স্থান/এমন কি অণুমাত্র ছিদ্র আছে কোনোখানে। পুনশ্চ ১৬৷১২৩৷২০ ; নাস্তিত্বের-সেই-শিকল-বাঁধা ভৃত্যকে—শ্যামলী ২০৷১০৫৷২৫ ॥ [২০৷৩৫] ॥ ০ **বাচক**। অনু. negative. হিন্দুশাস্ত্রের নির্গুণ ব্রহ্মের মতো এমন একটা নাস্তিবাচক অস্তিত্বকেও তাঁহারা কোথাও স্থান দিতে সাহস করিলেন না। সমাজ ১২৷৪৭৯৷১০ ॥ [২৯ ; ৪২ ; ৪৪] ॥ ০ **বাদ**। অস্তিত্বহীনতা॥ যে শ্রদ্ধায় আছে অপরাজেয় বীর্য নাস্তিবাদের অন্ধকারে যার দৃষ্টি পরাহত হবে না। বিশ্ব-ভা ২৭৷৪২২৷৪ ॥ [৪৪] ॥

**নিঃ/শক্তি**। ১. শক্তিহীন॥ সমস্ত পৃথিবীকে নিঃশক্তি করতে পারলে তবে ওরা নিশ্চিন্ত হয়। রক্তকরবী ১৫৷৩৮২৷১৯ ॥ ২. **শক্তিহীনতা**॥ যদি বা প্রচ্ছন্ন কর নিঃশক্তির প্রদোষচ্ছায়ায়,/ বাঁধ বার্ধক্যের জালে, সেঁজুতি ২২৷২৬৷১৬ ; কেউ কেউ বলেন, মোগল-পাঠানের আমলে আমাদের নিঃশক্তি ছিল বটে, কিন্তু অন্নবস্ত্রও তো ছিল। কালান্তর ২৪৷৪০৪৷২১ ॥ [৯ ; ২২] ॥ ০ **শঙ্ক**। শঙ্কাহীন॥ শয়ন করেন সুখে নিঃশঙ্ক বিশ্রামে/স্খলিত-অঞ্চলে। চিত্রাঙ্গদা ৩৷১৬৮৷২১ ; মৃত্যুকে নিঃশঙ্ক বীর্যের সহিত বরণ করিতে পারিতেছি না। আত্মশক্তি ৩৷৬০৯৷১৫ ; একেবারে দ্রুতপদে, ঋজুরেখায়, নিঃশঙ্কে, নিঃসংকোচে আপন কার্যে গিয়া প্রবৃত্ত হইত। চারিত্র-পূ ৪৷৪৯৬৷২ ; আয়-না রে নিঃশঙ্ক। বলাকা ১২৷৬৷১৭ ॥ ০ **শঙ্কচিত্ত**। ভাইও ভাইয়ের পাশে গিয়া নিঃশঙ্কচিত্তে বসিতে পাইবে না! রাজর্ষি ২৷৪০০৷৪ ॥ ০ **শঙ্কমন**। পাখিরা নিঃশঙ্কমনে আলবালের জল খেতে আসে, এই তাঁদের অভিপ্রায়। শান্তি-নি ১৪৷৪৬১৷১ ॥ [৭ ; ২২] ॥ ০ **শঙ্কিতা**। (স্ত্রী)। শঙ্কাহীনা॥ হে নিঃশঙ্কিতা,/আত্ম-হারানো রুদ্রতালের নূপুর-ঝংকৃতা, গীত ২৷৫৬৬৷১৬ ॥ [২০৷১৮ ; ২২] ॥ ০ **শত্রু**। শত্রুহীন॥ সকল জীব সুখিত হোক, নিঃশত্রু হোক, মা-ধর্ম ২০৷৪১৭৷৯ ॥ [২২] ॥ ০ **শব্দকরে**। যে হস্ত সঞ্চালনেও শব্দ হয় না॥ রাত্রি নিঃশব্দকরে আর-একটি নূতন গ্রন্থের নূতন অধ্যায় বিশ্বলোকের সহস্র অনিমেষনেত্রের সম্মুখে উদ্ঘাটিত

করিয়া দেয়, ধর্ম ১৩।৩৪১।১৬ ॥ [৪৪]॥ • শব্দগমন। শব্দশূন্যগতি ॥ অতি মৃদুপদে নিঃশব্দগমনে সে সিঁড়ি দিয়া তাহার উপরের শয়নঘরে চলিল। চো-বালি ৩।৪৩৯।২০ ; নিঃশব্দগমনে / চলে যাব কর্মক্ষেত্র মাঝখান দিয়া / নৈবেদ্য ৮।৬৫।৫ ॥ [৪৪]॥ • শব্দচরণ। নিঃশব্দপদ ॥ প্রকাণ্ড জনসম্প্রদায় অলক্ষ্যগতিতে নিঃশব্দচরণে চলিয়াছে; আত্মশক্তি ৩।৫৮৬।২৯ ; ধীরে যেতেছে প্রবাহি / সম্মুখে আলোকস্রোত অনন্ত অন্তরে / নিঃশব্দচরণে ; চিত্রা ৪।৩১। ২২ ; কিন্তু নিঃশব্দচরণে নিদ্রাদেবী আসিয়া উপস্থিত হইলেন। ব্যঙ্গ-কৌ ৭।৫১৯।১২ ; অবশেষে কখন / শেষ সূর্যাস্তের তোরণদ্বারে / নিঃশব্দচরণে আসে / যুগান্তের রাত্রি, শে-স ১৮।৮১। ১২ ; সেখানে নির্জন রাত্রির অন্ধকারে রজনীগন্ধার উন্মুখ গুচ্ছ হইতে যে গন্ধ আসিতেছে সে কি সত্যই আমারই কাছে নিঃশব্দচরণে দূত আসিল! সঞ্চয় ১৮।৩৩৪।১৫ ॥ [৪৪]॥ • শব্দচারিণী। (স্ত্রী)। নীরবে চলে যে ॥ উর্মিলা চিরবধূ—নির্বাককুণ্ঠিতা নিঃশব্দচারিণী। প্রাচীন-সা ৫।৫৪৯।২৮-২৯ ॥ [৪৪]॥ • শব্দজ্যোতিষ্কলোক। অনু. silent spheres. কবির কর্ণে যেমন silent spheres অর্থাৎ নিঃশব্দজ্যোতিষ্ক লোকের একটি সংগীত উহ্যভাবে ধ্বনিত হইতে থাকে, এও সেইরূপ। শব্দতত্ত্ব ১২।৩৭৯।২৯-৩০ ; রাত্রিকালে যখন অনিমেষজাগ্রত নিঃশব্দ জ্যোতিষ্ক-লোকের মাঝখানে আমরা নিদ্রার গভীরতার মধ্যে প্রবেশ করতে শান্তি-নি ১৩।৪৫০।২০ ॥ [৪২]॥ • শব্দপদ। শব্দশূন্য পদক্ষেপ ॥ ইতি-মধ্যে নিঃশব্দপদে বিনোদিনীর পশ্চাতে দ্বারের নিকট মহেন্দ্র আসিয়া দাঁড়াইল। চো-বালি ৩।৩২৩।২০ ; সাজ করিয়া আশা অতি ধীরে ধীরে নিঃশব্দপদে সিঁড়ি বাহিয়া উপরে উঠিল। ৪৪১।২৮; রুগ্‌ণগৃহের সেই শুষ্ক শ্রীহীন সন্ধ্যায় আশা নিঃশব্দপদে উঠিয়া একটি প্রদীপ জ্বালিয়া ঘরে আনিয়া দিল। ৪৭০।৭ ; সে নিঃশব্দ-পদে কখন উঠিয়া গেছে। নৌকাডুবি ৫।৩৯৮।২৫ ; সেই সময়ে সুচরিতা নিঃশব্দপদে চুপ করিয়া তাঁহার কাছে আসিয়া বসিত। গোরা ৬।৩৬১।২ ; একটা লণ্ঠন হাতে করে নিদ্রিত কক্ষ-শ্রেণী নিঃশব্দপদে পার হয়ে ... যোগা-যোগ ৯।২৪৮।২৮; মনে প্ল্যান ছিল অত্যন্ত নিঃশব্দপদে ঘরে ঢুকবে—২৫৮। ২৬ ; দরোয়ান আস্তে আস্তে এসে খবরের কাগজ টিপাইয়ের উপর রেখে দিয়ে নিঃশব্দপদে চলে গেল। ৩৯২। ১৮ ; এমন সময় নীলাম্বরা রাত্রি নিঃশব্দপদে আসিয়া···ধর্ম ১৩।৩৪২।৩ ; রজনী নিঃশব্দপদে আসিয়া.. ৩৪৯।২ ; মুখ আবৃত করিয়া নিঃশব্দপদে চলিয়া গেল। ৩৮৬।৭ ; এইজন্য জীবনে প্রথম যে-মৃত্যু কালোছায়া ফেলিয়া প্রবেশ করিল, তাহা আপনার কালিমাকে চিরন্তন না করিয়া ছায়ার মতোই একদিন নিঃশব্দপদে চলিয়া গেল। জীবনস্মৃতি ১৭।৪২২।২৭ ॥ [৪৪]॥

• **শর**। শরশূন্য ॥ প্রতাপাদিত্যের পৃষ্ঠ লক্ষ্যপূর্বক শব্দভেদী বচনবাণ বর্ষণ করিয়া সেনানীদের তূণ নিঃশর হইলে সভা ভঙ্গ হয়। বউ-হাট ১।৪৫১।২৬ ॥ [২২] ॥ • **শান্তি**। শান্তিহীনতা ॥ যারা প্রথম হতেই অন্তরে নিঃশান্তির আশা পোষণ করছে, কালান্তর ২৪। ৪৫৫।১৮ ॥ [২২] ॥ • **শেষ-অবসান-জনিত**। সম্পূর্ণরূপে শেষ হয়ে যাওয়ার জন্য ॥ সে নিজের জীবনের একাংশের নিঃশেষ-অবসাদ-জনিত শান্তি লাভ করিল। নৌকাডুবি ৫।৪০০।১৩ ॥ [৪২।১] ॥ • **শেষি/য়া**। না-ধা। নিঃশেষ ক'রে ॥ তোমার নিঃসীম-মাঝে পূর্ণানন্দভরে/আপনারে নিঃ-শেষিয়া সমর্পণ করে। নৈবেদ্য ৮।৬৪। ১৭ ; নিঃশেষিয়া নিবে কি ভরি/নিঃস্ব-করা দানে। পরিশেষ ১৫।১৬৫।২৩ ; আপন বাণী নিঃশেষিয়া দেয় সে অসংকোচে…বিচিত্রিতা ১৭।১৬।২৪ ; অবোধ হিয়া/দিতে চেয়েছিল বাণী নিঃশেষিয়া। বীথিকা ১৯।৫১।১০ ; পূর্ণ করি নারী তার জীবনের থালি/প্রিয়ের চরণে প্রেম নিঃশেষিয়া দিতে গেল ঢালি,/৮৬।২৩ ॥ • **য়ে**। সত্য মিথ্যা ফাঁকি,/নিঃশেষিয়ে যাস রে নিয়ে—ক্ষণিকা ৭।৩১২।১৯ ॥ [৩৭] ॥ • **শ্বসিত**। নিশ্বসিত দ্র ॥ • **সংকট**। সঙ্কটশূন্য ॥ যতদিন রাজকার্য নিঃসংকট ছিল ততদিন তোমার সহজ কর্তব্য অনায়াসে পালন, করিয়াছ, রাজর্ষি ২।৪৬২।২৬ ॥ [২২] ॥ • **সংশয়িত**। নিঃসন্দিগ্ধ ॥ যুদ্ধে আমরা নিঃসংশয়িত জয়সাধন করেছি। পারস্যে ২২। ৪৪৬।৩০ ॥ [২০।১৮ ; ২২] ॥ • **সংসক্ত**। একান্তসম্পর্কশূন্য ॥ ভূমিতল থেকে নিঃসংসক্ত ঊর্ধ্বে যেমন অনেক-খানি দেশকে দেখা যায় তেমনি নিজের সুখদুঃখের-জালে-বদ্ধ, প্রয়ো-জনের-স্তূপে-আচ্ছন্ন সময় থেকে দূরে এলে অনেকখানি সময়কে একসঙ্গে দেখতে পাওয়া যায়। পারস্যে ২২। ৪৭৭।২ ; তার মধ্যে নিবিষ্ট থাকতে হয়েছে, অথচ তার সঙ্গে নিঃসংসক্ত আছি। চিঠি ৯।১৫৯।১ ॥ [২২] ॥ • **সক্ত**। ১. বিবিক্ত ॥ আপন স্বাতন্ত্র্য হতে নিঃসক্ত দেখিব তারে আমি/বাহিরে বহুর সাথে জড়িত অজানা তীর্থগামী। জন্মদিনে ২৫।৮১।২৭ ॥ ২. নিরাসক্ত ॥ পূর্বতম দিগন্তে যে জীবন আরম্ভ হয়েছিল তার দৃশ্য অপর প্রান্ত থেকে নিঃসক্ত দৃষ্টিতে দেখতে পাচ্ছি … স-সঙ্কট ২৬।৬৩৫।৩ ; ছেলেবেলা থেকেই বাইরের দিকে নিঃসক্ত থাকা আমার স্বভাব। চিঠি ৯।২৯২।১০ ॥ [২২] ॥ • **সঙ্গিনী**। (স্ত্রী)। সঙ্গীহীনা ॥ নিঃসঙ্গিনী ধরণী/বিশাল অন্তর হতে উঠে সুগম্ভীর/একটি ব্যথিত প্রশ্ন—চিত্রা ৪।৩২।৭ ; দ্বার খোলে সন্ধ্যা নিঃসঙ্গিনী,/সম্মুখে নীরন্ধ্র অন্ধকার। জন্মদিনে ২৫।৯৯।৩ ॥ [২০।৭৯ ; ২২] ॥ • **সন্ততি**। অজাত-অপত্য ॥ কিন্তু সর্বদেশ ও সর্বকাল তাদের বর্জন করাতে তারা কুলীনের অনূঢ়া মেয়ের মতো ব্যর্থ কুলগৌরবকে কলাগাছের কাছে সমর্পণ ক'রে নিঃসন্ততি হয়ে

চলে যাবে। সা-পথে ২৩।৩৭৮।১৬ ॥ তু. নিরপত্য ॥ [২২] ॥ ০ **সন্দিগ্ধ**। সন্দেহাতীত, নিশ্চিত ॥ আপনাকে আমার নিঃসন্দিগ্ধ প্রয়োজন আছে, নৌকাডুবি ৫।৩৩৩।২৩; তাহার মন যে একটি নিঃসন্দিগ্ধ ক্ষেত্রে আসিয়া দাঁড়াইয়াছে, গোরা ৬।৪৪৩।১২; যাঁর ক্ষমতা নিঃসন্দিগ্ধ, দুটো একটা মিষ্ট কথায় তাঁকে বিদায় করা তাঁর অসম্মাননা। আ-রু-বি ২৭।৩২৩।১৮ ॥ [২২] ॥ ০ **সপত্ন**। নিঃশত্রু; নিষ্কণ্টক ॥ তুমি শত্রুজিৎ / অখণ্ড প্রতাপে রবে বান্ধবের সনে / নিঃসপত্ন রাজ্যমাঝে রত্ন সিংহাসনে। কাহিনী ৫।১৬১।৪ ॥ [২২] ॥ ০ **সম্পদ**। সম্পদশূন্য ॥ সমাজকে নিরাপদ করা হয় সন্দেহ নেই, কিন্তু তেমনি নিঃসম্পদও করা হয়। র-র ১৩।১৭।২ ॥ [২২] ॥ ০ **সম্পর্কীয়**। যার সঙ্গে সম্পর্ক নেই ॥ আ+ই'কে ঠেলে ফেলে নিঃসম্পর্কীয় উ এসে বসল। বাংলা-প ২৬।৪১৪। ১১ ॥ (স্ত্রী)। **নিঃসম্পর্কীয়া** ভদ্র-স্ত্রীলোকের সঙ্গে তাহার কোনো দিন কোনো পরিচয় হয় নাই। গোরা ৬। ১১৪।২৮ ॥ [২২] ॥ ০ **সরিক**। সরিক-হীন ॥ আমি যদি নিঃসরিক কাজ করতে পারতুম তাহলে এইটেকেই মুখ্য কাজ করতুম। চিঠি ৫।২৩৯।১১ ॥ [২২] ॥ ০ **সরিছে**। না-ধা। নিঃসরণ হচ্ছে ॥ যেখানে বিশ্বের কণ্ঠে নিঃসরিছে চিরন্তন স্রোতে / সংগীত তোমার। পূরবী ১৪।১৪৯।২৩ ॥ [৩৭] ॥ ০ **সহ**। অসহনীয় ॥ লাবণ্যের থরে থরে / অঙ্গখানি কী করিয়া মুকুলি বিকশি / অনিবার সৌন্দর্যেতে উঠিবে উচ্ছ্বসি / নিঃসহ যৌবনে? সো-তরী ৩।৭৪। ১৩; সংহর সংহর, প্রভো, নিস্তব্ধ প্রখর / এই রুদ্র, এই ব্যাপ্ত, এ নিঃশব্দ দাহ / নিঃসহ নৈরাশ্য তাপ। নৈবেদ্য ৮।৬৬।১২; আমাদের অবস্থা কিরূপ নিঃসহ উপায়বিহীন; পরিশিষ্ট ১০। ৬২৪।১; এমন সময় এই নিঃসহ নিশ্চল-তার মধ্যে বিধাতার কৃপায় পশ্চিম আকাশ হইতে হঠাৎ একটা বড়ো রকম ঝড় উঠিল। গ্রন্থ-প ১০।৬৫৪। ২৯ ॥ [২২] ॥ ০ **সাহস**। সাহসাভাব ॥ আমাদের নিঃসাহসের উপরে দুর্গ বেঁধে বিদেশী বণিকরাজ সাম্রাজ্যিক-তার ব্যবসা চালিয়েছে। ম-গান্ধী ২৭। ২৯৬।৩০ ॥ [২২] ॥ ০ **সীম**। ১. সীমাহীন ॥ জাগো নিঃসীম শূন্যে / পূর্ণের বাহুপাশে। গীতালি ১১।২৯৮। ৭; মনে হল গাঢ় নীল নিঃসীম নিদ্রার / স্বপ্ন ওঠে কেঁদে কেঁদে। পূরবী ১৪। ৭৩।১০; আপনার পরিচয়ে নিঃসীম বিস্ময় আপনার, বনবাণী ১৫।১৪৯।১৮; এই সে হাসির মন্ত্র, গতিপথে নিঃশেষ পাথেয়, / নিঃসীম সাহসবেগ, উল্লসিত অশ্রান্ত অজেয়। ১৫০।১৪; তাদের নিঃসীম অসম্মান / তব পুণ্য আলো-কেতে লভুক নিঃশেষ অবসান। পরিশেষ ১৫।৩১১।২৫; কাজ-ভোলা এইদিন / উধাও বলাকার মতো / লীন হয়ে চলেছে নিঃসীম নীলিমায়। শে-স ১৮।৭৪।১৯; কাজভোলা এই দিন / নীল আকাশে পাখির মতো নিঃসীমে

হয় লীন। ১১৮।২০ ; এমনি ক'রে চিরদিন জেনে এসেছি/মোহনকে লুকিয়ে দেখার অবকাশ এই ছুটি/ অকারণ বিরহের নিঃসীম নির্জনতায়। পত্রপুট ২০।৯।১৫ ; এই তারাহারা নিঃসীম অন্ধকারে কার তরণী চলে। গীত ২।৪৬৬।১৮ ॥ ২. সীমাহীনতা ॥ তোমার নিঃসীম-মাঝে পূর্ণানন্দভরে/ আপনারে নিঃশেষিয়া সমর্পণ করে। নৈবেদ্য ৮।৬৪।১৬ ॥ [১০ ; ২২] ॥ ০ **সীমতা**। সীমাহীনতা ॥ চায় সন্ধ্যারক্তরাগ,/আলোর সোহাগ;/ চায় নক্ষত্রের কথা,—/চায় বুঝি মোর নিঃসীমতা। মহুয়া ১৫।১৮।৪ ; মর্মের নির্বাক কথা,/পায় তার নিঃসীমতা/নিবিড় নির্মল নীলে ; বনবাণী ১৫।১২৫।১০ ; সেই মুহূর্তে আমার আমি/তোমার নিবিড় অনু-ভবের মধ্যে/পেল নিঃসীমতা। শে-স ১৮।২৭।২০ ॥[২০।৩৩ ; ২২]॥ ০ **সুর**। সুরহীন ॥ গতজনমের সাধনেই বিদ্যা এনেছি সাথে এই গো/নিঃসুর-রসাতল-তলায় মজনা। গীত ২।৫৯৬।২১ ॥ [২২] ॥ ০ **সৃতি**। নির্গমন। রইল আশা, থাকবে ভরা খুশির মাত্রা/ যখন হবে চরম শ্বাসের নিঃসৃতি। প্রহাসিনী ২৩।৫০।১২ ॥ [২০।৫ ; ২২]॥ ০ **স্পন্দ**। নিষ্কম্প ॥ আকাশে যে গান ঘুমাইছে নিঃস্পন্দ/তারাদীপগুলি কাঁপিছে তাহারি শ্বাসে। গীতালি ১১। ২৯২।১৪ ॥ [১০ ; ২২]॥ ০ **স্পন্দিত**। অকম্পিত ॥ চরণপথে মম চিত নিস্প-ন্দিত করো হে, গীতাঞ্জলি ১১।৯।১ ॥

[২২]॥ ০ **স্রাব**। নির্গমন ॥ কত যুগের জলৎধারা মর্মনিঃস্রাব/সংহত হয়েছে। শে-স ১৮।২১।৯ ॥ [১০] ॥ ০ **স্বনি**। না-ধা। নিঃস্বন ক'রে ; ধ্বনি ক'রে ॥ অমেয় প্রেমের বার্তা শতকণ্ঠে উঠুক নিঃস্বনি—পরিশেষ ১৫। ২৮৩।১৫ ॥ ০ **ছে**। না-ধা। ধ্বনি করছে ॥ অন্ধকারে নি স্বনিছে যতদূরে দিগন্তে চাহিরে—/"নাহি রে, নাহি রে।" পূরবী ১৪।২৩।২০ ॥ [৩৭] ॥ ০ **স্বপ্ন**। স্বপ্নশূন্য ॥ নিঃস্বপ্ন নিদ্রার কোলে ঘুমাতে গিয়াছে সাধ, ভগ্ন অ-১।২৫৯।২১ ; হোথায় কি বিস্মরণ, নিঃস্বপ্ন নিদ্রার/শয়ন রচিয়া দিবে ঝরা ফুলদলে। কড়ি-কো ২।৯৩।১৭ ; স্বপ্নের সুধীর স্রোতে দূরে ভেসে যায় প্রাণ/স্বপ্ন হতে নিঃস্বপ্ন অতলে, মানসী ২।১৭৯।২ ॥ [২২] ॥ ০ **স্বর**। স্বরহীন ॥ অম্বর প্রাঙ্গণ মাঝে/নিঃস্বর মঞ্জীর গুঞ্জে। শাপ-মো ২২।১০০।২০ ॥ [২২] ॥ ০ **স্বার্থ**। স্বার্থশূন্য ॥ নিঃস্বার্থ সখীপ্রেমে সে মর্তবাসিনী দেবী, চো-বালি ৩।৩৪৮।৮ ; সমাজের নীচে হইতে উপর পর্যন্ত সকলকে একটি বৃহৎ নি স্বার্থ কল্যাণবন্ধনে বাঁধা, আত্মশক্তি ৩।৫২৫।২২ ; সেখানে আমা-দের প্রত্যেকের নিঃস্বার্থ সাধনার দ্বারা সমস্ত দেশের বহুকালসঞ্চিত অকৃত-কর্তব্যের অপরাধের প্রায়শ্চিত্ত হইতে থাকিবে। সাহিত্য ৮।৫১৮।২২ ; "নিঃস্বার্থরা তোমাকে জানিয়েছেন যে তোমার স্বামীর দত্ত অংশে তোমার যে টাকা আছে সে তুমি যেমন

খুশি ব্যবহার করতে পার ?” তিনসঙ্গী ২৫।৩০০।২৮ ॥ [৫ ; ২২] ॥

**নিকড়িয়া**। নির্ধন ॥ আমার নিকড়িয়া-রসের রসিক কানন ঘুরে ঘুরে / নিকড়িয়া বাঁশের বাঁশি বাজায় মোহন সুরে। ঘরে ৮।২২৭।৪, ৫ ; আজ এই নিকড়িয়া ছুটির অজস্রতা / সরিয়েছেন তিনি ভিড়ের থেকে / জনকয়েক অপরাজেয় কুঁড়ে মানুষের প্রাঙ্গণে। পত্রপুট ২০।১১।৮ ॥ [৯] ॥

**নিকর্ষণ**। সন্নিকর্ষ ॥ সম্প্রসারণ এবং নিঃসারণ, বিপ্রকর্ষণ এবং নিকর্ষণ এই ক'টা ভৌতিক ক্রিয়ার যোগে—হাস্য-কৌ ৬।৭৭।৯ ॥ [১০] ॥

**নিকষঘন**। কষ্টি পাথরের মতো নিবিড় ॥ ডাকিছে মেঘ, হাঁকিছে হাওয়া, / সময় গেলে হবে না যাওয়া, / নিবিড় নিশা নিকষঘন কালো। / পরান দিয়ে প্রেমের দীপ জ্বালো। গীতাঞ্জলি ১১।১৮।৯ ॥ [৪৪] ॥

**নিক্কণিকা**। (স্ত্রী) ॥ মেয়েটি যদি বাঁশি বাজায় তাহলে বেণুবাদিনী শোনায় ভালো। 'নিক্কণিকা' যদি পছন্দ হয় তো চলতে পারে। চিঠি ৫।৯০।৩ ॥ [২০।২৫] ॥

**নিখিল / চরাচর**। বিশ্বভুবন ॥ এমনি করিয়া অন্তহীন জগৎরহস্য মানুষের বুদ্ধিকে বাহিরে টানিয়া আনিয়া মানুষের কাছে তাহাকে বেশি করিয়া প্রকাশ করিতেছে, নিখিল চরাচরের সঙ্গে মিলাইয়া আবার তাহা মানুষকে ফিরাইয়া দিতেছে। সাহিত্য ৮।৩৭৬।১১ ; এইজন্যেই নিখিলচরাচরকে নিজের প্রাণের দ্বারা, চেতনার দ্বারা, হৃদয়ের দ্বারা, বোধের দ্বারা, নিজের আত্মার সঙ্গে আত্মীয়রূপে এক করে পাওয়াই ভারতবর্ষের পাওয়া। শান্তি-নি ১৪।৪৫৯।২২ ; আমিই হচ্ছি আমি, এই জানাটুকুর অতিতীক্ষ্ণ খড়্গের দ্বারা এই কণামাত্র আমি অবশিষ্ট ব্রহ্মাণ্ডকে নিজের থেকে একেবারে চিরবিচ্ছিন্ন করে নিয়েছে, নিখিল-চরাচরকে আমি এবং আমি-না এই দুইভাগে বিভক্ত করে ফেলেছে। শান্তি-নি ১৫।৫০৯।৮ ॥ [৪৩] ॥ ○ **নির্ভর**। সর্বাশ্রয় ॥ তাই আজ বার বার ধাই তব পানে, / ওহে তুমি নিখিলনির্ভর—মানসী ২।১৭৬।১৪ ॥ তু নিখিলশরণ ॥ [৪৩] ॥ ○ **বিশ্ব**। সমস্ত পৃথিবী ॥ নিত্যকাল এবং নিখিলবিশ্ব এই কথাই বলেন—'যদেতৎ হৃদয়ং মম' তার সঙ্গে তোমার সম্প্রদানের মিল থাকা চাই। সা-পথে ২৩।৩৭৮।৪ ॥ [৪৩] ॥ ○ **বিস্মৃত**। যাতে সকল বিস্মৃত হওয়া যায় ॥ ঈগল যেমন মেষশাবককে এক নিমেষে ছোঁ মারিয়া তাহার সুদুর্গম অভ্রভেদী পর্বতনীড়ে উত্তীর্ণ করে, তেমনি এমন কি কোনো মেঘপরিবৃত নিখিলবিস্মৃত স্থান নাই, যেখানে একাকী মহেন্দ্র তাহার এই কোমল-সুন্দর শিকারটিকে আপনার বুকের কাছে লুকাইয়া রাখিতে পারে। চো-বালি ৩।৪৬৬।২৪ ॥ [৪৩ ; ৪৪] ॥ ○ **শরণ**। সর্বাশ্রয় ॥ সন্ধ্যাবেলায় লভি গো কুলায় / নিখিল শরণ চরণে। নৈবেদ্য ৮।২৩।২৬ ॥ তু. নিখিলনির্ভর ॥ [৪৩] ॥ ○ **সংসার**।

বিশ্বসংসার ॥ নিখিল-সংসার/তুই বিনা মাতৃহীনা, মালিনী ৪।১৪৫।১১ ॥ [৪৩ ; ৪৪] ॥

**নিখুঁতসুন্দর**। ত্রুটিহীন ও সুন্দর ॥ কোনো জিনিস যে আরম্ভেই একেবারেই নিখুঁতসুন্দর এবং সর্ববাদিসম্মত হইয়া উঠিবে, এরূপ আশা করা যায় না ; শিক্ষা ১২।৫২৬।২৮ ॥ [৪২।২ ; ৪৪] ॥

**নিগূঢ়/নিহিত**। রহস্যাবৃত ॥ প্রকৃত কবির কবিত্ব যেমন অলংকারশাস্ত্রের অতীত, অথচ বিশ্বহৃদয়ের মধ্যে বিধিরচিত নিগূঢ়নিহিত এক অলিখিত অলংকারশাস্ত্রের কোনো নিয়মের সহিত তাহার স্বভাবত কোনো বিরোধ হয় না, চারিত্র-পূ ৪।৪৭৯।২২-২৩ ॥ [৪২।২]॥ ∘ **ভাব**। গোপনভাব ॥ নিরতিশয় দুঃসময়েও ভারতবর্ষের নিঃশব্দ প্রকাণ্ড প্রভাব ধীরভাবে নিগূঢ়ভাবে আপনাকে জয়ী করিয়া তুলিয়াছে। আত্মশক্তি ৩।৫৫১।২৮ ; কমলা সহজে রহস্য ফাঁস না করিয়া অত্যন্ত নিগূঢ়ভাব ধারণ করিয়া কহিল, "কেমন করিয়া বলো দেখি।" নৌকাডুবি ৫।২৪২।২০ ॥ [৪৪] ॥

**নিচল**। স্থির ॥ নিচল জলে নীল নিকষে/ সন্ধ্যাতারার পড়ল রেখা, গীতিমাল্য ১১।১৩০।১৮ ॥ [৯] ॥

**নিছ্**। ধাতু—মুছ্ ॥ কিন্তু পৃথিবী কোমরে আপন সবুজ আঁচলখানি আঁটিয়া বাঁধিয়া অনায়াসে তাকে-সুদ্ধ তার নীলকুঠি-সুদ্ধ সমস্ত বেশ করিয়া মাটি দিয়া নিছিয়া পুঁছিয়া নিকাইয়া দিয়াছে—চতুরঙ্গ ৭।৪৭৮।১৯ ; নীরব নিশি তব চরণ নিছায়ে/আঁধার কেশভার দিয়েছে বিছায়ে। গৃহপ্রবেশ ১৭।১৫১।৭ ; দুই সজল পল্লব নেত্রপাতের দ্বারা দুইখানি চরণপদ্ম বারম্বার নিছিয়া মুছিয়া লইলাম। গল্প ২১।২২৫।২৮ ॥ তু. অন্যত্র—সিক্ত চরণ তব মোছব কুন্তলভার উঘারি। ভা-পদা ২।১৯ পৃ. ॥ [৩৪] ॥

**নিছনি**। অর্ঘ্যোপহার ॥ আমি একথা, এ ব্যথা, এ সুখ ব্যাকুলতা কাহার চরণতলে/দিব নিছনি। গীত ২।২৯৫। ২৪ ॥ [৯] ॥

**নিজকীয়**। স্বকীয় ॥ এখানে অনেকটা পরিমাণে নিজেকে এবং নিজকীয়কে ছাড়িয়ে একটা ব্যাপক ভূমিকার উপরে থাকি। পারস্যে ২২।৪৭৭।১ ॥ [২০।২৯]॥

**নিত/-নব**। নিত্যনূতন ॥ মধুর হুতাশে মধুর দহন/নিত-নব অনুরাগে ; মা-খেলা ১।২৩৫।১৪ ॥ [৪২।১] ॥ ∘ **ল**। সপ্তপাতালান্তর্গতপাতাল বিশেষ। তলহীন ॥ নিতল নীরব মাঝে/বাজল গভীর বাণী ; গীতিমাল্য ১১।১২৭।৯ ॥ তু. নিস্তল ॥ [১৭] ॥

**নিত্য/কর্**। সং-ধা। স্থায়ী কর্ ॥ এই আবেগকে নিত্য করিতে হইবে। আত্মশক্তি ৩।৬১১।২৯ ॥ তু. স্তম্ভিত কর্ ॥ [৩৬।১] ॥ ∘ **জাগ্রত**। সদাজাগরূক ॥ নিত্যজাগ্রত নিখিলজননীর অনিমেষদৃষ্টি আমাদের শিয়রের কাছে প্রত্যক্ষগম্য হইয়া উঠে। ধর্ম ১৩। ৩৪৪।১ ॥ [৪৩ ; ৪৪] ॥ ∘ **দীপবিভাসিত**। সর্বদাদীপালোকিত ॥ তাই

নক্ষত্রের নিত্যদীপবিভাসিত মহাকাশের মধ্যে যে অনির্বচনীয়তা তাই সে দেখেছিল ঐ রাজকন্যায়। সা-পথে ২৩।৪০২।১০ ॥ [৪৩]॥ ○ **নন্দিত**। সদা-আনন্দিত ॥ সেই নিত্য-নন্দিত সহজ শোভন নবীনের উদ্দেশে তোমাদের আত্মনিবেদনের গান শুরু করে দাও। নবীন ২২।৬৯।৫ ॥ [৪৩]॥ ○ **নিয়ত**। সদাসর্বদা ॥ শব্দে গন্ধে বর্ণে ভাবে মানুষের চৈতন্যকে নিত্য-নিয়ত জাগ্রত করে রেখে দিয়েছে... শক্তি-নি ১৪।৪৭৩।৩ ; যে চোখের দ্বার দিয়ে নিত্যনিয়ত আমাদের পরিচয় চলছে বিশ্বপ্রকৃতির সঙ্গে। বাংলা-প ২৬।৩৭৫।১২ ॥ [৪২।৪ ; ৪৩]॥ ○ **সন্ধান-পরতা**। সকল সময় সন্ধানরত ॥ রুদ্ধগলির মধ্যে জনহীন গৃহে নিশ্চল উদ্যমে নিজেকে প্রত্যহ চাপিয়া মারার চেয়ে এই নিত্যসন্ধানপরতার মধ্যে, এই উন্মুক্ত পথের জনকোলাহলের মধ্যে শান্তি আছে। চো-বালি ৩। ৪৮৪।২০ ॥ [২০।৩৩ ; ৪৩ ; ৪৪]॥ ○ **সহাস্য**। সর্বদাহাস্যযুক্ত ॥ যে সরস শ্যামলক্ষেত্রের উপর দিয়া হঠাৎ কোথা হইতে পঙ্গপাল পড়িয়া চলিয়া গিয়াছে বিনয়ের নিত্যসহাস্য মুখের সেই ক্ষেত্রের মতো চেহারা হইয়াছে। গোরা ৬।৩৯৩।১৯ ॥ [৪৩]॥ ○ **স্বপ্ন-দর্শী**। সর্বদা কল্পনায় বিভোর ॥ প্রত্যক্ষ জগৎ আমাদের কাছে যতটা সত্য, ছড়ার স্বপ্নজগৎ নিত্যস্বপ্নদর্শী বালকের নিকট তদপেক্ষা অনেক অধিক সত্য। লোক-সা ৬।৫৮৩।২৬ ॥ [৪৩ ; ৪৪]॥

**নিদেশ**। আজ্ঞা ॥ ঋষি পিতামহদের সুগভীর নিদেশনির্দেশ প্রাপ্ত হইয়াছি। ভারত ৪।৩৮৫।১৪ ॥ [১০ ; ৪২।৪]॥

**নিদ্রা/কষায়িত**। নিদ্রাজনিত আরক্ত ॥ এই রকম করে আমাদের মধ্যে কেউ কেউ অর্ধ-অচেতন জড় মূঢ় দাম্ভিক-ভাবে ঈষৎ-উন্মীলিত নিদ্রাকষায়িত নেত্রে আলস্যবিজড়িত অস্পষ্ট রুষ্ট হুংকারে জগতের দিবালোকের প্রতি অবজ্ঞা প্রকাশ করছে, স্বদেশ ১১। ৪৭৫।১২ ॥ [২৮]॥ ○ **পরায়ণ**। যে খুব ঘুমায় ॥ সেই রকম ভোজননিদ্রা-পরায়ণ, সেই অকর্মণ্য অলস ; সেই রকম অসম্বদ্ধ প্রলাপী। চিঠি ৪।৭৭। ১১ ॥ [৪৪]॥ ○ **বিষ্ট**। তন্দ্রাভিভূত ॥ নিদ্রাবিষ্ট কমলা চকিত হইয়া উঠিল। নৌকাডুবি ৫।২৩০।৫ ॥ [৪৪]॥

**নিন্দাবিলাসী**। নিন্দাই বিলাস যার ॥ এই নিন্দাবিলাসীরা নিষ্ঠাহীন। চার-অ ১৩।২৮১।১ ; তারা নিন্দাবিলাসী নয়, পরশ্রীকাতর নয় ; শিক্ষা ২২৮।৯ ॥ [৪৪] ॥

**নিপা/ত**। ১. মোচন ॥ উঠিত সে ক্ষুব্ধ হয়ে/তোমার পাষাণ ঘেরি করিতে নিপাত/অনুর্বর-অভিশাপ তব, মানসী ২।২৬৩।২৫ ॥ ২, পাত ॥ অশ্রুনিপাত। হাস্য-কৌ ৬।৫৮।২২ ॥ [১৩]॥ ○ **তিব**। না-ধা। ধ্বংস করব ॥ বিজনেই নিপাতিব দেহ। শৈশব-সং অ-১।৫০৬। ২৪ ॥ [৩৭]॥

**নিব(বি)তে দে**। যৌ-ক্রি। নিষ্প্রভ হতে দে ॥ সুচরিতা একটু একটু করিয়া খোঁচা দিয়া দিয়া গোরার সম্বন্ধে

আলোচনাকে নিবিতে দিল না। গোরা ৬।১৮৩।৮-৯ ; এই প্রশ্নকে নিবতে দেওয়া হবে না। প্র-নির্বন্ধ ৪। ২৪৫।২৮ ॥ [৩৫] ॥

**নিবে/শ কর্**। সং-ধা। নিবদ্ধ কর্ ॥ শূন্যনেত্রে শূন্য হৃদে চাহি আছে বালা / চিতার অনলে করি নয়ননিবেশ। বনফুল অ-১।১০২।২৪ ॥ [৩৬।১] ॥ ◦ **শিলা**। না-ধা। নিবেশ করল ॥ হঠাৎ হাসিয়া গুরু পাশে দিলা রাখি,/ আবার সে পুঁথি 'পরে নিবেশিলা আঁখি। কাহিনী ৭।১০৮।১৪ ॥ [৩৭] ॥

**নিভৃত/অন্তঃপুরচারী**। নির্জন অন্দর-মহলে যে বিচরণ করে ॥ কিন্তু তোমাদের মধ্যে কেহ মাতার নিঃশব্দ আশিস্‌মাত্রকে যদি রাজমহিষীর ভোজ্যাবশেষের চেয়ে অধিক মনে করিতে পার তবে মাতার নিভৃত-অন্তঃপুরচারী এই-সকল মাতৃসেবকদের পার্শ্বে আসিয়া দণ্ডায়মান হও এবং দিনের পর দিন বিনা বেতনে বিনা পুরস্কারে খ্যাতিবিহীন কর্মে স্বদেশ-প্রেমকে সার্থক করো। আত্মশক্তি ৩। ৫৯২।২৪ ॥ [৪৪] ॥ ◦ **নিগূঢ়**। একান্ত গুপ্ত ॥ আমাদের রজনীর উৎসব সেই নিভৃতনিগূঢ় অথচ বিশ্বব্যাপী জননী-কক্ষের উৎসব। ধর্ম ১৩।৩৪৪।৩ ॥ [৪২।২] ॥

**নিমী/ল**। মুদিত ॥ তুমি ঘুমাইছ নিমীল নয়নে, / কাঁপিয়া উঠিছ বিরহস্বপনে, / প্রভাতে জাগিয়া শূন্য শয়নে / কাঁদিয়া চাহিয়া রবে। কল্পনা ৭।১৬০।১৪ ॥ [২৫] ॥ ◦ **লিয়া**। না-ধা। নিমীলিত ক'রে ॥ অবশ নয়ন নিমীলিয়া / সুখ কহে নিশ্বাস ফেলিয়া, সন্ধ্যা-সং ১।১১। ১২ ॥ [৩৭] ॥

**নিমেষ/নিহত**। নির্নিমেষ ॥ কখনো বা হিংসাদীপ্ত উন্মাদ নয়ন / নিমেষ-নিহত, / অনাথা ধরার বক্ষে অগ্নি-অভিশাপ/হানে অবিরত। মানসী ২। ১৪৭।৬ ; উদয়শিখরে সূর্যের মতো / সমস্ত প্রাণ মম/চাহিয়া রয়েছে নিমেষ-নিহত / একটি নয়ন-সম — ২৫২।৫ ॥ তু. নিমেষহত, নিমেষহারা ॥ [৪২।১] ॥ ◦ **হত**। নির্নিমেষ ॥ আছি আপন-লীন / চিত্ত মোর নিমেষহত-উর্ধ্বমুখী শিখার মতো, / শরীরখানি মূর্ছাহত / ভাবের তাপে ক্ষীণ। সো-তরী ৩।৮৪। ১৭ ; বিস্মিত নিমেষহত বিশ্বচরণে বিনত, / লক্ষশত ভক্তচিত বাক্যহারা ॥ গীত ১।১৩৬।১৩ ; ওগো, সেই নয়নে নয়ন আমার হোক-না নিমেষহত— / ওই আকাশ-ভরা দেখার সাথে দেখব অবিরত। ৫৬০।৩ ; সেই আলোটি নিমেষহত প্রিয়ার ব্যাকুল চাওয়ার মতো, / সেই আলোটি মায়ের প্রাণের ভয়ের মতো দোলে ॥ ৫৮৭।১ ॥ তু. নিমেষনিহত, নিমেষহারা ॥ [৪৪] ॥ ◦ **হারা**। নির্নিমেষ ॥ এলোথেলো চুলগুলি ছড়িয়ে/ওই দেখো সে দাঁড়িয়ে রয়েছে, / নিমেষহারা আঁখির পাতা দুটি / চোখের জলে ভরে এয়েছে। ছ-গান ১।১৫১।২০ ; চেয়ে আছে নিমেষহারা, / নয়ন অরুণ ! / হাজার লোকের মেলাটিরে / করেছে করুণ। ক্ষণিকা ৭।৩০৩।১ তখন কোথাও গায়

নি কোনো পাখি,/কী জানি রাত কতই ছিল বাকি,/নিমেষহারা শুধু একটি আঁখি,/জেগেছিল অন্ধকারের 'পরে। গীতাঞ্জলি ১১।৯৩।৯ ; নিমেষহারা চেয়েথাকার দূর অঙ্গারের মাঝে/ইঙ্গিত যার বাজে। সেঁজুতি ২২।৩৪। ২১ ; তাঁহারি পানে চাহো মুগ্ধপ্রাণে/নিমেষহারা আঁখিপাতে। গীত ১। ২১১।২৩ ; নিমেষহারা এ শুকতারা এমনি উষাকালে/উঠিবে দূরে বিরহাকাশভালে। গীত ২।৩৩৪।৫ ॥ তু, পূর্বশব্দ দ্রুটি ॥ [৪৪] ॥

**নিয়ড়**। সন্নিকট ॥ আপন গান যে দূরে তাহার/নিয়ড়ে নাই। /গুণীর পরশ পেয়ে সে যে/শিহরে নাই। গীতিমাল্য ১১।১৯১।১৬ ॥ [৯] ॥

**নিয়ত/কালবর্তী**। নিত্যকালীন॥ তা যদি হয় তবে নিয়তকালবর্তী যে নিয়তি তাকে পুনশ্চ নিয়ত নিয়ন্ত্রিত করতে পারে এমন দ্বিতীয় নিয়তির সম্ভাবনা কুত ? হাস্য-কৌ ৬।১০৫।১ ॥ [৪৪] ॥ ০ **জাগ্রত**। সদাজাগরূক ॥ আমাদের পূর্বপুরুষের সেই নিয়তজাগ্রত মঙ্গলের ভাবটিকে হৃদয়ের মধ্যে প্রাণবৎরূপে প্রতিষ্ঠিত করিয়া সমাজের সর্বত্র তাহাকে প্রয়োগ করি, তবেই বিপুল হিন্দুসভ্যতাকে পুনর্বার প্রাপ্ত হইব। আত্মশক্তি ৩।৫২৫।১৩ ॥ [৪৪] ॥

**নিয়ম/ভাঙ্**। সং-ধা। নিয়মের ব্যতিক্রম হ ॥ একদিনও কি ভাই তোমার নিয়ম ভাঙিবার জো নাই ? নৌকাডুবি ৫।২৯২।১৪ ॥ [৬।১] ॥ ০ **চারিণী**। (স্ত্রী)। নিয়মপালনকারিণী ॥ উদ্ধৃতির জন্য 'দুঃখশীলা' দ্র.। প্রাচীন-সা ৫। ৫২৩।৫ ॥ [৪৪] ॥ ০ **ছাড়া**। বিধানবিহীন ॥ তাহার এই ক্ষুদ্র বাসা এবং চারিদিকের কুৎসিত কলিকাতা মায়াপুরীর মতো হইয়া উঠিল ; যে রাজ্যে অসম্ভব সম্ভব হয়, অসাধ্য সিদ্ধ হয় এবং অপরূপ রূপ লইয়া দেখা দেয়, বিনয় যেন সেই নিয়ম-ছাড়া রাজ্যে ফিরিতেছে। গোরা ৬।১১৬।৩০ ॥ [৪৪] ॥ ০ **সংযত**। নিয়মের দ্বারা নিয়ন্ত্রিত ॥ উদ্ধৃতির জন্য 'ধৈর্যগম্ভীর' দ্র. ॥ প্রাচীন-সা ৫।৫৩২।১৮ ॥ [৪২।১] ॥

**নিয়ামিত**। নিয়ন্ত্রিত ॥ চীনদেশে আজ নায়কত্ব নিয়ে জনকয়েক ক্ষমতালোভী জবরদস্তদের মধ্যে নিরবচ্ছিন্ন প্রলয়-সংঘর্ষ চলেইছে, কারণ, জনসাধারণের মধ্যে সে শিক্ষা নেই যাতে তারা নিজের সম্মিলিত ইচ্ছা-দ্বারা দেশের ভাগ্য নিয়ামিত করতে প্রারে ; রাচিঠি ২০।৩৪১।৩০ ॥ [৭] ॥

**নির/ঙ্কিত**। চিহ্নশূন্য ॥ বিস্মৃতির চির বিলুপ্তিতে/চলে ঝাঁপ দিতে/নিরঙ্কিত পথ বেয়ে। বিচিত্রিতা ১৭।৩৮।১৫ ॥ তু. অচিহ্নিত পথে—প-প-প্রান্তে ৪১। ১ ; চিহ্নহারা পথে—গীতালি ১১।২৭৭। ২২ ; চিহ্নহীন পথে—মহুয়া ১৫।৫৬। ৭ ॥ [২২] ॥ ০ **ঙ্কুর**। অনুদ্গত অঙ্কুর যার ॥ তবে আকাঙ্ক্ষার লেশমাত্র আমাদের মনে উদয় হইবার বহু পূর্বেই বিলাতের নির্মিত কঠিন পাদুকার তলে তাহা নিরঙ্কুর হইয়া লোপ পাইত। মন্ত্রি-অভি অ-২।১৬৩।২০ ॥ [২২] ॥ ০ **ন্ত**। অন্তহীন ॥ নাই

সময়ের পদধ্বনি— / নিরন্ত মুহূর্ত স্থির, দণ্ড পল কিছুই না গণি। বীথিকা ১৯।১৩।১৫ ; সঙ্গে সঙ্গে ছুটিয়াছে অপার তিমির-তেপান্তরে / অসংখ্য নক্ষত্র হতে রশ্মিপ্লাবী নিরন্ত নির্ঝরে / সর্বত্যাগী অপব্যয়,/আপন সৃষ্টির 'পরে বিধাতার নির্মম অন্যায়। নবজাতক ২৪।১৩।১২ ॥ [২২ ; ২৫] ॥ ○ **পত্য**। প্রাচীনকালে অশক্ত স্বামীর নিয়োগানুসারে অথবা নিরপত্য স্বামীর মৃত্যুতে দেবরের দ্বারা সন্তানোৎপাদন স্ত্রীলোকের পক্ষে ধর্মহানিজনক ছিল না। সমাজ ১২। ৪২৩।১৭ ॥ তু. নিঃসন্ততি ॥ [২২] ॥ ○ **বকাশ**। অবকাশহীন ॥ এমনি করে কিছুকাল নিরবকাশ ব্রত-উপবাসের মধ্যে পঞ্জিকার শিকলি-বাঁধা দিনগুলো কোনোমতে কেটে গেল। শে-কবিতা ১০।২৯০।১১ ; এখন থেকে সামনে প্রসারিত নিরবকাশ কর্তব্য কঠোর মরুজীবন। দুই বোন ১১।৪৫০। ; যৌবনের শেষ দশাই সকলের চেয়ে বিপদের দশা, সেই সময়টাতে সোহিনীকে ভুলিয়ে রেখেছিল নিরবকাশ জ্ঞানের চর্চায়। তিন সঙ্গী ২৫।২৮৪।২৯ ; নিরবকাশ ততই নীরন্ধ্র হয়ে উঠচে। চিঠি ৫।১২৪।১১ ॥ [১০ ; ২২] ॥ ○ **বগুণ্ঠিত**। ১. বিস্রস্ত-গুণ্ঠন ॥ অপ্রগল্‌ভা ধরিত্রী সে প্রণামে লুণ্ঠিত,/পূজারিণী নিরবগুণ্ঠিত, মহুয়া ১৫।৪৬।২৬ ॥ ২. উদ্‌ঘাটিত ॥ বর্তমানে জগতে অনেক সমস্যা নিরবগুণ্ঠিত হয়েছে। চিঠি ৫।৭৫।১৪ ॥ [২২] ॥ ○ **ভিভূত**। অনভিভূত ॥ তাতে দেশের লোকের জিজ্ঞাসাবৃত্তি যেন সর্বদা নির্মল ও নিরভিভূত থাকে, কালান্তর ৪।৩৩২।৩০ ॥ [২২] ॥ ○ **র্থ**। অর্থহীন ॥ কর্মেরে করেছে পঙ্গু নিরর্থ আচারে / নৈবেদ্য ৮।৪৪।২০ ; প্রচণ্ডের সৃষ্টিগুলি প্রহরে প্রহরে / ওঠে পড়ে আসে যায় একান্ত হেলায়, / নিরর্থ খেলায়। পূরবী ১৪।৯৯।১৪ ; নিরর্থের বোঝায় / বেঁকেছে যার পিঠ, / নেমেছে যার মাথা। শ্যামলী ২০।১০৫।২৫ ; ফাটা এক তম্বুরা কিনেছে সে নিরর্থ। খাপছাড়া ২১।২৭।৯ ; সে ঘণ্টার ধ্বনি/ নিরর্থ আহ্বানঘাতে কাঁপাইত আমার ধমনী। আ-প্রদীপ ৩।৮৩।১২ ; ঐ তার গিরিদুর্গে অবরুদ্ধ নিরর্থ ভ্রূকুটি, / নবজাতক ২৪।১৭।৭ ; অর্থ পেরিয়ে নিরর্থ এসে / ফেলিছে রঙিন ছায়া— / ৩১।১৯ ; স্বপ্নজনতার বিশ্বে ছিল দ্রষ্টা কিংবা স্রষ্টারূপে, / পণ্যহীন দিন-গুলি ভাসাইয়া দিত চুপে চুপে/পাতার ভেলায় / নিরর্থ খেলায়। জন্মদিনে ২৫।৮৯।৪ ॥ [১০ ; ২২] ॥ ○ **ল-বিরল**। একান্ত নির্জনস্থান ॥ একলি নিরল বিরল পর বৈঠত/নিরখত যমুনা পানে, —ভা-পদা ২।৮।৪ ॥ [৩৯] ॥ ○ **লংকার**। অলংকারশূন্য ॥ যুক্তির ভাষাই নির-লংকার সরল পরিষ্কার পন্থ। আলো-চনা অ-২।৮৮।২৪ ॥ [২২] ॥ ○ **লংকৃত**। অনলংকৃত ॥ সেই স্পষ্ট দেখার স্মৃতিকে ভরে রাখছিলুম নিরলংকৃত ভাষায়। চৈতালি ৫। সূচনা ১।১৮ ; কিছু দূরে গিয়ে আবার সেই শূন্য শুষ্কধরণী, গেরুয়া চাদরে ঢাকা তার নিরলংকৃত

নিরাসক্তি। পারস্যে ২২।৪৮১।১০; উত্তরপশ্চিম প্রান্তে প্রাচীন দুটি ছাতিমের তলায় মার্বেল পাথরে বাঁধানো একটি নিরলংকৃত বেদী। আ-রু-বি ২৭।৩২২।৭ ॥ [২২]॥ ● **শন**। অনশন॥ বিনোদিনী বাহিরে বিলাসিনী যুবতী বটে, কিন্তু অন্তরে একটি পূজারতা নারী নিরশনে তপস্যা করিতেছে। চো-বালি ৩।৩৩৯।২৭ ॥ তু. নিরাহার ॥ [১০; ২২]॥ ● **শ্রু**। অশ্রুহীন॥ দেখি সে করুণবারি নিরশ্রু কবির চোখে/ কতদিন পরে হোলো অশ্রুর উদয়। কবি-কা অ-১।১৬।১৫ ॥ [২২]॥

**নিরা/কুল**। নিরতিশয়-আকুল॥ কেতকী জলের ধারে/ফুটিয়াছে ঝোপে ঝাড়ে,/নিরাকুল ফুলভারে/বকুলবাগান। সো-তরী ৩।১০১।১৩; শান্ত হবে মম চিত্ত নিরাকুল, শান্ত হ রে ওরে দীন। গীত ১।১১৪।১ ॥ [২১।২; ২২]॥ ● **কুলতা**। নিরতিশয় আকুলভাব॥ এই নিরুদ্দেশ নিরাকুলতার নাম কী, অর্থ কী– ছিন্নপত্র ৯৮।৪ ॥ [২০।৩৩]॥ ● **ধার**। আধারহীন॥ যখন সাধক সেই অদৃশ্যে, অশরীরে, নির্বিশেষে ও নিরাধারে অভয়প্রতিষ্ঠা লাভ করেন। ঐ-ব্রহ্ম অ-২।২১৪।১৬, ২১; ওই যে লাফাতে গেলে মাটির সংস্রব ছেড়ে যেটুকু নিরাধার উর্ধ্বে উঠতে হয় সেই ওঠাটুকুকেই তাঁরা আকাশে ওড়া বলে প্রকাশ করছেন—শান্তি-নি ১৪। ৩৯৯।৮; ধীরু কহে শূন্যেতে মজোরে,/নিরাধার সত্যেরে ভজোরে। খাপছাড়া ২১।৫৯।৩ ॥ [২২]॥ ● **নন্দকর**। নিরানন্দজনক॥ তবে স্বাভাবিক অবস্থা হইতে বিচ্যুত, বাসস্থান হইতে বিশ্লিষ্ট স্ত্রীপুরুষগণ নিরানন্দকর কলের কাজে ক্রমশই কিরূপ দুর্গতির মধ্যে নিমজ্জিত হইতে পারে তাহা অনুমান করা কঠিন নহে। সমূহ ১০।৫১৫।৪ ॥ [৪৩]॥ ● **পত্ত**। বিনা আপত্তি॥ কাজটা বেশ নিরাপত্তে নিশ্চিন্তে নিষ্পন্ন হইয়া গেলেই সকল দিকে সুখের হইবে। গল্প ১৭।১৬২।১৬; [৫]॥ ● **পত্তি**। ১. অনু. security. স্থানীয় শৃঙ্খলা এবং নিরাপত্তির জন্য, অনু. অ-২।৫৫৪। ৭; জড়ত্বের মধ্যে অনায়াসেই আত্মসমর্পণ করিয়া নিরাপত্তির আরামে নিদ্রার অচেতনতায় সমস্ত ভুলিয়া থাকিতে ইচ্ছা হয়। ভারত ৪।৪০৪। ২ ॥ ২. বিনা আপত্তি॥ 'তুমি কাজ ঢের করেছ, এখন একটুখানি থামো।' আমিও তাই নিরাপত্তিতে থেমে আছি। ছিন্নপত্র ২৮৫।১১ ॥ [২০।৫; ২২; ৪১।১]॥ ● **বশ্যকতা**। নিষ্প্রয়োজনীয়তা॥ অপেক্ষাকৃত নিরাবশ্যকতার লাঞ্ছনামুখে ফেলতে পারলে, র-র ১৩।১৮।২৫ ॥ [২০।৩৩; ২২]॥ ● **বিল**। অনাবিল॥ ছবির অভিমুখিতা বাইরের দিকে, নিরাবিল দৃষ্টিতে স্পষ্ট রেখায়। কথা ও কাহিনী ৭। সূচনা। ১৩; তাই প্রকাশিত হোক আমার নিরাবিল দৃষ্টিতে। পত্রপুট ২০।৩২।২; কাল ছিল আকাশ নির্মল, জ্যোৎস্না নিরাবিল, দিগন্ত বাষ্পবিরল; চিঠি ৫।৬৭।১১ ॥ [২২]॥ ● **বৃত**। অনাবৃত॥ পরিশেষ ১৫।২৪৭

পৃ.। কবিতার নাম॥ [২২]॥ ॰ লয়। ১. নিরাশ্রয়॥ দীন নিরালয়/পথে পথে করিতেছে ভিক্ষান্ন সন্ধান। কবি-কা অ-১।৪২।২৩ ॥ ২. নি সঙ্গ ॥ নিরা-লয় এ হৃদয়/শুধু এক সহচর চায়। সন্ধ্যা-স ১।১৭।২ ॥ ৩. নির্জন। কিন্তু এই-সকল নিস্তব্ধ নিরুত্তম নিরালয় মন্দিরের দিকে চাহিয়া পিঞ্জরবদ্ধ পাখির মতো তাঁহার হৃদয় অধীর হইয়া উঠিল। রাজর্ষি ২।৪৮০।২৮; নিবিড় নির্জন বনে নির্মল সরসী—/ এমনি নিভৃত নিরালয়, মনে হয়,/ নিস্তব্ধ মধ্যাহ্নে সেথা বনলক্ষ্মীগণ/স্নান করে যায়। চিত্রাঙ্গদা ৩।১৬৮।১৯ ॥ [২২]॥ ॰ লম্ব। অনলসতা ॥ অনি-ত্যের যত আবর্জনা/পূজার প্রাঙ্গণ হতে নিরালম্বে করিবে মার্জনা/পরি-শেষ ১৫।৩১০।১২ ॥ [২২]॥ ॰ লোক। আলোকহীন ॥ সেই নিরালোক, নির্জন, বায়ুহীন, বদ্ধ ঘরটি কল্পনায় স্পষ্ট দেখিতে পাইলেন, শরীর শিহরিয়া উঠিল। বউ-হাট ১।৫০৪।৭; এইরূপে চারু তাহার সমস্ত ঘরকন্না তাহার সমস্ত কর্তব্যের অন্তস্তরের তলদেশে সুড়ঙ্গ খনন করিয়া নিরালোক নিস্তব্ধ অন্ধকারের মধ্যে অশ্রুমালাসজ্জিত একটি গোপন শোকের মন্দির করিয়া রাখিল। গল্প ২২।২৫৪।২৪; পূর্বতীরে বৃদ্ধ বট প্রাচীন প্রহরী/গ্রন্থিল শিকড়-গুলো কোথায় পাঠাত নিরালোকে/ যেন পাতালের নাগলোকে। আ-প্রদীপ ২৩।৮৮।১৫; অথচ আমাদের ইস্কুলের কচি ছেলেগুলোকে পর্যন্ত ধরিয়া যখন দলে দলে আইনহীন রসাতলের নিরালোক ধামে পাঠানো হয় তখন ইহারাই বলেন, কালান্তর ২৪।২৮৩।২৪; এমন-সকল নিরালোক চিত্তে আলো জ্বাললে দয়াধর্ম ত্যাগধর্ম মৈত্রীধর্মের মহতী বাণীর দ্বারা। ৩৭৩।৫; তার দিনগুলিকে নির্জীব নিরালোক নিষ্ঠুর করে তুলেছিল··· আ-রু-বি ২৭।৩২৭।৯; সমস্ত পৃথিবী-জোড়া দুঃসময়ের ছায়া আমাদের সকলেরই ভাগ্যকে নিরালোক করে তুলচে—চিঠি ৯।১৫০।৩; তার কোনো অংশ সুন্দর, কোনো অংশ নিরালোক এবং অনার্য—১৫৯।৫; যে মূঢ়তায় মানুষের মনকে নিরালোক করে, ৩০৬।৫; সেই দিন থেকে জলকষ্ট বলো, পথকষ্ট বলো, রোগ বলো, অজ্ঞান বলো, জমে উঠল কাংস্যবাদ্য-মন্দ্রিত নাট্যমঞ্চের নেপথ্যে নিরানন্দ নিরালোক গ্রামে গ্রামে। শিক্ষা ২১৬। ২০; সে আপন সংকীর্ণ সীমাবদ্ধ নিরালোক জীবযাত্রায় ক্ষীণজীবী হয়ে থাকে। ২৫২।৩॥ [২২]॥ ॰ লোকিত। অনালোকিত ॥ নিরালোকিত ঘাটে ···চিঠি ৩।১২৬।৭ ॥ [২২]॥ ॰ শী। নিরাকাঙ্ক্ষ ॥ মোহমুক্ত মনে নিরাশী হয়েই যথাসাধ্য কাজ ক'রে যেতে পারি যেন। বিশ্ব-ভা ২৭।৪০৮।২২ ॥ [২২]॥ গীতা ৩।৩০ ॥ ॰ শ্বাস। ভরসাহীন ॥ নিরাশ্বাস প্রণয়ের নিষ্ফল আবেগ। রা-রানী ১।২৮২।২৯; জীবনের শেষ দিবস অবধি/অসীম নিরাশ্বাস। সো-তরী ৩।১২১।৪; কিন্তু

শুধু কি নিরাশ্বাস দুঃখভোগেই এই দুঃখের পর্যবসান। আত্মশক্তি ৩।৫৭৭। ১৩; নিরাশ্বাস উদাস বাতাসে / নিঃশ্বসিয়া কেঁদে ওঠে বন। চিত্রা ৪।৩৪।৮; গৃহহীন যাত্রী সবে / বসে আছে নিরাশ্বাস—মালিনী ৪।১৪৫। ২০; পরম বিশ্বাস / চকিতে হইয়া ভঙ্গ মহা নিরাশ্বাস, কাহিনী ৫। ১১৪।৪; দস্যুহস্তে খোয়াইয়া নিঃস্ব রিক্ত শেষে/ফিরিয়া চলিতেছিল আপনার দেশে / নিরাশ্বাসে—কথা ৭।৩১। ১৭; কিন্তু আমরা আঘাত পাইয়া নিরাশ্বাস হইয়া কী করিলাম। পরিশিষ্ট ১০।৬১৬।১১; নিরাশ্বাস, আলস্য সংশয়,/এরা প্রভাতের নয়। গীতাঞ্জলি ১১।৮৭।৩; তাই আকাঙ্ক্ষারাজ্যে বসেই অর্ধ-নিরাশ্বাসভাবে কল্পনাপুত্তলী গড়িয়ে তাকে পূজো করচে। চিঠি ৫।১৫৩।১১ ॥ [২২] ॥ ০ স। নিরসন ॥ নিশার আঁধাররাশি করিয়া নিরাস / বনফুল অ-১।৫১।৫ ॥ [২২] ॥ ০ সক্ত। অনাসক্ত ॥ অথচ সেই সঙ্গেই একটা নিরাসক্ত বৈরাগ্যকে রক্ষা করতে পারলেই ভালো। র-১। ভূমিকা ৮/১২; নিরাসক্তভাবে কাজ করিয়া যাইব—আত্মশক্তি ৩।৫৬৬।২৯; কিন্তু মত যখন এমন বিষয় নিয়ে যেটা দেশের একেবারে মর্মের কথা তখন পাঠকের কাছ থেকেও অতটা বেশি নিরাসক্ত রসানুভূতি দাবি করা যায় না। গ্রন্থ-প ৮।৫২৪।২; নিরাসক্ত নিরাকাঙ্ক্ষ মহাযোগীশ্বর/উৎসর্গ ১০।৪৩।৫; গীতাতেও বলছে, ফলের আকাঙ্ক্ষা ত্যাগ করে নিরাসক্ত হয়ে কাজ করবে। শান্তি-নি ১৪।৫১১।১৪; বিস্মরণশক্তির প্রবলতা-বশত নিজের কবিতা থেকে নিজের মন যখন দূরে সরে যায় তখন সেই কবিতাকে অপর সাধারণ পাঠকের মতোই নিরাসক্তভাবে আমি প্রশংসা এবং নিন্দাও করে থাকি। গ্রন্থ-প ১৪। ৫৩০।৩; নিরাসক্ত নির্বিচল সেই শান্তি-সাধনার/পরিশেষ ১৫।২৬০।২; এক পারে বালুর চর,/নির্ভীক কেননা নিঃস্ব, নিরাসক্ত—পুনশ্চ ১৬।৭।৪; যেন নিরাসক্ত ঔৎসুক্যে, শে-স ১৮।৮৫। ৭; বৃক্ষশাখা রিক্তভার, ফলে তার নিরাসক্ত মন, / খেতে নাই ধান। নটরাজ ১৮।২৩৮।২৩; এমন স্থলে নিরাসক্ত মনে বিচার করিতে বসা তাঁর দ্বারা চলিবে না। পরিচয় ১৮। ৫১৮।৯; শিল্পী তুমি, আঁধারের ভূমিকায়/নিভৃতে রচিছ সৃষ্টি নিরাসক্ত নির্মম কলায়, বীথিকা ১৯।৬।১৭; তুমি কর বরদান দেবীসম ধীর আবির্ভাবে/নিরাসক্ত দাক্ষিণ্যের গম্ভীর প্রভাবে। ৫২।১০; যে-সৌন্দর্যের আনন্দ নিরাসক্ত আনন্দ তাতে জীবনের ক্ষয় নিবারণ করে, জাপানযাত্রী ১৯।৩৪১। ৪; শরীরকে মনকে একান্ত সংযত করে নিরাসক্ত প্রশান্ত মনে সৌন্দর্যকে নিজের প্রকৃতির মধ্যে গ্রহণ করা। ৩৪২।২২; আমরা ওদের ফুলের মতোই নিঃস্বার্থ নিরাসক্তভাবে ভালোবাসতে পারি। ৩৪৩।২৯; পৃথিবীতে সৃষ্টির যে লীলাশক্তি আছে সে-যে নির্লোভ, সে নিরাসক্ত, সে অকৃপণ; যাত্রী ১৯।

৪০৪।১৪ ; সে মুহূর্তে দেখিনু সম্মুখে / অজ্ঞাত সুদীর্ঘ পথ অতিদূর নিঃসঙ্গের দেশে / নিরাসক্ত নির্মমের পানে। প্রান্তিক ২২।৬।১৬ ; যবে শান্ত নিরাসক্ত গিয়েছি তোমার নিমন্ত্রণে/তোমার অমরাবতী সুপ্রসন্ন সেই শুভক্ষণে / মুক্তদ্বার ; সেঁজুতি ২২।২৭।২৬ ; মেয়েমানুষের পক্ষে এরূপ নিরাসক্ত ভাব তো ভালো নয়। গল্প ২২।২৪৯।৬ ; আমি তখন সন্ন্যাসী হইয়া নিরাসক্তচিত্তে ঘুরিয়া বেড়াইতে লাগিলাম। ৩৬৫।৫ ; পৌঁছিয়াছ তপঃশুচি নিরাসক্ত বৈশাখের পাশে, / আ-প্রদীপ ২৩।১১২।১৩ ; ওর মনটা অনেকটা নিরাসক্ত হয়ে এসেছে। গল্প ২৩।৩৩০। ৫ ; শান্ত নিরাসক্তচিত্তে বাস্তবকে··· সা-পথে ২৩।৪২৯।১৩ ; আধুনিক বিজ্ঞান যে নিরাসক্ত চিত্তে বাস্তবকে বিশ্লেষণ করে আধুনিক কাব্য সেই নিরাসক্তচিত্তে বিশ্বকে সমগ্রদৃষ্টিতে দেখবে, এইটেই শাশ্বতভাবে আধুনিক। ২০, ২১ ; এই-যে নিরাসক্ত সহজ দৃষ্টির আনন্দ এ কোনো বিশেষ কালের নয়। ২৩ ; সায়ান্সেই বল আর আর্টেই বল, নিরাসক্ত মনই হচ্ছে সর্বশ্রেষ্ঠ বাহন ; য়ুরোপ সায়ান্সে সেটা পেয়েছে কিন্তু সাহিত্যে পায় নি। ৪৩৪।১২ ; বিশ্বহারা/একখানি নিরাসক্ত সংগীতের ধারা। নবজাতক ২৪।৪২।৪ ; নির্বিশেষ প্রেম, নির্বিকার আনন্দ, নিরাসক্ত আত্মনিবেদন, এই হল দীক্ষামন্ত্র। বাঁশরি ২৪।১৭৪।৭ ; খ্যাতিমুক্ত বাণী মোর/মহেন্দ্রের পদতলে করি সমর্পণ / যেন চলে যেতে পারি নিরাসক্ত মনে / বৈরাগী সে সূর্যাস্তের গেরুয়া আলোয় ; রোগ ২৫।৫।১৬ ; নিরাসক্ত ভালোবাসা আপন দাক্ষিণ্য হতে / শেষ মূল্য পায় যেন তার। ৩৪।১৮ ; মানব তপস্বীবেশে / চিতাভস্মশয্যাতলে এসে / নবসৃষ্টি-ধ্যানের আসনে / স্থান লবে নিরাসক্ত মনে—জন্মদিনে ২৫।৯৪।১০ ; তুমি লোভী নও, তোমার নিরাসক্ত মনের সবচেয়ে বড়ো দান স্বাধীনতা। তিনসঙ্গী ২৫।২৩৬।৫ ; দেবতার উদ্দেশে আসে নৈবেদ্য, কিন্তু দেবতা থাকেন নিরাসক্ত। ২৬১।২৭ ; দেখেছি আপনার নিরাসক্ত পৌরুষের মূর্তি—৩৩৭। ৭ ; শরীর আজ রুগ্ন, মন আজ নিরাসক্ত। লিপিকা ২৬।১৬২।৬ ; অবশ্য যারা শ্রেণীগত বা দলগত বা বিশেষকালগত মমত্বের দ্বারা সম্পূর্ণ অভিভূত নয় তাদের বুদ্ধি অপেক্ষাকৃত নিরাসক্ত। সা-স্বরূপ ২৭।২৭৩।২৯ ; চিঠি ৩।২৩।১৪ ; নিরাসক্ত ভারতবর্ষের অবিচলিত স্থৈর্য তোমাকে তোমার কর্মের মধ্যে অনায়াসে রক্ষা করুক্। চিঠি ৬।৪৫।৯ ; আমার প্রকৃতি অত্যন্ত নিরাসক্ত। আমার মধ্যে স্নেহ প্রেম ভক্তির প্রবলতা নেই তা নয় কিন্তু তা আমাকে বাঁধে না। আমার নেশা নেই। সমস্তই আমি সহজে স্বীকার করি। চিঠি ৯।১৩৫।৮ ; ১৯৯।১৭ ; ধর্মযুদ্ধে অনিবার্য নিধনকার্য নিরাসক্ত মনেই করা যেতে পারে···২৬৩।১৪ ; ৩২৪।৩ ; কর্মের শেষ দণ্ড পুরস্কার দেবে ভাবীকাল, তখন তো উপস্থিত

থাকব না—তার পূর্বে থেকেই যতদূর সম্ভব নিরাসক্ত হতে পারাই ভালো। ৩৮০।২০; র-র ১৩।৩৮২।৩২ ॥ [১৮; ২২; ৩১]॥ ॰ সক্তি। অনাসক্তি॥ অথচ সেই প্রতীয়মান নিরাসক্তিই বর্তমান কারণের সঙ্গে যুক্ত হয়ে ওর 'পরে ঊর্মির শ্রদ্ধাকে সম্ভ্রমের সীমায় টেনে এনেছিল। দুইবোন ১১।৪২৬।১০; কিছু চাইলে না, কিছু নিলে না, এ কী নিষ্ঠুর নিরাসক্তি। তপতী ২১। ১৪৩।৩; কিছু দূরে গিয়ে আবার সেই শূন্য শুষ্ক ধরণী, গেরুয়া চাদরে ঢাকা তার নিরলংকৃত নিরাসক্তি। পারস্যে ২২।৪৮১।১১; এতে যে নিরাসক্তি আনে তা তামসিক নয়; তাতে মনকে অভয় করে, কর্মকে বিশুদ্ধ করে, লোভ মোহকে দূর করে দেয়। বিশ্ব-ভা ২৭।৩৪৭।২৪; আমি তাই বলি মুক্তি মানে ত্যাগ নয়, বৈরাগ্য নয়, আপন অনুরাগের হাতকড়ি খসিয়ে দেওয়া, তাকে নিরাসক্তির সিংহাসনে রাজা করা—তাকে পাওয়া কিন্তু ধরা নয়। চিঠি ৯।১২৫।৯; সেই নিরাসক্তির ভূমিকাতেই প্রশস্ত আকাশে গানের স্বরবৈচিত্র্য ছন্দোবৈচিত্র্যে খেলবার জায়গা পায়। ৩২৪।৪ ॥ [২২; ৩১] ॥ ॰ সবাব। আসবাবশূন্য ॥ উমার ছিল নিরাহারের তপস্যা, শেষকালে পাতা পর্যন্ত খাওয়া ছেড়েছিলেন। আমার হল নিরাস্‌বাবের তপস্যা—খাট পালঙ টেবিল কেদারা ছাড়তে ছাড়তে প্রায় এসে ঠেকেছে শূন্য দেয়ালে। শে-কবিতা ১০।৩২১।৮॥ [২২]॥ ॰ হার। অনাহার॥ উক্তিতির জন্য পূর্বশব্দ দ্র.। শে-কবিতা ১০।৩২১।৭; নিরাকার আইডিয়ায় আপনারা অভ্যস্ত, নিরাহার ভোজেও কি তাই? বাঁশরি ২৪। ১৫৬।২৬ ॥ তু. নিরশন ॥ [২২] ॥

নিরু/ৎকণ্ঠিতচিত্ত। নিরুদ্‌বিগ্নহৃদয় ॥ নিরুৎকণ্ঠিতচিত্তে গৃহের মধ্যে ডাকিয়া লইয়াছেন। আত্মশক্তি ৩।৫৪৯।১০ ॥ [২২]॥ ॰ ৎসুক। আগ্রহহীন ॥ কিন্তু ইতিহাসে দেখা যায় নিরুৎসুক হিন্দুগণ মরিতে কুণ্ঠিত হয় নাই। আ-সাহিত্য ৯।৪৯৫।২৪; যেখানে শুকনো ঘাসের হলদে মাঠে / চরে বেড়ায় দুটি-চারটি গোরু / নিরুৎসুক আলস্যে, / লেজের ঘায়ে পিঠের মাছি তাড়িয়ে; শে-স ১৮।৯৯।৩; প্রবল বরিষনে / পাংশু হল দিকের মুখ, / আকাশ যেন নিরুৎসুক,/ নদীপারের নীলিমা ছায় / পাণ্ডু আবরণে। বীথিকা ১৯।২৩।১৮; নিরুৎসুক দৃষ্টিতে আমাদের দিকে তাকিয়ে দেখলে, হয়তো মনে মনে প্রসন্ন হয় নি। পারস্যে ২২।৪৭১।২৪ ॥ [২২; ৩১] ॥ ॰ দ্দেশা। (স্ত্রী)। নিরুদ্দিষ্টা ॥ সেথায় আমি যাব যখন চৈত্র রজনীতে / বনের বাণী হাওয়ায় নিরুদ্দেশা, / চাঁদের আলোয় ঘুমহারানো পাখির কলগীতে/পথ হারানো ফুলের রেণু মেশা। মহুয়া ১৫।৮১।২২ ॥ [২০।৭৫]॥ ॰ দ্দেশ্য। উদ্দেশ্যবিহীন ॥ নিরুদ্দেশ্য ভ্রমণ নয়—চিঠি ৫।১৪০।৮ ॥ [২২]॥ ॰ দ্‌বিগ্ন। উদ্‌বেগশূন্য ॥ এই জন্য সমস্ত ব্যবস্থা বেশ সহজেই সম্পূর্ণ করিয়া, নিরুদ্‌বিগ্ন হইয়া চোখ বোজা

সহজ নয়। প-পঞ্চয় ২৬।৫৫৮।১৪; আশা করি এতদিনে তার সম্পর্কে নিরুদ্‌বিগ্ন হয়েচ। বিশ্বভারতী পত্রিকা। মাঘ ও চৈত্র ১৩৭৩। ১৮৫ পৃ. [২২]॥

নিরো/গী। যে রোগী নয়॥ প্রকৃতির শুশ্রূষাগারে আয়ডো ফর্মের গন্ধ নেই —জলেস্থলে আকাশে সবাই বলছে এটা নিরোগী নিকেতন। প-প-প্রান্তে ৪৮।১৯॥ [৫]॥ • ধি'। না-ধা। নিরোধ ক'রে॥ যা লিখেছ সব কটা সমাজের বিরোধী,/মতগুলো প্রগতির দ্বার আছে নিরোধি। ছড়া ২৬।৩১।১৪॥ [৩৭]॥

নির্‌/ঔৎসুক্য। অনাগ্রহ॥ নিরৌৎসুক্যই আন্তরিক নির্জীবতা। আ-রু-বি ২৭। ৩২০।১৮; মানুষের প্রতি মানুষের এত নিরৌৎসুক্য, এত ঔদাসীন্য অন্য কোনো দেশেই নেই, এর প্রধান কারণ এই যে, এদেশে হতভাগা মানুষের সমস্ত প্রাপ্য দেবতা নিচ্ছেন হরণ করে। চিঠি ৯।৪৩।২৩॥ [২২]॥ • ঘোষণ। উচ্চনিনাদ॥ ইতিহাসের আত্মজয়ী বিশ্বজয়ী/তাদের মাভৈঃ বাণী বাজে নীরব নির্ঘোষণে/নির্মল এই শরৎ-রৌদ্রালোকে/আশ্বিনের এই প্রথম দিনে। পুনশ্চ ১৬।১৪৩।১০॥ [২০।২; ২২]॥ • জনচর। নিভৃত-চারী॥ বিধাতা আমাকে নির্জনচর জীবরূপেই গঠিত করিয়াছিলেন। গল্প ১৮।২৮৯।১৫; কিন্তু সাহিত্য যেহেতু কো-অপারেটিভ বাণিজ্য নয়, জয়েন্ট্-স্টক্ কোম্পানি নয়, মিউনিসিপ্যাল কর্পোরেশন নয়, যেহেতু সে নির্জনচর একলা মানুষের, সেইজন্যে সকলপ্রকার আঘাত এড়িয়ে ও বেঁচে গেছে। সা-পথে ২৩।৫২৮।৭; আমি স্বভাবত নির্জনচর — চিঠি ৯।২৯৪।১৬॥ তু. একান্তবাসী॥ [৪৪]॥ • জনলক্ষ্মী। নির্জনের অধিদেবতা॥ তাই প্রাণপণে/আঁকড়িয়া ধরিতেছে আর্ত আলিঙ্গনে/নির্জনলক্ষ্মীরে। চৈতালি ৫।৫৮।১৭॥ [৪৪]॥ • জমিদার। জমিদারশূন্য॥ ধরণী নির্জমিদার নির্মহাজন হোক। কালান্তর ২৪।৪২৫।১৭॥ [২২]॥ • জীবন। প্রাণহীন, জড়॥ নইলে কমলাসনারও হবে ঐ নির্জীবন আসনেরই দশা। র-র ১৪।৯৪৪।১॥ [২২]॥ • ঝরিত। নির্গত॥ সৃষ্টির সমস্ত গতিপ্রবাহ নিত্যই একটা কোন্ কেন্দ্রস্থলে গিয়ে পড়ছে আর সেখান থেকে প্রতিধ্বনিরূপে নির্ঝরিত হচ্ছে আলো হয়ে, রূপ হয়ে, ধ্বনি হয়ে। প্রভাত-সং ১।৫০।১৬; আমার আহ্বান যেন অভ্রভেদী তব জটা হতে/উত্তারি আনিতে পারে নির্ঝরিত রসসুধা স্রোতে/ধরিত্রীর তপ্তবক্ষে নৃত্যচ্ছন্দে মন্দাকিনীধারা,/ভস্ম যেন অগ্নি হয়, প্রাণ যেন পায় প্রাণহারা। নটরাজ ১৮।১৯৮।২৩; সেই যিনি সুরের গুরু, তাঁরই চরণে তোমাদের নৃত্যের নৈবেদ্য আজ নির্ঝরিত করে দাও। নবীন ২২।৬৮।৫; এদেশে একদা বিদ্যার যে ধারা সাধনার দুর্গম তুঙ্গ শৃঙ্গ থেকে নির্ঝরিত হত সেই একই ধারা সংস্কৃতিরূপে দেশকে সকল স্তরেই অভি-ষিক্ত করেছে। শিক্ষা ২৩৩।৮॥ [২২;

৩৭]॥ ◦ ঝরিয়া। না-ধা। নির্ঝ'রিত হয়ে॥ তব দীপ্ত রৌদ্র তেজে নির্ঝ'-রিয়া গলিবে যে/প্রস্তর শৃঙ্খলোন্মুক্ত ত্যাগের প্রবাহ॥ গীত ১।১০৩।৩॥ [৩৭]॥ ◦ ঝরী। ঝরনা॥ তাহা দিব্য বেদনার করুণানির্ঝ'রী,—/নাম কি ঝামরী। মহুয়া ১৫।৭৩।১৯॥ [১০]॥ ◦ দয়দলিত। নিষ্ঠুরভাবে পিষ্ট॥ নির্দয়দলিত ঐ মানহারা মান-বীর কাছে/গ্রন্থ-প ২০।৪৩৯।১॥ [৪২।২]॥ ◦ দেয়াল। দেয়ালহীন॥ বস্তুত কাব্যে দেয়াল-ছাঁদা ঘরও কবির, নির্দেয়াল বাগানও তার। চিঠি ৯। ১২২।১॥[২২]॥ ◦ দেশিয়া। না-ধা। নির্দেশ ক'রে॥ মনে হল ভগবান/ সূর্যদেব সহস্র অঙ্গুলি নির্দেশিয়া/দিলেন দেখায়ে। চিত্রাঙ্গদা ৩:১৭৫।২॥[৩৭]॥ ◦ ধূম। ধোঁয়াহীন॥ তোমার আটাশে-যৌবনের সব সলতেই নির্ধূম জ্বলছে। চার-অ ১৩।২৯৪।১৮॥ [২২]॥ ◦ নিমিখ। অপলক॥ নূতন উষার সূর্যের পানে/চাহিল নির্নিমিখ। কথা ৭।৫৫। ১০॥ [২২]॥ ◦ বল। বলহীন॥ এ মাধুর্য করিতে সার্থক/এতখানি নির্বলের ছিল আবশ্যক। আরোগ্য ২৫।৫৮।৮॥ [২২]॥ ◦ বস্তুক। অনু. abstract. "তিনটি সাদা গোরু" এর মধ্যে "তিন" এবং "সাদা" শব্দকে নির্বস্তুক নাম দেওয়া যায় কেন। আ-প্রশ্ন অ-২। ৬৮৯।৯; সে আনন্দ বিশুদ্ধ কেন না সে নির্বস্তুক (abstract)। গ্রন্থ-প ২৫।৪৩৪। ১; ইংরেজিতে বলে অ্যাবস্ট্রাক্‌ট্ শব্দ। বাংলায়, এর একটা নতুন প্রতিশব্দের দরকার। বোধ করি 'নির্বস্তুক' বললে কাজ চলতে পারে। বাংলা-প ২৬। ৩৮০।১৯, ২০; ৪৩০।১২; ৪৩২।১; 'কী' বিশেষণ শব্দে অচেতন বা নির্ব-স্তুক বা অনির্দিষ্ট বোঝায়: ৪৩৬।৩; ৪৩৯।৫; ৪৪০।৪; সে আনন্দ বিশুদ্ধ কেন না সে নির্বস্তুক (abstract)। র-র ১৪।৯৭০।৮॥ [২০।২৫; ২২; ৪১।১]॥ ◦ বাককুণ্ঠিতা। মৌনী ও সংকুচিতা॥ উর্মিলা চিরবধূ—নির্বাক-কুণ্ঠিতা নিঃশব্দচারিণী। প্রাচীন-সা ৫।৫৪৯।২৮॥ [৪২।২]॥ ◦ বাকপুর। যমপুর॥ গেছে নির্বাকপুরে/ভক্তের ঝাঁক তার। খাপছাড়া ২১।৪৪।১৮॥ [২৪]॥ ◦ বাত। বায়ুপ্রবাহহীন॥ একমাত্র ভোরে নির্বাত সময়ে যাইতে সম্মত হয়। অনু. অ-২।৫২৩।৬॥ [১০]॥ ◦ বাঁধুনিক। শিথিল॥ মন উড়ু উড়ু, চোখ ঢুলু ঢুলু, /ম্লান মুখখানি কাঁদুনিক —/আলুথালু ভাষা, ভাব এলোমেলো, /ছন্দটা নির্বাঁধুনিক। খাপছাড়া ২১।১৮।২২॥[২০।৬১; ২২]॥ ◦ বাধ। বাধাহীন॥ সেই নির্ভীক নির্বাধ বিপুল মনুষ্যত্বের অধিকারী হইবার জন্যই আমাদিগকে পরস্পরের সঙ্গে পরস্পরকে ধর্মের বন্ধনে বাঁধিতে হইবে। রাজাপ্রজা ১০।৪৮৩।২; নির্মল নির্বাধ প্রেম। শান্তি-নি ১৪।৩৫২।৯॥ তু. নির্বারিত॥ [২২]॥ ◦ বারিত। বাধাশূন্য॥ যেথা নির্বারিত স্রোতে/ দেশে দেশে দিশে দিশে কর্মধারা ধায়/ অজস্র সহস্রবিধ চরিতার্থতায়—নৈবেদ্য ৮।৫৬।২০; হে চিরনির্মল, তব শান্তি

দিয়ে স্পর্শ করো চোখ, / দৃষ্টির সম্মুখে মম এইবার নির্বারিত হ'ক / আঁধারের আলোকভাণ্ডার। পূরবী ১৪।১৪৯।২০; দেখি নির্বারিত স্রোতে / সংগীত উদ্বেল নৃত্যে প্রতিক্ষণে করিতেছ জয় / মসীকৃষ্ণ বিঘ্নপুঞ্জ, পথরোধী পাষাণ-সঞ্চয়, / গূঢ় জড় শত্রুদল। পরিশেষ ১৫।১৯২।১৩; রাশিয়ার জনসাধারণ এতকাল পরে যে শিক্ষা নির্বারিত ও প্রচুরভাবে পাচ্ছে তাতে করে তাদের মনুষ্যত্ব স্থায়ীভাবে উৎকর্ষ এবং সম্মানলাভ করল। রা-চিঠি ২০।৩৪২।১৯; নির্বারিত করেছিল বিশ্বের চেতনা / আপনার নিঃসংশয় পরিচয়। নবজাতক ২৪।৬০।১॥ তু. নির্বাধ॥ [২২]॥ • বিকল। অব্যাকুল॥ তোমারে তেমনি দেখি নির্বিকল / অপ্রমত্ত পূর্ণতায়, হে প্রেয়সী, আছ অচঞ্চল। বীথিকা ১৯।৫২।৭॥ [২২]॥ • বিচল। অবিচল॥ নিরাসক্ত নির্বিচল সেই শান্তি-সাধনার / পরিশেষ ১৫।২৬০।২॥ [২২]॥ • বিদার। অভেদ্য॥ বক্ষে বাঁধি দাও এর ধর্মতত্ত্ব নির্বিদার, / নিঃশঙ্কে যেন সঞ্চরে নির্ভীক। গীত ১। ২৬১।২২॥ [২২]॥ • বিবেক। বিবেকশূন্য॥ কৃত্রিম আদর্শে মানুষকে এইরূপ নির্বিবেক করিয়া তোলে। ভারত ৪।৪৩৩।২৬; প্যুনিটিভ পুলিসের দ্বারা সমস্ত নিরুপায় গ্রামের লোককে বলপূর্বক ভারাক্রান্ত করিবার নির্বিবেক বর্বরতাও এই জাতীয়। রাজাপ্রজা ১০।৪৫০।১০॥ [২২]॥ • বিবেচক। অবিবেচক॥ যেখানে নির্বিবেচক অপমান ও অপঘাতে পীড়িত হওয়া দেশের লোকের পক্ষে এত সহজ, কালান্তর ২৪।৪৫৪।৬॥ [২২]॥ • বৃতি। নির্বাণ॥ নমো নমো বিদ্বেষের ভীষণা নির্বৃতি। কাহিনী ৫।৮০। ৯; জয় জয় পরমা নির্বৃতি হে নমি নমি। গীত ১।২৩০।৬॥ [১০]॥ • বেদ। স্বাবমানন॥ কে না জানে দরিদ্র বাঙালি কর্মচারীগণ কতদিন সুগভীর নির্বেদ এবং সুতীব্র ধিক্‌কারের সহিত আপিস হইতে চলিয়া আসে, তাহাদের অপমানিত জীবন কী অসহ্য দুর্ভর বলিয়া বোধ হয়, রাজাপ্রজা ১০। ৩৮৬।১৯॥ [১০]॥ • ব্যক্তিক। অনু. impersonal. সতীধর্ম নির্ব্যক্তিক, যাকে ইংরেজিতে বলে ইম্পার্সোনাল। যোগাযোগ ৯।২১২।২৩; মূলনীতি জিনিসটা নির্ব্যক্তিক, সেটা হল আর্টের গোড়াকার কথা। র-র ১৪।৯৩৩।৪১॥ [২০।২৫; ২২; ৪১।১]॥ • ভরী। নির্ভরশীল॥ আমাদের দেশে শ্বশুর-নির্ভরী পুরুষের দুর্গতি অনেক দেখেছি। চিঠি ৯।৩১৩।৯॥ [২০।১৯]॥ • ভূষণ। ভূষণহীন॥ বসনভূষণ-ঐশ্বর্যের গৌরব সর্বত্রই আছে, আর বিবসন নিরভূষণ ভিক্ষাচর্যের গৌরব ভারতবর্ষেই; প্রাচীন-সা ৫।৫৩৭।৭॥ [২২]॥ • ভেদ। অনবচ্ছিন্ন। ভেদহীন॥ আমার বুদ্ধির সঙ্গে রাঙা মুখে বাঁদরের / নির্ভেদ নির্ণয় করে / মাস্টার দিতেন কানমলা পুনশ্চ ১৬।৮৮।১২॥ [২২]॥ • মশক। মশাশূন্য॥ বাংলাদেশ ক্রমে ক্রমে নির্মানুষ হতে পারে, কিন্তু নির্মশক

হবে কী করে। গ্রন্থ-প ২৪।৪৯৬।১৪ ॥ [২২] ॥ ● **মহাজন**। মহাজনশূন্য ॥ উদ্ধৃতির জন্য 'নির্জমিদার' দ্র.। কালান্তর ২৪।৪২৫।১৭ ॥ [২২] ॥ ● **মাণপরতা**। সৃষ্টিশীলতা ॥ সেখানে সৃষ্টিপরতার জায়গায় নির্মাণপরতা আধিপত্য স্থাপন করে। আত্ম ২৭।২৪৭। ৪ ॥ [৪৪] ॥ ● **মানুষ**। মানুষশূন্য ॥ উদ্ধৃতির জন্য 'নির্মশক' দ্র.। গ্রন্থ-প ২৪।৪৯৬।১৪ ॥ [২২] ॥ ● **মানুষিক**। অমানুষিক ॥ এদের এই নির্মানুষিক সুব্যবস্থায় নিজেদের মুনাফা হয়, শিক্ষা ১৮৯।২০ ॥ [২২] ॥ ● **মোহ**। মোহহীন ॥ বৈজ্ঞানিকের নির্মোহ মন নিয়ে মেনে নিই যার মরণদশা সে মরবেই। চার-অ ১৩।২৪৮।২৩ ॥ [২২] ॥ ● **লক্ষ্য**। যা লক্ষ্য করা দুষ্কর ॥ তার প্রহরগুলি নিঃশব্দ নির্লক্ষ্য স্রোতের মতো বয়ে চলেছে, এ উপমাটায় হালের টাঁকশালের ছাপ লেগেছে বলেই মনে হয়। বাংলা-প ২৬।৪০৭।২৬ ॥ [২২] ॥ ● **লাজ**। লজ্জাহীন ॥ নির্লাজ কালো কলুষপঙ্ক / বুকে দাও প্রলয়ঙ্করী। ঘরে ৮।১৬৭।৩ ॥ [২২] ॥

**নিলজ্জ**। লজ্জাশূন্য ॥ কার্তিকঠাকুরটিকে নিয়ে যে রকম নিলজ্জপনা করেছে, ব্যঙ্গ-কৌ ৭।৩৬২।১৬ ; দ্রুত হস্তে নিলজ্জ সব বিশৃঙ্খলার প্রতি / রোগ ২৫।১৫।২৩ ॥ [২৬] ॥

**নিশাচর্য**। নিশাচরের বৃত্তি ॥ শুক্লপক্ষের গভীররাত্রে সেই নদীর দিকের প্রকাণ্ড ছাদটাতে একলা ঘুরিয়া ঘুরিয়া বেড়ানো আমার আর একটা উপসর্গ ছিল। এই ছাদের উপর নিশাচর্য করিবার সময়ই আমার নিজের সুর দেওয়া সর্বপ্রথম গানগুলি রচনা করিয়াছিলাম। জীবনস্মৃতি ১৭।৩৫৭। ২৭ ॥ [২০।৪০] ॥

**নিশি/দিবা**। অহরহ ॥ রয়েছে যাহা নিশিদিবা / রহিবে তাহা মম, উৎসর্গ ১০।২৩।১৩ ॥ [৪২।১] ॥ ● **দিশি**। দিনরাত ॥ নিশিদিশি আপনার ক্রন্দন গাহিলে / ক্রন্দনের নাহি অবসান। কড়ি-কো ২।৫৮।২৩ ; নিশিদিশি দাঁড়িয়ে আছ / মাথায় লয়ে জট, শিশু ৯।৯১।১৭ ॥ [৪২।১] ॥ ● **ভোজন**। অনু. supper. মিস অথবা মিসেস অমুককে নিশিভোজনে নিয়ে যাও ; য়ু-পত্র ১।৫৬৬।৮ ॥ [৪২] ॥

**নিশীথনিবিড়**। গভীর রাত্রির মতো ঘন ॥ আমি কুন্তল দিব খুলে। / অঞ্চলমাঝে ঢাকিব তোমায় / নিশীথনিবিড় চুলে। মানসী ২।২৫৬।২২ ॥ [৪২।১] ॥

**নিশ্/চঞ্চল**। অবিচলিত; চাঞ্চল্যরহিত ॥ এই নিস্তব্ধপ্রায় জগতের মধ্যে আমি ছিলুম এক কোণের মানুষ লাজুক, নীরব, নিশ্চঞ্চল। র-১। অবতরণিকা ১৩/০।১৯ ॥ [২২] ॥ ● **চিঠি**। চিঠিহীন ॥ নিঃশব্দ রাত্রির প্রহরগুলোকে দীর্ঘ বলে মনে হয়; তেমনিতরোই নিশ্চিঠি কাল কল্পনায় অত্যন্ত লম্বা হয়ে ওঠে। রা-চিঠি ২০।২৭৮।৬ ॥ [২২] ॥ ● **চেতন**। চেতনাহীন; অনু. insensate. বিশ্ব-পরিবার, / সুপ্ত নিশ্চেতন। চিত্রা ৪।৩২।৭ ; মিত্র যবে গৃহদ্রোহী, পৌর পরিবার / নিশ্চেতন।

মালিনী ৪।১৫৬।১৭ ; রোষে নিশ্চেতন / মা হয়ে আপন পুত্র দিলি দেবতারে, শেষকালে আমি রক্ষা করিব তাহারে ! কাহিনী ৭।১০৬।৫ ; প্রকৃতির নির্বাক ও নিশ্চেতন পদার্থের যে নিরাময় শান্তি ও নিঃশব্দতা তাহাই এই বালিকার মধ্যে নিশ্বসিত হইবে। গ্রন্থ-প ৭।৫৪৩।৪ ; প্রকৃতির সংসর্গে থাকতে থাকতে নির্বাক নিশ্চেতন পদার্থের ছাপ লেগে যায় দেহে মনে প্রাণে যাকে কবি বলেছেন Mute Insenate Things. শে-কবিতা ১০।৩৫৪।১৫-১৬ ; প্রভাতমহিমা ওর সম্বৃত রয়েছে নিশ্চেতনে, / তাহারি আভাস পাই মনে। মহুয়া ১৫।৭৯।১৯ ; কতবার ক্ষণিকের শিখা / আঁকিয়াছে ক্ষীণ টিকা / নিশ্চেতন নিশীথের ভালে। ১০২।২১ ; ভস্মরাশির মধ্যে যে প্রাণ নিশ্চেতন হয়ে আছে সেই প্রাণকে সঞ্জীবিত করবার এই ধারা। শান্তি-নি ১৬।৩৮২।২ ; এর অভাব সম্বন্ধে যে মানুষ স্বচ্ছন্দে নিশ্চেতন থাকে—আত্ম-বি ২৭।৩৩২।৯ ॥ [২২] ॥ ॰ চেতনতা। আমাদের মধ্যে প্রাণশক্তির অভাব ঘটিয়াছিল বলিয়াই একটা নিশ্চেতনতায় আমাদিগকে অভিভূত করিয়াছিল। পরিচয় ১৮।৪৭৫।২ ॥ [২০।৩৩ ; ২২]॥ ॰ চেতনা। চেতনাশূন্যতা ॥ রাতের পৃথিবী ভেসে উঠিয়াছে / বিধির নিশ্চেতনতায়, / নবজাতক ২৪।৩০।২২ ॥ [২০।৭৫ ; ২২] ॥ • চৈতন্য। চৈতন্যহীনতা ॥ আমাদের নিশ্চেষ্টতা নিশ্চৈতন্যের মধ্যেও সে একটা আরাম—শান্তি-নি ১৩। ৫১১।২৭ ॥ [২০।৪৪ ; ২২] ॥ • ছিদ্র। ছিদ্রহীন ॥ অতি অল্পকালের মধ্যেই ক্রিয়াকর্মে, জপে তপে, আসনে আচমনে, ধ্যানে স্নানে, ধূপে ধুনোয়, গোব্রাহ্মণ-সেবায়, শুদ্ধাচারের অচল দুর্গ নিশ্ছিদ্র করে বানালেন। শে-কবিতা ১০।২৮৯।৬ ॥ [২২]॥ • ছিপি। ছিপিশূন্য ॥ একটুকু-তলানি-ওয়ালা লেবেল-উঠে-যাওয়া চুলের তেলের নিশ্ছিপি একটা শিশি, সা-স্বরূপে ২৭। ২৫৫।১৬ ॥ [২২] ॥

নি(ঃ)শ্বসি/ত। শ্বাস, নিঃশ্বাস বা প্রশ্বাস। প্রবাহিত ॥ দীর্ঘ শীতের পর আজ মধ্যাহ্নে প্রান্তরের মধ্যে নববসন্ত নিশ্বসিত হইয়া উঠিতেই নিজের মধ্যে মনুষ্যজীবনের ভারি একটা অসামঞ্জস্য অনুভব করিতেছি। বিচিত্র-প্র ৫। ৪৭৩।২৮ ; আজ থেকে জীবনের শেষ দিন পর্যন্ত মনের গভীর আকাঙ্ক্ষা কি ওই ধোঁয়ার কুণ্ডলীর মতোই কেবল সঙ্গিহীন নিঃশ্বসিত হয়ে উঠবে ? যোগাযোগ ৯।২৫৪।১০ ; তখন শুনতে পাই জগৎব্রহ্মাণ্ডের গভীরতম মর্মকুহর হতে একটি মাত্র ধ্বনি অনন্তের মধ্যে নিশ্বসিত হয়ে উঠছে : শান্তি-নি ১৬। ৪২৭।২০ ; বাতাসে অদেখা অজানা ফুলের মৃদু গন্ধ যেন পা টিপে টিপে চলেছে, কখনো তারই মাঝে মাঝে নিশ্বসিত হয়ে উঠছে জানা ফুলের পরিচয়। সা-পথে ২৩।৪৬১।২৩ ; সে নয় ইকনমিক্স্-পরীক্ষাবাহিনী/আতপ্ত বসন্তে আজি নিশ্বসিত যাহার কাহিনী।

সানাই ২৪।১২৪।৫ ; আমাদের দেশেও নিয়ত ডাক পড়ছে, দৈববাণী আকাশে বাতাসে নিয়তই নিঃশ্বসিত। পল্লী-প্র ২৭।৫২৭।১১ ; ইহা কেবল বর্ণনামাত্র বা কথার কথা নহে, কেবল একটুকু পরিষ্কার উক্তি নহে, ইহার মধ্য হইতে গোপনে বিরহিণীর নিশ্বাস নিশ্বসিত হইয়া আমাদের হৃদয় স্পর্শ করিতেছে। র-র ১৩।৮২৬।২৪ ; প্রকৃতির অবিরাম-নিশ্বসিত বিচিত্র বাণী এখনও নিঃশেষিত হয় নাই ; ৮২৯।৩৪ ॥ [১৮ ; ২২] ॥ ◦ তে। না-ধা। নিশ্বসিত হতে ॥ পূর্ণিমার অমলচন্দনে / মাথা হয়ে নিশ্বসিতে চন্দ্রমার বক্ষোহার-'পরে। বনবাণী ১৫।১২৮।১৮ ॥ ◦ য়া। না-ধা। নিশ্বসিত হয়ে ॥ কপোলে কানের কাছে যায় নিশ্বসিয়া/কে জানে কাহার কথা বিষণ্ণ বাতাস। মানসী ২।১৮০।৯ ; শূন্য-পানে চাহিয়া থাক তুমি,/নিশ্বসিয়া উঠে কাননভূমি। বিচিত্রিতা ১৭।৮।৬ ॥ [৩৭] ॥

**নিশ্বা/সঘাতকতা**। প্রাণঘাতকতা ॥ বিশ্বাসঘাতক হঠাৎ একদিন নিশ্বাসঘাতকতা করবে বলে সন্দেহ হচ্ছে। প-প-প্রান্তে ১২৫।১৫ ॥ [২৮] ॥ ◦ **সরোধকর**। যাতে নিশ্বাস রুদ্ধ হয় ॥ এক মুহূর্তে বিশ্বজগতের উপর হইতে একটা প্রকাণ্ড সংশয় যেন নিশ্বাসরোধকর দুঃস্বপ্নের মতো দূর হইয়া গেল। গোরা ৬।৩৩১।১৯ ; কারাগার হইতে বাহির হওয়ার পর হইতে গোরার কাছে সমস্ত দিন এত লোকসমাগম হইতে লাগিল যে তাহাদের স্তবস্তুতি ও আলাপ-আলোচনার নিশ্বাসরোধকর অজস্র বাক্যরাশির মধ্যে বাড়িতে বাস করা তাহার পক্ষে অসাধ্য হইয়া উঠিল। ৫২৯।১৪ ॥ [৪৪] ॥ ◦ **সম্পন্দিত**। আন্দোলিত ॥ নিশ্বাসম্পন্দিত রমেশের বক্ষপটে আশ্রয় লাভ করিয়া সে আরাম বোধ করিল। নৌকাডুবি ৫।১৭৩।১৭ ॥ [৪২।১] ॥ ◦ সিয়া। না-ধা। নিশ্বাস মোচন ক'রে ॥ নিশ্বাসিয়া উঠল হু হু / ধূ ধূ বালুর ডাঙা—ক্ষণিকা ৭।২৬৬। ২৩ ॥ [৩৭] ॥

**নিষ্/কপট**। অনু. guileless. উহারা যুদ্ধপ্রিয় এবং সমস্ত ব্যবহারেই অত্যন্ত ন্যায়পর, নিষ্কপট। অনু. অ-২।৫৬৫।৮ ॥ [১৭ ; ২২] ॥ ◦ **করুণ**। অকরুণ ॥ আপন নিষ্করুণ সংসারে নিমগ্ন হয়ে রইলেন অধ্যয়ন অধ্যাপনায়। চার-অ ১৩।২৬৯।৫ ; তবু অন্তরে আমার প্রতি নিষ্করুণ হবেন না। কালান্তর ২৪। ৪১৩।২৪ ; নিষ্করুণ হয়ে তোমরা তাদের মিলনপালায় রসভঙ্গ করবে না একথা ধরে নিতে পারি। চিঠি ৫। ২৮৯।১৩ ॥ ষ্য। নিষ্কারুণ্য দ্র. [২২] ॥ ◦ **কর্মণ্য**। কর্মশূন্য ॥ নিষ্কর্মণ্য যে তাহারই অহোরাত্র স্তবের দরকার হয়। কালান্তর ২৪।২৫৪।১১ ॥ [২২] ॥ ◦ **কল**। অখণ্ড ॥ সে স-কল অর্থাৎ তার মধ্যে সমস্ত অংশ আছে, তবু সে নিষ্কল, তাকে অংশে খণ্ডিত করলেই সে থাকে না। সা-পথে ২৩।৪১৮।২৭ ; নাহি বিনাশ বিকার বিশোচন, নাহি দুঃখ সুখ তাপ ; / নির্মল নিষ্কল নির্ভয়

অক্ষয়, নাহি জরা জর পাপ। গীত ১।১১৪।৬ ॥ [২২] ॥ ॰ কারণ। বিনা কারণ॥ দিত দেখা / দেবতার অশ্রু-হীন চোখে জলরেখা / নিষ্কারণে। চিত্রা ৪।৮৬।৮ ; ছুটোপুটি ঝগড়াঝাঁটি ছিল নিষ্কারণেই, বিচিত্রিতা ১৭।৪০।৬ ; চেতনাকে নিষ্কারণ বেদনায় / সকল সীমার পরপারে দেয় পাঠিয়ে। শে-স ১৮।৫৩।২২ ; নিষ্কারণ দুখে / পাঠাইয়া দেয় মোর চেতনারে / সকল সীমার পারে। ১১৪।১ ; ফুল ফোটাবার যে রাগিণী বকুল শাখায় সাধা, / নিষ্কারণে ওড়ার আবেগ চিলের পাখায় বাঁধা, সেঁজুতি ২২।৩৪।৮ ; পূর্ণ হয়েছে বিচ্ছেদ, যবে ভাবিনু মনে, / একা একা কোথা চলিতেছিলাম নিষ্কারণে। সানাই ২৪। ১৩৮।২ ; কী যে ভাবিস তুই অন্যমনে / নিষ্কারণে—নৃ-চণ্ডা ২৫।১৬৪।২৩ ; তোর তরুণ জীবন দিলি নিষ্কারণে/মৃত্যুপিপা-সিনীর পায় রে। শ্যামা ২৫।১৯৬।২ ॥ [২২] ॥ ॰ কারুণ্য। নির্দয়তা ॥ কবি বাল্মীকি যেমন পাপবুদ্ধির বিরুদ্ধে করু-ণার আঘাতে এক নিমেষে হঠাৎ প্রথম অনুষ্টুপ্ উচ্চারণ করেছিলেন তেমনি সন্দীপবাবুও ধর্মবুদ্ধির বিরুদ্ধে নিষ্কা-রুণ্যের আঘাতে এই কথাগুলি হঠাৎ বলে উঠলেন—ঘরে ৮।১৬৭।১৮ ॥ [২০। ৪৪ ; ২২]॥ ॰ কার্পেট। কার্পেটহীন ॥ নিষ্কার্পেট মেঝের এক কোণে যেমন-তেমন একখানা টেবিল ; রা-চিঠি ২০। ২৭৭।১ ॥ [২২] ॥ ॰ কিঞ্চন। নিঃস্ব ॥ শিবের ভিক্ষার ঝুলির টানে আমরা হব নিষ্কিঞ্চন। কা-যাত্রা ২২।১৫২।১১ ; তিনি নিষ্কিঞ্চন হয়ে দ্বারে দ্বারে এই বার্তা বহন করে এনেছিলেন যে, ধনের উপর আশ্রয় করলে চলবে না, পরম আশ্রয় যিনি তিনি বিশ্বকে পূর্ণ করে রয়েছেন। খৃষ্ট ২৭।৫০২।১৫ ; একেবারে নিঃসম্বল, নিষ্কিঞ্চন হয়ে··· খৃষ্ট ৬২।১৫ ॥ [২২] ॥ ॰ কিন্তু। নিঃসংশয় ॥ কিন্তু কী রে! একেবারে নিষ্কিন্তু হয়ে যা, উপরে মাথা তুলে। মুক্তধারা ১৪।২১৭।২৬ ॥ [২২] ॥ ॰ ক্রমিলা। না-ধা। নিষ্ক্রমণ করল ॥ বর্তমান কাল হতে নিষ্ক্রমিলা নিত্য-কাল-মাঝে—পরিশেষ ১৫।৩১১।১৫ ॥ [৩৭] ॥ ॰ খদ্দর। খদ্দরহীন ॥ কাল চায়ের নিমন্ত্রণে যাবার পূর্বেই আমার নিষ্‌খদ্দর বেশ নিয়ে একসহস্র-একতম বার কলিকা যে আলোচনা উত্থাপিত করেছিল, তাতে তার কণ্ঠস্বরে মাধুর্য-মাত্র ছিল না। গল্প ২৪।২১৭।১২ ॥ [২২] ॥ ॰ ঠাদ্রঢ়িষ্ঠ। নিষ্ঠায় দৃঢ়তম ॥ সময়কালে এই দীনহীনবেশী ভূষণহীন বাক্যহীন নিষ্ঠাদ্রঢ়িষ্ঠ শক্তিই জাগ্রত হইয়া সমস্ত ভারতবর্ষের উপরে আপন বরাভয়হস্ত প্রসারিত করিবে,—ভারত ৪।৩৬৯।৭ ॥ [৪২।১]॥ ॰ ঠুরবেত্রাহত। নির্দয়ভাবে বেত্রাঘাতপ্রাপ্ত ॥ সেই মহেন্দ্র যখন এতদিন পরে প্রথম সম্ভা-ষণে হাসিয়া সেই কথাটারই অব-তারণা করিল, তখন নিষ্ঠুরবেত্রাহত শিশুর কোমল দেহের মতো আশার সমস্ত মনটা সংকুচিত ব্যথিত হইতে লাগিল। চো-বালি ৩।৪৫৬।১৭ ॥ [৪২। ১] ॥ ॰ পত্র। পত্রহীন ॥ এই পুরানো

কথাটা হঠাৎ আজ যেন একদিনে ঢাকা পড়ে গেছে বসন্তে নিষ্পত্র কিংশুকের শাখা যেমন করে ফুলে ঢেকে যায়। ন-পূজা ১৮।১৬৬।২৩॥ [২২]॥ ∘ **পরোয়া**। বেপরোয়া॥ বিদেশী কর্তৃমহলে নিষ্পরোয়ায় অযথা বা যথোচিত দাবিদাওয়া করায় ঐ কয়েক মাসে রানীর অসামান্যতার পরিচয় পাওয়া গেছে। প-প-প্রান্তে ৭।১২॥ [২২]॥ ∘ **প্রতিভ**। প্রতিভা-হীন; জড়॥ বাতাসে সত্যের যে-প্রভাব ভেসে বেড়ায় তা দূরের থেকেই আসুক বা নিকটের থেকে, তাকে সর্বাগ্রে অনুভব করে এবং স্বীকার করে প্রতিভাসম্পন্ন চিত্ত; যারা নিষ্প্রতিভ তারাই সেটাকে ঠেকাতে চায়, এবং যেহেতু তারা দলে ভারী এবং তাদের অসাড়তা ঘুচতে অনেক দেরি হয় এই কারণেই প্রতিভার ভাগ্যে দীর্ঘকাল দুঃখভোগ থাকে। সা-পথে ২৩।৪১৭।২৮॥ [২২; ২৯]॥

**নিস্তব্ধআসীন**। নীরবে উপবিষ্ট॥ পাড়ার বস্তিগুলির উপরে তখনো একখানা করিয়া সাদা কুয়াশা, ডিম্ব-গুলির উপরে নিস্তব্ধ-আসীন রাজ-হংসের মতো স্থির হইয়াছিল। নৌকাডুবি ৫।৩৩৭।৪॥ [৪২।২]॥

**নিস্তল**। বর্তুল। তলহীন॥ বাহিরেতে নিস্তরঙ্গ, অন্তরেতে নিস্তব্ধ নিস্তল। বীথিকা ১৯।৫২।২॥ তু. নিতল॥ [১৭; ২১।২; ২২]॥

**নিস্পন্দসুন্দরী**। নিশ্চলসুন্দরী॥ যেন মূর্তিমতী মধ্যাহ্নলক্ষ্মী! সহসা দিবসের কর্মের মাঝখানে একটি নিস্পন্দসুন্দরী অবসর প্রতিমা। গল্প ২১।২২৫।২৩॥ [৪২।১]॥

**নীড়বিরাগী**। কুলায়-অনাসক্ত॥ প্রথম আলোর চরণধ্বনি উঠল বেজে যেই / নীড়বিরাগী হৃদয় আমার উধাও হল সেই। গীত ১।১৪২।১১॥ [৪২।১]॥

**নীতিপণ্ডিত**। নীতিবিষয়ে পণ্ডিত॥ নীতিপণ্ডিতেরা জগতের প্রয়োজনের দিক হইতে নীতি-উপদেশ দিয়া মঙ্গল-প্রচার করিতে চেষ্টা করেন এবং কবিরা মঙ্গলকে তাহার অনির্বচনীয় সৌন্দর্য-মূর্তিতে লোকের কাছে প্রকাশ করিয়া থাকেন। সাহিত্য ৮।৩৬৪।২৩॥ [৪২।১]॥

**নীর/বিত**। নিস্তব্ধ॥ সুধামাখা কথাগুলি চিরতরে নীরবিত, / হাসিমাখা আঁখি-গুলি চিরতরে নিমীলিত। শৈশব-সং অ-১।৫১৮।১৩; অনুষ্ঠান তো বারো-মাস চলবে না। তাই বলেই তো নীরবিত সাহানা-সংগীতের সঙ্গে সঙ্গেই বরবধূর মহাশূন্যে অন্তর্ধান কেউ প্রত্যাশা করে না। ছন্দ ২১।৪২০।১৭॥ [২০।১৮]॥ ∘ **বিল**। না-ধা। নীরব হল॥ এত বলি নীরবিল ক্ষুব্ধ যুবাবর! বনফুল অ-১।৯৪।১২॥ [৩৭]॥

**নীরুগী**। রোগশূন্য, সুস্থ॥ মায়েরা যদি ছেলেদের শরীর এতটা নীরুগী রাখতে চান যাতে মাস্টারের হাত এড়াতে না পারে তা হলে ব্রজেশ্বরের মতো চাকর খুঁজে বের করবেন। ছেলেবেলা ২৬। ৫৯৬।২৮॥ [৫]॥

**নীরোগী**। রোগহীন, সুস্থ॥ আমরা ডাক্তার, রোগীর দুঃখটাই জানি,

নীরোগীর দুঃখ ভাববার জিনিস নয়। গৃহ ১৭।১১৭।২১ ॥ [৫] ॥

**নীল/রক্তবান**। অনু. blue-blooded. ইংলণ্ডের অনেক নীলরক্তবান্ আমীর-দের কণ্ঠস্বরে এই রকম গদ্‌গদ জড়িমা। শে-কবিতা ১০।৩৫২।১৫ ॥ [২০।৩৭ ; ৪২] ॥ ০ **স্নিগ্ধ**। নীল ও স্নিগ্ধ ॥ নব বর্ষার এই সমারোহের মধ্যে যেমনি বিহারীর দৃষ্টি পড়ে, অমনি তাহার হৃদয়ের দ্বার উদ্‌ঘাটন করিয়া আকা-শের এই নীলস্নিগ্ধ আলোকের মধ্যে কে একাকিনী বাহির হইয়া আসে, চো-বালি ৩।৪৭৬।২৭ ॥ [৪২।২] ॥

**নীলিম রশ্মি**। অনু. indigo. প্রতিদিন সন্ধেবেলায় কটিদেশে নীলিমরশ্মি প্রক্ষেপ করে থাকি···চিঠি ৪।২০২।১৭॥ [৪২] ॥

**নুয়াইয়া**। ধাতুরূপ — নুইয়ে ॥ পরে নীলাম্বর হতে/ধীরে নামাইয়া আঁখি ; নুয়াইয়া গ্রীবা,/টুটিয়া লুটিয়া যাব বায়ুস্পর্শভরে/ক্রন্দনবিহীন, মাঝখানে ফুরাইবে/কুসুমকাহিনীখানি আদি-অন্তহারা। চিত্রাঙ্গদা ৩।১৭৬।২৫ ॥ [২৬।১] ॥

**নৃ,তত্ত্ব**। অনু. ethnology. আমরা নৃতত্ত্ব অর্থাৎ ethnologyর বই যে পড়ি না তাহা নহে, সেই বইপড়ার দরুন আমাদের ঘরের পাশে যে হাড়ি-ডোম কৈবর্ত-বাগদি রহিয়াছে তাহাদের সম্পূর্ণ পরিচয় পাইবার জন্য আমাদের লেশমাত্র ঔৎসুক্য জন্মে না তখনই বুঝিতে পারি, পুঁথি সম্বন্ধে আমাদের কত বড়ো একটা কুসংস্কার জন্মিয়া গেছে—পুঁথিকে আমরা কত বড়ো মনে করি এবং পুঁথি যাহার প্রতিবিম্ব তাহাকে কতই তুচ্ছ বলিয়া জানি। আত্মশক্তি ৩।৫৮৭।১১ ; যে-সব প্রদেশ বিশেষভাবে নৃতত্ত্ব-আলোচনার উপ-যোগী সে-সব জায়গায় পথিকদের জন্যে নৃতত্ত্ববিৎ উপদেশকে তৈরি করে নেওয়া হয়েছে। রা-চিঠি ২০।৩১৭। ১৭ ; সঞ্জীবচন্দ্র তাঁর 'পালামৌ' গ্রন্থে কোল নারীদের নাচের বর্ণনা করে-ছেন। নৃতত্ত্বে যেমন করে বিবরণ লেখা হয় এ তা নয়, লেখক ইচ্ছা করেছেন নাচের রূপটা রসটা পাঠক-দের সামনে ধরতে। ছন্দ ২১।৩৬৮।১৬॥ [৪২ ; ৪৪] ॥ ০ **বিৎ(দ্)**। অনু. ethnologist. উদ্ধৃতির জন্য পূর্বশব্দ দ্র.। রা-চিঠি ২০।৩১৭।১৭ ; আমাদের সহযাত্রীর মধ্যে একজন জর্মন নৃতত্ত্ব-বিদ্ সস্ত্রীক ভারতবর্ষে চলেছেন। প-প-প্রান্তে ২৫।৮॥ তু. মানবতত্ত্ববিৎ॥ [৪২ ; ৪৪] ॥ ০ **বিদ্যা**। অনু. ethno-logy. শুনেছি তিনি ফিজিক্‌সের অধ্যাপনা করেন। তাহলে বোঝা যাচ্ছে তিনি নৃতত্ত্ববিদ্যার আঙ্গিক দিকটার চর্চা করেন ; আমরা এর মানবিক দিকটা নিয়ে আছি। প-প-প্রান্তে ২৫।১১-১২ ॥ [৪২ ; ৪৪] ॥

**নৃ,ত্য/পর**। নর্তনশীল ॥ আমাকে চকিত আভাসে জানিয়ে দিয়ে গেল এই জলযবনিকার অন্তরালে নিঃশব্দ জীব-লোকে নৃত্যপর প্রাণের আনন্দের কথা, সা-পথে ২৩।৪৫২।২১ ॥ [৪৪] ॥ ০ **পরা**। (স্ত্রী)। নর্তনশীলা ॥ মাঝে

মাঝে সুরপুরে / নৃতপরা মেনকার কনক-নূপুরে / তালভঙ্গ হত। চিত্রা ৪।৮৬।২ ; সেই তো নৃত্যপরা উর্বশীর নূপুরে ক্ষণে ক্ষণে তাল কাটাইয়া দেয়। পরিচয় ১৮।৫৩৩।৫ ; আকাশের আঙিনায় শান্ত যেথা পাখির কাকলি/ সুরসভা হতে সেথা নৃত্যপরা অপ্সর-কন্যার / বাষ্পে-বোনা চেলাঞ্চল উড়ে পড়ে, দেয় ছড়াইয়া / স্বর্ণোজ্জ্বল বর্ণ-রশ্মিচ্ছটা। প্রান্তিক ২২।১৪।২ ; নৃত্যপরা বনাঙ্গনা বনাঙ্গনে সঞ্চরে,/ চঞ্চলিত চরণ ঘেরি মঞ্জীর তার গুঞ্জরে। নৃ-চণ্ডা ২৫।১৬২।১৩ ॥ [২১।২ ; ৪৪] ॥

**নেই কর্**। সং-ধা। বৃথা তর্ক কর্ ॥ ফের আবার নেই করছিস্। প্র-প্রতি ১।১৬৯।১২ ॥ বউ মানুষের অত 'নেই' করা শোভা পায় না। নৌকাডুবি ৫।২৭৮।১১ ॥ [৩৬] ॥ <ন্যায় ॥

**নেড়াছন্দ**। অনু. blankverse. প্রশান্ত মাঝে মাঝে ইচ্ছা প্রকাশ করেছেন যেন আমি নেড়াছন্দে ব্ল্যাঙ্কভার্সে নাটক লিখি। প-প-প্রান্তে ৮৭।২০ ॥ [৪২] ॥

**নেতি/বাচক**। অনু. negative. ইতি-বাচক (affirmative) ও নেতিবাচক (negative) দুইরূপেই বলাইয়া লইতে হইবে। ইং-সোপান অ-২।২৮৬।২৩ ; আমরা প্রাচ্য সভ্যতা কথাটা ব্যবহার করে থাকি, কিন্তু এ সভ্যতা এশিয়ার ভিন্ন ভিন্ন দেশের চিত্তের সমবায়-মূলক নয় ; এর যে পরিচয় সে নেতিবাচক, অর্থাৎ এ সভ্যতা য়ুরোপীয় নয় এইমাত্র। স-নীতি ২৭।৪৭৩।২ ॥ [২৯ ; ৪২] ॥ ০ **সূচক**। অনু. negative. যে-স্বাধীনতা সম্বন্ধহীনতায়, সেটা নেতিস্বূচক, সেই শূন্যতামূলক স্বাধীন-তায় মানুষকে পীড়া দেয়। কালান্তর ২৪।৩৪১।২৮ ; যখন দেশের স্বাধীনতা চাই, তখন নেতিস্বূচক স্বাধীনতা চাই নে, তখন দেশের সকল লোকের সঙ্গে সম্বন্ধকে যথাসম্ভব সত্য ও বাধা-মুক্ত করতে চাই। ৩৪২।১৩ ॥ [৪২ ; ৪৪] ॥

**নেপথ্য/গৃহ**। গোপনগৃহ ॥ ক্ষেমঙ্করী তাঁহার ক্ষুদ্র ঘরকন্নার সমস্ত নেপথ্যগৃহ কমলাকে দেখাইলেন। নৌকাডুবি ৫। ৩৯৩।১৪ ॥ [৪২।১] ॥ ০ **বাসিনী**। (স্ত্রী)। অন্তরালবর্তিনী ॥ পূর্ণ নেপথ্য-বাসিনীকে স্মরণ করিয়া সোৎসাহে কহিল, প্র-নির্বন্ধ ৪।২৪৫।১ ॥ [৪৪] ॥

**নেশন বাঁধ্**। সং-ধা। জাতিতে সংহত হ ॥ কিন্তু সম্পূর্ণ নেশন বাঁধিতে না-বাঁধিতে বর্বর জাতির অভিঘাতে তাহা ভাঙিয়া টুকরা হইয়া গেল। আত্ম-শক্তি ৩।৫১৬।১০ ; আমাদিগকে নেশন বাঁধিতে হইবে — কিন্তু বিলাতের নকলে নহে। পরিশিষ্ট ১০।৬২৩।৭ ॥ [৩৬।১] ॥

**নৈঃ/শব্দ্য**। নিশব্দতা ॥ সময় ফুরায় যদি, তবে তারপরে / শান্ত হ'ক সে-নির্ঝর নৈঃশব্দ্যের নিস্তব্ধ সাগরে। মহুয়া ১৫।৪৩।৮ ; তোমার মন্দিরে / দিনান্তে এসেছি আমি নিশীথের নৈঃ-শব্দ্যের তীরে / আরতির সান্ধ্য ক্ষণে ; পরিশেষ ১৫।১৬২।১৮ ; সন্ধ্যার নৈঃশব্দ্য উঠে সহসা শিহরি ; বীথিকা ১৯।১৭।

১০; সে মহানৈঃশব্দ্য-মাঝে বেজে ওঠে মানবের বাণী/বাধা নাহি মানি। ১০৩।১৩; তোমাদের সম্মিলিত নৈঃশব্দ্য থেকে অনুমান করি সেই যুগলপত্র কৈবল্য লাভ করেছে। রা-চিঠি ২০। ২৭৮।২ ॥ [২০।৪৪] ॥ ০ সঙ্গিক। সঙ্গাভাবজাত ॥ আমার সত্যকার স্বভাবটা বোধ হয় নৈঃসঙ্গিক সঙ্গের প্রভাব তাকে বল দেয় না, তাকে অলস করে। প-প-প্রান্তে ৭৭।২১ ॥ [২০।৪৩] ॥

**নৈ/রাজ**। অনু. anarchy. উদ্ধৃতির জন্য 'দ্বৈরাজ' দ্র. ॥ যাত্রী ১৯।৩৯৭।২৯ ॥ [২০।৪২ ; ৪১।১] ॥ ০ জ্যপন্থী। অনু. anarchist. প্রকৃতির শাসন সম্বন্ধে বৌদ্ধধর্ম গোড়া থেকেই একেবারে নৈরাজ্যপন্থী, anarchist. র-র ১৩। ১৫।১৯ ॥ [২০।৪৪ ; ৪২ ; ৪৪] ॥ ০ শ। নিরাশ ॥ সে কি হয় মশায়! আশা দিয়ে নৈরাশ! শ্বশুরবাড়ি এসে মটন চপ খেতে পাব না? প্র-নির্বন্ধ ৪। ২৩৫।২৭ ॥ [২০।৪২] ॥ ০ শ্য। নিরাশ, হতাশা ॥ কোথাও রহস্যঘন অরণ্যের ছায়াময় ভাষা,/কোথাও পাণ্ডুর শুষ্ক মরুর নৈরাশ্য, নবজাতক ২৪।৬২।৬; আমার মর্মের ছন্দ পাখির ভাষায়/ অফুরান নৈরাশায়/উছলিতে থাকে একতানে/আন-মননীর কানে কানে। সানাই ২৪।১৩৬।১২ ॥ [২০।৪২] ॥

**নৈর্ব্যক্তিক**। অনু. impersonal. নিতান্ত নৈর্ব্যক্তিকভাবে এ-কাজ করা অসম্ভব —নৌকাডুবি ৫। সূচনা ১।৩; ধন নির্মম, নৈর্ব্যক্তিক। রা-চিঠি ২০।৩৩২। ২০; মানবিক সত্তাকে সম্পূর্ণ ছাড়িয়ে যে নৈর্ব্যক্তিক জাগতিক সত্তা, তাঁকে প্রিয় বলা বা কোনো-কিছুই বলার কোনো অর্থ নেই। মা-ধর্ম ২০।৩৯৩।৩; তা বলে সেটা যে নৈর্ব্যক্তিক শাশ্বত সত্যে প্রতিষ্ঠিত, এ কথা বলা যায় কী করে। ৩৯৫।১১; একেই বলা যায় নৈর্ব্যক্তিক, impersonal। সা-পথে ২৩।৪২৫।১৬; এ দেখা নৈর্ব্যক্তিক— নিছক দেখা; ৪২৬।২; আধুনিকতার যদি কোনো তত্ত্ব থাকে, যদি সেই তত্ত্বকে নৈর্ব্যক্তিক আখ্যা দেওয়া যায়, ৪২৯।১০; নিন্দার মাদক রসভোগের নৈর্ব্যক্তিক প্রবৃত্তিই এর মূলে। ৫২৭। ২৮; মেয়েদের জীবনের চরম লক্ষ্য ব্যক্তিগত, আপনাদের নৈর্ব্যক্তিক। তিনসঙ্গী ২৫।২৬১।১৯; কিন্তু যে জ্ঞান নৈর্ব্যক্তিক, সব মেয়ের তার প্রতি টান থাকে না। ২৮৪।৩০; সাহিত্যে তত্ত্ব-কথাও তেমনি, তা নৈর্ব্যক্তিক; তাকে নিয়ে বিহ্বল হয়ে পড়লে চরিত্রের বিচার আর এগোতে চায় না। সা-স্বরূপ ২৭।২৫৭।২৫; কিন্তু শিক্ষা ব্যাপারটা ভূরি উৎপাদনের যান্ত্রিক চেষ্টায় নীরস নৈর্ব্যক্তিক প্রণালীতে মানুষের মনকে পীড়িত করবেই। আ-রু-বি ২৭।৩১৬।৯; সেটা নৈর্ব্যক্তিকভাবে বৈজ্ঞানিক। পল্লী-প্র ২৭। ৫৪৩।২৬; নক্ষত্রলোকে মানবের রূপ নেই মানবের গুণ নেই, সেখানে কেবল বিশ্বশক্তির নৈর্ব্যক্তিক বিকাশ, বিজ্ঞান তাকে সন্ধান করে, কিন্তু মানুষের প্রেম ভক্তির স্থান সেখানে নেই।

চিঠি ৯।৬৮।২৩ ; কিন্তু সেটা অত্যন্ত বেশি নৈর্ব্যক্তিক। প-প-প্রান্তে ১২৩। ১৮ ; কনস্টিট্যুশন একটা নৈর্ব্যক্তিক যান্ত্রিক জিনিস, তাতে কার্যপ্রণালীর একটা বাঁধা নিয়ম থাকে, সেইটেই সকল কর্মকে চালনা করে। র-র ১৪। ৮০৪।১৫ ; কিন্তু আধুনিক কালের মনোভাবই অনুষ্ঠানকে নৈর্ব্যক্তিকভাবে রক্ষা করা, এখানেও তাই হল। ২৫ ॥ তু. অব্যক্তিক, নৈর্ব্যক্তিক ॥ [২০।৪৩ ; ৪১।১] ॥

**নৈশ-স্কুল**। অনু. night school. তিনি নৈশস্কুলের শিক্ষক, কাগজের সম্পাদক, স্ত্রীবিদ্যালয়ের সেক্রেটারি—গোরা ৬। ১৯৯।১ ॥ [৪২] ॥

**নৈসর্গিক নির্বাচন**। অনু. natural selection. লেখক মহাশয় Natural Selection-কে বাংলায় নৈসগিক মনোনয়ন বলিয়াছেন। এই সিলেকশন্ শব্দের চলিত বাংলা 'বাছাই করা'... বাংলায় বাছাই শব্দের সাধুপ্রয়োগ নির্বাচন। 'নৈসর্গিক নির্বাচন' শব্দে কোনো আপত্তির কারণ আছে কিনা জানিতে ইচ্ছুক আছি। শব্দতত্ত্ব ১২। ৫৭৯।২৬ ॥ [১১] ॥

**নৈষ্কর্ম্য**। কর্মশূন্যতা ॥ শূন্যতা নয়, নৈষ্কর্ম্য নয়। শান্তি-নি ১৪।৩৮৫।২৪ ; আমাদের দেশে এমন-সকল সন্ন্যাসী আছেন যাঁরা সোঽহংতত্ত্বকে নিজের জীবনে অনুবাদ করে নেন নিরতিশয় নৈষ্কর্ম্যে ও নির্মমতায়। মা-ধর্ম ২০। ৪০৯।১৫ ; দেশকে জয় করে নিতে হবে পরের হাত থেকে নয় নিজের নৈষ্কর্ম্য থেকে, ঔদাসীন্য থেকে। কালান্তর ২৪।৩২৩।২৬ ; দেশের যে-কোনো উন্নতি সাধনের জন্যে যে উপলক্ষ্যে আমরা ইংরেজ রাজসরকারের দ্বারস্থ হয়েছি সেই উপলক্ষ্যেই আমাদের নৈষ্কর্ম্যকে নিবিড়তর করে তুলেছি মাত্র। ৩২৪।১ ; সেই আলো সেই অন্ধকারে / কর্মসমুদ্রের মাঝে নৈষ্কর্ম্য-দ্বীপের পারে / বালকের মনখানা মধ্যাহ্নে ঘুঘুর ডাক যেন। জন্মদিনে ২৫।৯০।৮ ; এই লীলা এবং কর্মের মাঝে মাঝে নৈষ্কর্ম্যের অবকাশ পাওয়া যায়। চিঠি ৯।৪০।১৫ ; তোমার সেই মেলায় কেনা চিত্রিত হাঁড়িগুলো আমার টেবিলের উপর নৈষ্কর্ম্যে বিরাজমান। ২০২।৯ ; আজকাল তলিয়ে গেছি নৈষ্কর্ম্যে—৩০২।৪ ; নীল আকাশে বেগ্নি কুহেলীর চাদর জড়িয়ে পাহাড়গুলো যেন তন্দ্রাবিষ্ট—সুগম্ভীর নৈষ্কর্ম্য সাধনায় ওদেরি অনুসরণ করতে ইচ্ছে করে। ৩৩১।১৫ ; কখনো বই পড়ি, কখনো লিখি, কখনো পরিপূর্ণ নৈষ্কর্ম্য উপভোগ করি। ৩৪৭।৬ ; যথাসম্ভব নৈষ্কর্ম্য আমাকে একটু নড়ালেই বোঝা যায় আমার রথের স্প্রিঙ ভাঙা। ৩৭০।২ ; ওদের এই নৈষ্কর্ম্যে যোগ দিতে ইচ্ছে করে—৩৭৯।১ ॥ [২০।৪৪] ॥

**নৈষ্ফল্য**। নিষ্ফলতা ॥ তোমার অনন্ত অমৃতরূপ আনন্দরূপ আমার এই আমিটুকুর মধ্যে বোধ করতে পারি নে বলেই ভীরুতার অধম ভীরুতা এবং দীনতার অধম দীনতার মধ্যে দিনে

দিনে তলিয়ে যেতে থাকি, দেহে-মনে গৃহে-গ্রামে সমাজে স্বদেশের সর্বত্রই নিদারুণ নৈষ্ফল্য মঙ্গলকে পুনঃ পুনঃ বাধা দিতে থাকে, শান্তি-নি ১৫।৫১৫। ৪ ॥ [২০।৪৪] ॥

**নৈহারিকতা**। অনু. nebulosity. সংস্কৃত সাহিত্যে কাদম্বরী আমার অত্যন্ত প্রিয় জিনিস—ওর বহুল নৈহারিকতার মধ্যে মধ্যে রসের জ্যোতিষ্ক নিবিড় হয়ে ফুটে উঠেছে। র-র ১৪।৯৫৫।৩১ ॥ [২০।৩৩ ; ২০।৪৩] ॥

**নৌ/বায়ুরথী সৈনিক**। অনু. amphibian soldier? তিনি ও E—একজন নৌ-বায়ুরথী সৈনিক হইয়াছেন। অনু. অ-২।৫৩৫।১০ ॥ [৪১] ॥ ◦ **বাহ্য**। অনু. navigable. যে নদী গভীর সেই নদীই নৌবাহ্য (navigable), র-র ১৩। ১৬।৯ ॥ [৪২] ॥

**নৌকা/ডুবি**। সমূহ সর্বনাশ ॥ ঘাটে সে কি রইবে বাঁধা, / অদৃষ্টে যাহার / আছে নৌকাডুবি! ক্ষণিকা ৭।২৪০।১৫ ; কিন্তু অনুকরণ করলেই নৌকাডুবি, র-র ৯৪৮।১২ ॥ তু নৌকোডুবি ॥ [১৩] ॥ ◦ **বাহী**। নৌকাযোগে বাহিত হয় যে ॥ কলার বাগান নৌকাবাহী মাত্রেরই দৃষ্টি আকর্ষণ করে। গল্প ১৭।২৩৭।১৯ ॥ [৪৪] ॥

**নৌকোডুবি**। সমূহ সর্বনাশ ॥ এ-জীবনের নৌকোডুবির অবসানে কিছু সত্য এখনও বাকি আছে। চার-অ ১৩। ৩১৭।১৪-১৫ ; ইংরেজের এই গুণ আছে, নৌকোডুবি বাঁচাতে গিয়ে অনেকটা মাল ইংরেজ জলে ফেলে দিতে পারে। কালান্তর ২৪।৪৪৯।১৭ ; আমার মনে হয়েছে, ইংরেজের মহত্ত্বকে এঁরা সকল প্রকার নৌকোডুবি থেকে উদ্ধার করতে পারবেন। স-সংকট ২৬। ৬৪০।১ ॥ [১৩] ॥

**ন্যায়/পর**। ন্যায়পরায়ণ ॥ উদ্ধৃতির জন্য 'নিষ্কপট'দ্র. ॥ অনু. অ-২।৫৬৫।৮ ; য়ুরোপীয় জাতি য়ুরোপে যত সভ্য, যত সদয়, যত ন্যায়পর, বাহিরে ততটা নহে, রাজাপ্রজা ১০।৪০৪।৬ ; সম্ভবত উক্ত ডেপুটি-ম্যাজিস্ট্রেট অন্য ম্যাজিস্ট্রেট অপেক্ষা অধিকতর ন্যায়পর, ৪১৩।১ ॥ [৪৪] ॥ ◦ **পরতা**। ন্যায়নিষ্ঠা ॥ লুব্ধ-স্বভাব জাতিদিগের ন্যায়পরতা থাকিতে পারে না…আ-প্রশ্ন অ-২।৭০২।১১ ; ন্যায়পরতার প্রেস্টিজ সকল প্রেস্টিজের বড়ো — ভারত ৪।৩৮৯।১৪ ; ন্যায়-পরতার দায়িত্ব এড়িয়ে অন্যায়ের দ্বারা সে তাড়াতাড়ি ফল পেতে চায়। ঘরে ৮।১৭০।১৩ ; যখন সে সম্রাটের পক্ষে ন্যায়পরতা অনাবশ্যক বোধ করিয়া, আ-সাহিত্য ৯।৪৬৮।২০ ; সেই মন্দিরে সত্য এবং শান্তি, প্রেম এবং ন্যায়পরতা পুনরায় আপন সিংহাসন স্থাপন করিয়াছে। রাজাপ্রজা ১০।৩৯১।২৩ ; সাধারণত ন্যায়পরতা দয়া প্রভৃতি অনেক বড়ো বড়ো গুণ আপন সমকক্ষ লোকদের মধ্যে যতটা স্ফূর্তি পায়, অসমকক্ষ লোকদের মধ্যে ততটা স্ফূর্তি পায় না। ৪০৪।১ ; তোমাদের জাতীয় প্রকৃতিতে যে ন্যায়পরতার আদর্শ আছে তাহাকে পরিহাস করিয়া ম্লান করিয়া দাও। ৪০৯।১৯ ; তাহাদের

মনে ইংরাজের অপক্ষপাত ন্যায়পরতা সম্বন্ধে সুতীব্র সন্দেহের উদয় হয়। ৪১২।২৬; সতর্ক ন্যায়পরতার জন্য সত্বর তাঁহার পদবৃদ্ধি করিয়া দেওয়া কর্তব্য; ৪১৩।৩; ভয়েতে করিয়াও ন্যায়পরতার নিক্তির কাঁটা অনেকটা পরিমাণে কম্পিত বিচলিত হইয়া উঠে। ৪২০।২২; যখন ভারতবর্ষে অন্তত কতকগুলি লোকও উঠিবেন যাঁহারা আমাদের মধ্যে অটল সত্যপ্রিয়তা ও ন্যায়পরতার উন্নত আদর্শ স্থাপন করিবেন, ৪২৩।২৫; অবিচলিত অপক্ষপাত এবং প্রশান্ত ন্যায়পরতা। পরিশিষ্ট ১০।৫৪০।২৩; ইংরাজ ন্যায়পরতার অপেক্ষাও শ্রেষ্ঠ, ধর্মবিচারেরও অতীত। ৫৪৭।৩; তখন ব্রিটিশ গবর্মেন্টের ন্যায়পরতা কদাচ পলিসি এবং ব্যক্তিবিশেষের খেয়ালের দ্বারা বিচলিত হইবে না, ৫৪৮।১৪; ইংরাজ ক্রমাগত আমাদিগকে বুঝাইবার চেষ্টা করিয়াছে, 'ন্যায়পরতা প্রভৃতি সম্বন্ধে তোমাদের স্বশ্রেণীর কোনো জাতির সহিত আমাদের তুলনাই হয় না' ৬০১।২৭; বর্তমানে ইংরেজজাতির মধ্যে সেই উদার ন্যায়পরতার, সেই স্বাধীনতাপ্রিয়তার, সেই মানবপ্রেমের খর্বতা ঘটিয়াছে—পরিচয় ১৮।৪৬৩। ১৫; 'দিল্লীশ্বরো বা জগদীশ্বরো বা', এই কথাটার অর্থ এই যে জগদীশ্বরের জগদীশ্বরতা তাঁর অপ্রতিহত শক্তির প্রমাণে, ন্যায়পরতার বিধানে নয়, সেই পন্থায় দিল্লীশ্বরও জগদীশ্বরের তুল্য খ্যাতির অধিকারী। কালান্তর ২৪।২৪৬।২৫; ঐখানে ন্যায়পরতার য়ুরোপীয় আদর্শ খসড়া রাখবার প্রেরণা দুর্বল। এবং আশ্চর্য এই যে, সেই ন্যায়পরতার আদর্শ যে মেনে চলেছে বলদর্পে মানুষ সেটা বুঝতেই পারে না। ৩০৬।২৪, ২৫; এই আত্মসম্মানের প্রতিষ্ঠা ন্যায়পরতায়, ক্ষোভের কারণ সত্ত্বেও অবিচলিত সত্যনিষ্ঠায়। ৪৫৪।১৪; যাঁহারা জাতীয় স্বার্থপরতা অপেক্ষা জাতীয় ন্যায়পরতাকেই সমাদর করিয়া থাকেন, প-সঞ্চয় ২৬।৫৩১।৩০; সেইজন্য য়ুরোপে আমরা সকল সময়ে পাত্রীদিগ্‌কে শান্তির পক্ষে, সার্বজাতিক ন্যায়পরতার পক্ষে দেখিতে পাই না। ৫৩৯।২৬; সত্যনিষ্ঠা ন্যায়পরতা ও মানুষের সম্বন্ধে সুগভীর শ্রেয়োবুদ্ধি এর চরিত্রগত লক্ষণ; শিক্ষা ২৫৬।২৮॥ [২০।৩৩; ৪৪]॥ • ভীরুতা। ন্যায়ের ভয়॥ এমন-সকল দৃষ্টান্তসত্ত্বেও আমিই যে কেবল সম্মান ছাড়িয়া দিয়া বিনয় প্রদর্শন করিব এত বড়ো অলোকসামান্য ন্যায়ভীরুতা আমার নাই। সাহিত্য ৮।৪৯৪।১২॥ [২০।৩৩; ৪৪]॥ • আচরণ। ন্যায়ব্যবহার॥ মামার বাড়ি পাঠাইতে গেলেও ইহার প্রতি ন্যায়াচরণ করা হইবে না। নৌকাডুবি ৫।১৭৭।৭॥ [৪৩]॥

**ন্যূনাংশিক**। অমু. minority. ন্যূনাংশিক বৃহদাংশিককে শোষণ করে বড়ো হতে চায়। স-নীতি ২৭।৪৬৯।২১; এই কারণে বৃহদাংশিকের উপর ন্যূনাংশিকের পারাশিত্য তাদের নিজের

দেশেও বড়ো হয়ে উঠেছে। ৪৭১।২৫ ॥ তু. তাতে ক'রে অল্পসংখ্যক প্রভু বহুসংখ্যক দাসের পরাশিত হয়ে পড়ে, এই পারাশিত্য মনুষ্যত্বের ভিত্তি নষ্ট করে। স-নীতি ২৭।৪৭১।১ ॥ [৪২] ॥

# প

**পংক্তি/পূজক**। যে পংক্তিভেদ মেনে চলে ॥ ব্যক্তিগত মানুষ পংক্তিপূজক সমাজের তাড়নায় আমাদের দেশে চিরদিন সংকুচিত। সা-পথে ২৩।৪১৫। ৮ ॥ [৪৪] ॥

**পক্ষ/পাত কৃপণ**। পক্ষপাতকুণ্ঠ ॥ পক্ষপাতকৃপণ কাব্য তাহাদের জন্য স্থানসংকোচ করিয়াছে বলিয়াই পাঠকের হৃদয় অগ্রসর হইয়া তাহাদিগকে আসন দান করে। প্রাচীন-সা ৫। ৫৪৯।৫ ॥ [৪৪] ॥ ∘ **পাতপরতা**। পক্ষপাতিত্ব ॥ শিক্ষাদান ব্যাপারের মধ্যে যে-সমস্ত অবিচার, অধৈর্য, ক্রোধ, পক্ষপাতপরতা ছিল, অন্যান্য শিক্ষণীয় বিষয়ের চেয়ে সেটা অতি সহজেই আয়ত্ত করিয়া লইয়াছিলাম। জীবনস্মৃতি ১৭।২৮০।২৫ ॥ [৪৪] ॥ ∘ **ভেদ**। দলভেদ ॥ কিন্তু সে দেশে চাষীদের উপকার ও ভাষার অখণ্ডতা রক্ষা উভয়ই এক স্বার্থের অন্তর্গত, এ সম্বন্ধে কোনো পক্ষভেদ নাই— গ্রন্থ-প ৩।৬৪৬।১১ ॥ [৪২।১] ॥

**পচানি**। পচন ॥ ধান-পচানির গন্ধে / বাতাসের রন্ধ্রে রন্ধ্রে / মিশাইছে বিষ। সানাই ২৪।৮২।৯; লতাপাতার পচানি থেকে আবার আঙ্গারিক গ্যাস, বিশ্বভা ২৫।৩৯৬।৫; পাট-পচানির গন্ধে বাতাস ভারাক্রান্ত, ছিন্নপত্র ২৪৩।১৮ ॥ [২০।৫০] ॥

**পট**। অনু. canvas. যেমন অন্ধকার পটে / সৃষ্টিকার আঁকছেন বিশ্বছবি। শে-স ১৮।১৫।৩ ॥ [১৩] ॥

**পড়ন**। পতন ॥ সে যে তোমার কোলে পড়ে— / ভয় কী বা তার পড়নকে। গীতালি ১১।২৬৮।৪ ॥ [৫ ; ২০।৪৬] ॥

**পড়ে-পড়ে**। পতনোন্মুখ ॥ দেহে যেন নাহি বল / চোখে পড়ে-পড়ে জল এলোচুলে মলিন বসনে—ছ-গান ১। ১৩২।১১ ॥ [৭] ॥

**পড়োশিনী**। (স্ত্রী)। প্রতিবেশিনী ॥ সেই তো আমার অনেক কালের পড়োশিনী, পলাতকা ১৩।৪৮।১৫ ॥ [২০।৭৯] ॥

**পণ্ডপাণ্ডিত্য**। নিষ্ফলবিদ্যা ॥ দেশের ভবিষ্যৎকে যাঁহারা জীবনের মধ্যে প্রচ্ছন্নভাবে বহন করিয়া অম্লানতেজে শনৈঃ শনৈঃ উদয়পথে অধিরোহণ করিতেছেন তাঁহাদিগকে অনুনয়-সহকারে বলিতেছি, অন্যান্য শিক্ষার সহিত স্বদেশের সকল বিষয়ে প্রত্যক্ষ-পরিচয়ের শিক্ষা যদি তাঁহাদের না জন্মে তবে তাঁহারা কেবল পণ্ডপাণ্ডিত্য লাভ করিবেন, জ্ঞান লাভ করিবেন না। সাহিত্য ৮।৫০৪।২৯ ॥ [৪২।৭] ॥

**পণ্ডিতাভিমানী**। পণ্ডিতমানী ॥ ওটাকে ইন্‌ভাগাস্ত গণ্য করলে কোন্‌ দিন কোনো পণ্ডিতাভিমানী লেখক 'মুসলমানিনী' কায়দা বা 'ইংরেজিনী'

রাষ্ট্রনীতি বলতে গৌরব বোধ করবেন এমন আশঙ্কা থেকে যায়। বাংলা-প ২৬।৪২৭।৯ ॥ [৩১।১ ; ৪৪] ॥

**পণ্য/প্রবাহী**। বাণিজ্যপ্রবাহযুক্ত ॥ সেই পথকে ক্রমশই চওড়া করিয়া পৃথিবীর অন্যান্য বড়ো বড়ো পণ্য-প্রবাহী রাজপথগুলির সঙ্গে মিলাইয়া দিবার আয়োজন কে করিয়াছিল? সাহিত্য ৮।৪৯৬।১৭ ॥ [২০।৯ ; ৪৪] ॥ ∘ **বীথিকা**। দোকান ॥ আমাদের পণ্যবীথিকায় আমরা স্বদেশকে উপলব্ধি করিতাম। আত্মশক্তি ৩।৬৩৪। ৯ ॥ [১০] ॥

**পত/ঙ্গিনী**। (স্ত্রী)। পক্ষিণী। স্ত্রীপতঙ্গ ॥ আমার অসংকোচ পৌরুষের আগুনেই সেই পতঙ্গিনী তার পাখা পুড়িয়েছে। ঘরে ৮।২১৬।২৪ ॥ [১৭ ; ২০।৭৬] ॥ ∘ **ত্রী**। পাখি ॥ শিক্ষার জন্যে ভ্রমরস্য পেলবং পদং সরিয়ে দিয়ে পতত্রীকে বসানো গেল। চিঠি ৯।৩১।৮ ॥ [২১।২¹] ॥

**পতিব্রতাগিরি**। পতিপরায়ণার ভান ॥ আমি শাস্ত্র মিলিয়ে পতিব্রতাগিরি করতে বসি নি। তিনসঙ্গী ২৫।২৯৫। ২১ ॥ [২০।৬৩] ॥

**পত্র/চর**। পত্রে চরে যে ॥ তারাই আমাদের দেশের ভালো ছেলে যাদের মন গ্রন্থের পত্রচর, ছাপার অক্ষরে একান্ত আসক্ত, বাইরের প্রত্যক্ষ জগতের প্রতি যাদের চিত্তবিক্ষেপের কোনো আশঙ্কা নেই। আ-রূ-বি ২৭।৩২০।২৬ ॥ [৪৪] ॥

**পত্রালিকা**। কিশলয়রাজি ॥ কুঞ্জদ্বারে বনমল্লিকা / সেজেছে পরিয়া নব পত্রালিকা, / সারা দিনরজনী অনিমিখা / কার পথ চেয়ে জাগে। নৃ-চিত্রা ২৫। ১৩৭।২২ ॥ [২০।১৭] ॥

**পথ/কর্তা**। পথিকৃৎ ॥ চলতে চলতে যে পর্যন্ত পথচিহ্নিত হয়ে না যায় সে পর্যন্ত পথকর্তার বিরুদ্ধে পথিকদের একটা ঝগড়ার সৃষ্টি হয়ে ওঠে। সা-স্বরূপ ২৭।২৬৯।২১ ॥ তু. পথকার ॥ [৪৪] ॥ ∘ **কার**। পথিকৃৎ ॥ বসে আছি, প্রলয়ের পথকার / কবে করিবেন তার সৎকার। বীথিকা ১৯। ১০৬।২১ ॥ তু. পথকর্তা ॥ [৪৪] ॥ ∘ **চলা শিক্ষা**। পথে চলতে চলতে আহৃত শিক্ষা ॥ আমি তো পথচলা শিক্ষা ব্যবস্থার কথা অনেকবার প্রস্তাব করেছি, কিন্তু কারো মন পাইনে। যাত্রী ১৯।৪৪৭।২২ ॥ অন্যত্র —আমি কিন্তু পণ্ডিত নই, পথ চলতে চলতে আমার যা কিছু সংগ্রহ। চিঠি ৯।২২ পৃ. ॥ তু. শিক্ষাপরিব্রজন ॥ [৪২।৬] ॥ ∘ **তাকানো**। পথ চাওয়া ॥ অস্তরবির পথতাকানো মেঘে / বিচিত্রিতা ১৭।৩৫।৫ ॥ [৪২।১] ॥ ∘ **সংকট**। পথের বিপদ ॥ পুরুষ-অভিভাবকের অপেক্ষা পুরবালাকেই তিনি পথ-সংকটে সহায়রূপে আশ্রয় করিয়াছেন। প্র-নির্বন্ধ ৪।২৫৫।৪ ॥ [৪৪] ॥

**পথিক/চিত্ত**। পথিকের হৃদয় ॥ আজি মুক্তি মন্ত্র গায় / আমার বক্ষের মাঝে দূরের পথিকচিত্ত মম, / সংসার-যাত্রার প্রান্তে সহমরণের বধূ-সম। প্রান্তিক ২২।১৭।২৪ ॥ তু. পথিকপরান ॥ [২১। ৩] ॥ ∘ **পরান**। পথিকের চিত্ত ॥

ওই ভৈরবী আর গেয়ো নাকো এই প্রভাতে—/মোর গৃহছাড়া এই পথিক-পরান/তরুণ হৃদয় লোভাতে। মানসী ২।২৩১।৫ ॥ তু. পথিকচিত্ত ॥ [২১।৩] ॥ • বধূ। (স্ত্রী)। ১. বিরহিণী ॥ চাহিত পথিকবধূ শূন্য পথপানে। মানসী ২।১৪০।৫; নেই বাঁশি, নেই বঁধু, নেই রে যৌবনমধু, / মুছেছে পথিকবধূ সজল নয়ান। ১৬২।২১; বিরহিণীর বিরহবেদনার সঙ্গে কবির কেকারব এইজন্যই জড়িত। তাহা শ্রুতিমধুর বলিয়া পথিকবধূকে ব্যাকুল করে না, তাহা সমস্ত বর্ষার মর্মোদ্ঘাটন করিয়া দেয়। বিচিত্র-প্র ৫।৪৫৬। ১৪; কুসুমরথে মকর কেতু উড়িত মধু-পবনে / পথিকবধূ চরণে প্রণতা। কল্পনা ৭।১২৯।১০; পথিক-বধূদের কথা কাব্যে পড়া যায় কিন্তু তাদের প্রকৃত অবস্থা আমরা ঠিক অনুভব কর্তে পারি নে। চিঠি ৫।১৪৩।১৫ ॥ ২. যে বধূ নিজেই পথিক ॥ হঠাৎ-কখন এসেছ ঘর ফেলে / তুমি পথিক-বধূ, / মাটির ভাঁড়ে কোথায় থেকে পেলে/পদ্মবনের মধু। সানাই ২৪।১০১। ৬ ॥ তু. পথিকললনা ॥ [২১।৩] ॥ • ললনা। (স্ত্রী)। বিরহিণী ॥ কোথা তোরা অয়ি তরুণী পথিকললনা, / জনপদবধূ তড়িৎচকিতনয়না, কল্পনা ৭।১২৩।৫ ॥ [২১।৩] ॥

পথী। পথিক ॥ জীবন-রথের হে সারথি, / আমি নিত্য পথের পথী, / পথে চলার লহো নমস্কার। গীতালি ১১। ২৮৫।১৪ ॥ [২০।১৯; ২৮] ॥

পদ। সং-বাক্য। অনু. sentence. আমরা ইংরেজি sentence অর্থে পদ ব্যবহার করিয়াছি। শব্দতত্ত্ব ১২। ৫৩৫।১৫ ॥ [১৩] ॥ • চার। পদ-সঞ্চালন ॥ অমাবস্যা রজনীর / সুপ্তি সুগম্ভীর মৌনী প্রহরের মতো / নিরাকার পদচারে শূন্যে শূন্যে ধায় অবিরত। পূরবী ১৪।১১৬।১৬; ছায়াতে তিনিও সাথে ফেরেন নিঃশব্দ পদচারে, / বাঁশির উত্তর তাঁর আমার বাঁশিতে শুনিবারে। ১৩৯।১১ ॥ [৪৪] ॥ • চারণা। (স্ত্রী)। পদসঞ্চালন, পায়চারি ॥ রমেশ প্রত্যূষে উঠিয়া ময়দানের নির্জন রাস্তায় পদচারণা করিতে করিতে স্থির করিল, নৌকাডুবি ৫।১৯৭।৬; সেই ছায়ায় পরেশ তখন শির নত করিয়া একলা তাঁহার বাগানের পথে ধীরে ধীরে পদচারণা করিতেছিলেন। গোরা ৬।৫১৬।৭; বুঝিতে পারি নে কত কী শব্দ—/ মনে হয় যেন ধারণা, / রাতের বুকের ভিতরে কে করে / অদৃশ্য পদচারণা। নবজাতক ২৪।৩০।১৬ ॥ তু. অন্যত্র—পদচারণ—চিঠি ৪।৪৩।১৬; চিঠি ৫। ২৬২।৮ ॥ [৪৪] ॥ • চারী। পদব্রজে গমনকারী ॥ দুঃখে সুখে বর্ণে বর্ণে লিখা / চিহ্নহীন পদচারী কালের প্রান্তরে মরীচিকা। পূরবী ১৪।৫৩। ২১ ॥ [৪৪] ॥ • স্থ। পায়ে স্থিত ॥ উদ্ধৃতির জন্য 'অপদস্থ' দ্র. ॥ ছন্দ ২১। ৩৫৪।২ ॥ [১৩] ॥

পদা/তিক। সর্বদা যে পায়ে চলে, pedestrian. পদাতিকের দল যদি

একটু পাশ কাটাইয়া চলিতে পারে তবে তাহাদের আর আঘাতের আশঙ্কা থাকে না। সমূহ ১০।৫০৪। ২০ ॥ [১৩] ॥ • নুবর্তী। পদে পদে অনুবর্তন করে যে ॥ এই বৃহৎ ভূভাগে কেবল ব্রাহ্মণ এবং ব্রাহ্মণের পদানুবর্তী একটা ছায়ামাত্র অবশিষ্ট রহিল তখনই প্রাচীন ভারতের বিনাশ হইল। সমাজ ১২।৪৬২।১৫ ; দহলা-নহলা-গুলাও তাহাদের পদানুবর্তী হইয়া যথানিয়মে কাল কাটায়। গল্প ১৭। ১৭৪।১৫ ॥ [৪৪] ॥ • র্থ-তত্ত্ব। অনু. physics. কহেন বোঝায়ে, কথাটি সোজা এ, / হিন্দুধর্ম সত্য— / মূলে আছে তার কেমিস্ট্রি আর / শুধু পদার্থ-তত্ত্ব। কল্পনা ৭।১৭৭।২৪ ॥ তু. বস্তুতত্ত্ব, বস্তুতত্ত্ব বিদ্যা, বস্তুবিদ্যা ॥ [৪২ ; ৪৪] ॥ • র্পিল। না-ধা। পদার্পণ করল ॥ বহুদিন পরে কবি পদার্পিল বনভূমে, / বৃক্ষলতা সবি তার পরিচিত সখা! কবি-কা অ-১।৩১।২২ ॥ [৩৭] ॥

পদ্ধতিপালন। প্রথানুবর্তন ॥ প্রিয়তমাসু—কমলা, তোমাকে এই যে, সম্ভাষণ করিলাম, ইহাকে চিঠি লিখিবার একটা প্রচলিত পদ্ধতিপালন বলিয়া গণ্য করিয়ো না ॥ নৌকাডুবি ৫।২৯৬।২৮ ॥ [৪৪] ॥

পদ্মহস্ত। সং। দৈর্ঘ্যের বিশেষ মাপ। করকমল ॥ আমরা উপস্থিত থাকিতে তিনি পদ্মহস্তে বেড়ি ধরিবেন কেন? নৌকাডুবি ৫।২৬৩।২৯ ॥ [১৭ ; ২৪] ॥

পন্থ। পথ ॥ পন্থ দেখাওব মোর। ভা-পদা ২।২৬৬।৪ ; কভু বা পন্থ গহন জটিল, চিত্রা ৪।৫৭।১৫ ; জটিল কুটিল চলেছে পন্থ, ৭৫।১১ ; তবু একদিন এই আশাহীন পন্থ রে / অতি দূরে দূরে ঘুরে ঘুরে শেষে ফুরাবে, / দীর্ঘ ভ্রমণ একদিন হবে অন্তরে, / শান্তি সমীর শ্রান্ত শরীর জুড়াবে। কল্পনা ৭।১৯৩। ৫ ; এসো আনন্দ, দুঃখহরণ, / দুঃখেরে দাও করিতে বরণ, / মরণতোরণ পার হয়ে পাই অমর প্রাণের পন্থ। পরিশেষ ১৫।৩০৩।২৩ ; অশান্ত তরুণ প্রেম বসন্তের পন্থ অনুসরি / স্খলিত কিংশুক সাথে/জীর্ণ হল ধূসর ধুলাতে। বিচিত্রিতা ১৭।২৬।১৪ ॥ বাজে করুণ সুরে (হায় দূরে) / তব চরণতল-চুম্বিত পন্থবীণা। নবীন ২২।৮০।৬ ॥ যাবার বেলা সহজেরে যাই যেন মোর প্রণাম সেরে, / সকল পন্থ যেথায় মেলে সেথা দাঁড়াই এসে ॥ গীত ১।২২৯।২০ ॥ চিত্ত মোর পন্থহারা। কান্ত-বিরহ কান্তারে। গীতবিতান ২।৩৭৫।১২ ॥ [৯] ॥ মনে হয়েছিল, অন্তহীন এই দুঃখ ; / মনে হয়েছিল, পন্থহীন নৈরাশ্যের বাধায় / শেষ পর্যন্ত এমনি ক'রে / অন্ধকার হাতড়িয়ে বেড়ানো। শে-স ১৮।২০।১৭ ; যেন এ দুখ অন্তহীন, / ঘরছাড়া মন ঘুরবে কেবল পন্থহীন। ১২৩।৮ ; এ কী লীলা, হে বসন্ত, / অনেক ভুলায়ে নিমেষে সহসা / দেখালে আপন পন্থ। নটরাজ ২৮।২৩৬।১৮ ॥

পন্থী। পথিক ॥ পথ বেঁধে দিল বন্ধনহীন গ্রন্থি, / আমরা দুজন চলতি

হাওয়ার পন্থী। শে-কবিতা ১০।২৮৭। ১৮ ; দুর্যোগ আসি টানে যবে ফাঁসি / কর্মে জড়ায় গ্রন্থি, / মন্থর দিনে পাথেয় বিহীন / দীর্ঘ পথের পন্থী ; পরিশেষ ১৫।১৯৪।১৯ ॥ [৩২] ॥

**পবিত্রমধুর**। পবিত্র ও মধুর ॥ ইহার পূর্ব অঙ্কেই শকুন্তলা ঋষিবৃদ্ধ কণ্বের আশীর্বাদ ও সমস্ত অরণ্যানীর মঙ্গলাচরণ গ্রহণ করিয়া বড়ো স্নিগ্ধকরুণ, বড়ো পবিত্রমধুর ভাবে পতিগৃহে যাত্রা করিয়াছে। প্রাচীন-সা ৫।৫৩০।২১ ॥ [৪২।২] ॥

**পর/বাস্**। সং-ধা। অনাত্মীয় মনে কর্ ॥ আ মরি জননী তোর কে, / বল্ রে কোথায় তোর ঘর। / তরাসে চাহিস কেন রে, / আমারে বাসিস কেন পর ? ছ-গান ১।১১৩।৮ ॥ [৩৬] ॥ ০ **কাল**। পরলোক। অন্যের কাল ॥ স্বকাল পরকাল এ এক নূতন কথা তুমি তুলিয়াছ। চিঠিপত্র ২।৫১৫।২৬ ॥ [১৫ ; ২৯] ॥ ০ **কীয়**। অপর ॥ সে যখন আত্মীয় পরকীয় বহুতর লোককে আপন করে জানে তখন সে আর ছোটো আত্মা থাকে না, তখন সে মহাত্মা হয়ে ওঠে। শান্তি-নি ১৪। ৩৫১।১ ॥ [১৩] ॥ ০ **জাতি**। অন্যজাতি ॥ যদি পরজাতির সংঘর্ষে আমরা প্রত্যহ অধিকারচ্যুত হইতেছি বলিয়া সমাজ নিজেকে বাঁধিয়া তুলিয়া উঠিয়া দাঁড়াইবার জন্য ইচ্ছুক হয়, আত্মশক্তি ৩।৫৪৩।২৩ ; রাজা বা জনসমাজের হস্তে পরজাতি বলিয়া উৎপীড়ন সহ্য করে নাই। ৬০১।৩০ ; যতদিন আমরা পরজাতির অধীন হইয়া আছি ততদিন নিজেদের নিয়মকে দৃঢ় করিয়া মানিতে হইবে। গোরা ৬।৫০০।৫ ; রাজনৈতিক মিলনের মধ্যে বিরোধের বীজ আছে, তাহাতে পরজাতির সহিত সংঘাত আছে ; সাহিত্য ৮। ৫০০।১৪ ; কিন্তু শাস্ত্রে যখন ভারতবর্ষকে দুর্গপ্রাচীরের মতো রক্ষা করিতে পারে না, পরজাতির সংঘাত যখন অনিবার্য, আ-সাহিত্য ৯।৪৯৮।৮ ; ভারতবর্ষের ভিন্ন জাতির মধ্যে সেই ঐক্য জীবনধর্মবশত ঘটে নাই—পরজাতির এক শাসনই আমাদিগকে বাহিরের বন্ধনে একত্র জোড়া দিয়া রাখিয়াছে। রাজাপ্রজা ১০।৪৬৪।৯ ; সেইজন্য স্বার্থের সহিত, ক্ষমতাগর্বের সহিত, পরাধীন দুর্বল জাতির নৈতিক আদর্শের সহিত, পরজাতি শাসনতন্ত্রের বিবিধ কুটিলতার সহিত সংমিশ্রিত হইয়া ভারতবর্ষীয় ইংরাজের একটা বিশেষ স্বতন্ত্র নূতন কর্তব্যনীতি গঠিত হইতে থাকে, তাহাকে অনেক সময় ইংলণ্ডের ইংরাজ ভালো করিয়া চেনে না। পরিশিষ্ট ১০।৫৪৩।৩০ ; স্পেক্টেটর যে স্বাভাবিক পরজাতিবিদ্বেষের কথা বলিয়াছেন আদিম আর্যদের মধ্যে তাহা প্রচুর পরিমাণেই ছিল। ৫৫৬।৪ ; ইংরাজের পরজাতি-বিদ্বেষ সমান সুতীব্র রহিয়াছে। ৫৫৯।১৪ ; ইহার উপরে যখন পরজাতির সহিত স্বার্থের সংঘর্ষ জন্মিবার লেশমাত্র সম্ভাবনা ঘটে তখন ইংরাজের অসহিষ্ণুতা যে অত্যন্ত বর্ধিত হইবে ইহা স্বাভাবিক।

২৪ ; যেখানে স্বার্থ স্বজাতির এবং দুঃখ পরজাতির...৫৬০।৭, ধর্মনীতির প্রতি এই অবজ্ঞা পরজাতির প্রতি সুগভীর অবজ্ঞা হইতেই প্রসূত। ১০; ভারতবর্ষীয়ের প্রতি হেষ্টিংসের ব্যবহার সম্বন্ধে তাঁহাদের নীতিবোধ যে এমন সহসা সবেগে বিপর্যস্ত হইয়া যায় তাহার কারণ স্বার্থজনিত অন্ধতা এবং পরজাতি—বিশেষত প্রাচ্য পরজাতির প্রতি তাঁহাদের স্বাভাবিক সুগভীর অবজ্ঞাপরতা। ১৮, ১৯ ; ওআরেন হেষ্টিংস্‌, লর্ড ক্লাইভ পরজাতির সম্বন্ধে যেমনই হোন, ৫৬১।৬, ইংরাজ-জিরাফের লাঙ্গুলের দিকটা পরজাতির দিকে পড়িয়াছে বলিয়া যে তাহার স্বজাতি তাহাকে সেই দিকেই পরিমাপ করিবে ইহা কখনও সম্ভবপর হইতে পারে না। ৫৬১।১১ ; তিনি যে স্বদেশ ছাড়িয়া সমুদ্র লঙ্ঘন করিয়া জন্মভূমি ও আত্মীয়স্বজন হইতে বহুদূরে এই সম্পূর্ণ অপরিচিত পরজাতির মধ্যে আশ্রয় গ্রহণ করিলেন এই দুঃসাধ্য কার্যে কে তাঁহাকে প্রবৃত্ত করাইল। সমাজ ১২।৪৮৪।২৫ ; পরজাতির গূঢ় হৃদয়গুহায় প্রবেশ করিবার জন্য যে-নম্রতাগুণের আবশ্যক তাহা তাঁহার বিশেষরূপে ছিল। ৪৮৫।১১ ; তবে তো এই মুহূর্তেই আপাদমস্তকে পরজাতির অনুকরণ করাই আমাদের পক্ষে শ্রেয়—ধর্ম ১৩। ৪৩৭।১৮ ; এদেশে পদে পদে এত দুঃখদারিদ্র্য, তার মূল কারণ এখানকার সম্পূর্ণ শাসনভার পরজাতির উপর। ক-ই-কর্ম ১৮।৫৫৮।৭ ; পরজাতির লোকের সঙ্গে বিবাহে তার কোনো বাধা নেই। যাত্রী ১৯।৪৭৫। ২৩ ; পারস্য বার বার পরজাতির বিরুদ্ধে দাঁড়িয়ে আপন পারসিক ঐক্যকে দৃঢ় করবার ও জয়ী করবার চেষ্টা করেছে। পারস্যে ২২।৪৯২।৫ ; সেইখানেই পরজাতির প্রতি সন্দেহ-সংকুল বিরুদ্ধতা জাগিয়াছে ; কালান্তর ২৪।৩৯৪।২০ ; দূরবর্তী পরজাতির পক্ষ অবলম্বন করিয়া নির্যাতন সহ্য করিতে কুণ্ঠিত নহেন, প-সঞ্চয় ২৬।৪৭২।১২ ; ইংলণ্ডে যে-সকল মহাত্মা স্বদেশ ও বিদেশ, স্বজাতি ও পরজাতিতে স্বার্থ-পরতার ঝুঁটা বাটখারায় মাপিয়া বিচার করেন না, ৫১৫।১৯ ; যে জাতি বহুদূরবিস্তৃত অধীন দেশকে শাসন করে এবং সেই-সকল অধীন দেশের সহিত যাহাদের নানাবিধ স্বার্থের সম্বন্ধ জড়িত, পরজাতি সম্বন্ধে তাহাদের ন্যায়-অন্যায়ের বোধ ম্লান না হইয়া থাকিতে পারে না। ৫৩১।২২ ; বহুসংখ্যক পরজাতির উপরে প্রভাব চালনা করে এমন রাষ্ট্রশক্তি আজ প্রধানত দুটি জাতির হাতে আছে—এক ইংরেজ, আর-এক সোভিয়েট রাশিয়া। স-সংকট ২৬।৬৩৭।২৪ ; স্বজাতির ও পরজাতির মর্মস্থল বিদীর্ণ করে ধনস্রোত নানা প্রণালী দিয়ে য়ুরোপের নবোদ্ভূত ধনিকমণ্ডলীর মধ্যে সঞ্চারিত হতে লাগল। সা-স্বরূপ ২৭।২৬৩।৭ ॥ [২৪ ; ৪৩] ॥ ০ **জাতীয়।** অন্যজাতির লোক ॥ প্রাচ্য পরজাতী-

য়ের প্রতি স্বাভাবিক নির্মমতায় ... রাজাপ্রজা ১০।৪৬৪।২৮; পরজাতীয়ের প্রতি বিদ্বেষ যে স্বাভাবিক···৫৫৫।১; পরজাতীয়ের মাহাত্ম্যকে অন্ধতা ও অহংকারের দ্বারা অস্বীকার করিয়াছে। প-সঞ্চয় ২৬।৪৭৫।২; ইংরেজ এই পরজাতীয়ের পৌরুষ দলিত করে দিয়ে তাকে চিরকালের মতো নির্জীব করে রেখেছে। স-সংকট ২৬।৬৩৭। ২৬ ॥ [২০।২৯; ২৪; ৪৩] ॥ ০ জীবী। অনু. parasite. আরম্ভ থেকেই এই শিক্ষা বিদেশী ভাষার আশ্রয়ে পরজীবী। শিক্ষা ২৫।১।১৩ ॥ [৪২; ৪৩; ৪৪] ॥ ০ পরায়ণতা। পরনির্ভরতা ॥ এরূপ উগ্র পরপরায়ণতা বিধাতার অভিপ্রেত নহে। বিচিত্র-প্র ৫।৪৬৪। ৬-৭ ॥ [২০।৩৩; ৪৩; ৪৪] ০ মপ্রাণ। ঈশ্বর ॥ যে একটি জীবন দেহের আবরণ আজ ঘুচিয়ে দিয়ে পরমপ্রাণের পদপ্রান্তে আপনাকে সম্পূর্ণ সমর্পণ করে দিয়েছে···শান্তি-নি ১৪।৪৫৪।৭; যদিদং কিঞ্চ সর্বং প্রাণ এজতি নিঃসৃতং, এই যা কিছু সমস্তই পরমপ্রাণ হতে নিঃসৃত হয়ে প্রাণের মধ্যেই কম্পিত হচ্ছে। ৪৫৯।১০ ॥ [৪২।৫; ৪৩ ॥ ০ মপরিহসনীয়া। (স্ত্রী)। নিতান্ত পরিহাসভাজন ॥ পরমপরিহসনীয়া শ্রীমতী ভ্রাতৃজায়া-ঠাকুরানীর নিকটে ম্লানমুখে বিদায় লইবার জন্য সমস্ত উদ্‌যোগ করিতেছি···বিচিত্র-প্র ৫।৪৮৬।১৭ ॥ [২০।৩; ২২; ৪৩] ॥ ০ মপানকৌড়িনী। পানকৌড়িনী দ্র. ॥ [২০।৭৯; ৪৩] ॥ ০ মব্যথিত। নিতান্ত বেদনাপীড়িত ॥ খৃষ্টধর্ম জানাচ্ছে, সেই পরমব্যথিতই মানুষের ভিতরকার ভগবান। খৃষ্ট ২৭।৪৯১। ২০ ॥ [৪২।২; ৪৩] ॥ ০ মোৎসব। মহোৎসব ॥ আমাদের হৃদয়ের মধ্যে সেই পরমোৎসবের ফুল কি আজ ধরেছে, তার গন্ধ কি আমরা অন্তরের মধ্যে আজ পেয়েছি। শান্তি-নি ১৬। ৪৪০।২৫ ॥ [৪৩] ॥ ০ রাজ। অপররাজ। উদ্ধৃতির জন্য 'দ্বৈরাজ' বা 'বৈরাজ' দ্র. ॥ যাত্রী ১৯।৩৯৭।২৯ ॥ [৪৩] ॥ ০ শচকিত। স্পর্শে ত্রস্ত ॥ ওগো কোথা মোর আশার অতীত, / ওগো কোথা তুমি পরশচকিত,/কোথা গো স্বপনবিহারী। উৎসর্গ ১০।১১।৫ ॥ [৪২।১] ॥ ০ শনি। স্পর্শ ॥ আজো তোমার কিরণপাতে / মিশিয়ে দিয়ে আলোর সাথে / দেয় নি মোরে বাষ্প ক'রে / তোমার পরশনি। খেয়া ১০।১২৫।১৫; কে যেন আমার নয়ননিমেষে / রাখিল পরশমণি, / যে দিকে তাকাই সোনা করে দেয় / দৃষ্টির পরশনি। ১৪৭।১৬ ॥ [২০।৫৬] ॥ ০ শবুলানী। (স্ত্রী)। স্পর্শ বুলায় যে ॥ গায়ের 'পরে কোমল করে / পরশবুলানী। শিশু ৯।১০।২০ ॥ [২০।৭৭] ॥ ০ শ্রমজীবী। অনু. bourgeoisie. পরশ্রমজীবীরা (bourgeoisie) নিজের ব্যক্তিগত মুনাফা খোঁজে, রা-চিঠি ২০। ২৯৯।১; ১৯১৭ খৃস্টাব্দে সোভিয়েট-শাসন প্রবর্তিত হবার পূর্বে যে-সব দর্শক এই রকম গ্যালারীতে আসত তারা ধনী মানী জ্ঞানী দলের লোক এবং তারা, যাদের এরা বলে bour-

geoisie, অর্থাৎ পরশ্রমজীবী। ৩০৬। ১৩ ॥ বিপরীত — স্বশ্রমজীবী ১৩ ॥ [৪২ ; ৪৩ ; ৪৪] ॥

**পরা/কৃত**। অবজ্ঞাত ॥ লাবণ্যপরাক্রান্ত যৌবনকে পরাকৃত করিয়া নিরাভরণা পার্বতীর মনোময়ী কান্তি অমলা জ্যোতির্লেখার মতো উদিত হইল। প্রাচীন-সা ৫।৫১৫।২৬ ॥ [১০] • **নময়**। সারাপ্রাণ জুড়ে ॥ মরণকে মোর দোসর করে/রেখে গেছ আমার ঘরে, /আমি তারে বরণ ক'রে/রাখব পরান-ময়। খেয়া ১০।১১১।২৮ ॥ [২০।৩৯] ॥ • **বসথশায়ী**। পরগৃহশায়ী, পরা-শ্রয়ী ॥ পরান্নভোজী, পরাবসথশায়ী হয়ে মানুষ পীড়িত এবং অবমানিত হয়। শান্তি-নি ১৪।২৯৭।১৩ ; মানুষের সত্যকার আশ্রয় হচ্ছে আপনার সৃষ্টির মধ্যে ; তার থেকে দৈন্যবশত যে বঞ্চিত সে পরাবসথশায়ী। যাত্রী ১৯।৩৮৪।৮ ; মানুষ নিজের জগতে বিহার করতে না পারলে, পরান্নভোজী পরাবসথশায়ী হলে তার আর দুঃখের অন্ত থাকে না। সা-পথে ২৩।৪৭১।৫ ; বাংলাদেশে উচ্চশিক্ষাকে চিরকাল অথবা অতি দীর্ঘকাল পরান্নভোজী পরাবসথশায়ী হয়ে থাকতেই হবে, কেননা এ ভাষায় পাঠ্যপুস্তক নেই, এই কঠিন তর্ক তুললে একদা সেটা কথা-কাটাকাটির ঘূর্ণি হাওয়াতেই আবর্তিত হতে পারত ; শিক্ষা ২৪০। ২৬ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **বৃত্ত**। প্রত্যাবৃত্ত ॥ যার অস্ত্র গেছে ভেঙে, যে শোকার্ত, যে পরিক্ষত, যে পরাবৃত্ত, সতের ধর্ম অনুসরণ করে তাকেও মারবে না। মা-ধর্ম ২০।৪০১।২৪ ॥ [১০] ॥ • **মুক্তি**। পরমমুক্তি ॥ পরাশান্তি, পরমপ্রেম,/ পরামুক্তি, পরম ক্ষেম, গীত ১।৭৯।৪ ॥ [২২ ; ৪৩] ॥ • **শক্তি**। শক্তির রূপ-ভেদ। শ্রেষ্ঠশক্তি ॥ আমাদের শক্তি সেই পরাশক্তির বিরুদ্ধে চলে, বিবিধ শক্তির বিরুদ্ধে চলে। শান্তি-নি ১৪। ২৯৩।২৫ ; তাঁর ইচ্ছা সেই পরাশক্তির স্বাভাবিকী ক্রিয়াকে লাভ করেছিল। ৩৪৩।১০ ॥ [২২ ; ৪৩] ॥ • **শান্তি**। পরমশান্তি ॥ উদ্ধৃতির জন্য 'পরাশক্তি' দ্র. ॥ গীত ১।৭৯।৩ ॥ [২২ ; ৪৩] ॥ • **শিত**। অনু. parasite. যদি বা এই পরাশিত কীট মনুষ্যের দেহতন্ত্র হইতে বিনাক্লেশে তাড়িত হয়…অনু. অ-২।৫৮১।৮, এই পরাশিত কীটের সম্পূর্ণ উচ্ছেদ-সাধনের চেষ্টার সময় এখনো আসে নাই। ১২ ; এখানকার সমস্ত সভ্যতাই ধনের পরাশিত (parasite) স-নীতি ২৭।৪৭০।১৪ ; শক্তির প্রকৃতি সহজেই অসামাজিক —সে শক্তিমান ও শক্তির বাহনকে একান্ত বিভক্ত করে দেয়, তাতে ক'রে অল্পসংখ্যক প্রভু বহুসংখ্যক দাসের পরাশিত হয়ে পড়ে, এই পারাশিত্য মনুষ্যত্বের ভিত্তি নষ্ট করে। ৪৭১।১৪; আজ তাই সমস্ত ব্রিটিশ জাতি সমস্ত ভারতবর্ষের পরাশিতরূপে বাস করছে। ২২ ॥ [৪২ ; ৪৩] ॥ 'পারশিত্য' দ্র. ॥ • **শ্রিত**। অনু. parasite. আমি জানি জমিদার জমির জোঁক ; সে প্যারাসাইট, পরাশ্রিত জীব। কালান্তর

২৪।৪২৭।১১ ; টেক্‌স্‌ট্‌-বুক্‌-সংলগ্ন আমাদের মন পরাশ্রিত প্রাণীর মতো নিজের খাদ্য নিজে সংগ্রহ করবার, নিজে উদ্‌ভাবন করবার শক্তি হারিয়েছে। শিক্ষা ২০৯।১৫ ॥ [৪২ ; ৪৩] ॥ • সক্ত। অনু. parasite. পরাসক্ত কীট বা জন্তু পরের রস রক্ত শোষণ করে বাঁচে ; কালান্তর ২৪।৩২০।৪ ; পরাসক্ত মানুষ বলতে কেবল যে পরের প্রতি জড়ভাবে আসক্ত মানুষকেই বোঝায় তা নয়। চিরদিন যা চলে আসছে তার সঙ্গে যে আপনাকে জুড়ে রেখে দেয়, প্রচলিতের স্রোতের টানে যে হালছাড়া ভাবে আত্মসমর্পণ করে, সেও পরাসক্ত। কেননা বাহির আমাদের অন্তরের পক্ষে পর, সে যখন কেবল অভ্যাসের তাগিদে আমাদের চালিয়ে নিয়ে যায় তখন আমাদের পরাসক্ত অন্তর নিরুদ্যম হয়ে ওঠে এবং মানুষের পরে অসাধ্যসাধন করবার যে-ভার আছে সে সিদ্ধ হয় না। ৭, ১০, ১১, ১৪ ; তারা বহিরবস্থার কাছে পরাসক্ত, ৩২১।২৬ ; যারা বিশ্বের বাহ্যব্যাপার সম্বন্ধে পরাসক্ত। ৩২৩।১৩ ; প্রাণীবিবরণে দেখা যায়, একজাতীয় জীব আছে যারা পরাসক্ত হয়ে জন্মায়, পরাসক্ত হয়েই মরে। শিক্ষা ২৫১।৯, ১০, পরাসক্ত মনকে এই চিরদৈন্য থেকে মুক্ত করবার একটা প্রধান উপায়, শিক্ষণীয় বিষয়কে শিশুকাল থেকে নিজের ভাষার ভিতর দিয়ে গ্রহণ করা ও প্রয়োগ করার চর্চা। ২৩ ॥ [৪২ ; ৪৩] ॥ • সক্তি। পরের প্রতি আসক্তি ॥ পরাসক্তি থেকে আত্মকর্তৃত্ব, কালান্তর ২৪।৩২১। ১৯ ॥ [৪৩] ॥ • স্তপরাভূত। সমার্থক যুগ্মশব্দ ॥ কেবলই পরাস্ত-পরাভূত হইতে থাকিব। ধর্ম ১৩।৪৪৭।১৬ ॥ [৪২।৪] ॥

**পরি/ক্ষত**। আহত ॥ উদ্ধৃতির জন্য 'পরাবৃত্ত' দ্র. ॥ মা-ধর্ম ২০।৪০১।২৪ ॥ [২২] ॥ • ক্ষীণ। অতিশয় ক্ষীণ ॥ নিবে যাক চিরদিন / পরিশ্রান্ত পরিক্ষীণ / মর্ত্য জন্মশিখা। চিত্রা ৪।৫৩। ১১ ; উৎসমুখে পিতৃস্নেহস্রোতে/পাষাণের বাধা পড়ি মোরা পরিক্ষীণ / শীর্ণ নদ, নষ্টপ্রাণ, গতিশক্তিহীন, / পদে পদে প্রতিহত ; কাহিনী ৫।৬৯।২৫ ॥ [২২] ॥ • গত। আবৃত ॥ নেপথ্য-পরিগত প্রিয়া সে, রূপান্তর ৭৭।১ ॥ [২২] ॥ • চায়ক। অনু. guide. প্রায় সব ম্যুজিয়মেই উপযুক্ত পরিচায়ক রেখে দেওয়া হয়েছে। রা-চিঠি ২০। ৩০৬।১৯, ২১, ২৮ ; ৩০৭।২ ॥ [১১] ॥ • ণামদারুণ। নাটক। অনু. tragedy. ম্যালিসন বলিয়াছেন, "সেই পরিণামদারুণ মহানাটকের প্রধান অভিনেতাদের মধ্যে সিরাজদ্দৌলাই একমাত্র লোক যিনি প্রতারণা করিবার চেষ্টা করেন নাই।" আ-সাহিত্য ৯।৫০১।৫ ॥ [৪২] ॥ • ণামফল। অনু. consequence. যে ভয়ানক ম্যালেরিয়া জ্বরে তাঁহাকে এমন শয্যাগত করিয়া ফেলিয়াছিল, তাহার পরিণাম-ফল হইতে তাঁহাকে কখনও যথার্থরূপে মুক্ত বলিয়া বোধ হয় না।

অনু. অ-২।৫৩৪।২২ ; স্বার্থ ও ক্ষমতা-স্পৃহা কোনকালেই নিজের অধিকারের মধ্যে নিজেকে রক্ষা করিতে পারে না — এবং অধিকারলঙ্ঘনের পরিণামফল নিঃসংশয় বিপ্লব। ভারত ৪।৪৫৩।১৩ ; আমাদের দেশে যদি অতিরিক্ত যন্ত্রচালনার প্রাদুর্ভাব হইত তবে তাহার পরিণামফল কী হইত বলা শক্ত নহে। সমাজ ১২।৪৬৯।৮॥ [৪২]॥ ∘ **ণামবাদ**। দার্শনিক মতবাদ বিশেষ। অনু. theory of evolution. এমনি করে যিনি অসীম তিনি সীমার দ্বারাই নিজেকে ব্যক্ত করছেন, যিনি অকালস্বরূপ খণ্ডকালের দ্বারা তাঁর প্রকাশ চলেছে। এই পরমাশ্চর্য রহস্যকেই বিজ্ঞানশাস্ত্রে বলে পরিণামবাদ। শান্তি-নি ১৩।৫৩১। ২১॥ [১৫]॥ ∘ **তারণ**। উদ্ধার॥ কিন্তু মৌনব্রত বিপদের একমাত্র পরিতারণ নহে। গল্প ১৭।১৯৫।১৬॥[২২]॥ ∘ **দর্শনশালা**। অনু. museum. এজন্য সুবিপুল কালের পরিদর্শনশালার মধ্যেই মানুষের মানসিক বস্তুর পরীক্ষা করিয়া দেখিতে হয়। সাহিত্য ৮।৩৫৩। ২৭॥ [৪২; ৪৪]॥ ∘ **দর্শয়িতা**। অনু. guide. ছবিতে যে বিষয়টা প্রকাশ করছে সেইটে দেখলেই যে ছবি দেখা হয়, দর্শকেরা যাতে সেই ভুল না করে পরিদর্শয়িতার সেটা জানা চাই। রা-চিঠি ২০।৩০৬।২৩॥ [২০।১২ ; ২২ ; ৪১।১]॥ ∘ **দৃষ্ট**। সর্বতোভাবে দৃষ্ট॥ ডিষ্ট্রিক্ট্ ম্যাজিস্ট্রেটের মতোই অত্যন্ত পরিদৃষ্ট এবং পরিস্পৃষ্ট হতে পারি। সা-পথে ২৩।৪১৪।১৮॥ [২২]॥ ∘ **ধেয়তা**। পরিধানযোগ্যতা॥ তাঁর পরনে ছিল না জামা, একটা চাদর ছিল গায়ে, তার পরিধেয়তা জীর্ণ। আ-রু-বি ২৭।৩২৪।৩॥ [২০।৩৩]॥ ∘ **পুঞ্জিত**। প্রচুরপরিমাণে রাশীকৃত॥ চাঁদের তরণীতে আজ পূর্ণতা পরিপুঞ্জিত। নবীন ২২।৮২।১১॥ [২২]॥ ∘ **পুষ্টি**। সর্বতোভাবে পুষ্টি॥ সংসারে-বীতস্পৃহ উদাসীনদের ডেকে জিগ্যেস করতে ইচ্ছে হয় যে, তাঁদের তৈলচিক্কণ নধরকান্তির পরিপুষ্টি সাধন করল কে। গান্ধী ২৭।২৯১।২৬ ; এই হাসিগান গল্পে ভিতরে ভিতরে তাদের মনের পরিপুষ্টি হয়েছে। বিশ্ব-ভা ২৭।৩৮১। ১২॥ [২২]॥ ∘ **পূত**। সর্বতোভাবে পবিত্র॥ বিরহপরিপূত ছায়াযুত শয়নে, / ঘুমের সাথে স্মৃতি আসে নিতি নয়নে। মানসী ২।১২৩।২০॥ [২২]॥ ∘ **পূর**। পূরিত॥ বিগলিত মরম, চরণখলিতগতি,/শরম ভরম গয়ি দূর, নয়ন বারিভর, গরগর অন্তর,/হৃদয় পুলকপরিপূর। ভা-পদা ২।১১।১৫ ; সামনে বসি তার বরজলাল ধরেছে শাহানার সুর— / সে-সব দিন আর সে-সব গান হৃদয়ে আছে পরিপূর। কাহিনী ৭।৯৩।২০॥ [২২]॥ ∘ **পূর্তি**। পূর্ণতা॥ উদ্ধৃতির জন্য 'দৈন্যভরণ' দ্র.॥ নবীন ২২।৬৮। ১৮॥ [২০।৫ ; ২২]॥ ∘ **পোষণ**। সর্বতোভাবে পোষণ॥ তাহার পরিপোষণের উপযোগী বিচিত্ররস সে কখনোই লাভ করিতে পারিবে না। পরিচয় ১৮।৪৬২।১৪ ; কেবল আরাম-

হীন পরিশ্রম দিনের পর দিন,/ক্ষুধিত তৃষার্ত তারা, ছিন্ন বসন, জীর্ণ আবাস, /পরিপোষণহীন দেহ। গ্রন্থ-প ২৭। ৬৩০।৯ ‖ [২২] ‖ ◦ **প্রেক্ষণতত্ত্ব**। অনু. perspective. ছবিতে একটি পরিপ্রেক্ষণতত্ত্ব আছে — তদনুসারে দূরকে ছোটো করে এবং নিকটকে বড়ো করে আঁকতে হয়। শান্তি-নি ১৪।২৮৮।৬ ‖ [২২; ৪২; ৪৪] ‖ • **প্রেক্ষণিকা**। অনু. perspective. বড়ো পরিপ্রেক্ষণিকায় ছড়িয়ে দেখলে দেখা যায়, অভিজ্ঞতার বিচিত্র শিক্ষার মুক্তি মোটের উপরে সকল প্রকার স্খলনকে অতিকৃতিকে সংশোধন করে চলে। সা-পথে ২৩।৫২৫।১৪; বাল্য-কাল হতে যাঁরা এই বিদ্যালয়ের নিকট-সংস্রবে আছেন তাঁরা আপন অভ্যাস ও মমত্বের বেষ্টনী থেকে ছাড়িয়ে নিয়ে একে বৃহৎকালের পরিপ্রেক্ষণিকায় দেখতে হয়তো কিছু বাধা পেতে পারেন। শিক্ষা ২০০।২৪; বুদ্ধির সর্বজনীনতা, দৃষ্টির সর্বব্যাপকতা, সর্বমানবের পরিপ্রেক্ষণিকায় মানবত্বের উপলব্ধি বাংলাদেশেই রামমোহন রায়ের মতো মহামনীষীদের চিত্তে অপূর্বপ্রভাবে অকস্মাৎ আবির্ভূত হল। র-র ১৩।৩৯০।২৮ ‖ [২০।১৭; ২২; ৪১।১ ‖ • **প্রেক্ষণী**। অনু. perspec-tive. গানেতে মনের মধ্যে এনে দেয় একটা দূরত্বের পরিপ্রেক্ষণী। গ্রন্থ-প ২৫।৪৩৪।৪; আজ মৃত্যুর পরিপ্রেক্ষণীতে স্বার্থসম্পর্কহীন তাঁর নির্ভীক মহত্ত্ব আরও জ্যোতির্ময় হয়ে দেখা দিয়েছে।

স-সংকট ২৬।৬৩৯।২২ ‖ [২০।১৬; ২২; ৪১।১] ‖ • **প্রেক্ষিত**। অনু. perspec-tive. কিন্তু সোনার তরীর লেখা আর-এক পরিপ্রেক্ষিতে। সো·তরী ৩। সূচনা ২।১; সে ভুল হচ্ছে পরি-প্রেক্ষিতের—ইংরেজিতে যাকে বলে পার্স্‌পেক্‌টিভ্‌। যাত্রী ১৯।৪৩৯।১৯; ঘটনা যখন বাস্তবের বন্ধন থেকে মুক্ত হয়ে কল্পনার বৃহৎ পরিপ্রেক্ষিতে উত্তীর্ণ হয় তখনই আমাদের মনের কাছে তার সাহিত্য হয় বিশুদ্ধ ও বাধাহীন। সা-পথে ২৩।৪৫৭।১১; লোকালয়ে যদি এই মেয়েটিকে দেখতুম তা হলে যাকে দেখা যেত নানা লোকের সঙ্গে নানা সম্বন্ধে জড়িত বিমিশ্রিত এ মেয়ে সে নয়, এ দেখা দিল পরিবিস্তৃত নির্জন সবুজ নিবিড়-তার পরিপ্রেক্ষিতে একান্ত স্বকীয়তায়। তিনসঙ্গী ২৫।৩২২।২০; ক্ষণজন্মা লোক যাঁরা তাঁরা শুধু বর্তমান কালের নন। বর্তমান কালের ভূমিকার মধ্যে ধরাতে গেলে তাঁদের অনেকখানি ছোটো করে আনতে হয়, এমনি করে বৃহৎ-কালের পরিপ্রেক্ষিতে যে শাশ্বত মূর্তি প্রকাশ পায় তাহাকে খর্ব করি। গান্ধী ২৭।২৯৫।২১; দূরে গেলেই পরিপ্রেক্ষিতে দেখতে পান এখানে যা বড়ো যা সত্য। বিশ্ব-ভা ২৭।৪১২। ২৬; শান্তিনিকেতনে যে অনুষ্ঠান গড়ে উঠেছে পূর্বতন ছাত্রেরা যেন পরি-প্রেক্ষিতে সেটিকে সম্পূর্ণ করে দেখতে পারে। র-র ১৪।৮০৮।১১ ‖ [২২; ৪১।১] ‖ • **বর্ত**। পরিবর্তন ‖ সব

কিছু চলিয়াছে নিরন্তর পরিবর্তবেগে / সেই তো কালের ধর্ম। শেষলেখা ২৬। ৪০।১০ ॥ [২০।২] ॥ • বর্ধমান। সর্বতোভাবে যা বর্ধিত হচ্ছে ॥ তার পরে পরিবর্তমান পরিবর্ধমান সৃষ্টির কাজ সকলে মিলেই হবে। বিশ্ব-ভা ২৭।৪১২।২০ ॥ [২০।১৪ ; ২২] ॥ • বারতন্ত্র। পরিবারের আভ্যন্তরীণ ব্যবস্থা ॥ সে তাহার পরিবারতন্ত্রের অঙ্গ হইয়া জীবন আরম্ভ করে, ভারত ৪।৪০৭।২০ ; সর্বোচ্চ আমাদের সেই পরিবারতন্ত্র, যাহা পোলিটিক্যাল, সামাজিক ও আর্থিক ব্যাপারে এক-একটি ক্ষুদ্র রাজ্যবিশেষ, ৪১২।১০ ; আমাদের দেশের শক্তির অতিরিক্ত অংশ আমরা খরচ করিয়া আসিতেছি রাষ্ট্রতন্ত্রের জন্য নয়, পরিবারতন্ত্রের জন্য। আমাদের শিক্ষাদীক্ষা ধর্মকর্ম এই পরিবারতন্ত্রকে আশ্রয় করিয়া নিজেকে প্রকাশ করিতেছে। পরিচয় ১৮।৫২৫। ২৪, ২৪ ; পরিবারতন্ত্র জাতির ইতিহাস বাঁধনের পর বাঁধনকে স্বীকার করিয়া লওয়া। ৫২৯।১০ ॥ [৪৪] ॥ • বিস্তৃত। সর্বতোভাবে প্রসারিত ॥ উদ্ধৃতির জন্য 'পরিপ্রেক্ষিত' দ্র. ॥ তিনসঙ্গী ২৫।৩২২।২০ ॥ [২২] ॥ • বৃদ্ধি। সর্বতোভাবে বৃদ্ধি ॥ খর্ব করে দিচ্ছে সমস্ত জাতির মানসিক পরিবৃদ্ধিকে। শিক্ষা ২২৯।৭ ; শিশুকে বড়ো হতে হবে, সেই পরিবৃদ্ধির মধ্যে একটা প্রচ্ছন্ন ঐক্যসূত্র বরাবর থাকে কিন্তু অন্তরে বাইরে বদল হয় বিস্তর। র-র ১৪।৯৫৮।৩ ॥ [২২] ॥ • বেষ্টিতা। সর্বতোভাবে বেষ্টন করে যে ॥ বিশ্বের একমাত্র পরিবেষ্টিতাকে জানিয়া অত্যন্ত শিব এবং অত্যন্ত শান্তি পাওয়া যায়। ঐ-ব্রহ্ম অ-২।২১০।২১ ॥ [২০।১২ ; ২২] ॥ • ব্যক্ত। সর্বতোভাবে প্রকাশিত ॥ আমাদের ভালোমন্দ প্রবৃত্তিগুলি কিরূপে পরিব্যক্ত হইল, অভিব্যক্তিবাদ তাহা আমাদিগকে জানাইতে পারে, সমাজ ১২।৪৮১।২৬ ; তাঁদের দ্বারা যেটুকু কর্ম পরিব্যক্ত হচ্ছে তার উপর আমার বিশ্বাস আছে ; বিশ্ব-ভা ২৭।৩৫৯।২৭ ॥ [২২] ॥ • ব্যক্তি। সর্বতোভাবে অভিব্যক্তি ॥ আমার ভিতরকার ব্যক্তি সেই পরিব্যক্তিতে নিজেরই বিস্তার দেখে। যাত্রী ১৯। ৪৩২।৩০ ॥ [২২] ॥ • ভূ। সর্বোপরি বিরাজমান ॥ স্বার্থ থেকে পরমার্থের দিকে নিয়ে চলেছেন। তিনিই হচ্ছেন পরিভূঃ শান্তি-নি ১৪।৩০৮।১১ ॥ [২১।২] ॥ • ভূষিত। সর্বতোভাবে ভূষিত ॥ সাধারণত যাকে কাব্য বলি সেটা হচ্ছে বচন-অনির্বচনের সম্মিলনের পরিভূষিত উৎসব। ছন্দ ২১। ৪২০।১৫ ॥ [২২] ॥ • ভ্রান্ত। সর্বতোভাবে কৃতভ্রমণ ॥ ওই হেরো সীমাহারা / গগনেতে গ্রহতারা / অসংখ্য জগৎ, / ওরি মাঝে পরিভ্রান্ত / হয়তো সে একা পান্থ, খুঁজিতেছে পথ। চিত্রা ৪।৫২। ২৫ ; যখন দেখি চিরাভ্যস্ত একই চক্রপথে শতসহস্রবার পরিভ্রান্ত হইবার এবং চিরোচ্চারিত বাক্যগুলিকেই উচ্চকণ্ঠে পুনঃপুনঃ আবৃত্তি করিবার প্রতি তাঁহাদের অবিচলিত

নিষ্ঠা—সাহিত্য ৮।৫০৪।২৩; তবে আমাদের চঞ্চল/মনে জ্ঞান লক্ষ্যভ্রষ্ট, প্রেম কলুষিত ও কর্ম বৃথা পরিভ্রান্ত হইতে থাকে। ধর্ম ১৩।৪৩৪।১৫ ॥ [২২]॥ ∘ **মণ্ডলী**। গোষ্ঠী ॥ এ-সব পরিমণ্ডলীর ভিতর মানুষ আপনার মানবত্বকে উপলব্ধি করে। রা-চিঠি ২০।৩৫৫।৩ ॥ [২২] ॥ ∘ **মাপক**। যে পরিমাপ করে ॥ পরিমাপকের দল মাপকাঠি নিয়ে কলরব করছে, আত্ম-প ২৭।২৪০।২২ ॥ [২২] ॥ ∘ **রক্ষিত**। সর্বতোভাবে রক্ষিত ॥ তিনি সর্বদাই আপনার একটা মস্ত আইডিয়ার দ্বারা পরিরক্ষিত হইয়া তুমুল কার্যক্ষেত্রের মাঝখানেও বিজনবাস যাপন করিতেন। পঞ্চভূত ২।৫৬০।৩; বহু শতাব্দী ধরিয়া প্রবল বিদেশী উন্মত্ত বরাহের ন্যায় ভারতবর্ষকে একপ্রান্ত হইতে আর এক প্রান্ত পর্যন্ত দন্তদ্বারা বিদীর্ণ করিয়া ফিরিয়াছিল তখনো ভারতবর্ষ আপন বিস্তীর্ণ একাকিত্বদ্বারা পরিরক্ষিত ছিল—কেহই তাহার মর্মস্থানে আঘাত করিতে পারে নাই। ভারত ৪।৩৭০।২৮; মিরান্দার ন্যায় শকুন্তলার সরলতা অজ্ঞানের দ্বারা চতুর্দিকে পরিরক্ষিত নহে। প্রাচীন-সা ৫।৫২৪।১ ॥ [২২] ॥ ∘ **শান্ত**। সর্বতোভাবে শান্ত ॥ তোমার চরণপ্রান্তে আধুনিক নিষ্ঠুর পোলিটিক্যাল কালভুজঙ্গের বিদ্বেষী বিষাক্ত দর্প পরিশান্ত হইবে। রাজাপ্রজা ১০।৪৪২।১ ॥ [২২] ॥ ∘ **শোষিত**। সর্বতোভাবে শোষিত ॥ আজ তাহা যখন সৈন্যের বারিকে রক্তবর্ণ পঙ্কের মধ্যে পরিশোষিত হইয়া গেল…ইতিহাস ৬৭।৬ ॥ [২২]॥ ∘ **ষক্ত**। সর্বতোভাবে সংলগ্ন ॥ ইহারা সখা, ইহারা একই বৃক্ষেই পরিষক্ত—ভারত ৪।৪৫৯।২৫ ॥ [২২] ॥ ∘ **ষ্করণ**। অনু. cleaning. পরিষ্করণ-পর্ব শেষ হলে আর-একটা ঘরে নিয়ে গেল। য়ু-পত্র ১।৫৪১।৫ ॥ [২০।২; ২২; ৪১।১] ॥ ∘ **সূক্ষ্ম**। সর্বতোভাবে সূক্ষ্ম ॥ আমরা তাহার মধ্যে নব নব বৈচিত্র্য, পরিসূক্ষ্ম ভাবচ্ছায়া দেখিতে পাই না, একপ্রকার অন্ধ অচেতন স্নেহে মাখামাখি করিয়া থাকি। পঞ্চভূত ২।৫৫৬।২৬ ॥ [২২] ॥ ∘ **স্পৃষ্ট**। সর্বতোভাবে স্পৃষ্ট ॥ উদ্ধৃতির জন্য 'পরিদৃষ্ট' দ্র ॥ সা-পথে ২৩।৪১৪।১৮ ॥ [২২] ॥ ∘ **স্ফীত**। সর্বতোভাবে স্ফীত ॥ অবাস্তবের বাষ্পে পরিস্ফীত। র-১। অবতরণিকা ১৮/১০; সেই পরিস্ফীত আত্মাভিমানের দ্বারা তাহারা কখনোই অমর হইবে না, ধর্ম ১৩।৩৭১।১৩; আজ তাঁরা নিজের জীবিকার যে পরিস্ফীত আদর্শ বহন করছেন তাকে চিরদিন বহুল পরিমাণে সম্ভব করে রাখব আমাদের জীবিকা খর্ব ক'রে, রা-চিঠি ২০।৩৩৭।১৪; এইজন্যে এক-একটা কারখানার শহর পরিস্ফীত হয়ে উঠছে সা-স্বরূপ ২৭।২৫৬।১২; বৃষ্টির ভিতর দিয়ে পাণ্ডুর আকাশের ভ্রূকুটি দেখা যাচ্ছে দিগন্তে পরিস্ফীত মেঘস্তূপে। চিঠি ৯।২৫৫।১ ॥ [২২] ॥ ∘ **স্ফীতি**। সর্বতোভাবে স্ফীতি ॥

তার ব্যাণ্ডেজ বন্ধনের উত্তরোত্তর প্রভূত পরিস্ফীতি দেখে স্বয়ং রোগীরও মনে গর্ব এবং তৃপ্তি হতে পারে। শিক্ষা ২৩৬।১৬ ॥ [২২] ॥ • **স্ফুটন**। সর্বতোভাবে প্রকাশ ॥ অবশেষে ভাবপরিস্ফুটনের জন্য.. শব্দতত্ত্ব ১২। ৩৬১।২৩ ॥ [২০১২ ; ২২] ॥ • **স্ফুর্ত**। সর্বতোভাবে প্রকাশিত ॥ সংকোচের ভিতর দিয়াই তাহারা পরিস্ফূর্ত হইবে এবং ভ্রমের ভিতর দিয়াই সত্যের মধ্যে সার্থক হইয়া উঠিবে। পরিচয় ১৮। ৪৮৭।১ ॥ [২২] ॥ • **হরণ**। সর্বতোভাবে আহরণ ॥ উপনিষদে ঈশ্বরকে সর্বব্যাপী বলবার সময় যখন তাঁকে অপাপবিদ্ধ বলা হয়েছে তখন তার তাৎপর্য এই। তিনি স্বভাবে অবাধে পরিব্যাপ্ত। পাপ তাঁকে কোনো একটা বিশেষ সংকীর্ণতায় আকৃষ্ট আবদ্ধ করে অন্যত্র থেকে পরিহরণ করে নেয়—এই গুণেই তিনি সর্বব্যাপী। শান্তি-নি ১৪।৪০৭।১৯ ॥ [২০১২ ; ২২] ॥ • **হাসকুটিল**। পরিহাসে যা বক্র ॥ এমন কোন্ মহৎ সম্পদ মানুষের কাছে এসেছে যার সম্মুখে বাধা তার পরিহাসকুটিল মুখ নিয়ে এসে দাঁড়ায় নি। শান্তি-নি ১৬।৪৪২।১ ॥ তু. হাস্যবক্র। অন্যত্র—হঠাৎ পাশে আসি/কটাক্ষেতে ছিটিয়ে দিল হাসি,/বললে বাঁকা পরিহাসের ছলে/"কোন্ সোহাগির বরণমালা পরেছ আজ গলে।" প্রহাসিনী ২৩।৩৪ পৃ. ॥ [৪৪] ॥ • **হাসরসিক**। অনু. humorist. জগদ্বিখ্যাত পরিহাসরসিক মার্ক টোয়েন গত ফেব্রুয়ারি মাসের 'নর্থ আমেরিকার রিভিউ' পত্রে "তিমিরবাসী ব্যক্তিটির প্রতি" (to the person sitting in darkness) নামক যে প্রবন্ধ লিখিয়াছেন, ভারত ৪।৪২১।১৮ ॥ [৪২] ॥ • হাসো। না-ধা। পরিহাস করো ॥ অট্টহাসে/নিষ্ঠুর ভাগ্যেরে পরিহাসো। নটরাজ ১৮।২৩০।২১ ॥ [৩৭] ॥

**পরীক্ষয়িত্রী**। (স্ত্রী)। স্ত্রী-পরীক্ষক ॥ কিন্তু পরীক্ষয়িত্রী যখন স্বয়ং সশরীরে সম্মুখে উপস্থিত ছিলেন তখন সে উত্তরগুলি জোগানো আমাদের নায়কের পক্ষে কিছুমাত্র কঠিন হইয়াছিল তাহা আমরা বলিতে পারি না, ও যেন ঠিক বই খুলিয়া উত্তর দেওয়ার মতো। লোক-সা ৬।৫৯৫।২৩ ॥ [২০।১২] ॥

**পর্জন্য**। মেঘ ॥ কালিংপং কিছু রুক্ষ, তার বাইরের পাহাড় শ্রেণী পর্জন্যদেবের পথ আটকে আছে। চিঠি ৯। ৩৫২।৯ ॥ [৭] ॥

**পর্ণঘর**। কুটির ॥ কেহ ছিল রাজসৌধে কেহ পর্ণঘরে,/কেহ ছিল সোহাগিনী কেহ অনাদরে; চৈতালি ৫।২৮।৫ ॥ [৪৪] ॥

**পর্বতচারী**। যে পর্বতে বেড়ায় ॥ একজন স্বাধীন পর্বতচারী পুরুষ কারাপ্রাচীরের মধ্যে যে কেমন করিয়া বর্ষযাপন করিতেছে, গল্প ১৭।২২৫।১৫ ॥ [৪৪] ॥

**পর্য/টিব**। না-ধা। পর্যটন করব ॥ মিটাতে মনের তৃষা ত্রিভুবন পর্যটিব,/হত্যা করিব না তবু হৃদয় আমার। কবি-কা অ-১।২৩।১১ ॥ [৩৭] ॥

• স্ত। বিক্ষিপ্ত ॥ উমার শরীর তখন পুলকাকুল, দুই চক্ষু লজ্জায় পর্যস্ত এবং মুখ একদিকে সাচীকৃত। প্রাচীন-সা ৫।৫১৪।২৮; তাঁহার কর্ণোৎপল ঈষৎ আলম্বিত, মস্তকে আমোদিত মালতী-মালা, যেন উষাকালে অস্তাচলশিখরে তারকাপুঞ্জ পর্যস্ত; ৫৪৮।১ ॥ **ভূপর্যস্ত**। ভূলুণ্ঠিত ॥ ভূপর্যস্ত মাধবীলতা আন্দোলিত হইতেছে। গল্প ১৯।২০৯।৪ ॥ [২১।১] ॥

**পলায়** ·/ ৲ৎপর। পলায়নে সচেষ্ট ॥ সৈন্যেরা পলায়নতৎপর হইল। রাজর্ষি ২।৪৯৭।১ ॥ [৪৪] ॥ • পর। পলায়নরত ॥ তিনি ভয়ে শিবির হইতে বাহির হইয়া পড়িয়াছিলেন এবং একদল পলায়নপর লোককে স্বপক্ষ মনে করিয়া তাহাদের সহিত মিশিয়া গিয়াছিলেন। নৌকাডুবি ৫।২৪৯।২; কেবল একবার কৌতূহলে চম্পক-অঙ্গুলির অগ্রভাগ দিয়া অতিসাবধানে অপরিচিত প্রেমকে একটু মাত্র স্পর্শ করিয়া অমনি পলায়নপর হইতেছে। আ-সাহিত্য ৯।৪৪২।১৮; কাহার উদ্যত অসির সম্মুখে ব্যাঘ্র-আক্রান্ত মেষযূথের ন্যায় শত্রুসৈন্য মুহূর্তের মধ্যে ঊর্ধ্বশ্বাসে পলায়নপর হইল? গল্প ১৭। ২০৫।১৯ ॥ তু. পলায়মান—তিনসঙ্গী ২৫।৩২৪।১৬ ॥ [৪৪] ॥ • **ইচ্ছু**। পলায়নে ইচ্ছুক ॥ তাহাতে জগতের এমন কী উপকার হওয়া সম্ভব যাহাতে এই-সকল ভীত পীড়িত পলায়নেচ্ছু মানুষদিগকে অহরহ এত কষ্ট দিয়া মৃত্যুর পথে তাড়না করা লেশমাত্র বিহিত বলিয়া গণ্য হইতে পারে। স্বদেশ ১১।৪৯১।২৭ ॥ [৪৪] ॥

**পল্লব**। পাতা। পক্ষ্ম, নেত্রচ্ছদরোম ॥ ঘনদীর্ঘ চক্ষু পল্লবের মধ্য দিয়া মোটা-মোটা অশ্রুর ফোঁটা দ্রুতবেগে গড়াইয়া পড়িতে লাগিল। চো-বালি ৩। ৩৩৫।৯ ॥ [১৫] ॥

**পল্লবায়িত**। পল্লবসমৃদ্ধ ॥ কৌতূহলী কল্পনা হ্যারিসন রোডের প্রান্ত হইতে আরম্ভ করিয়া তুরস্কের অর্ধচন্দ্রশিখরী রাজপ্রসাদ পর্যন্ত সম্ভব ও অসম্ভব অনুমানকে শাখাপল্লবায়িত করিয়া চলিল। রাজাপ্রজা ১০।৪২৮।২৮; এমনি করিয়া বাহিরের সহিত প্রাণের এবং প্রাণের সহিত মনের একতানতা নষ্ট করিয়া সে নানা অনাবশ্যক চেষ্টা, অনাবশ্যক উপকরণ ও শাখাপল্লবায়িত দুঃখের সৃষ্টি করিয়া চলিল। ধর্ম ১৩।৪৩৪।৬ ॥ [২০।৪; ২০।৬; ৩৭] ॥

**পল্লবি**। না-ধা। পল্লবিত হয়ে ॥ ওগো আমার কবি, সুদূর তব ফাগুন-রাতি/ রক্তে মোর উঠিল মাতি,/ চিত্তে মোর উঠিছে পল্লবি। বীথিকা ১৯।২২।১৪ ॥ [৩৭] ॥

**পল্লীবৃদ্ধ**। পল্লীর বৃদ্ধ ॥ পাড়ায় ভারি একটা গোলমাল পড়িয়া গেল। পল্লীবৃদ্ধেরা চণ্ডীমণ্ডপে বসিয়া কহিল, চো-বালি ৩।৪৩৫।১৬; পল্লীবৃদ্ধগণ ধনী অতিথিদের সম্মাননার উপযুক্ত উপায় না দেখিয়া যাহাকে তাহাকে ক্রমাগতই জোড়হস্তে বিনয় করিয়া বেড়াইতে লাগিল। গল্প ২২।১৯৯।১৩ ॥ [২১।৩; ২৮] ॥

**পশুপাল**। পশুপালক ॥ উন্নতির জন্য 'কৃষী' দ্র.। সমাজ ১২।৪৮৩।১ ॥ [১০]॥

**পশ্চাদ্বর্তন**। পশ্চাৎগতি, পিছু ফেরা ॥ আমরা নির্বিচারে নির্বিরোধে দুর্বল-ভাবে দীনভাবে যাহা লইতেছিলাম, তাহা যাচাই করিয়া তাহার মূল্য বুঝিয়া তাহাকে আপন করিতে পারিতেছিলাম না, তাহা বাহিরের জিনিস পোশাকী জিনিস হইয়া উঠিতেছিল বলিয়াই আমাদের মধ্যে একটা পশ্চাদ্‌বর্তনের তাড়না আসি-য়াছে। সমাজ ১২।২৬৮।৩ ॥ [৪২।১] ॥

**পশ্চিমদিগ্‌দেবী**। পাশ্চাত্যলক্ষ্মী ॥ তাহা পশ্চিমের সামগ্রী এবং পশ্চিম-দিগ্‌দেবী তাহার পরিবেষণের ভার লইলে অসংগত হয় না—আত্মশক্তি ৩।৫২৬।১৭ ॥ [৪২।১] ॥

**পসারো**। না-ধা। প্রসার করো ॥ সবার পানে যেথায় বাহু পসারো, / সেইখানেতেই প্রেম জাগিবে আমারো। গীতাঞ্জলি ১১।৭৪।৭ ॥ [৩৭] ॥

**পস্তানা**। পশ্চাত্তাপ ॥ কিছুতে ঢোকে না হাতে, / তাই শেষে পস্তানা। খাপছাড়া ২১।২৯।৪ ॥ [১০]

**পাংশুপাণ্ডু**। ঘোরপাণ্ডুবর্ণ বিশিষ্ট ॥ সমার্থকযুগ্মশব্দ ॥ সম্মুখে দাঁড়ালে মৃত্যু মুহূর্তেই হায় / পাংশুপাণ্ডু শীর্ণ ম্লান মিথ্যা হয়ে যায়। চৈতালি ৫।৫১।৪ ॥ [৪২।৪] ॥

**পাকালিয়া**। অগ্নিবর্ণ ক'রে ॥ রাঙা আঁখি পাকালিয়া সাপিনী উঠিল তাই জাগি, / একে একে বুলে পাক, আঁকি বাঁকি কোথা যায় ভাগি। কড়ি-কো ২।৯২।২০ ; হবুচন্দ্র রাজা কহে পাকা-লিয়া চোখ—সো-তরী ৩।৩৪।১৩ ॥ [৩৪] ॥

**পাগলপরানী**। (স্ত্রী)। যে নারীর প্রাণ পাগল হয়েছে ; মত্তপ্রাণা ॥ কৌতুক-রসে পাগল পরানী / কথা ৭।৪১।১৫ ॥ [২০।৭৭] ॥

**পাঞ্চ / ভৌতিক**। পঞ্চভূতসম্বন্ধীয় ॥ এবারে আমার পাঞ্চভৌতিকে নিদেন একটা চিন্তা করবার যোগ্য নতুন ভাব আছে, সেটা আমি দেখলুম কোনো পাঠকই ঠিক করতে পারে নি। ছিন্নপত্রাবলী ৪৬৩।১ ॥ [২০।৪৩]॥

• **ভৌত্য**। পঞ্চভূতের ধর্ম ॥ মর্তের দেহে মেনে যে নিয়েছে বাঁধন পাঞ্চ-ভৌত্যে, / তুমি ছাড়া কারে লাগাব তাহার চার পয়সার দৌত্যে ? গ্রন্থ-প ২৩।৫৩২।১৩ ; যে নেয় নি মেনে মর্ত শরীরে / বাঁধন পাঞ্চভৌত্যে / তার সাথে মন করেছি বদল / স্বপ্নমায়ার দৌত্যে। সানাই ২৪।১৩৪।১৭ ॥ [২০। ৪৪] ॥

**পাঠগৃহ**। অনু. reading room. দুটি ম্যুজিয়ম, চৌদ্দটি পৌরগ্রন্থাগার, ১১২টি গ্রামের পাঠগৃহ (reading room), রা-চিঠি ২০।৩২০।২৬ ॥ [৪২] ॥

**পাঠ্য/নির্বাচন সমিতি**। অনু. syllabus committee. বালকের স্বাভাবিক মুগ্ধতার প্রতি পুরুষের ধৈর্য নাই, শিশুচরিত্রের মধ্যে পুরুষের সস্নেহ প্রবেশাধিকার নাই। আমাদের পাঠালয় এবং পাঠ্যনির্বাচনসমিতি তাহার নিষ্ঠুর দৃষ্টান্ত। ইতিহাস ১৫৫।

৩॥ [৪২]॥ • সমিতি। অনু. syllabus committee. রাজভক্তি ও পাঠ্যসমিতির প্রতি লক্ষ্য রাখিয়া লেখকদিগকে সংকীর্ণ সীমায় সভয়ে পদক্ষেপ করিতে হয়। আ-সাহিত্য ৯।৪৯৯।৯; আমার এই চিঠিগুলি জাপানের ভুবৃত্তান্তরূপে পাঠ্যসমিতি নির্বাচন করবেন না, নিশ্চয় জানি। জাপানযাত্রী ১৯।৩৪৪।৫ ॥ [৪২]॥

**পাণিপীড়ন**। বিবাহ। পাণির দ্বারা পীড়ন, করাঘাত॥ আর ওর মুষ্টিযোগ ছিল অমোঘ, সহপাঠীরা যারা কদাচিৎ এর পাণিপীড়ন সহ্য করেছে তারা একে শতহস্ত দূরে বর্জনীয় ব'লে গণ্য করত। গল্প ২৫।২২৩।১৭ ॥ [১৫]॥

**পাণ্ডা**। তীর্থস্থানের পূজারী॥ অনু. guide. তাঁকেই আমাদের লণ্ডনের পাণ্ডাপদে বরণ করেছি। য়ু-ডায়ারি ১।৬০৩।১৫; এখন তো পথঘাট পরিচিত, তাছাড়া নগেন্দ্র তোমার পাণ্ডা আছে — চিঠি ৮।১৫৮।৫ ॥ [১৫]॥ • গিরি। কর্তৃত্ব॥ ইংরেজের সাম্রাজ্য-জগন্নাথজির মন্দিরে যেখানে কানাডা, নিউজিল্যাণ্ড, অস্ট্রেলিয়া, দক্ষিণ আফ্রিকা স্ফীত উদর ও পরিপুষ্ট দেহ লইয়া দিব্য হাঁকডাক সহকারে পাণ্ডাগিরি করিয়া বেড়াইতেছে, সেখানে কৃশজীর্ণতনু ভারতবর্ষের কোথাও প্রবেশাধিকার নাই—ভারত ৪।৪৪৪।১৬ ॥ [২০।৬৩]॥

**পাণ্ডুবর্ণী**। (স্ত্রী)। পাণ্ডুর॥ শ্যামল আরণ্য মধু বহি এল ডাক-হরকরা—/আজি হতে তিরোহিতা পাণ্ডুবর্ণী বৈলাতী শর্করা/প্রহাসিনী ২৩।৫৯। ২২ ॥ [২০।৭৭]॥

**পাতাল বাষ্পযান**। অনু. underground train. লণ্ডনের সুরঙ্গপথে যে পাতাল-বাষ্পযান চলে, য়ু-ডায়ারি ১।৬০৩।১ ॥ [৪২]॥

**পাতি**। ঠিকানা॥ কোন্ ঘাটে যে ঠেকবে এসে কে জানে তার পাতি,/পথহারা কোন্ পথ দিয়ে সে আসবে রাতারাতি, বলাকা ১২।৯।১১ ॥ [১৩]॥

**পাঁতি**। চিঠি॥ যতন করি কনকসুতে গাঁথি/রতনহারে বাঁধিয়া দিনু পাঁতি। সো-তরী ৩।১৯।১৬; মাঝে মাঝে পেয়েছিল আহ্বান-পাঁতি/যেখানে কালের সীমারেখা নেই—সেঁজুতি ২২। ৩৮।২১ ॥ [৯]॥

**পাত্রশিল্প**। অনু. pottery. শান্তিনিকেতনে আমরা পটারি অর্থাৎ পাত্রশিল্পের প্রবর্তন করেছি। চিঠি ৯। ২০০।৮ ॥ [৪২]॥

**পাদস্থান**। পা রাখার জায়গা॥ চৌকির নীচে পাদস্থানের কাছে বিছানো একটা হরিণের চামড়া, গোরা ৬। ৪৩৪।২৪ ॥ [৪২।১]॥

**পানকৌড়িনী**। (স্ত্রী)। স্ত্রীপানকৌড়ি॥ এদিকে আদিকালের লোকবিশ্রুত সাধ্বী পরমপানকৌড়িনী, সে ২৬। ২৭১।১১ ॥ [২০।৭৮]॥

**পান/পত্র**। বিয়েতে কন্যা বা বরপক্ষের হিসাবপত্র, দেনাপাওনা সম্বন্ধীয় নির্ধারণ পত্র॥ বল কী একেবারে পানপত্র হইয়া গেল। নৌকাডুবি ৫।

১৬৯।২১, ২২ ; পানপত্রটা হয়ে যাক-না। গোরা ৬।২৩১।১৮, ২৭, ২৮ ; কথাবার্তা তো প্রায় একপ্রকার স্থির, পানপত্রের আয়োজন হইতেছে, গল্প ২২।১৮৭।১৭, ২১॥ [৭]॥ • পাত্র। পূর্বশব্দের অর্থ দ্র.॥ তা হলে পান-পাত্রটার কথা কী বল বাবা? ব্যঙ্গ-কৌ ৭।৩৭৬।২৩, ২৪, ২৫, ২৭ ; ৩৭৭। ১, ৫, ৬, ১৬ ; ৩৭৮।২, ৩, ৬॥ [৭]॥

**পান্থ/পাখি**। অনু. bird of passage. পান্থপাখিদের সাথে এখনো যে যেতে হবে/নব নব দেশে,/সিন্ধুতীরে কুঞ্জবনে নব নব বসন্তের/আনন্দ-উদ্দেশে। সো-তরী ৩।৬২।২৫ ; এই ভুবনের একটি অসীম কোণ,/যুগলপ্রাণের গোপন পদ্মাসন,/সেথায় আমায় ডাক দিয়ে যায়/নাই জানা কে,/সাগরপারের পান্থপাখির/ডানার ডাকে। মহুয়া ১৫।১৬।৯॥ [৪২]॥ • শিক্ষালয়। অনু. peripatetic school. পান্থ-শিক্ষালয় থেকে ভূতত্ত্ব সম্বন্ধে বিশেষ উপদেশ পাবার আয়োজন আছে। রা-চিঠি ২০।৩১৭।১৫॥ [৪২]॥ • -আবাস। অনু. hotel. আমার বাসায় আহারাদির যে ব্যবস্থা তা গ্র্যান্ড্ হোটেল নামধারী পান্থাবাসের পক্ষে নিতান্তই অসংগত। রা-চিঠি ২০।২৭৭।৫॥ [২৪ ; ৪২]॥

**পাপ/বজ্র**। পাপ বজ্রতুল্য॥ ধার্মিকেরা স্বয়ং সামান্যকারণে পল্লীবাসীদের প্রতি কথায় কথায় পাপবজ্র সন্ধান করে। যাত্রী ১৯।৪০৮।৪॥ তু. সংশয়-বজ্র। অন্যত্র—অপমানের বজ্র—র-র ১৩।১২।১৪॥ [৪৪]॥ • স্ফীত। পাপে স্ফীত॥ ছললব্ধ পাপস্ফীত রাজ্য-ধনজনে/ফেলে রাখি সেও চলে যাক নির্বাসনে,/কাহিনী ৫।৭৫।২৪॥ [৪৪]॥

**পারাশিত্য**। পর কর্তৃক পোষণ॥ উদ্ধৃতির জন্য 'পরাশিত' দ্র.। স-নীতি ২৭।৪৭১।১৪, এই কারণে বৃহদাং-শিকের উপর ন্যূনাংশিকের পারাশিত্য তাদের নিজের দেশেও বড়ো হয়ে উঠেছে। ২৫॥ [২০।৪৪]॥

**পারিবারিকতা**। পরিবার বন্ধন॥ আমাদের নূতন সমাজব্যবস্থা পারি-বারিকতার উপর কী রকম প্রভাব বিস্তার করেছে আমার নিজের দিক থেকে তার একটা দৃষ্টান্ত দিই। রা-চিঠি ২০।২৯৪।১৪ ; নিজের ছেলে মেয়েদের উপর একটা স্বাভাবিক স্নেহ সকলেরই আছে কিন্তু সে জিনিসটাকে পারিবারিক বলা চলে না। সেটা যথার্থ আত্মীয়তা, পারিবারিকতা নয়। চিঠি ৫।৪১।১১॥ [২০।৩৩]॥

**পার্বতী**। (স্ত্রী)। পাহাড়ী॥ কিন্তু মনের বেগ পার্বতী নদীর মতো নিজের জন্মশিখরে আবদ্ধ হইয়া থাকিতে চাহে না। গল্প ২২।২০৩।১৭ ; পার্বতী জনতা/বিদেশী প্রাণযাত্রার খণ্ড খণ্ড কথা/মনে যায় রেখে, জন্ম-দিনে ২৫।৮৫।৩॥ [১৩]॥

**পার্ষদ**। পারিষদ—কাহিনী ৭।১০০ পৃ.॥ এই রাজ্যের যাঁরা সর্দার তাঁরা যোগ্য লোক এবং যাকে বলে বহুদর্শী। রাজার তাঁরা অন্তরঙ্গ পার্ষদ। রক্ত-করবী ১৫। নাট্যপরিচয় ১।২২॥ [১০]॥

**পালন কর্**। সং-ধা। পুষ্॥ অসন্তোষকে মনের মধ্যে পালন কোরো না। চিঠি ১।৩১।১৬॥ [৩৬]॥

**পালা**। গীত বা অভিনয়ের বিষয়॥ অনু. part. এমন সময়ে বরদাসুন্দরী আসিয়া অভিনয়ের পালা দিবার জন্য যখন বিনয়কে আর-একটা ঘরে ডাকিয়া লইয়া গেলেন···গোরা ৬। ২৬০।১০॥ তু. অংশ দ্র.॥ [১৫]॥

**পাশ/তলা**। পার্শ্বদেশ॥ তুমি থলটা নিয়ে ওর পাশতলায় দাঁড়িয়ে আস্তে আস্তে মধু দিয়ে মেড়ে দাও। গৃহ ১৭। ১০৯।৪॥ [৪৪]॥ ∘ **বাচার**। তবে অক্ষম গুরুপুরোহিতের প্রতি ভারার্পণ না করিয়া চন্দ্রনাথবাবু নিজে তাহা প্রকাশ করিলে আজিকার এই নব্য পাশবাচারের দিনে বিশেষ উপকারে আসিত। সমাজ ১২।৪৬৩।১৬॥ [৪৪]॥

**পাশ্চাত্তিকতা**। অনু. westernism. তবু জোর করে এমনি একটা ভাব দেখালে, যেন তাদের হাল পাশ্চাত্তিকতায় যাদের ভ্রূ এতটুকু কুঞ্চিত হবে তাদের মুখের উপর ও তুড়ি মারতে প্রস্তুত—that much for it! শে-কবিতা ১০।৩৫৮।২৪॥ [২০।৩৩; ২০।৪৩; ৪১।১]॥

**পাষাণব্যবধান**। দুরতিক্রম্য বাধা॥ অভ্যাস, লোকাচার ও অসাড়তার পাষাণব্যবধান আশ্রয় করিয়া পরের দুঃখ হইতে তিনি আপনাকে রক্ষিত করিতে পারেন নাই। চারিত্র-পূ ৪। ৫০৭।১১॥ [৪৪]॥

**পাসরা**। বিস্মরণকারী॥ তোরা ফুল, তোরা পাখি, তোরা খোলা প্রাণ,/ জগতের আনন্দ যে তোরা,/জগতের বিষাদ-পাসরা। প্রভাত-সং ১।৬৫।১১॥ [৭]॥

**পিঞ্জরিত**। পিঞ্জরে বদ্ধ॥ চিত্ত মম/ নিষ্কৃতিসন্ধানে ফিরে পিঞ্জরিত বিহঙ্গ-সম,/ মুহূর্তে মুহূর্তে বাজে শৃঙ্খলবন্ধন-অপমান/ সংসারের। পরিশেষ ১৫। ৩১১।১০॥ অন্যত্র—পিঞ্জরস্থ শুক—প্রাচীন-সা ৫।৫৪৭।৬॥ [২০।১৮]॥

**পিতৃপুরুষের সাধ্য**। সংস্কৃতীকৃত—বাপের সাধ্যি॥ তোমার রুচি যদি তোমাকে নিবারণ না করে, তবে কাহার পিতৃপুরুষের সাধ্য তোমাকে নিবারণ করিয়া রাখে। সমাজ ১২। ২৩৩।১৯॥ [২৩]॥

**পিনাক**। শিবধনু। বিষাণ॥ আমার এই ক্ষীণহস্তে কি ভৈরবের সেই পিনাক আছে। প্রবন্ধ লিখিয়া ভারত-বর্ষ একাকার করিব। আত্মশক্তি ৩। ৫৫৭।৫; মহেশ্বর যখন তাঁর পিনাকে রুদ্র নিশ্বাস ভরেছেন তখন যাকে কেঁদে বলতে হয়েছে 'যাও'। শান্তি-নি ১৬।৫০৩।২২; বৈষ্ণবধর্মকে আশ্রয় করিয়া লোকপ্রচলিত যে পুরাণ-কাহিনী আর্যসমাজে প্রতিষ্ঠিত হইল, তাহার মধ্যে প্রেমের, সৌন্দর্যের এবং যৌবনের লীলা; প্রলয়পিনাকের স্থলে সেখানে বাঁশির ধ্বনি; ভূতপ্রেতের স্থলে সেখানে গোপিনীদের বিলাস; সেখানে বৃন্দাবনের চিরবসন্ত এবং গোলোকধামের চির-ঐশ্বর্য; এইখানে আর্যসভ্যতার দ্বৈতসূত্র। পরিচয় ১৮।

৪৪৬।৯ ; প্রলয়পিনাক তুলি করে ধরিলেন শূলী/পদতলে জগৎ চাপিয়া, জগতের আদি-অন্ত থর থর থর থর/উঠিল কাঁপিয়া। সঞ্চয়িতা ৭।১৮॥ তু. রুদ্রবীণা॥ [১৫]॥

**পি**। ধাতু—পান কর্॥ ভেবেছিনু হায় কল্পনাকুমারী/বীণাস্বরসুধা পিইয়া তোমারি/হৃদয়ের ক্ষুধা রাখিব নিবারি/পাশরি সকল বিষাদ দুখে! বনফুল অ-১।৭৪।২০ ; স্নেহরস মোরা যেটুকু যা দিই/পিয়ে নিস এক চুমুকে। শিশু ৯।৭৪।২৮ ; বেদনায় ভরে গিয়েছে পেয়ালা, নিয়ো হে নিয়ো। /হৃদয় বিদারি হয়ে গেল ঢালা, পিয়ো হে পিয়ো। গীত ২।৩০৬।১০॥ [১০]॥ • য়া। ণিজন্ত ধাতু—পান করা॥ পিয়াব নবীন সলিল, পিয়াসিত তরুলতা—কাল অ-১।৩২৫।১২ ; এস তুমি এস কাছে, স্নেহ-কোলে লও তুমি,/পিয়াও তোমার মাতৃস্তন,/আমাদের করো হে পালন। প্রভাত-সং ১।৭০। ৭ ; নিয়ে আয় কৃপাণ, রয়েছে তৃষিত শ্যামা মা,/শোণিত পিয়াও—যা ত্বরায়। বা-প্রতিভা ১।২১২।১২॥ [৩৭]॥ • য়াসিত। তৃষিত॥ পিয়াব নবীন সলিল, পিয়াসিত তরুলতা—কাল অ-১।৩২৫।১২॥ [২০।১৮]॥

**পিপাসী**। তৃষার্ত॥ চারিদিকে গুঞ্জরিছে জগৎ-আকুল/সারা নিশি সারা দিন ভ্রমর পিপাসী। কড়ি-কো ২।৮২। ১০॥ [২০।১৯]॥

**পিপীলি**। পিপীলিকা॥ মধুপাত্রে হতপ্রাণ পিপীলির মতো/ভোগসুখে জীর্ণ হয়ে থাকা,/ঝুলে থাকা বাদুড়ের মতো শির নত/আঁকড়িয়া সংসারের শাখা। কড়ি-কো ২।৫৮।২৫॥ [২৫]॥

**পীড়িত/হ**। সং-ধা। ক্লিষ্ট হ॥ যে জাতীয় কথাটা লইয়া আমাদের সম্প্রতি ক্ষোভ উপস্থিত হইয়াছে এবং মাঝে মাঝে বারংবার ক্ষোভ উপস্থিত হয়, তাহাকে তাহার পশ্চদ্‌বর্তী বৃহৎ আশ্রয়ভূমির সহিত সংযুক্ত করিয়া না দেখিলে আমাদের সামঞ্জস্য বোধ পীড়িত হইবে। আত্মশক্তি ৩।৫৬৫।৪॥ [৩৬]॥ • চিত্ত। ক্লিষ্টহৃদয়॥ পীড়িতচিত্ত উমেশ কেমন করিয়া সান্ত্বনা দিতে হয় ভাবিয়া পাইল না। নৌকাডুবি ৫।২৬১।২২॥ [৪৪]॥

**পীতসংকট**। অনু. yellow peril. পাশ্চাত্য দেশে yellow peril বা পীতসংকট নাম দিয়ে একটা আতঙ্ক দেখা দিয়েছে। কালান্তর ২৪।৩০২। ১৬॥ [৪২]॥

**পুচ্ছ/পাশ**। লেজবন্ধন॥ ইহার পুচ্ছপাশ হইতে সে নিজেকে কেমন করিয়া রক্ষা করিবে। চো-বালি ৩।৪৬৬।১৫॥ [৪৫]॥ • বান। লেজওয়ালা। কেহ বা মুহূর্তের মধ্যে পুচ্ছবান অসংখ্য লঘু শরসমূহে উক্ত নিরুপায় নিঃসহায় ব্যক্তির মর্মস্থল বিদ্ধ করিয়া ফেলেন। গ্রন্থ-প ৯।৫৬০।১॥ [২০।৩৭]॥

**পুছ্**। ধাতু—শুধা॥ কো তুহুঁ সবজন পুছয়ি, ভা-পদা ২।২৭।১৮ ; পুছিলাম জননীরে, কথা ৭।২০।৪ ; কুশল পুছি তারে/দাঁড়াত তার দ্বারে/লাঙল কাঁধে চলছে মাঠে ঐ-যে প্রাচীন

চাষি। উৎসর্গ ১০।৫২।১০ ; হে বিদেশী, যবে আমি পুছিলাম—পূরবী ১৪।১০৪। ১; "কে গো তুমি, ওগো ছায়ায় লীন" / প্রশ্ন পুছিলাম। বিচিত্রিতা ১৭।৩৫। ১১ ॥ [৩৪] ॥

**পুণ্য/চেষ্টাভূয়িষ্ঠ**। পবিত্র চেষ্টাবহুল ॥ অদ্য তাঁহার পুণ্যচেষ্টাভূয়িষ্ঠ সুদীর্ঘ জীবনদিনের সায়াহ্নকাল সমাগত হইয়াছে। চারিত্র-পূ ৪।৫২৮।২০-২১ ॥ [৪৩] ॥ • **নদী**। পুণ্যদায়িনী নদী ॥ আমাদের পুণ্যনদীসকল যাঁহার পাদোদকরূপে আমাদের গৃহের দ্বারে দ্বারে প্রবাহিত হইয়া যাইতেছে, আত্মশক্তি ৩।৬০৯।২২ ॥ [৪৩] ॥ • **ভীত**। পুণ্যভীরু ॥ ওরে পুণ্যভীত মোরে তোর নাহি লাজ! কাহিনী ৫।৭২।১৯ ॥ [৪৩] ॥

**পুতলা**। পুতলী ॥ বসন্তে আজ ধরার চিত্ত / হল উতলা। / বুকের 'পরে দোলেরে তার / পরান-পুতলা। গীতি-মাল্য ১১।১৭৬।৪ ॥ [২০।৮০ ; ২৬] ॥

**পুত্ত/ল**। পুতুল ॥ মনুষ্যত্ব তুচ্ছ করি যারা সারাবেলা / তোমারে লইয়া শুধু করে পূজাখেলা / মুগ্ধভাবভোগে, সেই বৃদ্ধ শিশুদল / সমস্ত বিশ্বের আজি খেলার পুত্তল। নৈবেদ্য ৮।৪৩।১২ ॥ [১০] ॥ • **লী**। (স্ত্রী)। পুতুল ॥ উত্তাল ঢেউ তারা যে দৈত্য-ছেলে / পুত্তলী ভেবে লাফ দেয় বাহু মেলে। স্ফুলিঙ্গ ২৭। ১৭।৬ ॥ [২০।৭৬] ॥

**পুঁথিপন্থী**। কেবল পুঁথিগত জ্ঞানের অধিকারী, বাস্তবজ্ঞানশূন্য ॥ যাঁহারা পুঁথিপন্থী তাঁহারা বুক ফুলাইয়া বলিবেন — আত্মশক্তি ৩।৫৬৩।১৬ ॥ [৪৪] ॥

**পুনঃ/পুনিত**। বারংবারঘটিত ॥ ছন্দোবদ্ধ কাব্যে সেই প্যাটার্নকেই পুনঃপুনিত করে। ছন্দ ২১।৩৪২।২৩ ॥ [২০।১৮] ॥ • **সংক্রমণ**। অনু. reinfection. তথাপি ইহার পুনঃসংক্রমণ নিষেধ করা এক সম্পূর্ণ স্বতন্ত্র ব্যাপার। অনু. অ-২।৫৮১।৯, ১০ ॥ [৪২ ; ৪৩] ॥

**পুনর্/জাগ্রত**। পুনরায় জাগরিত ॥ এই পুনর্জাগ্রত ব্রাহ্মণসমাজের কাজে অব্রাহ্মণ অনেকেও যোগ দিবেন। ভারত ৪।৩৯৪।২৭ ॥ [৪৩; ৪৪] ॥ • **বনান্বিত**। অনু. reforested. উহাকে অনেক পরিমাণে পুনর্বনান্বিত করা হইয়াছে। অনু. অ-২।৫৯২।৬ ॥ [৪২ ; ৪৩] ॥ • **বৃত্তি**। অনু. repetition. একই শব্দকে দুই বা ততোধিকবার বহুলীকরণ দ্বারা, পুনর্বৃত্তি (repetition), দীর্ঘকালবর্তিতা, ব্যাপকতা অথবা প্রগাঢ়তা ব্যক্ত করা হইয়া থাকে। শব্দতত্ত্ব ১২।৩৭১।২ ॥ [৪২ ; ৪৩] ॥

**পুব(বে)ন**। পুবালি ॥ মন্থর মেঘেরে যবে দিগন্তে ধাওয়ায় / পুবন হাওয়ায়, / মহুয়া ১৫।৩৯।২ ; ডাক পাঠালে আকাশপথে কোন্ সে পুবেন বায়ে / দূর সাগরের উপকূলে নারিকেলের ছায়ে। পরিশেষ ১৫।২৭৫।৩ ; / যে গান হয় নি গাওয়া, / যে দান হয় নি পাওয়া / পুবেন হাওয়ায় পরিতাপ তার / উড়াইব অবহেলায়। সানাই ২৪।১২০।৯ ॥ অন্যত্র — পুবে হাওয়া

বয়, ক্ষণিকা ৭।২৮৮।১৭ ; পূর্বপবনের স্রোতে—পরিশেষ ১৫।২৩১।২ ; পূর্ব-বায়ু চলে ডেকে শ্যামলের অভিষেকে —গীত ২।৪৪৮।২২ ॥ তু. পুরবৈয়াঁ ॥ [১০] ॥

**পুরঃসীমা**। অনু. forefront. তাঁহার স্বামী যুদ্ধক্ষেত্রের পুরঃসীমায় আছেন। অনু. অ-২।৫৫২।২ ॥ [৪২] ॥

**পুরবৈয়াঁ**। পুবালি ॥ অধীর সমীর পুরবৈয়াঁ নিবিড় বিরহব্যথা বইয়া/ নিশ্বাস ফেলে মুহু মুহু হায়। গীত ২। ৩৭২।১ ॥ [৯] ॥

**পুরসভা**। অনু. corporation. অপ-রাহ্নে পুরসভার তরফ থেকে আমার অভ্যর্থনা। পারস্যে ২২।৪৭৭।১০ ॥ [৪২ ; ৪৪] ॥

**পুরা/কালীন**। প্রাচীনকালসম্বন্ধীয় ॥ রঘুবংশ কাব্যে তিনি ভারতবর্ষের পুরাকালীন সূর্যবংশীয় রাজাদের চরিত-গানে যে প্রবৃত্ত হয়েছিলেন তার মধ্যে কবির সেই বেদনাটি নিগূঢ় হয়ে রয়েছে। শান্তি-নি ১৪।৪৬৪।৪ ; এই যজ্ঞে তিনি ব্রাহ্মণের পদক্ষালনের জন্য নিযুক্ত ছিলেন পরবর্তীকালের সেই অত্যুক্তির প্রয়াসেই পুরাকালীন ব্রাহ্মণ-ক্ষত্রিয় বিরোধের ইতিহাস স্পষ্ট দেখা যায়। পরিচয় ১৮।৪৩০।১৮ ; একদিকে যখন আত্মবিপ্লব চলছে, যখন চার দিকে টাইফয়েডের প্রবল প্রকোপ, রেলের পথ সব উৎখাত, সেই সময়ে বৈজ্ঞানিক সন্ধানীর দল গিয়েছে প্রত্যন্ত প্রদেশ সমস্ত হাৎড়িয়ে পুরাকালীন শিল্পসামগ্রী উদ্ধার কর-বার জন্যে। রা-চিঠি ২০।৩১৪।৪ ; বর্তমান যুগে পুরাকালীন গৌড়ীয় খাদ্য-বিধির রেনেসাঁস প্রবর্তনে লেগেছি। সে ২৬।২৮৭।২ ॥ [৪৩ ; ৪৪] ॥ • গত বনেদ। অনু. tradition. আমি ভাবছি, আর্ট মাত্রেরই একটা পুরাগত বনেদ আছে যাকে বলে ট্র্যাডিশন। সে ২৬।২৭২।২৩ ॥ [৪২ ; ৪৩] ॥ • নী। (বিণ) ॥ পৌরাণিক ॥ যেন কোন্ পুরানী আখ্যানে/স্তব্ধ ঘোর ধ্যানে/ধীরপদে এল কোন্ মালবিকা/ লয়ে দীপশিখা/মহাকাল মন্দিরের দ্বারে/যুগান্তের কোন্ পারে। রোগ ২৫।৩২।১৬ ॥ [২০৫৭] ॥ • পৌরা-ণিক। অতিপুরাতন ॥ ওরা সন্ধানী, ওরা সাধক,/বেরিয়েছে পুরাপৌরা-ণিক কালের/সিংহদ্বার দিয়ে। শ্যামলী ২০।৭৬।১৩ ॥ [৪৩] ॥ • বশেষ-বিৎ। অনু, archaeologist. বিখ্যাত পুরাবশেষবিৎ জর্মান ডাক্তার হর্টজ্-ফেল্ট্ এই পুরাতন কীর্তি উদ্ঘাটন করববার কাজে নিযুক্ত। পারস্যে ২২। ৪৬৩।১০ ॥ [৪২ ; ৪৩ ; ৪৪] ॥

**পুরোযায়ী**। অনু. pioneer. তিনটের পর বিশেষ দিনের কার্যতালিকা অনুসারে পায়োনিয়ররা (পুরোযায়ীর দল) কারখানা, হাসপাতাল, গ্রাম প্রভৃতি দেখতে যায়। রা-চিঠি ২০। ৩০২।১৩ ॥ [২০।৯ ; ৪২] ॥

**পুল/কাঞ্চিত**। আনন্দিত ॥ আজি কোন্ ধন হতে বিশ্বে আমারে কোন্ জনে করে বঞ্চিত,/তব চরণকমল-রতনরেণুকা অন্তরে আছে সঞ্চিত ॥

/কত নিঠুর কঠোর দরশে ঘরষে মর্ম-মাঝারে শল্য বরষে/তবু প্রাণ মন পীযুষপরশে পলে পলে পুলকাঞ্চিত॥ গীত ১।১০৯।১৬॥ [৪৪]॥ • কিত-দেহ। আনন্দিত শরীর॥ রমেশ বুঝিল, এ-সমস্তই বাড়ির কোনো মেয়ের ষড়্‌যন্ত্র—এই বুঝিয়া পুলকিত-দেহে বাহিরের ঘরে গেল। নৌকাডুবি ৫।২৮৪।২৫॥ [৪৪]॥

**পুষ্প/চয়িনী**। (স্ত্রী)। পুষ্পচয়নরতা॥ হে পুষ্পচয়িনী,/ছেড়ে আসিয়াছ তুমি কবে উজ্জয়িনী/মালিনীছন্দের বন্ধ টুটে। বিচিত্রিতা ১৭।২৮।৭; পুষ্পচয়িনী বধূ কিংকিণীক্বণিতা,/অকথিতা বাণী তার কার স্বরে ধ্বনিতা। বীথিকা ১৯।৬২।১১॥ তু. পুষ্পলাবী॥ [২০।৯; ২১।৩]॥ • ফুল্ল। ফুলফোটা॥ যেদিন প্রথম তুমি পুষ্প-ফুল্ল পথে/লজ্জামুকুলিত মুখে রক্তিম অম্বরে/বধূ হয়ে প্রবেশিলে চিরদিন-তরে/আমার অন্তর-গৃহে—সো-তরী ৩।৬৯।১২॥ [৪২।১]॥ • লাবী। (স্ত্রী)। কুসুমচয়নকারিণী॥ সেই সিপ্রাতীরের যূথীবনে যে পুষ্পলাবী রমণীরা ফুল তুলিত, প্রাচীন-সা ৫।৫০৯।৯॥ তু. পুষ্পচয়িনী॥ [২১।১]॥

**পূজ্যস্মৃতি**। পূজা করার যোগ্যস্মৃতি॥ রামচন্দ্রের পূজ্যস্মৃতি ক্রমে ক্রমে কালান্তর ও অবস্থান্তরের অনুসরণ করিয়া আপনার পূজনীয়তাকে সাধারণের ভক্তিবৃত্তির উপযোগী করিয়া তুলিতেছিল। সাহিত্য ৮। ৪১০।১৯॥ [৪২।১]॥

**পূর**। প্রবাহ॥ ইঁদারা থেকে পূর চলেছে নিস্তব্ধ মধ্যাহ্নে কল কল শব্দে। মানসী ২। সূচনা ৯।২৪॥ [১০]॥

**পূর্ণ/পরিণত**। পূর্ণরূপে পরিণতিপ্রাপ্ত॥ বিলাতি য়ুনিভার্সিটিগুলাও একেবারেই আকাশ হইতে পড়িয়া অথবা কোনো জবর্দস্ত শাসনকর্তার আইনের জোরে এক রাত্রে পূর্ণ-পরিণত হইয়া উঠে নাই। আত্মশক্তি ৩।৫৯৪।২১; একটি পূর্ণপরিণত মানুষের মধ্যে, হাস্য-কৌ ৬।৮৬।১৮; শিক্ষার দ্বারা আমরা যে পূর্ণপরিণত আমরাই হইব—শিক্ষা ১২।৩২১।২০; আমাদের মনে বিশ্বাস হয়েছে, আমাদের চেষ্টা ব্যর্থ হয় নি, যদিও ফসলের পূর্ণপরিণত রূপ আমরা দেখতে পাচ্ছি না। বিশ্ব-ভা ২৭।৪১৯। ১৯॥ [৪২।২]॥ • -আত্মক। অনু. positive. মৃত্যুকে তখন সত্য বলে জেনে গ্রহণ করি; তার একটা পূর্ণা-ত্মক রূপ দেখতে পাই বলে তার শূন্যাত্মকতার ভয় চলে যায়। যাত্রী ১৯।৪২৮।১৬॥ [২৯; ৪২; ৪৪]॥

**পূর্ণিত**। পূর্ণ॥ সমস্ত ধরার তরে নয়নের জল/বৃদ্ধ সে কবির নেত্র করিল পূর্ণিত। কবিকাহিনী অ-১।৪৪।২৬; পুলকে পূর্ণিত তাঁর প্রাণ, প্রভাত-সং ১।৮৩।১॥ [২০।১৮]॥

**পূর্বভূমিকা**। অনু. prologue. এই ভালোবাসার পূর্বভূমিকা হয়েছিল স্টেশনে যখন সে দেখেছিল বিপ্র-দাসকে। যোগাযোগ ৯।২৩৯।২০; শেষ-কবিতা ১০।২৮৮ পৃ., অধ্যায়নাম॥ [৪২; ৪৩]॥

**পূষন্**। সূর্য ॥ হে পূষন্, সংহরণ করিয়াছ তব রশ্মিজাল, প্রান্তিক ২২। ১২।২০ ॥ [২১।২] ॥

**পৃথিবীপতি**। রাজা ॥ পরিহাস করে তোমরা আমাদের বল পৃথিবীপতি কিন্তু পৃথিবীকে সিংহাসনের মাপে ছোটো করে তোমরা আমাদের খেলনা বানিয়ে দিয়েছ—সব দেখা দেখতে পাইনে, সব শোনা শোনবার জো নেই। ঋণশোধ ১৩।২২৪।১ ॥ [১০] ॥

**পৃথুল**। বৃহৎ ॥ রাঁধুনেরা সার বেঁধেছে পৃথুলকলেবর, আ-প্রদীপ ২৩।১০৫। ২২ ॥ মাংসল,পৃথুলদেহ ॥ মাংসল-পৃথুলদেহ বটেকৃষ্ট স্ফীতরক্তচোখ/ঘরে এসে দেখে, পুনশ্চ ১৬।৯৫।৭ ॥ [১০] ॥

**পেরাকি**। নারকেল ক্ষীর প্রভৃতির পুর দেওরা ঘিয়ে ভাজা সরস মিষ্টান্ন বিশেষ ॥ পিরিচে পেরাকি যবে আনে /আড়চোখে চেয়ে তার পানে / প্রহাসিনী ২৩।২৯।১ ॥ [১০] ॥

**পেশল**। সুন্দর ॥ মাংসপেশল। মাংসে-ভরা সুন্দর ॥ মাংসপেশল চমৎকার শরীর … যু-পত্র ১।৫৪০।২৭ ; গন্ডটি মাংসপেশল পুরুষ…ছন্দ ২১।৪২০।৫ ॥ [১০ ; ৪৪] ॥

**পৈতামহিক**। পিতামহসম্বন্ধীয় ॥ তাহার নূতনলব্ধ পৈতৃক গৌরবেরও চিহ্ন নাই, চিরাগত পৈতামহিক সমাজেরও অবলম্বন নাই। সমাজ ১২।২৩৫।১৪ ; তিনি নিজেই স্বাধীনতা অবলম্বন করে পৈতামহিক সংস্কার ত্যাগ করেছিলেন। মা-ধর্ম ২০।৪২২।৮ ॥ [২০।৪৩] ॥

**পৈশাচী**। প্রাকৃতভাষাভেদ। পিশাচ সম্বন্ধীয় ॥ নারীর শিশুর যত কাটা ছেঁড়া অঙ্গ / জাগাবে অট্টহাসে পৈশাচী রঙ্গ, নবজাতক ২৪।১২।১৬ ॥ [২০। ৭৬ ; ২৫] ॥

**পৈষ্টিকী**। (স্ত্রী)। পিষ্টক সম্বন্ধীয় ॥ এমন কি বৌমা তোমার রচিত পৈষ্টিকী সাহিত্য সযত্নে রক্ষা করবার অভি-প্রায় প্রকাশ করেছেন। চিঠি ৯। ২২০।১৩ ॥ [২০।৪২ ; ২০।৭৬] ॥

**পোষক**। সহায়ক ॥ নেপালী ভাষায় ইহার পোষকপ্রমাণ পাওয়া যায়। শব্দতত্ত্ব ১২।৬৬৩।৬ ॥ [২০।৮] ॥

**পোষিত**। পুষ্ট ॥ সে যদি ভারত শাসন-তন্ত্রের ঊর্ধ্বস্তরে কোনো এক গোপন কেন্দ্রে প্রশ্রয়ের দ্বারা পোষিত না হত…স-সংকট ২৬।৬৩৯।৫ ॥ [১৯] ॥

**পোহা**। ধাতু—ফুরা ॥ ওই ডাকে শোনো ধেনু ঘনঘন, / ধবলীরে আনো গোহালে। /এখনি আঁধার হবে, বেলাটুকু / পোহালে। ক্ষণিকা ৭।২৮৮। ৬, ১২ ॥ [৩৩] ॥

**পৌঁছসংবাদ**। পৌঁছানোর খবর ॥ আমাদের পৌঁছসংবাদ পেয়েছিস। চিঠি ২।৪৪।৪ ॥ [৮] ॥

**পৌনঃপুন্য**। বারংবারতা ॥ সংস্কৃত অনু এবং গ্রীক ana, যাহার মুখ্য অর্থ কাহারও পশ্চাদ্‌বর্তিতা এবং গৌণ অর্থ তুল্যতা এবং পৌনঃপুন্য, শব্দতত্ত্ব ১২।৫৬০।২৯ ॥ [২০।৪৪] ॥

**পৌর/জন**। পুরবাসী ॥ একদিন তার পূজা হয়ে গেলে চিরদিন তার বিসর্জন, / খেলার পুতলি করিয়া

তাহারে/আর কি পূজিবে পৌরজন? কাহিনী ৫।৯৩।৪; অসভ্য ইংরাজ সৈনিকেরা স্ত্রীলোকদের প্রতি নিষ্ঠুর অত্যাচার করিবে জানিয়া পৌর-জনেরা স্বহস্তে স্ত্রীকন্যাগণকে বিনষ্ট করিয়া মরিতে লাগিল। ইতিহাস ১১০।১৬ ॥ [৪৪] ॥ ॰ **পথ**। নগর পথ ॥ পৌরপথের বিরহী তরুর কানে /বাতাস কেন বা বনের বারতা আনে। লেখন ১৪।১৭৭।১৯ ॥ [৪২।১] ॥ ॰ **পরিষৎ**। অনু. corporation. রাজা আমার বিচার করে, পুলিস আমার পাহারা দেয়, পৌরপরিষৎ আমার রাস্তা ঝাঁটা দিয়ে যায়, শান্তি-নি ১৪।২৯৯।৭ ॥ [৪২] ॥

**পৌরোহিত**। পুরোহিত সম্বন্ধীয় ॥ বস্তুত এতকাল রাজশক্তি পৌরোহিত শক্তি জুড়ি মিলিয়ে চলেছে। পারস্যে ২২।৪৭৪।৩০ ॥ [২০।৪২] ॥

**প্রকর্ষ**। উৎকর্ষ ॥ অনু. culture সেটা সৌন্দর্যবোধের অভাব হইতে হয় না, প্রকর্ষ হইতেই হয়। সাহিত্য ৮।৩৬৮। ৭ ॥ [১৫] ॥

**প্রকাশ/বান**। যার প্রকাশ আছে ॥ এই প্রকাশবান নানাজাতির মানুষ ইতিহাসের আকাশে আলোক বিস্তীর্ণ করে আছে। বাংলা-প ২৬।৩৭৫।৭; পৃথিবীতে এমন লোক অতি অল্পই জন্মেছেন যাঁরা আপনাতে স্বতই প্রকাশবান্, বুদ্ধদেব ৪।৯; মানুষের সৃষ্টি আজও অসম্পূর্ণ হয়ে আছে। এই অসমাপ্তির নিবিড় আবরণের মধ্যে থেকে মানুষের পরিচয় আমরা পেতুম কী করে যদি না মানব সহসা আমাদের কাছে আবির্ভূত হ'ত কোনো প্রকাশবান্ মহাপুরুষের মধ্যে? ৫।২১ ॥ [২০।৩৭] ॥ ॰ **মান**। যা প্রকাশিত হচ্ছে, যার প্রকাশ আছে মানুষ যদি প্রকাশমান হয়, তবেই দেশ প্রকাশিত। র-১।১ ॥ ৮; প্রীতির প্রসন্নতাই সেই সহজ ভূমিকা, যার উপরে সৃষ্টি সমগ্র হয়ে প্রকাশ-মান হয়। র-১। ২/০।২৮; হীরকের জ্যোতি হীরকের মধ্যে স্বতই প্রকাশ-মান, পঞ্চভূত ২।৫৮০।১৯; কুটির-গুলিকে প্রকাশমান করিয়া তুলিছে। ৫৮৩।২৬; আত্মশক্তি ৩।৬০৯।২২; প্র-নির্বন্ধ ৪।২৬৯।১৪-১৫; ভারত ৪। ৩৬৮।৩; সাহিত্য ৮।৫০৩।১২; গ্রন্থ-প ১৫।৫৪৭।৬; শান্তি-নি ১৬।৩৫৩। ৪; ৩৫৪।৩০; ৪৭৫।৩০; ৪৭৬।৬; সঞ্চয় ১৮।৩৮৬।১৫; গ্রন্থ-প ১৮।৫৮৭। ৭; সভ্যতায় মানুষ প্রকাশমান, বর্বর-তায় মানুষ অপ্রকাশিত। রা-চিঠি ২০। ৩৫৯।১০; নিয়ত প্রকাশমান চলমান …ছন্দ ২১।৩৬৩।২৮; সকলেরই মধ্যে দেশ প্রকাশমান নয়, বহুর মধ্যে সে অস্পষ্ট অনির্দিষ্ট। পারস্যে ২২।৪৪৯। ৩০; ৪৭১।৩; ৪৮৮।১৬; ৪৯৭।২৭; সা-পথে ২৩।৩৮৭।২২; ৩৯২।২০; ৪১৪।২১; ৪১৯।৮; ৪৭৩।২৭; ৪৭৭।৬; কালান্তর ২৪।৩৯০।৫; তিনসঙ্গী ২৫। ৩০৪।১৬; প-সঞ্চয় ২৬।৫২৭।২৭; ৫৫৩।৬; ৫৬৫।৫; ৫৬৬।৮; বিশ্ব-ভা ২৭।৩৮৭।৪; খৃষ্ট ২৭।৪৮৮।১৭; ৪৯৬। ৮; চিঠি ২।১১।১৮; চিঠি ৫।৭৩।১১;

চিঠি ৬।১৯।২ ; বুদ্ধদেব ২৭।১৯ ; শিক্ষা ১৭৯।৬ ॥ র-র ১৩।৫১৭।২০ ॥ [২০। ১৪ ; ২০।৩৮] ॥

**প্রকাশি/বে**। না-ধা। প্রকাশ করবে ॥ কবি তার মরমের প্রণয়-উচ্ছ্বাস-কথা/ কি করি যে প্রকাশিবে পেত না ভাবিয়া। কবি-কাহিনী অ-১।১৯।১০ ; তোর মাটি দিয়ে শিল্পী বিরচিবে নূতন প্রতিমা, / প্রকাশিবে অসীমের নব নব অন্তহীন সীমা। পরিশেষ ১৫।১৮৮।৪ ॥ ০ **ল**। না-ধা। প্রকাশ করল ॥ একদিন কোন্ তুচ্ছ আলাপের ছিন্ন অবকাশে / সে কোন্ অভাবনীয় স্মিত-হাসে/অন্যমনা আত্মভোলা/যৌবনেরে দিয়ে ঘন দোলা / মুখে তব অকস্মাৎ প্রকাশিল কী অমৃত-রেখা, শে-স ১৮। ১০৭।৫ ॥ ০ **লে**। না-ধা। প্রকাশ করলে ॥ স্বর্গলোক ম্লান করি প্রকাশিলে ধরার বৈভব/কোন্ মায়ামন্ত্রগুণে, দরিদ্রের বাড়ালে গৌরব। নটরাজ ১৮।২২৫।২৩ ; তোমার যে-সত্তাখানি প্রকাশিলে মোর বেদনায় / কিছু জানা কিছু না-জানায়, বীথিকা ১৯।১০৯। ৯ ॥ [৩৭] ॥

**প্রকাশ্যতঃ**। প্রকাশ্যে ॥ ব্যবহারতঃ যথেচ্ছাচার করো কিন্তু প্রকাশ্যতঃ তাহা কবুল না করিলে কোনো ক্ষতি নাই। প-সঞ্চয় ২৬।৫৭০।৮ ॥ [২০। ৩৪] ॥

**প্রকৃতিবল্লভা**। (স্ত্রী)। স্বভাবপ্রিয়া ॥ তখন পত্রলেখা প্রকৃতিবল্লভা হইলেও কাদম্বরীর নিকট হইতে প্রসাদলব্ধ আর-একটি সৌভাগ্যের স্থায় বল্লভতরতা প্রাপ্ত হইল...প্রাচীন-সা ৫। ৫৫৫।১৪ ॥ [২১।১] ॥

**প্রকৃষ্টি**। অনু. culture. বাংলাশব্দতত্ত্ব ১৮০।১১ ॥ তু. উৎকৃষ্টি ॥ [২২ ; ৪১।১] ॥

**প্রক্ষালি**। না-ধা। প্রক্ষালন ক'রে রেখেছে ফুলের ডালি/শিশিরে প্রক্ষালি/ বীথিকা ১৭।১৫।২২ ; গত দিবসের ব্যর্থ প্রাণের / যত ধুলা, যত কালী, / প্রতি উষা দেয় নবীন আশার / আলো দিয়ে প্রক্ষালি। স্ফুলিঙ্গ ২৭।১৭।১২ ॥ ০ **য়া**। না-ধা। প্রক্ষালন ক'রে ॥ এখনো চাও গো যদি, শেষরক্তে তার / দিবে গো সে প্রক্ষালিয়া চরণ তোমার ! ভগ্ন-হৃ অ-১।২৬৩।১৩ ॥ [৩৭] ॥

**প্রখর-নখরদন্তা**। তীক্ষ্ননখর ও দন্ত-বিশিষ্টা ॥ চৌদিকে করে যুদ্ধ ঘোষণ,/ দুর্গম হয় পন্থা, / চিন্তায় করে রক্ত শোষণ / প্রখর-নখরদন্তা, পরিশেষ ১৫। ১৯৫।১২ ॥ [২০।৫৩] ॥

**প্রচ্ছন্ননামা**। যার নাম অপ্রকাশ আছে ॥ আরও অনেক এই শ্রেণীর নামজাদা ও প্রচ্ছন্ননামা বাঙালি। পরিচয় ১৮।৫০৯।১৮ ॥ [৪২।১] ॥

**প্রচ্ছায়**। ঘনছায়াযুক্ত ॥ প্রচ্ছায় তমসা তীরে শিশুকুশলব ফিরে, মানসী ২। ১৫৩।২৫ ; কত ছাত্র কতদিন আমার মতন / প্রচ্ছন্ন প্রচ্ছায়তলে নীরব নির্জন / তৃণাসনে, বিদায় অ-৪।১২৬।১৫ ; চিঠি ৪।১৫।১২ ॥ [২২] ॥

**প্রজন্ম**। অনু. generation. তার পরবর্তীকালের প্রজন্মে (generation) ইচ্ছার অগ্নিগর্ভরূপ দেখেছি বাংলার

তরুণদের চিত্তে। র-র ১৩।৩৮৯।১৮ ॥ [২২ ; ৪১।১] ॥

**প্রজাতি**। অনু. generation. বর্তমান প্রজাতির বৃদ্ধ মানুষেরাই মনোভাবে তরুণ, অপরপক্ষে যুবকদের অনেকেই প্রতিমুখ মতগুলির সহিত আপনাদিগকে সংশ্লিষ্ট করিয়াছে। অনু. অ-২। ৬০২।৩ ॥ [২২] ॥

**প্রজ্ঞপ্তি**। সংকেত ॥ ভরদ্বাজ মিশ্রের প্রয়োগপ্রজ্ঞপ্তি তো মানতেই হবে—অচলা ১১।৩২১।১৫ ॥ [১০] ॥

**প্রজ্বলন্ত**। যা খুব জ্বলছে ॥ যেন মনে পড়ে সেই বাল্য নীহারিকা,/তার পরে প্রজ্বলন্ত যৌবনের শিখা, চিত্রা ৪।৩১।৩০ ; এ কি লীলা হে বসন্ত,/ যা ছিল শ্রীহীন দীপ্তিবিহীন/করিলে প্রজ্বলন্ত। নটরাজ ১৮।২৩৭।৩ ॥ [২২]॥

**প্রণয়ভীরু**। প্রণয়কে ভয় পায় ॥ হাসিয়া যবে তুলিতে ধনু প্রণয়ভীরু ষোড়শী/চরণে ধরি করিত মিনতি। কল্পনা ৭।১৩০।১ ॥ [৪৪] ॥

**প্রণোদনা**। প্রেরণা ॥ বালক কালের অনেক প্রভাব জীবন পথে শেষ পর্যন্ত সঙ্গী হয়ে থাকে ; প্রত্যক্ষ না থাকলেও তাদের প্রণোদনা থেকে যায়। কালান্তর ২৪।৪৩৮।৫ ॥ [২০।৭৫] ॥

**প্রতি/ঋণ**। উত্তমর্ণকে ঋণদান ॥ এই ঋণ-প্রতিঋণের আবর্তন আলোড়নে সমস্ত এসিয়া জুড়ে নবনবোন্মেষশালী একটি আর্টের যুগ এসেছিল—তাতে আর্টিস্টের মন জাগরূক হয়েছিল, অভিভূত হয় নি। সা-পথে ২৩।৪৯৫।১৪॥ [২২ ; ২৯]॥ ◦ **ঘাতী**। পাল্টা আঘাতকারী ॥ বিশ্বসৃষ্টি-ব্যাপারে আকর্ষণ ও বিকর্ষণ, কেন্দ্রানুগ ও কেন্দ্রাতিগ শক্তি পরস্পর প্রতিঘাতী অথচ এক নিয়মের শাসনাধীন বলিয়াই বিচিত্র সৃষ্টি বিকশিত হইয়া উঠিতে পারিয়াছে। সমূহ ১০।৪৯৯।৫॥[২২]॥ ◦ **জিঘাংসা**। প্রতিহিংসার ইচ্ছা ॥ এই শিখইতিহাস একদিন প্রতিজিঘাংসা অথবা অন্য কোনো সংকীর্ণ অভিপ্রায়ের আকর্ষণে লক্ষ্যভ্রষ্ট হইয়া মানবসফলতার ক্ষেত্র হইতে স্খলিত হইয়াছে, কিন্তু তাহা অপেক্ষা নিম্নতর যে জাতীয় সফলতার ক্ষেত্র সেখানেও কোনো গৌরবলাভ করিতে পারে নাই। ইতিহাস ৬৭।৮॥ [২২]॥ ◦ **ঝংকৃত**। পাল্টাঝংকারযুক্ত ॥ এখনও যদি কোনো সাধক তাঁহার জীবনের যন্ত্রে সংসারের সকল চাওয়া সকল পাওয়ার চেয়ে উচ্চতম সপ্তকে একটা বড়ো সুর বাজাইয়া তোলেন, সেটা আমাদের হৃদয়ের তারে তখনই প্রতিঝংকৃত হইতে থাকে—তাহাকে আমরা ঠেকাইতে পারি না। ধর্ম ১৩।৪৩৭।২৫ ॥ [২২] ॥ ◦ **নমস্কার**। অভিবাদন যে ফিরিয়ে দেয়। পাল্টা অভিবাদন ॥ নলিনাক্ষ প্রতিনমস্কার করিয়া জিজ্ঞাসা করিল, নৌকাডুবি ৫।৪২২।৪ ; এই নমস্কারের জন্য বিনয় একেবারেই প্রস্তুত ছিল না, এইজন্য হতবুদ্ধি হইয়া সে প্রতিনমস্কার করিতে পারিল না। গোড়া ৬।১১৬। ১৫ ; ১৪৯।২২ ; ২৩৫।৭ ॥ [৭ ; ২২ ; ২৯]॥ ◦ **প্রাণ**। অনুরূপ প্রাণ ॥ ধ্বনি খুঁজে প্রতিধ্বনি, প্রাণ খুঁজে

ময়ে প্রতিপ্রাণ। কড়ি-কো ২।১০৮। ১৩ ॥ [২২ ; ২৯] ॥ ◦ **বচন**। উত্তর ॥ তোমরা তখন ভাববে খালি কলম ক'ষে ব'সে ব'সে/প্রতিবাদের প্রতিবচন। ক্ষণিকা ৭।২৫৭।২৪ ॥ [২২] ॥ ◦ **বর্তী**। প্রত্যাবর্তনকারী ॥ খেয়া-জাহাজ কাল জাভা অভিমুখে ফিরবে, তাই প্রতিবর্তী যাত্রীর দল আজ নানা পথ-বিপথ দিয়ে চঞ্চল হয়ে ধাবমান। যাত্রী ১৯।৪৯৬।১১ ॥ [২২] ॥ ◦ **বাক্য**। উত্তর ॥ অনুরূপবাক্য। "থ্যাক য়ু"র প্রতিবাক্য আমরা বাংলায় ব্যবহার করি না। ভারত ৪।৪২৫।৬ ; 'মরুক গে' শব্দে এই ভাষাভঙ্গী খুবই স্পষ্ট হয়েছে। এই ছোট্ট বাংলা শব্দটির ইংরেজি প্রতিবাক্য : Hang it, let it go to the dogs. বাংলা-প ২৬।৪৪৫।৩ ॥ [১৭; ২২] ॥ ◦ **বাদক**। প্রতিবাদকারী ॥ কিন্তু প্রতিবাদক সমস্ত প্রবন্ধের সহিত ভাব না মিলাইয়া একটিমাত্র বিচ্ছিন্ন পদ অবলম্বন করিয়া সবিস্তারে দেখাইতে চেষ্টা করিয়াছেন যে, শিক্ষা ১২।৫০৪।৭ ॥ [২২] ॥ ◦ **বৃত্তিক্রিয়া**। অনু. reflex action. সেটা একটা স্বাভাবিক প্রতিবৃত্তিক্রিয়া, যাহাকে ইংরেজিতে বলে রিফ্লেক্স অ্যাক্‌শন্। সমূহ ১০।৫০৩। ১৮ ॥ [২২ ; ৪২] ॥ ◦ **বোধবিদিত**। প্রত্যেক বোধে বিদিত ॥ তেমনি, আমি শুনি, তুমি শোন, এখন শুনি, তখন শুনি, এই প্রত্যেক শোনার বোধে যে একমাত্র পরম শোনার সত্য বিদিত সেই প্রতিবোধবিদিত এক সত্যই শোত্রস্য শোত্রং। মা-ধর্ম ২০। ৩৮৬।৩ ॥ [২১।১] ॥ ◦ **ভা**। প্রভা ॥ যেন একটা মাহেন্দ্রক্ষণে আকাশের নীরব নির্নিমেষ নীল নেত্রের দৃষ্টিপাতে হঠাৎ সমুদ্রের অতলস্পর্শ গভীরতার মধ্য থেকে একটা আকস্মিক প্রতিভার দীপ্তি স্ফূর্তি পেয়ে তাকে অপূর্ব মহিমান্বিত করে তুলেছে। য়ু-ডায়ারি ১। ৫৯৪।২ ॥ তু. প্রভাশালিনী—প্রহাসিনী ২৩।৮।৯ ॥ [১৩] ॥ ◦ **ভাষণ**। ভাষণের উত্তরে ভাষণ ॥ তোমার পাখির গানের/পাঠাও সে অলক্ষ্যের পানে/ প্রতিভাষণের বাণী, বিচিত্রিতা ১৭। ১৬।১৩; পল্লী-প্র ২৭।৫৮১ পৃ. প্রবন্ধের নাম ॥ [২২ ; ২৯] ॥ ◦ **মুখ**। উত্তর ॥ অনু. contradictory. উদ্ধৃতির জন্য 'প্রজাতি' দ্র. ॥ অনু. অ-২।৬০২।৪ ॥ [১৭ ; ২২] ॥ ◦ **মুখী**। বিপরীত মুখী ; বিরুদ্ধ ॥ ট্র্যাজেডির সর্বপ্রধান বাহন হয়ে রইল হতভাগ্য রমেশ—তার দুঃখকরতা প্রতিমুখী মনোভাবের বিরুদ্ধতা নিয়ে তেমন নয় যেমন ঘটনাজালের দুর্মোচ্য জটিলতা নিয়ে। নৌকাডুবি ৫। সূচনা -১।২৭ ; সৃষ্টির দ্বন্দ্বদোলকটির একপ্রান্তে হাঁ অন্য প্রান্তে না, একপ্রান্তে এক অন্যপ্রান্তে দুই, একপ্রান্তে আকর্ষণ অন্য প্রান্তে বিকর্ষণ, একপ্রান্তে কেন্দ্রের অভিমুখী ও অন্য প্রান্তে কেন্দ্রের প্রতিমুখী শক্তি। পরিচয় ১৮।৪২৩।১৭ ॥ [২০।৯ ; ২২ ; ২৯] ॥ ◦ **যুধ্যমান**। পরস্পর যুদ্ধনিরত ॥ এই পরস্পর প্রতিযুধ্যমান শাস্ত্রকে আমি দূর থেকে নমস্কার করি

—চিঠি ৯।২৬৫।৯ ॥ [২০।১৪ ; ২২] ॥ • যোগী। আমাদের পোলিটিক্যাল কর্তব্যক্ষেত্র যেন স্কুল-বালকের ডিবেটিং ক্লাব—গবর্মেণ্ট্ যেন আমাদের সহপাঠী প্রতিযোগী ছাত্র, যেন জবাব দিতে পারিলেই আমাদের জিত হইল। আত্মশক্তি ৩।৫৬৪।৫ ; হালদার-পরিবারের প্রতিবেশী ও প্রতিযোগী জমিদার ছিল প্রতাপপুরের বাঁড়ুজ্যে জমিদারেরা। গল্প ২৩।২১৭।১ ; একদা মানুষের জীবিকা যখন ছিল সংকীর্ণ সীমায় পরিমিত তখন মানুষ ছিল পরস্পরের নিষ্ঠুর প্রতিযোগী। পল্লী-প্র ২৭।৫৬১।১ ॥ [১০ ; ২০।৯ ; ২২] ॥ • রথ। যুদ্ধে রথারূঢ়প্রতিযোদ্ধা। বিপরীতগামী রথ ॥ লক্ষ্মী অলক্ষ্মীর দুই বিপরীথ পথে / রথে প্রতিরথে / ধূলিতে ধূলিতে যেথা পাকে পাকে করেছে রচনা / জটিল রেখার জালে শুভ-অশুভের আল্পনা। নবজাতক ২৪।১৬।২ ॥ [১৭; ২২; ২৯] ॥ • রূপ। অনুরূপ ॥ বাংলায় নির্দেশক শব্দরূপে প্রধানত ব্যবহৃত হয় ; টি টা খানি খানা। ইংরেজীতে এর প্রতিরূপ the। বাংলা-প ২৬।৪৩৭।৪ ॥ [২২] ॥ • রূপক। অনুরূপ। অনু. symbol. রামচন্দ্র যে কৃষিধর্মরক্ষক বীরত্বের প্রতিরূপক (symbol) তা তাঁর লোক-বিখ্যাত নবদূর্বাদলের মতো শ্যামবর্ণের দ্বারাই প্রমাণিত হয়। র-র ১৩।৬।৪ ॥ [১৭ ; ২২] ॥ • রোধী। প্রতিরোধ-কারী ॥ সে কার্যের যখনি সে অনুপ-যোগী ও প্রতিরোধী হইবে তখনি তাহাকে পদাঘাতে ভাঙিয়া ফেলা উচিত। সমালোচনা অ-২।১৪৬।১৯ ॥ [২২] ॥ • লাথি। পাণ্টা লাথি ॥ এক ভৃত্যের দ্বারা কাজ না পেলে দ্বিতীয় ভৃত্য রাখা যেতে পারে, কিন্তু যে কাপুরুষ তাকে লাথি মারে সে নিজেকে অপমান করে, কারণ তখনই তার একটি প্রতিলাথি প্রাপ্য হয়— য়ু-ডায়ারি ১।৬১২।২৮ ॥ [২২ ; ২৯] ॥ • লাপ। আলাপের বিনিময়ে আলাপ ॥ চিঠির সাহিত্য ধরা দেয় লেখকের কাছ-ঘেঁষা জগতের দৈনিক ছায়া প্রতিচ্ছায়া, ধ্বনি প্রতিধ্বনি, তার ক্ষণিক হাওয়ার মর্জি আর তার সঙ্গে প্রধানত মিলিয়ে থাকে সদ্যপ্রত্যক্ষ সংসারপথের চলতি ঘটনা নিয়ে আলাপ প্রতিলাপ। প-প-প্রান্তে ৫। ১৮ ॥ [২২ ; ২৯] ॥ • শাখা। প্রশাখা ॥ বাহির হইতে যদি একটা প্রবল আঘাত তাঁহাদিগকে বাধা না দিত তবে এই আর্য উপনিবেশ দেখিতে দেখিতে নানা শাখা প্রতিশাখায় সম্পূর্ণ বিভক্ত হইয়া বিক্ষিপ্ত হইয়া যাইত। পরিচয় ১৮।৪২৪।৩০ ॥ [২২] ॥ • শোধ। ১. প্রতিহিংসা। **প্রতিশোধ তুল**। সং-ধা। প্রতিশোধ নে ॥ ছুঁইনু কৃপাণ, শপথ করিনু / শুন ক্ষত্রকুলপ্রভু, / এর প্রতিশোধ তুলিব তুলিব, অন্যথা নহিবে কভু! শৈশব-সং অ-১।৪৫৭। ১৩ ; ৪৬২।২৩ ॥ [৩৯।১] ॥ ২. ক্ষতি-পূরণ ॥ যুবরাজ তাহার যে সর্বনাশ করিয়াছেন, এ টাকাতে তাহার কী প্রতিশোধ হইবে। বউ-হাট ১।৪৪০।

১৫ ॥ [১৫]॥ ○ ষ্ঠান। অবস্থান। অনু. institution. যে প্রথা কোনো-একটা বিশেষ ব্যবস্থাকে অবলম্বন করিয়া দেশে প্রতিষ্ঠালাভ করিয়া যায়, তাহাকে প্রতিষ্ঠান বলিতে দোষ দেখি না। Ceremony শব্দের বাংলা অনুষ্ঠান এবং institution শব্দের বাংলা প্রতিষ্ঠান করা যাইতে পারে। শব্দতত্ত্ব ১২।৫৮৪।১৩, ১৫, ১৭ ॥ [১৭; ২২]॥ ○ ষ্ঠাবান। যার ভিত্তি আছে। খ্যাতিমান॥ রাজ্য সরকারে প্রতি-ষ্ঠাবান আমার কোনো বন্ধু···র-র ১৪।১০১৪।১১ ॥ [১৭; ২০।৩৭]॥ ○ ষ্ঠিলে। না-ধা। প্রতিষ্ঠা করলে॥ সন্তরি সমুদ্র-ঊর্মি দুর্গম দ্বীপের শূন্য তীরে/শ্যামলের সিংহাসন প্রতিষ্ঠিলে অদম্য নিষ্ঠায়, বনবাণী ১৫।১১৬।৫ ॥ [৩৭]॥ ○ সংহরণ। সংযমন॥ সমস্ত চিত্তবৃত্তিকে কেবলমাত্র হৃদয়বৃত্তির মধ্যে প্রতিসংহরণের চর্চায় মানুষ কখনোই মনুষ্যত্ব লাভ করে না এবং মনুষ্যত্বের যিনি চরম লক্ষ্য, তাঁকেও লাভ করতে পারে না। শান্তি-নি ১৫।৪৯৭।২৫; আমি নানা চিন্তায় নানা কর্মে প্রবৃত্ত, তা ছাড়া অবকাশ পেলেই সমস্ত বিক্ষিপ্ত চেষ্টা চিন্তাকে নিজের মধ্যে প্রতিসংহরণ করে পূর্ণতার আনন্দ পাবার চেষ্টাও তুলি নে। চিঠি ৯।৮০।২ ॥ তু. প্রতি-সংহার—চিঠি ৫।৩০৩।৮; প্রতিসংহৃত —শিক্ষা ২১৬।৭ ॥ [২০।২; ২২]॥ ○ সৃষ্টি। সৃষ্টির প্রতিরূপ॥ সঞ্চয়িতা ৪৭৭ পৃ. কবিতার নাম॥ [২২] ○ স্পর্ধী। প্রতিযোগী॥ আমরা কেবলই তরবারির ছটা, বাণিজ্যর ঘটা, কলকারখানার রক্তচক্ষু এবং স্বর্গের প্রতিস্পর্ধী যে ঐশ্বর্য উত্তরোত্তর আপনার উপকরণ স্তূপকে উচ্চে তুলিয়া আকাশের সীমা মাপিবার ভান করিতেছে, ধর্ম ১৩।৪৪০।১৪; হয়েছে সে দেবতার প্রতিস্পর্ধী—বন-বাণী ১৫।১১৭।১১॥[২২]॥ ○ স্ফুরিত। প্রস্ফুরিত॥ সূর্যের আলোক শতশত অংশে প্রতিস্ফুরিত হইয়া চতুর্দিকে বিক্ষিপ্ত হইতেছে; আ-সাহিত্য ৯। ৪৪৩।৭ ॥ [২২]॥ ○ হাস্য। হাস্যের উত্তরে হাস্য, পাল্টা হাসি॥ আমার সহচরত্রয় ভালোই আছে—ত্রিবেণী-সংগমের মতো—উত্তর প্রত্যুত্তর হাস্য প্রতিহাস্যের কলধ্বনি তুলে তাদের দিন বয়ে চলেছে। প-প-প্রান্তে ৬৪। ২১ ॥ [২২; ২৯]॥ ○ হিংসা তুল্। সং-ধা। প্রতিশোধ নে॥ শ্বশুরের উপর প্রতিহিংসা তোলা হইল কই? বউ-হাট ১।৪৫৪।৫ ॥ [৩৬।১]॥

প্রতী/ক্ষিয়া। না-ধা। প্রতীক্ষা ক'রে॥ মহারাজ, অগ্নিহোত্র দেব-উপাসনা,/ ত্যাগ করি বিপ্রগণ, ছাড়ি সন্ধ্যার্চনা, /দাঁড়াইছে চতুষ্পথে পাণ্ডবের তরে/ প্রতীক্ষিয়া; কাহিনী ৫।৭১।২৫; সুপ্তি-মাঝে প্রতীক্ষিয়া আছে জাগি/ নির্মল নির্ভয়/কোন্ দিব্য অভ্যুদয়। মহুয়া ১৫।৭৯।১৪; উৎকণ্ঠ আমার লাগি কেহ যদি প্রতীক্ষিয়া থাকে/ সে-ই ধন্য করিবে আমাকে। ১০১। ১৪ ॥ [৩৭]॥ ○ তিগম্য। ধারণা-

যোগ্য। সে যে কথা বলতে চায় এখনও তার কোনো প্রতীতিগম্য ভাষা নেই, প্রত্যক্ষগম্য প্রমাণ নেই, আয়ত্তগম্য পরিণাম নেই। স্বদেশ ১১। ৪৭১।১০ ॥ তু. প্রতীতিগোচর—আ-প্রশ্ন অ-২।৬৮৯।১৪ ॥ [৪৪] ॥

**প্রত্নতাত্ত্বিক**। অনু. archaeologist. পৃথিবীর ইতিহাসে তাহার নামটি লইয়া প্রত্নতাত্ত্বিকদের মধ্যে বিবাদের কোনো আশঙ্কা নাই। গল্প ২৩।২২১। ১২ ॥ [৪২] ॥

**প্রত্য/ংশ**। ক্ষুদ্রাংশ ॥ আধুনিক সভ্যতার প্রত্যেক অংশ প্রত্যংশেই আমরা এই বিচিত্র প্রকৃতি দেখতে পাই। ভারত ৪।৪১৮।১০ ; পরেশবাবু কহিলেন, "একথাটার অঙ্গপ্রত্যঙ্গ অংশপ্রত্যংশ সমস্তই কি ভেবে দেখেছ?" গোরা ৬।৫১৭।১১ ; এক বিপুল পরিবার এক বিরাট কলেবর রূপে নিখিল বিশ্ব তাহার প্রত্যেক অংশপ্রত্যংশ তাহার প্রত্যেক অণু-পরমাণুর মধ্য দিয়া একই রক্ষণসূত্রে একই পালনসূত্রে গ্রথিত। ধর্ম ১৩।৪১২।১৩ ; তারপরে দেখতে পাচ্ছি এই যে সমগ্রতা যার মধ্যে একটি সক্রিয় শক্তি অংশ প্রত্যংশকে এক করে রয়েছে, অতীত অনাগতকে এক করে রয়েছে—শান্তি-নি ১৪।৪১৩।২১ ; তার দেশকালগত সমস্ত অংশপ্রত্যংশকে অধিকার ক'রে, শান্তি-নি ১৬।৪৬৯।১৪ ; গাড়ির জোড় খুলে গিয়ে তার অংশপ্রত্যংশগুলোও চলছে, যাত্রী ১৯।৩৯১।২০ ; আপন অংশ-প্রত্যংশের সমাবেশ নিয়ে অশোক আপনার মধ্যে একটি সুসংগত বিশেষ ঐক্যকে প্রকাশ করে বলেই তার মধ্যে আমাদের মন একটি পুরো দেখাকে দেখে। ৪৩৫।২৫ ; মুসলমানে মুসলমানে এক মুহূর্তেই সম্পূর্ণ জোড় লেগে যায়, হিন্দুতে হিন্দুতে তা লাগে না। এই জন্যেই হিন্দুর ঐক্য আপন বিপুল অংশপ্রত্যংশ নিয়ে কেবলই নড়্‌নড়্‌ করছে। ৪৭৫।২০ ; সমাজের অন্তরে সৃষ্টিতত্ত্ব যদি সক্রিয় থাকে, তাহলে সে এমন ছন্দ উদ্‌ভাবন করে যাতে তার অংশপ্রত্যংশের মধ্যে কোথাও ওজনের বেশি অসাম্য না হয়। ছন্দ ১।৩৫২।২৫ ; শাসনকর্তারা বাংলাপ্রদেশের অংশপ্রত্যংশ অন্য প্রদেশে জুড়ে দিয়েছেন, কিন্তু সরকারি দফতরের কাঁচিতে তার ভাষাটাকে ছেঁটে ফেলতে পারেন নি। বাংলা-প ৬।৩৯১।১৪ ; তাকে যতক্ষণ দড়ি দিয়ে বেঁধে সেঁধে আস্তাবলে রাখা হয় ততক্ষণ তার অংশপ্রত্যংশর মধ্যে ঐক্য করে সন্তোষ প্রকাশ করতে পারি, র-র ১৩।৩৮৩।২৭ ॥ [২২ ; ২৮] ॥ ০ **ক্ষগম্য**। প্রত্যক্ষ যোগ্য ॥ ইহার পশ্চাতে একটি অতীত আছে বটে, কিন্তু তাহার প্রত্যক্ষগম্য লক্ষণটি বর্তমানে পাওয়া যায়। আত্ম-শক্তি ৩।৫১৯।৩ ; তাহা আমাদের বিদ্যালয় হইতে আরম্ভ করিয়া প্রতিদিনের দোকানবাজার পর্যন্ত অধিকার করিয়া সর্বত্রই নিজের একাধিপত্য স্থূলসূক্ষ্ম সর্ব আকারেই প্রত্যক্ষগম্য করিয়াছে। ৫৪১।৮ ; তাহা কেবল

গুটিকতক সুস্পষ্ট প্রত্যক্ষগম্য গুণের উপর নির্ভর করে। প্রাচীন-সা ৫। ৫৪৯।১৫ ; 'প্রতীতিগম্য' দ্র.। স্বদেশ ১১।৪৭।১।১০ ; নিত্যজাগ্রত নিখিল-জননীর অনিমেষদৃষ্টি আমাদের শিয়রের কাছে প্রত্যক্ষগম্য হইয়া উঠে। ধর্ম ১৩।৩৪৪।২ ; জগতে অনেক গুপ্ত সামগ্রী আছে যার আচ্ছাদন তুলে ফেললেই তা প্রত্যক্ষগম্য হইয়া ওঠে, শান্তি-নি ১৫।৪৫২।২৩; ইউরোপের লোকেরা ধর্মবিশ্বাসের একটা প্রত্যক্ষগম্য প্রমাণের অনুসন্ধান করছে ; শান্তি-নি ১৬।৪৮৬।১৬ ; প্রত্যক্ষগম্য ···আত্ম-প ২৭।১৯৬।১২ ॥ [৪৩ ; ৪৪] ॥ ∘ **ক্ষরীকরণ**। অনু. transliteration. এইজন্যে সেই চিঠিখানার প্রত্যক্ষরীকরণে প্রবৃত্ত হতে হল। প-প-প্রান্তে ৫৯।১১ ॥ [২২ ; ৪১।১] ॥ ∘ **ক্ষসংসার**। দৃশ্যজগৎ ; বাস্তবজগৎ ॥ ভাঁড়ুদত্ত প্রত্যক্ষসংসারে ঠিক এমন করিয়া আমাদের গোচর হইত না। সাহিত্য ৮।৩৯৭।১৬, কিন্তু প্রত্যক্ষসংসারের ভাঁড়ুদত্ত ঠিক ওইটুকু মাত্র নয় ; ১৯ ॥ [৪৩ ; ৪৪] ॥ ∘ **নুবাদ**। অনু. retranslation. আমার বিশ্বাস যদি যথোচিত অধ্যবসায়ের সঙ্গে অন্তত দুই বৎসর কাল এই অনুবাদ প্রত্যনুবাদের পন্থা ধরে ভাষাব্যবহারের অভ্যাস ঘটানো যায় তাহলে ইংরেজি ও বাংলা দুই ভাষাতেই দখল জন্মানো সহজ হবে। অনু. অ-২।৫০৯।৪, ১৯ ; ৫১৪।১৩ ॥ [২২ ; ৪১।১] ॥ ∘ **ন্তঃপুরবাসিনী**। (স্ত্রী)। যে অন্তঃপুরবাসিনী নয় ; বারবিলাসিনী ॥ এইখানে আনাগোনা চলত গৃহের প্রত্যন্তঃপুরবাসিনীদের। যোগাযোগ ৯।১৯২।৫ ॥ [২২ ; ২৯ ; ৪৪] ॥ ∘ **ভিঘাত**। পাল্টা আঘাত ॥ নিজের উপর নিজের সেই নিষ্ঠুরতার প্রত্যভিঘাতেই দুষ্মন্তকে শকুন্তলা সম্বন্ধে আর অচেতন থাকিতে দিল না। প্রাচীন-সা ৫।৫৩৩।৬ ॥ [২২] ॥ ∘ **ভিবাদন**। অভিবাদনের বিনিময়ে অভিবাদন ॥ তারাও গ্রীবান্দোলনে আমাদের প্রত্যভিবাদন করতে লাগল। য়ু-ডায়ারি ১।৫৯৮।৩ ; মাদ্রাজে এসে অবধি অভিবাদন প্রত্যভিবাদন বক্তৃতা প্রভৃতি চলছে। চিঠি ৯।৩৮১।৫ ॥ [৭ ; ২২ ; ২৯] ॥ ∘ **য়গম্য**। বিশ্বাসযোগ্য ॥ সাহিত্যে মানুষের ইচ্ছারূপ এমন ক'রে প্রকাশ পায় যাতে সে মনোহর হয়ে ওঠে, এমন পরিস্ফুট মূর্তি ধরে যাতে সে ইন্দ্রিয়গোচর বিষয়ের চেয়ে প্রত্যয়গম্য হয়। সা-পথে ২৩।৫১৯।১৬ ; প্রতীতিগম্য দ্র. ॥ তু. প্রত্যয়গোচর—চিঠি ৩।৯১।১৪ ॥ [৪৪] ॥

**প্রত্যু/চ্চারণ**। প্রত্যুত্তর। অনুরূপ উচ্চারণ ॥ মানবসত্যের শেষবাণী আমাদের দেশে উচ্চারিত হয়েছে, আমি আজ কেবল তারই প্রত্যুচ্চারণ করে বিদায় গ্রহণ করি। র-র ১৩।৪০৫।৩২ ॥ [১৭ ; ২২] ॥ ∘ **পহার**। ঠিক মালিককে কোনো কিছু প্রত্যর্পণ। পাল্টা উপহার ॥ তোমার সমান ধনী যদি হতুম, তাহলে তোমায় দান

নিতুম উপহার বলে, দিতুম প্রত্যুপহার সমান দামের। তিনসঙ্গী ২৫।২৩০।১০ ; চিঠি ৮।৮৮ পৃ. কবিতার নাম ॥ [১৭ ; ২২ ; ২৯] ॥

**প্রদোষ**। সন্ধ্যা॥ অনু. twilight. দুই-খানি স্নেহস্ফুট স্তনের ছায়ায়,/কিশোর প্রেমের মৃদু প্রদোষকিরণে/আনত আঁখির তলে রাখিবে আমায়। কড়ি-কো ২।৮৩।১৭ ; সশরীরে কোন নরে গেছে সেইখানে,/মানস সরসীতীরে বিরহশয়নে,/রবিহীন মণিদীপ্ত প্রদো-ষের দেশে/জগতের নদী গিরি সকলের শেষে। মানসী ২।২৬২।২৫ ; এসো প্রদোষের ছায়াতল দিয়ে,/ এসো না পথের আলোকে প্রখর/ আলোকে। উৎসর্গ ১০।১১।২৪ ; গেল না ছায়ার বাধা ; না-বোঝার প্রদোষ-আলোকে/স্বপ্নের চঞ্চল মূর্তি জাগায় আমার দীপ্ত চোখে/সংশয়-মোহের নেশা ;— পূরবী ১৪।৫৮।২৫ ; অতীত কালের বোঝার তলায় আমরা চাপা থাকি, ভাবী কালের প্রদোষ-আলোয় মগ্ন তোমার আঁখি। পূরবী ১৪।১৩৬। ১২ ; সে-প্রত্যুষে প্রদোষের আলো অন্ধকার/প্রথম মিলনক্ষণে লভিল পুলক দোঁহাকার/রক্ত-অবগুণ্ঠন ছায়ায়। পরিশেষ ১৫।১৬১।৩ ; তোমার স্বপ্নের দ্বারে আমি আছি বসে/তোমার সুপ্তির প্রান্তে, নিভৃত প্রদোষে/প্রথম প্রভাততারা যবে বাতায়নে/দেখা দিল। ২১৬।১০ ; যখন-তখন লুকিয়ে তাহার আসা,/প্রদোষ-আলোয় পথ-হারা তার বাসা। গ্রন্থ-প ১৫।৫৪১। ৭ ; সে প্রদোষের ঝাপসা পরিচয়/ভরল তোমার ভাষা,/তারপরে তো তোমার ছন্দোময়/বেঁধেছি মোর বাসা। বিচিত্রিতা ১৭।৩৬।৮ ; এ-জন্মের আরম্ভভূমিকা—সংকীর্ণ সে/ প্রথম উষার মতো—ক্ষণিক প্রদোষে/ মিলাইল লয়ে তার স্বর্ণ কুহেলিকা। ৪৫।২ ; অপরিণত মনের প্রদোষা-লোকে আবেগগুলা সেইরূপ পরিমাণ বহির্ভূত অদ্ভুতমূর্তি ধারণ করিয়া একটা নামহীন পথহীন অন্তহীন অর-ণ্যের ছায়ায় ঘুরিয়া বেড়াইত। জীবনস্মৃতি ১৭।৩৭৩।৭ ; প্রদোষের আলো-আঁধারে বস্তুর সঙ্গে ছায়াগুলো ছিল জড়িয়ে, দুইই ছিল একগোত্রের। শে-স ১৮।৯১।১৫ ; ব্যক্ত করিবার দীনতায়/নিজেরে হারালে তুমি, প্রদোষের জ্যোতিঃ ক্ষীণতায়/দেখিতে পেলে না আজো আপনারে উদার আলোকে — বীথিকা ১৯।৯০।১৯ ; তারপরে মানুষের ইতিহাস কবে শুরু হল প্রদোষের ক্ষীণ আলোতে, গুহা-গহ্বর-অরণ্যের ছায়ায় ছায়ায়। যাত্রী ১৯।৪৬০।৩০ ; সে প্রদোষের অস্পষ্টতায় ছায়াশরীরীর মতো বন্ধুবান্ধব ও সংবাদপত্রের দূত জমে উঠতে লাগল। পারস্যে ২২।৪৩৪।১৮; আঁধার-আলোর দ্বন্দ্বে যে প্রদোষ মনেরে ভোলায়,/ সত্য-অসত্যের মাঝে লোপ করি সীমা /দেখা দেয় ছায়ার প্রতিমা। আ-প্রদীপ ২৩।৮৫।২ ; সবুজ প্রদোষের মিটমিটে আলোতে থাকা এবং না-থাকার মাঝখানে কেমন-একরকম

হইয়া পড়িয়া আছে। গল্প ২৩।৩০২। ১২ ; যুগান্তরের আরম্ভে প্রদোষান্ধকারে তাকে নিশ্চিত করে চিনতে বিলম্ব ঘটে। সা-পথে ২৩।৫২০।৩ ; আশার আলোকে / জ্বলুক প্রাণের তারা / আগামী কালের / প্রদোষ-আঁধারে / ফেলুক কিরণধারা। স্ফুলিঙ্গ ২৭।৯।৮ ; কী কথা রয়েছে আমার মনের ছায়াতে / স্বপ্ন প্রদোষে—আমি তারে যে চাই। গীত ২।৪৭৩।৯ ; বিশেষ মানুষ এবং বিশ্ব মানুষ দুটোই আমার কাছে সবচেয়ে সত্য—পারিবারিক মানুষ এই দুইয়ের মাঝখানের প্রদোষান্ধকারের একটা জিনিস—আমার কাছেও সুস্পষ্ট নয়—চিঠি ৫। ৪৩।৪ ; যা'কে দেখেছিল পূর্বদিগন্তে উষার প্রদোষ আলোয়, ৫০।১৮ ; মানুষকে মানতে হোলো রঙীন প্রদোষের আবছায়ায় নয়, সে তার সুখদুঃখ নিয়ে স্পষ্ট হয়ে উঠল বাস্তব লোকে। চিঠি ৯।৩৯।১৫ ; যখন এই বৈজ্ঞানিক জগৎ সম্পূর্ণ গঠিত হয়ে ওঠে নি, অল্পদিন হল সৃষ্টি আরম্ভ হয়েছে, প্রদোষের অন্ধকারে এবং একটি ভীতিবিস্ময়পূর্ণ ছম্‌ছম্‌ নিস্তব্ধতায় সমস্ত বিশ্ব আচ্ছন্ন, ছিন্নপত্র ৬৩। ২০॥ অন্যত্র — ভোর বেলাকার আলোক-আঁধার লাগা / বীথিকা ১৯। ১৩ পৃ. [১৫]॥ • **দৌহিত্রী**। দৌহিত্র বা দৌহিত্রীর দুহিতা॥ আমার এক প্রদৌহিত্রী তাঁর নিজের সৃষ্ট পদ্ধতি-মতো চাপড়ঘণ্ট রেঁধে আমাকে খাইয়েচে। চিঠি ৯।৩৯৪।১৪ ॥ [২২]॥

• **পৈত্রিক**। পিতামহের পিতার কালের ; অতিপ্রাচীন॥ আতিশয্যের ঢাক বাজানো পৌত্তলিকতা মানুষের প্রপৈত্রিক সংস্কার। তিনসঙ্গী ২৫। ৩১৫।১৩॥ [২০।৪৩ ; ২২॥ • **ফুল্লকর**। আনন্দকর॥ আয়ের কথাটা আর প্রকাশ করবেন না, আমি জানি ও আলোচনাটা চিত্তপ্রফুল্লকর নয়। প্র-নির্বন্ধ ৪।২৪৯।৬॥ [৪৪]॥ • **বঞ্চিতে**। না-ধা। প্রবঞ্চনা করতে॥ কিছুতে পারে না তারে প্রবঞ্চিতে, শেষলেখা ২৬।৫১।১২॥ [৩৭]॥ • **বর্তনা**। প্রেরণা॥ কড়ি ও কোমলে যৌবনের রসোচ্ছ্বাসের সঙ্গে আর একটি প্রবল প্রবর্তনা প্রথম আমার কাব্যকে অধিকার করেছে, সে জীবনের পথে মৃত্যুর আবির্ভাব। কড়ি-কো ১। কবির মন্তব্য-২।১০ ; সেই সংস্কারের কেবল একটা এই শুভফল দেখা যাইতেছে যে তাহারই প্রবর্তনায় অনুসন্ধানে প্রবৃত্ত হইয়া···পঞ্চভূত ২। ৬৪৪।৫ ; আমার বুদ্ধি এবং কল্পনা এবং ইচ্ছাকে উন্মুখ করে তুলেছিল এই সময়কার প্রবর্তনা — সো-তরী ৩। সূচনা-২।২৪, ২৫ ; শকুন্তলার শেষ অঙ্ক, নাটকের বাহ্য রীতি-অনুসারে নহে, তদপেক্ষা গভীরতর নিয়মের প্রবর্তনায় উদ্ভূত হইয়াছে। প্রাচীন-সা ৫।৫২০।৫ ; প্রকৃতিই তাদের প্রকাশ করেছে এবং সেই প্রকৃতির প্রবর্তনা মেনেই তারা প্রাণযাত্রা নির্বাহ করে, তার বেশি কিছু নয়। রা-চিঠি ২০।৩৫৮।৯ ; সেখানে জ্ঞান

উপস্থিত-প্রয়োজনের সীমা পেরিয়ে যায়, কর্ম স্বার্থের প্রবর্তনাকে অস্বীকার করে। মা-ধর্ম ২০। ভূমিকা -১৷১০; তারা পৃথিবীতে অন্য সব জায়গাতেই দেশের প্রকৃতি শক্তি ও প্রয়োজনের স্বাভাবিক প্রবর্তনায় আপনিই আপনার স্বরাজ গড়ে তুলেছে; কালান্তর ২৪৷৪২৪৷১৪; তখন সমষ্টির মধ্যে যে ইচ্ছা, যে শিক্ষা, যে প্রবর্তনা দীর্ঘকাল ধরে জমে আছে সে জোর ক'রে বলে, বাংলা-প ২৬৷৩৭৪৷১৪; এর উপরে লেগেছে অনেক মনের নব নব স্পর্শ ও প্রবর্তনা। ৩৮৯৷৭; অসংখ্য উদ্ভিদ্-রূপের মধ্যে বিশেষ গাছকে বটগাছ করেই গড়ে তুলছে যে প্রবর্তনা, আত্ম-প ২৭৷২৪১৷২০; ২৪২৷২৫; কিন্তু গদ্যকে কাব্যের প্রবর্তনায় শিল্পিত করা যায়। সা-স্বরূপ ২৭৷২৭১৷১৫; ২৭৩৷৯; পাঞ্জাবে অকালি শিখ সম্প্রদায়ের মধ্যে একটি প্রবল ধর্ম-আন্দোলন জেগে উঠেছে, যার প্রবর্তনায় তারা দলে দলে নির্ভয়ে বধবন্ধনকে স্বীকার করেছে। বিশ্ব-ভা ২৭৷৩৯০৷১৬; ৩৯৫৷১২; ৪১৬৷২৪; ৪১৭৷২; ৪১৮৷২২; ভাবাবেগ আছে, কিন্তু তার মধ্যে কর্মের প্রবর্তনা অতি অল্প। পল্লী-প্র ২৭৷৫৮৩৷১৮; চিঠি ৬৷১২২৷১০; মনুষ্যত্বের বিচিত্র প্রবর্তনাকে অন্ধ অভ্যাসে সঙ্কীর্ণ করে আনাকে অনেকে ধর্মসাধনা বলে। চিঠি ৯৷১৭১৷১৩; ২৪৮৷১৩; ২৬৮৷১৭; ২৯৩৷১২; ৩০৪৷১০; প-প-প্রান্তে ৯৮৷১৯; র-র ১৪৷৯১১৷১১ ॥ **স্বতঃপ্রবর্তনা**। প্রকৃতির সমস্ত সৃষ্টি প্রক্রিয়া গভীর গোপন, তার স্বতঃপ্রবর্তনা দ্বিধাহীন। কালান্তর ২৪৷৩৭৭৷২৩ ॥ [২০৷৭৫] ॥ ◦ **বলকণ্ঠশালী**। যার গলার স্বর জোরালো ॥ তখন মাসিকপত্র দুটি-চারটি, তার মধ্যে যারা প্রবলকণ্ঠশালী, তারা ছিল আমার নিয়ত প্রতিকূল। গ্রন্থ-প ৫৷৫৩৭৷১৪ ॥ [৪৪] ॥ ◦ **বাস-যাত্র**। বিদেশগামী ॥ স্থির নহে কিছু নিমেষমাত্র, / চাহে নাকো কিছু প্রবাসযাত্র, / বিরামবিহীন দিবসরাত্র / চলিছে আঁধারে আলোকে। চিত্রা ৪৷৭২৷১৮ তু. বরযাত্র—নৌকাডুবি ৫৷১৭৪৷৮; গল্প ২২৷১৯৮-২০০ পৃ. ॥ [২৬] ॥ ◦ **বাহণ**। প্রবাহ ॥ কিন্তু প্রবাহণের গণনা থামে না। মা-ধর্ম ২০৷৩৮২৷৯ ॥ [২০৷২] ॥ ◦ **বাহ-শালিনী**। (স্ত্রী)। যার প্রবাহ আছে ॥ পৃথিবীর আদিম অবস্থায় যেমন কেবল জল ছিল তেমনি সর্বত্রই সাহিত্যের আদিম অবস্থায় কেবল ছন্দতরঙ্গিতা প্রবাহশালিনী কবিতা ছিল। সাহিত্য ৮৷৪১৯৷৯ ॥ [৪৪] ॥ ◦ **বাহিয়া**। না-ধা। প্রবাহিত ক'রে ॥ অন্তঃশীলা / জ্যোতির্ধারা দিল প্রবাহিয়া। প্রান্তিক ২২৷৫৷১৬ ॥ [৩৭] ॥ ◦ **বৃদ্ধি**। প্রাণের প্রবৃদ্ধিতে যে-সব পরিবর্তন ঘটতে থাকে তার ভিতরকার রহস্য সহজে ধরা পড়ে না। সো-তরী ৩। সূচনা-১৷৩ ॥ [২২] ॥ ◦ **বোধিতে**। না-ধা। প্রবোধ দিতে ॥ মিছা হৃদয়েরে আজ চাস প্রবোধিতে। ভগ্ন-হৃ অ-১৷২২৬৷

১৮ ॥ [৩৭] ॥ • ভক্ষক। অনু. proboscis. Proboskis, শুণ্ড, উহার উপপত্তিমূলক অর্থ প্রভক্ষক, যাহা সম্মুখ হইতে খায়। শব্দতত্ত্ব ১২।৫৫৮। ২৩ ॥ [২২ ; ৪১।১] ॥ • ভাশালিনী। (স্ত্রী)। চেতনাবতী। প্রতিভাশালিনী ॥ কখনো দিয়েছে দেখা হেন প্রভাশালিনী / শুধু এ-কালিনী নয়, যারা চিরকালিনী। প্রহাসিনী ২৩।৮।৯ ॥ [১৫ ; ৪৪] ॥ • ভাতকিরণপায়ী। যে প্রাতের সূর্যকর পান করে ॥ ওরা সব মেঘের মতন / প্রভাতকিরণপায়ী,— পরিশেষ ১৫।২৫০।৪ ॥ [৪৪] ॥ • মুক্ত। প্রকৃষ্টরূপে মুক্ত ॥ আয় প্রমুক্ত, আয়রে আমার কাঁচা। বলাকা ১২।২।২৬ ; সকল জীব দুঃখ হতে প্রমুক্ত হোক, সকল জীব যথালব্ধ সম্পত্তি থেকে বঞ্চিত না হোক। মা-ধর্ম ২০।৪১৭। ১০ ॥ [১০ ; ২২] ॥ • মুগ্ধ। প্রকৃষ্টরূপে মুগ্ধ ॥ দিবা ভাবি অতিদূরে আকাশ সুধায় পূরে / ডাকিয়া উঠিল এক প্রমুগ্ধ পাপিয়া। বনফুল অ-১। ৮০।১১ ॥ [১০ ; ২২] ॥ • য়াসী। যত্নশীল, সচেষ্ট ॥ রূপপ্রয়াসী। অত্যন্ত রূপপ্রয়াসী ব্যক্তি বর্ণবিকারের ভয়ে পৃথিবীর ধুলামাটি জলরৌদ্র বাতাসকে সর্বদা ভয় করে চলে এবং ননির পুতুলটি হয়ে নিরাপদ স্থানে বিরাজ করে। স্বদেশ ১১।৪৮০।২৪ ॥ সঞ্চয়প্রয়াসী। মধুকর সম ছিনু সঞ্চয়প্রয়াসী, / কুসুমকান্তি দেখি নাই মধুপিয়াসী। ক্ষণিকা ৭।৩১০।২৫ ॥ [২০। ১৯ ; ৪৪] ॥ • লপিত। কথিত ; কবি প্রথম আষাঢ়ের নূতন মেঘকেই পছন্দ করিলেন ; সে যে জগতের তাপ নিবারণ করে, সে কি শুধু প্রণয়ীর বার্তা প্রণয়িনীর কানের কাছে প্রলপিত করিবে ? সাহিত্য ৮।৩৬৭।১৩ ; মাধবীলতায় ভাষাহারা ব্যাকুলতা / পল্লবে পল্লবে প্রলপিত কলরবে। গীত ২।৩৬২।৬ ॥ [১০ ; ২২] ॥ • শান্তি। প্রশমতা ॥ এই পরিণত সৌন্দর্যের প্রশান্তিকে গাঢ়তর করিয়া দেখাইবার জন্য, প্রাচীন-সা ৫।৫১৭।৯ ॥ [২২] ॥ • শ্নকারী। প্রশ্নকর্তা ॥ প্রশ্নকারী বলে, লিপিকা ২৬।১৩১।১৭ ॥ (স্ত্রী)। প্রশ্নকারিণী। সে মুখ লাল করিয়া প্রশ্নকারিণীকে জিজ্ঞাসা করিল, গোরা ৬।৩৪৭।৯ ॥ [৪৪] ॥ • শ্নপত্রিকা। অনু. question paper. তোমার বালকদিগকে বিশাল বিশ্বের মধ্য দিয়া বিশ্বজননীর প্রত্যক্ষলীলাস্পর্শ অনুভব করিতে দাও—তাহা তোমার ইন্‌স্‌পেক্‌টরের তদন্ত এবং পরীক্ষকের প্রশ্নপত্রিকার চেয়ে যে কত বেশি কাজ করে তাহা অন্তরে অনুভব কর না বলিয়াই তাহাকে নিতান্ত উপেক্ষা করিয়ো না। শিক্ষা ১২।৩০৩।১৮ ॥ [৪২ ; ৪৪] ॥ • শ্নবাচক। অনু. interrogative. ইং-সহজ অ-২।৪২৮ পৃ. পাদটীকা ; ৪২৯।৫ ॥ [৪২ ; ৪৪] ॥ • শ্বসিত। গৃহীতশ্বাস। নির্গত ॥ জন্তুরা যে বিষনিশ্বাস পরিত্যাগ করে গাছপালা সে নিশ্বাস গ্রহণ ক'রে প্রাণদায়ী অক্সিজেন প্রশ্বসিত করে দেয়। খৃষ্ট ২৭।৫১০।১৮ ॥ [১৫] ॥

• **সন্নকল্যাণমুখ**। আনন্দিত ও মঙ্গলময় মুখ ॥ সেদিন এই বধূটিও কি সীমন্তের উপর অর্ধাবগুণ্ঠন টানিয়া রঘুকুললক্ষ্মীদের সহিত প্রসন্নকল্যাণ-মুখে মাঙ্গল্যরচনায় নিরতিশয় ব্যস্ত ছিল না? প্রাচীন-সা ৫।৫৫০।৯ ॥ [৪৪]॥ • **সন্ন সুন্দর**। আনন্দিত ও সুন্দর ॥ দেবতার মতো এমন সৌম্যনির্মল মূর্তি! নৌকাডুবি ৫।৩৭৩।১৬ ; তাঁহা-রই প্রসন্নসুন্দর কল্যাণমুখ তোমাকে অনন্তকাল রক্ষা করিতেছে—ধর্ম ১৩। ৪৪৪।২৪ ; যত্তে দক্ষিণং মুখং, তোমার যে প্রসন্নসুন্দর মুখ, তোমার যে প্রেমের মুখ, তাই আমাকে দেখাও—শান্তি-নি ১৩।৪৭৭।১৩ ॥ [৪২।২ ; ৪৪] ॥ • **সাদজীবী**। অনুগ্রহজীবী ॥ এই সংবাদ ও এই আশা কৃষ্ণদয়ালের প্রসাদজীবীরা তাঁহার কাছে বিশেষ গৌরবের সহিত ব্যক্ত করিল। গোরা ৬।৫৫১।১৮ ॥ [৪৪] ॥ • **সাদন**। প্রসন্নতাসাধন। মনোজ্ঞে, অদ্য অন্তঃ-পুরে দেবীগণ ভর্তৃপ্রসাদন-ব্রতে তাঁহা-দের এই সেবকাধমকে স্মরণ করিয়া-ছেন, ব্যঙ্গ-কৌ ৭।৩৬২।৫ ; বুঝি সে-ফুলের নাম বিস্মৃতিবিলীন / ভর্তৃ-প্রসাদন ব্রতে যা দিয়ে গাঁথিতে মালা / সাজাইতে বরণের ডালা। বিচিত্রিতা ১৭।২৮।১৭ ॥ [১০ ; ২০।২ ; ২২] ॥ • **সারতা**। প্রশস্ততা ॥ স্বভাবতই তোমার চিত্তশক্তির একটি প্রসারতা আছে, এই রকম বেগবান চিত্তকে খোঁটায় বেঁধে বাঁধা খোরাক খাওয়ানো সহজ নয়। চিঠি ৯।৭৫।১১ ॥ [২০।৩৩] ॥

• **সারিল**। না-ধা। প্রসারিত হল ॥ তপস্বিনী হে ধরণী, ওই-যে তাপের বেলা আসে— / তাপের আসনখানি প্রসারিল মৌন নীলাকাশে। গীত ২। ৪৩৬।১৫ ॥ [৩৭] ॥ • **সুপ্ত**। গভীর নিদ্রামগ্ন ॥ সাক্ষ্য আর কিছুই নাই, আছে শুধু একটি স্বাক্ষর, / প্রভাত-আলোক তলে মগ্ন হলে প্রসুপ্ত প্রহর / পড়িব তখন। বীথিকা ১৯।১৬।১৪ ; নাড়ীর ভিতরকার সমস্ত প্রসুপ্ত বিষ জেগে উঠে সাংঘাতিকতাকে এগিয়ে আনে। র-র ১৩।৩৮৮।৪ ॥ [২২] ॥ • **স্তাব পাড়্**। স-ধা। প্রস্তাব উত্থা-পন কর্ ॥ আমার প্রস্তাবগুলো পেড়ে দেখতে হবে। ব্যঙ্গ-কৌ ৭।৩৫৩।১২ ॥ [৩৬।১] ॥ • **স্তুত অন্ন**। সংস্কৃতীকৃত —বাড়া ভাত ॥ প্রস্তুত অন্নে বিড়ালে মুখ দিল। চো-বালি ৩।৩২৯।১৩ ॥ [২৩] ॥ • **স্ফুরিল**। না-ধা। প্রস্ফু-রিত হল ॥ মোগল-উষ্ণীষশীর্ষ প্রস্ফু-রিল প্রলয় প্রদোষে / পকপত্র যথা—সঞ্চয়িতা ৪৪৭।৯ ॥ [৩৭] ॥

**প্রা/কৃত সাধারণ**। জনসাধারণ ॥ আমাদের দেশের পাব্লিক উদ্যোগ-গুলির সঙ্গে দেশের প্রাকৃত সাধারণের যোগ রক্ষার উপায় কী—শিক্ষা ১২। ৫১৫।২, ৭, ২০ ॥ [৪৪] ॥ • **কৃতিক নির্বাচন**। অনু. natural selection. জীবনসংগ্রাম, প্রাকৃতিক নির্বাচন, আত্মরক্ষা, বংশরক্ষা প্রভৃতি জীব-রাজ্যের বড়ো বড়ো ব্যাপার সবেগে চলছিল—য়ু-ডায়ারি ১।৫৯০।১১ ; পঞ্চ-ভূত ২।৫৯৮।৮, ৮, ৯-১০, ১১ ; অভি-

ব্যক্তি-তত্ত্বের প্রাকৃতিক নির্বাচনপ্রণালী সাহিত্যে এবং সমাজে একই নয়। গ্রন্থ-প ১১।৫১৩।১১ ; ধর্ম ১৩।৪১৭। ২০ ; সা-পথে ২৩।৩৮৬।১৫, ১৬, ১৭ ; প্রাকৃতিক নির্বাচন বা যোগ্যতমের উদ্‌বর্তনতত্ত্ব এ জাতের নয়। ৪৩৭। ১৬ ; আত্ম-প ২৭।২০৯।২৬, কবিদের যাঁহারা কলানিপুণ, যাঁহারা আর্টিস্ট্‌, তাঁহারা মানসিক নির্বাচনের নিয়মে সৃষ্টি করেন, প্রাকৃতিক নির্বাচনকে কাছে ঘেঁষিতে দেন না। ২৯ ॥ [১১] ॥ ◦ ক্‌-গাল্পিক। গল্পপূর্ব ॥ পিছন থেকে সেই প্রাক্‌গাল্পিক ইতিহাসের ধারা অনুসরণ করতেই হয়। তিনসঙ্গী ২৫। ২৪৫।২০ ॥ [২০।৪৩ ; ৪৩] ॥ ◦ ক্‌-ভূতাত্ত্বিক। ভূ-তত্ত্ব-পূর্ব ॥ সাহিত্যে বড়ো গল্প ব'লে যে সব প্রগল্‌ভ বাণী-বাহন দেখা যায় তারা প্রাক্‌ভূতাত্ত্বিক যুগের প্রাণীদের মতো—তিনসঙ্গী ২৫। ৩১৫।১ ॥ [২০।৪৩ ; ৪৩] ॥ ◦ গ্রসর। অনু. progressive. উৎকর্ষের আদর্শ একই কেন্দ্রের চারিদিকে আবর্তিত হয়ে প্রাগ্রসর উদ্যমকে যেন নিরস্ত করে দিলে। সা-পথে ২৩।৫১৭।২১ ॥ [২২] ॥ ◦ চীলক্ষ্মী। প্রাচ্যের অধিদেবতা ॥ এরূপ স্থলে প্রজাদের পুব-দেশী সংস্কার বিবেচ্য বিষয়ের মধ্যে গণ্য হওয়ায় প্রাচীলক্ষ্মীর সকরুণ নেত্রযুগল আনন্দাশ্রুজলে অভিষিক্ত হইয়া উঠিয়াছে। সমূহ ১০।৫৫০।৪ ॥ [৪৪] ॥ ◦ চীনলিপি। অনু. inscription. 'রূপদক্ষ' কথাটি আমার নূতন পাওয়া। ইন্‌স্‌ক্রিপ্‌শন্‌ অর্থাৎ একটা প্রাচীনলিপিতে পাওয়া গেছে, আর্টিস্টের একটা চমৎকার প্রতিশব্দ। সা-পথে ২৩।৩৮০।১২ ॥ [৪২] ॥ ◦ জাপতিক। প্রজাপতি সম্বন্ধীয় ॥ আমার কোনো বন্ধু আমাকে তাঁর মেয়ের জন্য ঐ লোকটিকে প্রাজাপতিক ফাঁদে ফেলতে সাহায্য করতে অনুরোধ করেছেন। তিনসঙ্গী ২৫।২৫৩।২৩ ॥ [২০।৪৩] ॥ ◦ ণন। প্রাণধারণ ॥ আমাদের আহার ব্যবহার প্রাণন মনন সমস্তই চলছে। শান্তি-নি ১৪। ৩৪৬।৪ ; যতক্ষণ মানুষের প্রাণ আছে ততক্ষণই তার সমস্যা, অবিরত সমস্যার উত্তর দিতে থাকাই প্রাণনক্রিয়া। ভা-রাম-রায় ১৩।৭ ॥ [১০] ॥ ◦ ণ-বহুল। প্রাণপ্রাচুর্যে উচ্ছল ॥ পৃথিবীতে যে-কোনো শক্তিই মানুষকে সম্পূর্ণ আপনার তাঁবেদার করিতে চায় সে প্রাণের লীলাকেই সব-চেয়ে ভয় করে —সেই কারণেই আমাদের সমাজ ঐ-সকল প্রাণবহুল দুরন্ত ছেলেকে শিশুকাল হইতে নানাপ্রকার শাসনে এমনই ঠাণ্ডা করিতে চায় যাহাতে তাহাদের ভালোমানুষি দেখিলে একেবারে চোখ জুড়াইয়া যায়। কালান্তর ২৪।২৫৮।২২ ॥ [৪৪] ॥ ◦ ণবিসর্জন-পর। প্রাণত্যাগরত ॥ সাধুদিগের এবং মহৎকর্মে প্রাণবিসর্জনপর বীরদিগের স্মৃতি সকলেরই পক্ষে মঙ্গলকর। ভারত ৪।৪৩৩।৩ ॥ তু. প্রাণবিসর্জন-পরায়ণা — বিচিত্র-প্র ৫।৪৪৩।২৯ ॥ [৪৪] ॥ ◦ ণলক্ষ্মী। প্রাণের অধিষ্ঠাত্রী দেবতা ॥ যে প্রাণলক্ষ্মীর সঙ্গে

ইহজীবনে আমাদের বিচিত্র সুখদুঃখের সম্বন্ধ, মৃত্যুর রাত্রে আশঙ্কা হয়, সেই সম্বন্ধবন্ধন ছিন্ন করে বুঝি আর কেউ নিয়ে গেল। যে নিয়ে যায় মৃত্যুর ছদ্মবেশে সেও সেই প্রাণলক্ষ্মী। গ্রন্থ-প ৪।৫৫০।২১, ২৩ ॥ তু. প্রাণসঙ্গিনী—গ্রন্থ-প ৪।৫৫০।২৭ ॥ [৪৪]॥ ০ **শীল**। প্রাণবান॥ মানুষের ইতিহাসের অন্তরে যদি মহত্তের কোনো স্থান থাকত তবে মানুষের ইতিহাস এত অত্যাচার সহ্য করেও প্রাণশীল থাকত না। র-র ১৩।৪০২।২৯ ॥ [৪৪]॥ ০ **শ-সার**। বলবান। পেশীসর্বস্ব॥ একেবারে প্রাণসার দেহ, লেশমাত্র বাহুল্য নেই। কাজের তালে তালে সমস্ত শরীরের মাংসপেশী কেবলই ঢেউ খেলাচ্ছে। জাপানযাত্রী ১৯।৩৩১।১০; আশ্রমের রক্ষী ছিল বৃদ্ধ দ্বারী সর্দার, ঋজু দীর্ঘ প্রাণসার তার দেহ। আরূ-বি ২৭।৩২২ ॥ [২১।২; ৪৪]॥ ০ **ণান্তিক**। প্রাণান্তকর॥ ভারতবর্ষীয় ইংরাজের এই স্বাভাবিক রূঢ়তা আমরা যদি চর্মের উপরে ও মর্মের মধ্যে একান্ত প্রাণান্তিকরূপে অনুভব না করিতাম…মন্ত্রি-অভি অ-২।১৬৪।৯; যখন প্রাণান্তিক ইচ্ছা হইলেও এক মুহূর্তের জন্যও দেখা হইবে না, বউ-হাট ১।৪৪৫।১৪; এ যে প্রাণান্তিক প্রকাশ। ধর্ম ১৩।৪০৮।২৫; আমাদের দেশের প্রচলিত ধর্মশিক্ষার সহিত অন্য শিক্ষার প্রাণান্তিক বিরোধ ঘটিতে বাধ্য … সঙ্কয় ১৮।৬৭৬।১৬; দুই পক্ষের চিরন্তন প্রাণান্তিক সংগ্রাম কখনো কোনো সমাজের পক্ষে হিতকর হইতে পারে না—হয় এক পক্ষকে মারিতে, নয় দুই পক্ষকে মিলিতে হইবে। পরিচয় ১৮।৪৩৭।৭; তিনিই বলেছেন যাঁকে সেদিন বিপুল জনসংঘ সত্য প্রত্যাখ্যান করাবার জন্যে প্রাণান্তিক পীড়ন করেছিল। মা-ধর্ম ২০।৪১০।১৯; তাই মনে মনে ইচ্ছা করলুম ধর্মনামধারী অন্ধতার প্রাণান্তিক ফাঁস থেকে ভারতবর্ষ যেন মুক্তি পায়। পারস্যে ২২।৪৬১।৪; কিছুকাল পূর্বে বাংলাদেশে যখন রামমোহন রায়ের আবির্ভাব সেই সময়ে পারস্যে বাহাই-ধর্মমত প্রাণান্তিক উৎপীড়নের মধ্যে আত্মপ্রকাশ করেছিল। গ্রন্থ-প ২২।৫১৮।২২; পাখি উড়িতে শেখে, মা-বাপের গান শুনিয়া গান অভ্যাস করে, সেটা তার জীবলীলার অঙ্গ—বিদ্যার সঙ্গে প্রাণের ও মনের প্রাণান্তিক লড়াই নয়। সা-পথে ২৩।৩৭২।১৮; সেইজন্য সত্যের দায়িত্বকে বীরের ন্যায় সর্বান্তঃকরণে স্বীকার করিবার দীক্ষা, সেই সত্যের প্রতি অবিচলিত প্রাণান্তিক নিষ্ঠা, প-সঞ্চয় ২৬।৪৭৪।২০; অনেক দিন পরে দেশের এই প্রাণান্তিক বেদনা সম্বন্ধে দেশের চেতনার উদ্রেক হয়েছে। পল্লী-প্র ২৭।৫৯১।৬; আমি তো জানি কতবার আমি প্রাণান্তিক দুঃখ পেয়েছি কিন্তু সেই আমার সৌভাগ্য। চিঠি ৯।৩৬১।১৫ ॥ [২০।৪৩]॥ ০ **ণিক**। নিঃশব্দ ভাষণ। প্রাণসম্বন্ধীয়॥ প্রকৃতিদত্ত সাজেসজ্জায় ওদের বোধশক্তি

প্রাণিক প্রয়োজনের বেশি দূরে যে যায়, একথা য়ুরোপে সহজে স্বীকার করতে চায় না। বাংলা-প ২৬।৩৮২। ২৫ ; প্রাণিক শাসনক্ষেত্রের মাঝখানে সৌন্দর্যের একটি মহল আছে যেখানে মানুষ মুক্ত, তাই সেখানেই মানুষ পায় বিশুদ্ধ আনন্দ। ৩৮৩।৬ ॥ [১৭ ; ২০।৪৩] ॥ ০ ণিজ। প্রাণীজাত ॥ যে কারণে খনিজ পদার্থের চেয়ে প্রাণিজ পদার্থ আমরা শীঘ্র গ্রহণ এবং পরিপাক করতে পারি, সাহিত্য ৮।৪৬৫। ৮ ॥ [২৮] ॥ ০ ণিত। প্রাণযুক্ত ॥ **বিদ্যুৎপ্রাণিত**। অনু. electrified. জীবন্ত মানবসমাজের বিদ্যুৎপ্রাণিত স্পর্শলাভ করিয়াও, র-র ১৩।৮৩৩। ৪০ ॥ [২০।১৮ ; ৪২] ॥ ০ ণীনপদার্থ। অনু. vitamin. খাদ্যে নানা প্রকারের প্রাণীন পদার্থ আমাদের শরীরে মিলিত হয়ে আমাদের দেয় স্বাস্থ্য, দেয় বল, বিশ্ব-ভা ২৭।৪১৭।২৯, ৩০ ; পরভাষার মধ্য দিয়ে পরিশ্রুত শিক্ষায় বিদ্যার প্রাণীন পদার্থ নষ্ট হয়ে যায়। শিক্ষা ২৫০।৯ ॥ [২০।২৮ ; ৪২] ॥ ০ ত্নিক। অনু. archaeological. তবু মোর নাম আজো পারিবে না ওঠাতে / প্রাত্নিক তত্ত্বের গবেষণা-কোঠাতে। প্রহাসিনী ২৩।৫।১৬ ॥ [২০।৪৩ ; ৪১।১] ॥ ০ থম্য। প্রথমত্ব ॥ গ্রীক প্রো উপসর্গে প্রাথম্য অর্থও সূচিত হয়, যথা prologue ; শব্দতত্ত্ব ১২।৫৫৮।২২ ॥ [২০।৪৪] ॥ ০ ন্তচর। যে নিকটেই থাকে ॥ ক্ষুব্ধ যারা, লুব্ধ যারা, / মাংসগন্ধে মুগ্ধ যারা, একান্ত দৃষ্টিহারা / শ্মশানের প্রান্তচর, সেঁজুতি ২২।২৮।৯ ॥ [৪৪] ॥ ০ ন্তরচারী। প্রান্তরে বিচরণকারী ॥ বিশ্ব জুড়িয়া অনু পরমাণু নৃত্য করিতেছে এবং অগণ্য নক্ষত্রলোক আপন-আপন আলোকের শিবির লইয়া প্রান্তরচারী বেদুয়িনদের মতো আকাশের ভিতর দিয়া কোথায় চলিয়াছে তাহার ঠিকানা নাই। প-সঞ্চয় ২৬।৪৯৩।২০ ॥ [৪৪] ॥ ০ ন্তিক। ১. প্রান্ত ॥ যদি দেখ কথা তার/কোনো মানে-মোদ্দার / হয়তো ধারে না ধার, মাথা উদ্‌ভ্রান্তিক, / মনখানা পৌঁছয় খ্যাপামির প্রান্তিক, খাপছাড়া ২১।৫।১২ ॥ ২. প্রান্তসম্বন্ধীয় ॥ প্রান্তিক ২২।৫ পৃ. কাব্যের নাম ॥ [২০।৪৩] ॥ ০ পণা। প্রাপ্তিপ্রেরণা ॥ তবু কিছু মোহ, কিছু কিছু ভুল / জাগ্রত সেই প্রাপণার / প্রাণতন্তুতে রেখায় রেখায় / রঙ রেখে যাবে আপনার। নবজাতক ২৪।৩১। ৮ ॥ [২০।৭৫] ॥ ০ য়োপবেশন। মরণার্থ-অনশনে অবস্থানকারী। অনু. hunger strike. ইন্দু। হাঁ গো, তার হৃদয় তো পাষাণ নয়, সে যে বড়ো কোমল, কী জানি, আজ থেকে যদি সে হাঙ্গার ষ্ট্রাইক শুরু করে? ক্ষান্তমণি। সে আবার কী! ইন্দু। যাকে সংস্কৃত ভাষায় বলে প্রায়োপবেশন। শেষরক্ষা ১৯।১৫১।১৩ ॥ [১৭] ॥

**প্রিয়চারী**। অনু. amiable. তাঁহারা অতিশয় প্রিয়চারী, তাঁহাদের স্বভাষায় যাহাকে বলে এমিয়েব্‌ল্। পরিশিষ্ট ১০।৫৬৯।১৬ ; ইংরাজ অতিশয় প্রিয়-

চারী, ভারী এমিয়েব্‌ল্। ৫৭০।৬॥ [৪২ ; ৪৪]॥

**প্রীতি কর্**। সং-ধা। ভালো বাস্॥ যাঁকে প্রীতি করি, ভক্তি করি, তাঁর সঙ্গে কর্মক্ষেত্রে সহযোগিতার মতো আনন্দ আর কী হতে পারে। কালান্তর ২৪।৪১৩।৭॥ [৩৬।১]॥

**প্রেক্ষণী**। অনু. prospective. অসীম দূরের প্রেক্ষণীতে / পড়বে ধরা শেষ গণিতে / জিত হয়েছে কিংবা হল হার। গল্পসল্প ২৬।৩৬২।২৫॥ [২০।৭৬; ২২ ; ৪১।১]॥ ◦ **মঘন**। প্রেমপূর্ণ॥ জাগো আজি জাগো, জাগো রে তাঁরে লয়ে / প্রেমঘন হৃদয়মন্দিরে। গীত ১।২০১।২০॥ [৪৪]॥ ◦ **মনীতি**। প্রেম বিষয়ে কর্তব্যাকর্তব্য বিধি॥ বলনীতির সহিত প্রেমনীতিকে যোগ করিলে নীতির নীতিত্ব বাড়িতে পারে, কিন্তু বলের বলত্ব কমিয়া যায়। রাজাপ্রজা ১০।৪০৬।২০॥ [৪৪]॥ ◦ **মাভিষেক**। প্রেমের অভিষেচন॥ সে আপনার প্রেমাভিষেকে বিনোদিনীর জীবনের সমস্ত পঙ্কিলতা অনায়াসে ধৌত করিয়া লইতে পারিবে। চো-বালি ৩।৪৯৩।১৬॥ [৪২।১]॥

**প্রৈতি**। সং ধাতুরূপ—গচ্ছতি (যায়)। ১. অনু. energy. কেন প্রাণঃ প্রথমঃ প্রৈতিযুক্তঃ? প্রাণ কাহার দ্বারা তার প্রথম প্রৈতি (energy) লাভ করেছে? শান্তি-নি ১৪।৪২৫।৬; আরণ্যকদের সাধনা থেকে ভারতবর্ষ সভ্যতার যে প্রৈতি (energy) লাভ করেছিল সেটা নাকি বাইরের সংঘাত থেকে ঘটে নি, নানা প্রয়োজনের প্রতিযোগিতা থেকে জাগে নি। ৪৫৮। ২১॥ ২. অনু. impulse. যেখানে বেগপ্রাপ্তি বুঝাইতে ইংরেজিতে impulse শব্দের ব্যবহার হয় আমাদের বিবেচনায় বাংলায় সেই স্থলে প্রৈতি শব্দের প্রয়োগ হইতে পারে। গ্রন্থ-প ১২।৬৩৯।৮, ১০; 'কেন প্রাণঃ প্রথমঃ প্রৈতিযুক্তঃ'—প্রথম-প্রাণ তার বেগ নিয়ে কোথা থেকে এসেছে এই বিশ্বে। সেই প্রৈতি সেই বেগ থামতে চায় না, রূপের ঝরনা অহরহ ঝরতে লাগল, তার কত রেখা, কত ভঙ্গী কত ভাষা, কত বেদনা। সেই প্রথম প্রাণপ্রৈতির নবনবোন্মেষশালিনী সৃষ্টির চিরপ্রবাহকে নিজের মধ্যে গভীরভাবে বিশুদ্ধভাবে অনুভব করার মহামুক্তি আর কোথায় আছে। বনবাণী ১৫। ভূমিকা। ৩, ৫; প্রথমপ্রৈতির বন্ধনবিহীন প্রকাশরূপ দেখব সেই নাগকেশরের ফুলে ফুলে। ৯॥ [১৭; ২১।২]॥

**প্রোৎফুল্ল**। পূর্ণ বিকশিত॥ এমন সে প্রচুর, এমন পরিপূর্ণ, এমন প্রোৎফুল্ল, / দ্যুলোকে ভূলোকে বাতাসে আলোকে / তার পরিচয় এমন উদার-প্রসারিত — পত্রপুট ২০।১৬।১০॥ [২২]॥ ◦ **ৎসাহক**। প্ররোচক। উৎসাহদাতা॥ স্বয়ং প্রোৎসাহক উৎসাহপ্রার্থী। চিঠি ৫।১১২।৬॥ [২২]॥ ◦ **ল্লাস**। প্রবল উল্লাস॥ তোমার সহজ এই প্রাণের প্রোল্লাস / সহজেই পেতেছে প্রকাশ। পরিশেষ ১৫।২৭১।

২৫ ॥ [২২]॥ • ল্লোল। আন্দোলিত; অস্থির॥ তোমার বনে প্রোল্লোলে পল্লবে / তাহার কানাকানি। বিচিত্রিতা ১৭।৩৬।১৯ ॥ [২২] ॥

**প্লাব**। প্লাবন॥ মধ্যাহ্ন-আলোকপ্লাবে জলে স্থলে বনে / বিচিত্র বর্ণের রেখা; চিত্রা ৪।২৩।১১ ॥ [২০।২] ॥ • **বিয়া**। না-ধা। প্লাবিত ক'রে॥ আমি জগৎ প্লাবিয়া বেড়াব গাহিয়া / আকুল পাগল পারা। প্রভাত-সং ১।৬০।১; অসীম রোদন জগৎ প্লাবিয়া / দুলিছে যেন। সো-তরী ৩।১৫১।২১; লক্ষ কোটি নক্ষত্রের / অগ্নিনির্ঝরের যেথা নিঃশব্দ জ্যোতির বন্যাধারা / ছুটেছে অচিন্ত্য বেগে নিরুদ্দেশ শূন্যতা প্লাবিয়া / দিকে দিকে, জন্মদিনে ২৫।৭২।২০ ॥ [৩৭] ॥

# ফ

**ফল্**। ধাতু—পরিণতি পা॥ ইংরিজি-শিক্ষা আপনাতে কি ফলে নি। হাস্য-কৌ ৬।৭৪।৩০ ॥ তু. অন্যত্র—ফলবান — প-সঞ্চয় ২৬।৪৬৮।২৬; ইতিহাস ৬৩।১১; শিক্ষা ২০৯।২৮; ২৫৩।১৭ ॥ [৩৭] ॥

**ফাঁকা**। শূন্য। বাড়তি॥ সে বছরে ফাঁকা পেনু কিছু টাকা করিয়া দালালগিরি। কাহিনী ৭।৯৬।২৫ ॥ [১৫] ॥ • **চেক**। অনু. blank cheque. একপক্ষে টাকা অনেক আছে, অন্য পক্ষে শুদ্ধমাত্র চেকবই-খানি আছে, এমন স্থলে সে ফাঁকা চেক ভাঙানো চলে না। আত্মশক্তি ৩।৫৭০।২ ॥ [১১] ॥

**ফাঁসি**। উদ্‌বন্ধন। অনু. tie. অনেকে গলায় লাল ফাঁসি বেঁধেছিলেন। য়ু-পত্র ১।৫৬৭।৫ ॥ [১৫] ॥

**ফুটো-ফুটো**। স্ফুটনোন্মুখ॥ পাখিরা কল্যাণগান করিতেছে, পথের আশে-পাশে ফুটোফুটো ফুলেরা আশার মতো ফুটিয়া উঠিতেছে। বিচিত্র-প্র ৫।৪৭৯।১২ ॥ [৭] ॥

**ফুল/ন্ত**। পুষ্পিত॥ ফুলন্ত লতিকা যত ছিঁড়িয়া ফেলেছি রোষে, রুদ্রচণ্ড অ-১।২৮১।৩ ॥ [৭] ॥ • **পাশ**। পুষ্প-বন্ধন॥ হৃদয়ে পশিবে ফুলপাশ, অক্ষয় হবে প্রেমবন্ধন। মা-খেলা ১।২৫৩। ২৪; এরে বাঁধ্ ফুলপাশে, কর্ মান, / কেড়ে নে সকলে মিলি রাজ্যের ভাবনা। রাজা ও রানী ১।৩০৭।২ ॥ [৪৫] ॥

**ফ্যাশন/জালমুক্ত**। প্রচলিত রীতির (বিশেষত ভূষণে) কবল মুক্ত॥ এমন সময় হঠাৎ ফ্যাশানজালমুক্ত সরল সুন্দর স্নিগ্ধ বাঙালি-ঘরের কল্যাণীকে দেখলে তখনই মনে করতে পারি, এতো মরীচিকা নয়, স্বচ্ছ গভীর সরোবরের মতো এর মধ্যে একটি তৃষাহরণ পূর্ণতা আপন পদ্মবনের পাপড়িটি নিয়ে টলটল করছে। জাপান-যাত্রী ১৯।৩০৮।২৩ ॥ [৪২।৩; ৪৪; ৪৫] ॥ • **সংগত**। অনু. fashionable. কোটের কোন ছাঁটটা ফ্যাশান-সংগত, আজকাল নোবিলিটি আঁট প্যাণ্টালুন পরেন কি ঢল্‌কো পরেন,

• ওয়ালট্‌স্‌ নাচেন কি পোলকা মজুর্কা, মাছের পর মাংস খান কি মাংসের পর মাছ, সে-বিষয়ে তাঁরা অভ্রান্ত খবর রাখেন। য়ু-পত্র ১।৫৫৮।১২॥ [৪২ ; ৪২।৩ ; ৪৪]॥

**বক্র**। বাম॥ কোন্‌ মানুষের দ্বারা কখন কী কাজ পাওয়া যায়, অথবা বক্র হইলে কাহার দ্বারা কী অপকার হইতে পারে তাহা বলা যায় কি? গোরা ৬।২৮৩।২ ॥ • **মূর্তি**। অপ্রসন্ন রূপ॥ যখন আমরা দান করিতেছি ও সেই সঙ্গে "নিঃস্বার্থ পরোপকার করিতেছি" মনে করিয়া মনে মনে অতুল আনন্দ উপভোগ করিতেছি, তখন যদি আমরা আমাদের সেই পরোপচিকীর্ষার অতি প্রচ্ছন্ন অন্তর্দেশে যশোলিপ্সা বা আর একটা কোন ক্ষুদ্র স্বার্থপরতার বক্রমূর্তি দেখিতে পাই, তবে কি আর আমরা সেরূপ বিমলানন্দ উপভোগ করিতে পারি? বিবিধ-প্র অ-১।৩৬৪।২৫ ॥ [১৩ ; ৪৪]॥

**বক্ষ/ঃকুহর**। হৃদয়কন্দর॥ ভারতবর্ষের সুগম্ভীর আহ্বান প্রতি মুহূর্তে আমাদের বক্ষঃকুহরে ধ্বনিত হইয়া উঠিতেছে ; আত্মশক্তি ৩।৫৫২।১, 'আমি জাগিয়া আছি, আমি জাগিয়া আছি' —এই বাক্য বিনয়ের বিস্ফারিত বক্ষঃকুহর হইতে অভয়শঙ্খধ্বনির মতো উঠিয়া মহাকাশের অনিমেষ জাগ্রত পুরুষের নিঃশব্দবাণীর সহিত মিলিত হইল। গোরা ৬।৩০০।৩॥ [৪৪] • **পট**। পটতুল্য প্রশস্ত বুক॥ অটল অন্ধকারের মধ্যে নিশ্বাসস্পন্দিত রমেশের বক্ষপটে আশ্রয় লাভ করিয়া সে আরাম বোধ করিল। নৌকাডুবি ৫।১৭৩।১৭ ; অন্ধকারভীরু কমলা রমেশের বাহুপাশে তাহার বক্ষপট আশ্রয় করিয়া আরামে ঘুমাইয়া পড়িল। ১৭৮।১৪ ॥ [৪৪]॥

**বঙ্গশাখী**। বঙ্গের শাখাস্বরূপ॥ বেহারি প্রভৃতি বঙ্গশাখীদের সহিত বাঙালির যে-একটি ঈর্ষার সম্বন্ধ দাঁড় করাইয়াছেন, শব্দতত্ত্ব ১২।৫৪৭।১৮॥ [২০।১৯]॥

**বচন**। বাক্য। অনু. saying. বাংলায় যে বচন আছে, 'সুখের চেয়ে স্বস্তি ভালো' তাহারও এই অর্থ। আ-সাহিত্য ৯।৫২৫।২৯॥ [১৫]॥ • **গম্য**। বাচ্য॥ এই বিশ্বগানের যখন কোনো বচনগম্য অর্থও না পাই তখনও আমাদের চিত্তের কাছে এর প্রকাশ কোনো বাধা পায় না। শান্তি-নি ১৩।৪৮৬।২৩ ॥ [৪৪]॥

**বজ্র/কণ্ঠ**। যার কণ্ঠস্বর বজ্রতুল্য গম্ভীর॥ গোরাকে সে কুসংস্কারাচ্ছন্ন উদ্ধত যুবক বলিয়া সমস্ত মনের সঙ্গে অবজ্ঞা করিতে চাহিল কিন্তু তবু সেই বিপুলকায় বজ্রকণ্ঠ পুরুষের সেই নিঃসংকোচ দৃষ্টির স্মৃতির সম্মুখে সুচরিতা মনে মনে অত্যন্ত ছোটো হইয়া গেল— গোরা ৬।১৬৭।২৩॥ [৪৪]॥ • **নিঃশেষিত**। যার বজ্রনিঃশেষ হয়েছে॥ কোষমাঝে নিশ্চল কৃপাণ / বজ্রনিঃশেষিত লুপ্ত বিদ্যুৎ-সমান / নিদ্রাগত।

কাহিনী ৫।৭৭।১৮ ॥ [৪২।১] ॥ ০ **বন্ধন**। কঠোর বন্ধন ॥ সময় যদি না হারাতুম এখনই তোমাকে বজ্র-বন্ধনে চেপে ধরতুম, তোমার পাঁজরের হাড় টনটন করে উঠত ; চার-অ ১৩। ৩০১।৬ ॥ [৪৫] ॥ ০ **সার**। বজ্রতুল্য সারবান ॥ এই বজ্রসার আনন্দে সে নৈরাশ্যকে দূরে রেখে দেয়—সে মৃত্যু-কে'ও ভয় করে না। শান্তি-নি ১৪। ৩৫৮।১৩ ॥ [৪৪] ॥ ০ **সূচি(চী)**। হীরকাগ্রসূচিকা ॥ গোরার হৃদ্‌পিণ্ডের একদিক হইতে আর-একদিকে বিদ্যুৎতপ্ত বজ্রসূচী বিঁধিয়া গেল। গোরা ৬।৫৫৯।৮ ; তার অনুরোধ যেমনি রাখা হল অমনি মেয়েটির বুকের একধার থেকে আর-এক ধারে বারে বারে যেন বজ্রসূচি বিঁধতে লাগল। লিপিকা ২৬।১৫১৫ ॥ [৪৪] ॥ ০ **স্বর**। বজ্রতুল্যগম্ভীর স্বর ॥ সে তাহার বজ্রস্বরে গর্জন করিয়া কহিল, "চুপ করো।" গোরা ৬।৪১৮।১৪ ॥ [৪৪] ॥

**বজ্রী**। ইন্দ্র ॥ তাই আজ বেদমন্ত্রে হে বজ্রী, তোমার করি স্তব—নবজাতক ২৪।৬২।২৫ ॥ [১০] ॥

**বঞ্চিনী**। বঞ্চনকারিণী ॥ চুম্বন-ধন-বঞ্চিনী,/দুরূহগর্বসঞ্চিনী, / রুদ্ধকোরক-সঞ্চিত-মধু / কঠিন কনককঞ্জিনী। প্র-নির্বন্ধ ৪।২৯১।২১ ॥ [২০।৭৭] ॥

**বঞ্জুল**। অশোক ॥ চাহিয়া বঞ্জুলবনে কী জানি পড়িবে মনে / বসি কুঞ্জে তৃণা-সনে শ্যামল কূলে ! সো-তরী ৩।৯৮। ১১ ; বঞ্জুল নিকুঞ্জতলে সঞ্চরিবে লীলা-চ্ছলে, গীত ২।৫০৪।৩ ; শুভলগন গেলে চলে ফিরে দেবে না ধরা—সুধাপসরা ধুলায় দেবে শূন্য করি, শুকাবে বঞ্জুল মঞ্জরী। ৫৩৫।১০ ॥ [২১।২] ॥

**বটি**। ধাতুরূপ—রানী বটি, তবু নইকো বোকা, / পারবে না দিতে মিথ্যে ধোঁকা। কাহিনী ৫।১৪২।২৩ ॥ [৩৪] ॥

**বড়োদিন**। খ্রীস্টজন্মদিন ॥ অনু great day. আজ আমাদের বড়ো দিন, তুমিও চলো। মুক্তধারা ১৪।১৮৮।২৯ ; জানিস নে আজ আমাদের বড়ো দিন। ২১২।২৮ ॥ তু. মহাদিন ॥ [১৫] ॥

**বণ্টক**। ভাগ ॥ হেঁটোয় কণ্টক দাও, উপরে কণ্টক, / ডালকুত্তাদের মাঝে করহ বণ্টক। সো-তরী ৩।৩৪।১৬ ॥ [১০] ॥

**বদনামি**। যার বদনাম আছে ॥ য়ুরোপে থাকতে ভারতীয় কোনো একজন পোলিটিক্যাল বদনামির সঙ্গে তাঁর কদাচিৎ দেখাসাক্ষাৎ হয়েছিল, দেশে ফিরে এলে তারই লাঞ্ছনা তাঁকে সকল কর্মে বাধা দিতে লাগল। চার-অ ৯৩।২৭২।২২ ॥ [২০।৫৬ ; ৪৩] ॥

**বদল ভাঙ্**। সং-ধা। পালা পাল্টা ॥ ও দাদা ! তোমার বদল ভেঙে নাও ! তুমি সেখানে যাও, আমি বরঞ্চ এখানে একবার চেষ্টা করে দেখি। বৈ-খাতা ৪।২০০।৭ ॥ [৩৬।১] ॥

**বন্ধ/ডানা**। ডানা বাঁধা ॥ প্রথমেই তো বন্ধডানা খাঁচার পাখির মতো বাপ-মা ধনীর ছেলেকে হাত-পা সত্ত্বেও একে-বারে পঙ্গু করিয়া ফেলেন। শিক্ষা ১২।৩০৯।৭ ॥ [৪২।১] ॥ ০ **বাণিজ্য**।

অনু. protected trade. এই যে বাণিজ্যটাকে তোমরা মুক্ত বল, ইহার মতো বদ্ধবাণিজ্য আর নাই। ভারত ৪।৪০৯।৩০ ॥ [২৯ ; ৪২] ॥

**বধিরকর**। অনু. deafening. এইরূপে চারিদিক হইতে সাময়িক তাগিদের বধিরকর কলকলায় বিভ্রান্ত হইয়া নিজের-প্রতি-বিশ্বাসহীন দুর্বলতা স্বভাবকে অশ্রদ্ধা করিয়া, শুভবুদ্ধিকে অমান্য করিয়া, রাজাপ্রজা ১০।৪৬২। ১০ ॥ [৪২ ; ৪৪] ॥

**বধুবাহুল্য**। বধূর সংখ্যাধিক্য ॥ আমি এখন আছি গান নিয়ে—কতকটা ক্ষ্যাপার মতো ভাব। আপাতত ছবির নেশাটাকে ঠেকিয়ে রেখেচি—কবিতার তো কথাই নেই। আমার যেন বধূবাহুল্য ঘটেচে — সবকটিকে একসঙ্গে সামলানো অসম্ভব। চিঠি ৫। ৮০।১৮ ॥ [৪২।১] ॥

**বন/গন্ধি**। ঈষৎআরণ্যগন্ধযুক্ত ॥ পীতবর্ণ ঘাস/শুষ্ক মাঠে, ধরণীর বনগন্ধি আতপ্ত নিশ্বাস/মৃদুমন্দ লাগে গায়ে, তখন সে-ক্ষণে/অস্তিত্বের যে ঘনিষ্ঠ অনুভূতি ভরি উঠে মনে, বিচিত্রিতা ১৭।২০।১৭ ॥ [৪৪] ॥ ০ **লক্ষ্মী**। বনের অধিদেবতা ॥ 'খোলো খোলো মুখ' বনলক্ষ্মীরে ডাকে,/নিবিড় ধুলায় আপনি তাহাকে ঢাকে। পরিশেষ ১৫।৩০০।৬ ; পল্লবে পল্লবে কাঁপি বন-লক্ষ্মী কিঙ্কিণীকঙ্কণে/বিচ্ছুরিল দিকে দিকে জ্যোতিষ্কণা। প্রান্তিক ২২।১৭। ২ ; ফুল যখন ফুটিয়া উঠে তখন মনে হয়, ফুলই যেন গাছের একমাত্র লক্ষ্য—এমনি তাহার সুগন্ধ যে, মনে হয় যেন সে বনলক্ষ্মীর সাধনার চরমধন। আত্ম-শ ২৭।১৯০।১৩ ; এমন সময় কোন্ সুযোগে বনলক্ষ্মী তাঁর দূতী-গুলিকে প্রেরণ করলেন পৃথিবীর এই অঙ্গনে, পল্লী-প্র ২৭।৫৪৫।২৩ ; বনলক্ষ্মী হাসি মুখে সবার জন্যই পাত পেড়ে দিয়েছেন। ভা-পত্রা ৭৭।২ ॥ তু. অরণ্যদেবতা—পল্লী-প্র ২৭।৫৪৫ পৃ. ॥ [৪৪] ॥ ০ **স্থলী**। বনভূমি ॥ আপনারে আরবার মনে পড়ে গেল,/ছুটিয়া পলায়ে এনু, নব প্রভাতের/শেফালি-বিকীর্ণতৃণ বনস্থলী দিয়ে,/আপনার ছায়াত্রস্তা হরিণীর মতো। চিত্রাঙ্গদা ৩।১৭৯।১১ ; তাহার বনস্থলীকে ফল-পুষ্পবতী করিয়া তুলি, ভারত ৪।৪৭১। ১৪ ; বনস্থলীতে যেমন এই প্রকৃতির সাহচর্য আছে তেমনি অপর দিকে তপস্বী মানুষের শ্রেষ্ঠ বিদ্যাসম্পদ সেই প্রকৃতির মাঝখানে বসে যখন লাভ-করা যায় তখনই যথার্থ ঘনিষ্ঠ সম্বন্ধের মধ্যে বাস করে বিদ্যাকে গুরুর কাছ থেকে পাওয়া যায়। বিশ্ব-ভা ২৭। ৩৬৬।১২ ॥ তু. বনস্থল—সো-তরী ৩। ১০২।১৫ ॥ [৪৪] ॥

**বনা/নী**। বনভূমি ॥ মিনতির স্বরে/কুসুমিত বনানীরে ম্লানচ্ছবি করে করুণায়। চিত্রা ৪।২৮।২৭ ॥ [৫] ॥ **পল্লবনানী**। কোন পল্লবনানীর/কোমলতা লয়ে/পশিল হৃদয়ে। উৎ-সর্গ ১০।৪০।২০ ॥ [৫] ॥ ০ **স্ত**। অন্ত-বন ॥ তুমি ভোরের বেলা ডাক দিয়েছ কত/যেন আমার আপনার সখার

মতো, / হেসে তোমার সাথে ফিরে-ছিলেম ছুটে / সেদিন কত না বন-বনান্ত। গীতাঞ্জলি ১১।৫৬।১৩ ॥ [২৫] ॥

**বন্দন**। বন্দনা ॥ হেথায় দাঁড়ায়ে দু-বাহু বাড়ায়ে / নমি নর-দেবতারে, / উদার ছন্দে পরমানন্দে / বন্দন করি তাঁরে। গীতাঞ্জলি ১১।৮১।১৮ ; প্রথম প্রভাতে সূর্য-অভিনন্দনের তুলেছিস গম্ভীর বন্দন। মহুয়া ১৫।৬০।৩ ; নিশীথেরে লজ্জা দিল অন্ধকারে রবির বন্দন। / পিঞ্জরে বিহঙ্গ বাঁধা, সংগীত না মানিল বন্ধন। পরিশেষ ১৫।১৯৪।১ ; তব বন্দনে সাজায় পূজার থালে / প্রাণের শ্রেষ্ঠ দান। বিচিত্রিতা ১৭।১২।৫ ; মর্মরে বন্দনমন্ত্র জাগায় রে / বৈরাগী কোন্ সমীরণ। স্ফুলিঙ্গ ২৭।১০।৯ ; পূর্ণ কর' রে গগন-অঙ্গন তাঁর বন্দন-গানে। গীত ১।১৪।৬ ; জগতে তব কী মহোৎসব, বন্দন করে বিশ্ব / শ্রীসম্পদ ভূমাস্পদ নির্ভয়শরণে। ১৮৮। ৭ ; চেয়ো দেখো মঙ্গলরাতি জ্বালি দিল উৎসববাতি, স্তব্ধ এ সংসারপ্রান্তে ধরো তব বন্দনগান। ২৩৬।১৬ ॥ তু. আরাধন—গীত ১।১৪।২২ ; ১২৩।১৪ ; ২২৮।২৪ ॥ [২০।৭৫] ॥

**বন্ধন/চ্ছেদী**। বন্ধননাশী ॥ যা দুঃসাধ্য, যা চিরজাগরূক, যা সংগ্রামজয়ী, যা বন্ধনচ্ছেদী। বুদ্ধদেব ৮।২ ॥ ২০।৯] ॥ • **নাশী**। যা বন্ধন নাশ করে ॥ বৈষ্ণবকবিরা সেই বন্ধননাশী প্রেমের গভীর দুর্নিবার আবেগকে সৌন্দর্য-ক্ষেত্রে অধ্যাত্মলোকে বহমান করিয়া তাহাকে অনেক পরিমাণে সংসারপথ হইতে মানসপথে বিক্ষিপ্ত করিয়া দিয়াছেন, লোক-সা ৬।৬৪৭।১৫ ॥ [২০।৯] ॥

**বন্ধু/কৃত্য**। বন্ধুর প্রতি কর্তব্যকর্ম ॥ কোথায় গেল কালেজ, এক্‌জামিন, বন্ধুকৃত্য, সামাজিকতা ; চো-বালি ৩। ২৯৭।১৮ ; মৃত্যুর পরে এই বন্ধুকৃত্য অবশ্যপালনীয়। আ-সাহিত্য ৯।৫৩৫। ৬ ; সেদিন আমার অসামর্থ্যের সময় যে বন্ধুকৃত্য করতে পেরেছিলুম, সে আর এক বন্ধুর প্রসাদে। চিঠি ৬। ১২৭।৩ ; এ সম্বন্ধে যদি তোমার কোন বন্ধুকৃত্য করিবার থাকে ত করিবে। চিঠি ৮।৬০।১৭ ; কেবল এইটুকুমাত্র আশা করি যে কোন [ এক ] সময়ে বন্ধুকৃত্য করবার উপযোগী সামর্থ্য [ ঘট ] তেও পারে। ১২৫।৮ ; সৌভাগ্যের জাঁতায় আমাকে উদ্‌ভ্রান্ত করে ঘোরাচ্চে সেই জন্যেই আমি বন্ধুকৃত্য করে উঠ্‌তে পারি নে — ২১৩।৩ ॥ [২১।২ ; ৪৪] ॥ • **বৎসলা**। (স্ত্রী)। বন্ধুদের প্রতি স্নেহশীলা ॥ আমাদের বন্ধুর গৃহিণীও বন্ধুবৎসলা। প-সঞ্চয় ২৬।৫২০।১ ॥ [৪৪] ॥

**বন্ধু/নী**। (স্ত্রী)। বন্ধুর স্ত্রী। অনু. female friend. নামের অসামান্যতা কামনা করে অমিত এমন একটি বানান বানালে যাতে ইংরেজ বন্ধু ও বন্ধুনী-দের মুখে তার উচ্চারণ দাঁড়িয়ে গেল —অমিট রায়ে। শে-কবিতা ১০।২৭১। ৪ ॥ [১৫] ॥ • **রতা**। অসমতল অবস্থা ॥ অসাম্য ॥ কেউ বা টাকা জমাতে ভালোবাসে, কারো বা জমা-

যার প্রবৃত্তি নেই, এমনি করে ধনের বন্ধুরতা ঘটে। স-নীতি ২৭।৪৭৮।৯ ॥ [১৫] ॥ • র-দুর্গম। বন্ধুর ও দুর্গম ॥ তাঁহারা মানবের বন্ধুরদুর্গম জীবন-ক্ষেত্রে নবনব ঘাতপ্রতিঘাতের মধ্যে মানুষ, পরিচয় ১৮।৪২৭।২০ ॥ [৪২।২] ॥

**বন্ধ্যশ্রম**। অনু. unproductive labour. উদ্ধৃতির জন্য 'অবন্ধ্যশ্রম' দ্রষ্টব্য। ইতিহাস ১১৫।১ ॥ [১১ ; ৪২] ॥

**বর/বর্ণিনী**। (স্ত্রী)। অতি উত্তমা রমণী ॥ প্রাচীনকাব্যে এদের বলেছে ভীরু, বলেছে, বরবর্ণিনী। শে-স ১৮।৪০। ১৮ ; আজ বরবর্ণিনী অশোকমঞ্জরী তার চেলাঞ্চল-আন্দোলনের সঙ্গে সঙ্গে আকাশে রক্তরঙের কিঙ্কিণী ঝংকার বিকীর্ণ করে দিলে; নবীন ২২।৬৯। ১৮ ॥ তু. বরারোহা ॥ [১০] ॥ • যাত্রিক। বরযাত্রীসুলভ ॥ মানুষের সব-চেয়ে নিকটতম যে সম্বন্ধ বন্ধন বিবাহ ব্যাপারে, গোড়াতেই সে বন্ধনকে অহেতুক অপমানে জর্জরিত করবার বরযাত্রিক মনোবৃত্তিই তো বাংলা দেশের সনাতন বিশেষত্ব। সা-পথে ২৩।৫২৭।২৪ ॥ [২০।৪৩] ॥ • যুবতী। শ্রেষ্ঠা যুবতী ॥ ভনয়ে বিদ্যাপতি শুন বরযুবতী, আপন হৃদয়ে ধরো সার। রূপান্তর ১৬৭।১৪ ॥ [৯] ॥ • আননা। (স্ত্রী)। যার মুখশ্রী সুন্দর ॥ কোনো ভয় নাই মোরে বরাননে। চিত্রাঙ্গদা ৩।১৭০।২৮ ॥ [৪২।১] ॥ • আরোহা। (স্ত্রী)। প্রশস্ত নিতম্ব-বতী; সুন্দরী ॥ অয়ি বরারোহে, বহুদিন কর্মহীন / এ পরান মোর উঠিছে অশান্ত হয়ে / দীর্ঘশীতসুপ্তোত্থিত ভুজঙ্গের মতো। চিত্রাঙ্গদা ৩।১৯৪।২৬ ॥ তু. বরবর্ণিনী ॥ [১০] ॥

**বর্জক**। পরিত্যাগকারী ॥ বিদ্যালয়-বর্জক ॥ শুধু অনিল নয়, বিদ্যালয়-বর্জক আরও অনেক উৎসাহী যুবক আমার বাড়ির একতলায় বিকেলে চা এবং ইন্‌স্পিরেশন গ্রহণ করতে একত্র হয়। গল্প ২৪।২০৯।১৫ ॥ [২০।৮] ॥

**বর্জিল**। না-ধা। বর্জন করল ॥ যারা তব শক্তি লভিল নিজ অন্তর-মাঝে- বর্জিল ভয়, অর্জিল জয়, সার্থক হল কাজে। গীত ১।২৫৪।২৩ ॥ [৩৭] ॥

**বর্ণ/কল্পনা**। অনু. colour scheme. চিত্রবস্তুর সংস্থান (composition), তার বর্ণকল্পনা (colour scheme), তার অঙ্কন, তার অবকাশ (space), তার উজ্জ্বলতা (illumination), যাতে করে তার বিশেষ সম্প্রদায় ধরা পড়ে সেই তার বিশেষ আঙ্গিক (technique) — রা-চিঠি ২০।৩০৬। ২৫ ॥ [৪২] ॥ • তৈল। অনু. oil colour. ইহার মূল পটটি বর্ণতৈলে অঙ্কিত, প্রাচীন-সা ৫।৫৪৬।১৮ ॥ [৪২] ॥ • লিপি। অনু. spectrum. মৌলিক পদার্থের উদ্দীপ্ত গ্যাসের বর্ণলিপি থেকে তার পরিচয় পাবার বিবরণ। আ-প্রশ্ন অ-২।৬৯০।১৭ ; কোনো নক্ষত্র যখন আমাদের অপেক্ষাকৃত কাছে আসে বা দূরে যায় তখন তার আলোর বর্ণলিপিতে কী প্রভেদ ঘটে। ৬৯১।২৯ ; এই বর্ণালোকচিহ্নপাতের

নাম দেওয়া যাক বর্ণলিপি। বিশ্ব-প ২৫।৩৫৯।২৪, ২৭, ৩০; ৩৬৯।১৯; ৩৭৮।৯; ৩৭৯।১ [৪২]॥ ∘ **লিপিযন্ত্র**। অনু. spectroscope. দুরবীনের সঙ্গে ফোটোগ্রাফি, ফোটোগ্রাফির সঙ্গে বর্ণলিপিযন্ত্র জুড়ে দিলে। বিশ্ব-প ২৫। ৩৭৭।১৪; বর্ণলিপিযন্ত্রের রেখাপাত থেকে তার প্রমাণ হয়ে গেছে। ৩৮৯। ১৫॥ [৪২]॥ ∘ **সপ্তক**। সূর্যরশ্মির সপ্তবর্ণ॥ তাদের রঙ ফোটে বর্ণসপ্তকের বেগনির দিকে, বিশ্ব-প ২৫।৩৭৮। ২৯॥ [২৮]॥

**বর্ণিমা**। বর্ণ॥ তব বনচ্ছায়ে / আসিল অতিথি পান্থ, তৃণস্তরে দিল সে বিছায়ে / উত্তরী-অংশুকে তার স্বর্ণ পূর্ণিমা, / চম্পক বর্ণিমা। বিচিত্রিতা ১৭।২৬।৬॥ [২০।২১]॥

**বর্তমানসংখ্যক**। অনু. current issue.. বর্তমানসংখ্যক প্রদীপে ··· প্রাচীন-সা ৫।৫৪৬।১৭॥ [৪২]॥

**বর্তিক**। অনু. batik. সুন্দর বর্তিক-শিল্পে বিচিত্র···যাত্রী ১৯।৫০৪।৩০॥ [২৬।২]॥

**বর্ষা / উপশম**। বর্ষা-অবসান॥ আজকাল বর্ষার দিনে প্রতিদিন এখানে আসিতে পারিতেন না, কিন্তু বর্ষা-উপশমে যেদিন আসিতেন সেদিন ছোটো তাতাকে সঙ্গে করিয়া আনিতেন। রাজর্ষি ২।৩৯২।২৫॥[৪২।১]॥ ∘ **য়ণ**। সংবৎসরে অনুষ্ঠেয় অধিকর্মবিষয়ক পঞ্জিকাজাতীয় শাস্ত্র বই॥ একমাত্র ভগবান জলনানন্তকৃত আধিকর্মিক বর্ষায়ণে লিখছে অপরাধীকে ছয়মাস মহাতামস সাধন করতে হবে। অচলা ১১।৩২৭।৯, ২০॥ [২০।১৫]॥

**বল / কর্**। সং-ধা। জোর কর্॥ বলিতে বলিতে যত মিলি মাঝি-দাঁড়ি / বল করি রাখালেরে নিল ছিঁড়ি কাড়ি / মার বক্ষ হতে। কাহিনী ৭।১০৬।১৭॥ [৩৬।১]॥ ∘ **য়িত**। বেষ্টিত॥ পৃথিবীকে যাহারা 'জলরেখাবলয়িত' মাটির গোলা বলিয়া স্থির করিয়াছে তাহারা যেন মনে করে যে, জলকে জল বলিলেই সমস্ত জল বোঝা গেল এবং মাটিকে মাটি বলিলেই সে মাটি হইয়া যায়! আত্ম-প ২৭।২০০।২৮॥ [২০।১৮; ৪২।১]॥

**বলাকা**। স্ত্রী-বক। ১. বকের শ্রেণী॥ কদম্ব ফুটিবে, জম্বুকুঞ্জ ভরিয়া উঠিবে, বলাকা উড়িয়া চলিবে, ভরা নদীর জল ছল্‌ছল্ করিয়া তাহার কূলের বেত্রবনে আসিয়া ঠেকিবে এবং জনপদবধূর ভ্রূবিলাসহীন প্রীতিস্নিগ্ধ লোচনের দৃষ্টিপাতে আষাঢ়ের আকাশ যেন আরও জুড়াইয়া যাইবে। সাহিত্য ৮।৩৬৭।১৫; কাজ ভোলা এই দিন / উধাও বলাকার মতো / লীন হয়ে চলেছে নিঃসীম নীলিমায়। শে-স ১৮।৭৪।১৮; যে পথ বাহি বলাকা যায় ফিরে / সৈকতিনী নদীর তীরে তীরে, নটরাজ ১৮।২২৩।১৫; সমুৎসুক বলাকার ডানার আনন্দ-চঞ্চলতা / তারি সাথে উড়ে চলে বিরহীর আগ্রহ-বারতা / চিরদূর স্বর্গপুরে, সানাই ২৪।১০৪।৫; বসন্তে কোকিল ডালপালার মধ্যে প্রচ্ছন্ন

থেকে বনচ্ছায়াকে সকরুণ করে তোলে—আর বর্ষার বলাকাই বল, হংসশ্রেণীই বল, উধাও হয়ে মুক্ত পথে চলে শূন্যে — কৈলাসশিখর থেকে বেরিয়ে পড়ে অকূল সমুদ্রতটের দিকে। শ্রা-গাথা ২৫।১১৭।২ ; রবি ঐ অস্তে নামে শৈলতলে, / বলাকা কোন্ গগনে উড়ে চলে ; গীত ১।১১।১৪ ; স্বপনবলাকা মেলেছে ওই পাখা, / আমায় বেঁধেছে কে সোনার পিঞ্জরে ঘরে। গীত ২।৩৫৬।৯ ; এই চঞ্চল সজল পবন-বেগে উদ্‌ভ্রান্ত মেঘে মন চায় / ওই বলাকার পথখানি নিতে চিনে। ৪৭৭।৪ ॥ তু. বকের পাঁতি— শ্রা-গাথা ২৫।১১৭।৬ ; বকপাঁতি— গীত ২।৩৮২।৭ ॥ ২. শ্রেণী ॥ রাজ-হংসদল / আকাশে বলাকা বাঁধি সত্বর-চঞ্চল / ত্যজি কোন্ দূর নদীসৈকত-বিহার / উড়িয়া চলিতেছিল গলিত-নীহার / কৈলাসের পানে। চিত্রা ৪। ৯৭।১৮ ; হে হংস-বলাকা, বলাকা ১২।৫৮।১, ২৬; সন্ধেবেলায় বন্ধ আসা-যাওয়া, / হাঁ-বলাকার পাখার ঘায়ে চমকেছিল হাওয়া, সেঁজুতি ২২।৪৬। ২ ; মন মোর হংসবলাকার পাখায় যায় উড়ে / ক্বচিত ক্বচিত চকিত তড়িত-আলোকে। গীত ২।৪৭৩।২২ ; আমার গানের হংসবলাকাপাঁতি / বাদল-দিনের তোমার মনের সাথি। ৪৭৫।১৮ ॥ ৩. হাঁসের দল ॥ কেন তোর সপ্তস্বর সপ্ত-স্বর্গপানে / ছুটিয়া গেল না ঊর্ধ্বে উদ্দাম পরানে / বসন্তে মানসযাত্রী বলাকার মতো। উৎসর্গ ১০।৮৬।৫ ; বলাকা ১২।১ পৃ., কাব্যের নাম ; মাটির আঁধার-নিচে কে জানে ঠিকানা / মেলিতেছে অঙ্কুরের পাখা / লক্ষ লক্ষ বীজের বলাকা। ৫৯।৮ ॥ [১৫] ॥

**বলিষ্ঠভীষণ**। বলিষ্ঠ ও ভীষণ ॥ উদ্ধৃতির জন্য 'দারুণ সহিষ্ণু' দ্র. ॥ ভারত ৪।৩৬৯।১৫ ॥ [৪২।২] ॥

**বল্লভ**। প্রিয় ; সুখকর ॥ হায়, সুন্দরী অরণ্যভূমি সহস্রবৎসর / দিয়েছে বল্লভ ছায়া, বি-অভি ৪।১২৫।১০ ॥ [১৩ ; ৩২] ॥ ○ **তরতা**। প্রিয়তরতা ॥ পত্রলেখা প্রকৃতিবল্লভা হইয়াও কাদম্বরীর নিকট হইতে প্রসাদলব্ধ আর একটি সৌভাগ্যের ন্যায় বল্লভতরতা প্রাপ্ত হইল। প্রাচীন-সা ৫।৫৫৫।১৫ ॥ [২১।১] ॥

**বল্লিকা**। (স্ত্রী)। লতিকা ॥ ও মোর বল্লিকা, / তোর শ্রান্ত মল্লিকা / ঝরো-ঝরো হল, এই বেলা তোর শেষ কথা দিস বলি ॥ গীত ২।৫২৬।১১ ॥ [২০। ১৭] ॥

**বশীশ্বর**। বশীকরণ ক্ষমতাসম্পন্ন ॥ হাস্য-দমনকারীগুরু / নাম যে বশীশ্বর। খাপছাড়া ২১।৩৬।১৪ ॥ [৪১ ; ৪৪] ॥

**বস্**। মাথায় বস্। মাথায় ঢুক্ ॥ উদয়াদিত্য কারাগারে এ কথাটা বুঝি তাহার মাথায় ভালো করিয়া বসিতেছে না, বউ-হাট ১।৪৮২।৭ ॥ [৩৩] ॥

**বসন্তী**। ফিকে হলুদ ॥ বসন্তী-রঙ বসনখানি/নেশার মতো চক্ষে ধরে, ক্ষণিকা ৭।২৬৭।১৭ ; গায়ে বসন্তী রঙের উত্তরীয়, রাজা ১০।১৯৮।২৯ ; নতুন

বিস্ময়ের বসন্তী রঙে একদিন দেখে-ছিলুম তোমার ওই মুখ, সে আজ যুগান্তরে পিছিয়ে গেছে। চার-অ ১৩।৩০৮।১৬; দেয়াল বসন্তী রঙের; / তাতে ঘন কালো রেখার পাড়। পুনশ্চ ১৬।২৮।১৬; দেয়াল বসন্তী রঙের, তাতে ঘোর কালো রেখার পাড় আঁকা। গ্রন্থ-প ১৬।৫১৩।১০; এই প্রসাধনকলা, / নয়নের এ-কজ্জল লেখা, / উজ্জ্বল বসন্তীরঙা অঞ্চলের এ-বঙ্কিমরেখা / মণ্ডিত করেছে দেহ প্রিয়সম্ভাষণে। বিচিত্রিতা ১৭।২১। ১০; সেই বসন্তী রঙের পঁচিশে বৈশাখের / রং-করা প্রাচীরগুলো / পড়ল ভেঙে। শে-স ১৮।৯৩।৬; একলা বসে হেরো, তোমার ছবি / এঁকেছি আজ বসন্তী রঙ দিয়া। বীথিকা ১৯।৪৭। ১৬; দেখি পথের ধারে তেঁতুলশাখার কোণে / লাজুক একটি মঞ্জরী, / মৃদু একটি গন্ধ, / চিকন লিখন তার পাপ-ড়ির গায়ে। শ্যামলী ২০।৮১।২৪; একদিন চৈত্র মাসের বাসন্তী পূর্ণিমায় গিরিবালা বসন্তী রঙের কাপড় পরিয়া দক্ষিণ বাতাসে অঞ্চল উড়াইয়া ছাদের উপর বসিয়াছিল। গল্প ২০। ২০২।২৭; গিরিবালার চূর্ণ অলক চোখে মুখে আসিয়া পড়িল এবং তাহার বসন্তীরঙের সুগন্ধি আঁচল অধীরভাবে যেখানে সেখানে উড়িতে লাগিল। ২০৪।১; মনে হচ্ছে, যেন বসন্তী রঙ ম্লান হয়ে গেরুয়া রঙে নামল। নবীন ২২।৭৬।৪; ঝরা পাতা গো, বসন্তী রঙ দিয়ে / শেষের বেশে সেজেছ তুমি কি এ! ৭৮।৯; এক-দিকে সেই মুখের সীমানা দিয়েছে চুনিমুক্তোপান্নার-মিশোল-করা এক-হারা হার জড়ানো চুলের ইন্দ্রধনু, আর একদিকে বসন্তীরঙা কাঁচুলির উচ্ছি ত রাঙা পাড়টি। তিনসঙ্গী ২৫। ২৮৬।১৮ ॥ [১০] ॥

**বসুধেশ্বর**। ঈশ্বর ॥ তারপর / নব তীর্থে যেতে হবে হে বসুধেশ্বর। নৈবেদ্য ৮। ৩৪।১৪ ॥ [৪২।৫; ৪৪] ॥

**বস্তাবাহক**। যে বস্তা বয় ॥ কিন্তু তাই বলে পোস্টআপিস ব'লে একটা বস্তা-বাহক স্থূল পদার্থকে মনের সামনে খাড়া করে কথা বলতে চাইলেই যে নিরবধি বলে যেতে পারি এত বড়ো পৌত্তলিক আমি নই। প-প-প্রান্তে ৩৯।১৫ ॥ [৪২।৩] ॥

**বস্তু-উপাসক**। অনু. materialistic. কিন্তু যে পুণ্য শাস্ত্রবিধির সামগ্রী নহে, যাহা তীর্থযাত্রার দুঃখ নহে, যাহা শুভ নক্ষত্র যোগের দান নহে, যাহা হৃদয়ের স্বাধীন প্ররোচনা, সেই দুঃখ, সেই মৃত্যুকে কি কখনো কোনো বস্তু-উপাসক গ্রহণ করিতে পারে। প-সঞ্চয় ২৬।৪৬৫।২৭ ॥ [৪২] ॥

**বস্তু/তত্ত্ব**। অনু. physics. ডাক্তার শ্রীযুক্ত জগদীশচন্দ্র বসু বস্তুতত্ত্ব উদ্ভিদ-তত্ত্ব ও জন্তুতত্ত্বের ক্ষেত্রকে এক সীমা-নার মধ্যে আনিবার পক্ষে সহায়তা করিয়াছেন—আত্মশক্তি ৩।৫৫০।২৮; তিনি বলেন, সন্ন্যাসীরা কৃষিতত্ত্ব বস্তু-তত্ত্ব প্রভৃতি শিখে গ্রামে গ্রামে চাষা-দের শিখিয়ে বেড়াবে—প্র-নিবন্ধ ৪।

২৬২।২৯ ; আজকাল দেখছি তোমার বস্তুতত্ত্ব ধানীরঙের দিকে একটানা ছুটে চলেছে। রক্তকরবী ১৫।৩৭৮। ২৭ ; নন্দিনীর নিবিড় যৌবনের ছায়া-বীথিকায় নবীনের মায়ামৃগীকে রাজা চকিতে চকিতে দেখতে পাচ্ছেন, ধরতে পারছেন না, রেগে উঠছেন আমার বস্তুতত্ত্বের উপর। ৩৭৯।১৩ ; বস্তুতত্ত্ব (physics) সমস্ত বস্তুর মধ্যে সাধারণ, সেটা হল বিজ্ঞানের ; আর, চেহারা পদার্থটা বিশেষের, সেটা হল আর্টের। যাত্রী ১৯।৪৩৩।১ ; যদিচ মনস্তত্ত্বের চেয়ে বস্তুতত্ত্বেই আমরা অভিজ্ঞতা বেশি—বিশেষত নারীচিত্ত আমার কাছে বাংলা বানানের চেয়ে কঠিন তবু কথাটার সাদা অর্থ আমার কাছে সত্য অর্থ ব'লে মনে হল না। গল্প ২৩।৩৪৮।১১ ॥ তু. পদার্থতত্ত্ব, বস্তুতত্ত্ববিদ্যা, বস্তুবিদ্যা ॥ [৪২ ; ৪৪] ॥ ∘ **তত্ত্ববিদ্**। অনু. physicist. গুটির থেকে প্রজাপতি বেরয় তার নিজের স্বভাবে। গুটির থেকে রেশ-মের সুতো বেরতে থাকে বস্তুতত্ত্ব-বিদের টানাটানিতে। যাত্রী ১৯।৩৬৬। ১২ ॥ [৪২ ; ৪৪] ॥ ∘ **তত্ত্ববিদ্যা**। অনু. physics. থাক্‌গে, আমার তো আছে বস্তুতত্ত্ববিদ্যা, রক্তকরবী ১৫। ৩৪৯।১ ; আমার বস্তুতত্ত্ববিদ্যা প্রায় উজাড় করে নিয়েছে, ৩৭৭।২৬ ॥ তু. পদার্থতত্ত্ব, বস্তুতত্ত্ব, বস্তুবিদ্যা ॥ [৪২ ; ৪৪] ॥ ∘ **তান্ত্রিক**। ১. অনু. realistic. এ কবিতাটির যুক্তি ও আধ্যাত্মিক রসমাধুর্যের বিচারভার আধুনিক কালের বস্তুতান্ত্রিক উকিল রসিকদের উপর অর্পণ করা গেল। ছন্দ ২১। ৩১০।১ ॥ তু. বাস্তববাদী—যাত্রী ১৯। ৩৮৮।৭ ॥ ২. বস্তুতন্ত্রসম্বন্ধীয় ॥ অনু. realistic. কিন্তু এই যে বস্তুতান্ত্রিক বিশ্ব, এই যে শক্তির ক্ষেত্র, কালান্তর ২৪।২৯৬।২২ ॥ ৩. অনু. materialistic. আমরা কথায় কথায় ওদের বলে থাকি বস্তুতান্ত্রিক। শিক্ষা ২২৫।২৫ ; প্রাণপণ সাধনা এমন-কিছুর জন্যে যা আর্থিক নয়, জীবিকার পক্ষে যা অত্যাবশ্যক নয়, বরঞ্চ বিপরীত—তাকে বলব বস্তুতান্ত্রিক! ২৯ ॥ তু. বস্তুবাদী ॥ [৪২ ; ৪৪] ॥ ∘ **পরিচ্ছিন্ন**। অনু. abstract. বস্তু-পরিচ্ছিন্ন (abstract) ভাবের সৃষ্টিতে, অব্যবহারিক সত্যের সন্ধানে মেয়েদের যে বাধা সে বাইরের নয়, সে অন্তরের। র-র ১৩।২৫।১৫ ॥ [৪২] ॥ ∘ **বাদী**। অনু. materialist. বস্তু-বাদীরা মনে করে অবকাশটা নিশ্চল কিন্তু যাহারা অবকাশরসের রসিক তাহারা জানে বস্তুটাই নিশ্চল, অবকাশই তাহাকে গতি দেয়। পরিচয় ১৮।৫৩৭।২৯ ॥ তু. বস্তুতান্ত্রিক ॥ [৪২ ; ৪৪] ॥ ∘ **বিদ্যা**। অনু. physics. জাপানি কোনো ওস্তাদের ছবিতে দেখেছিলুম, একটি মূর্তির সামনে সূর্য কিন্তু পিছনে ছায়া নেই। এমন অবস্থায় যে লম্বা ছায়া পড়ে, একথা শিশুও জানে। কিন্তু বস্তুবিদ্যার খবর দেবার জন্যে তো ছবির সৃষ্টি নয়। সা-পথে ২৩।৩৮৯। ১০ ; আর তো কিছুই নয়, বস্তুবিদ্যা

ও নিয়মতত্ত্ব ওরা যতটা শিখেছিল আমরা তার চেয়ে বেশি শিখেছিলেম। শিক্ষা ১৮৬।৮ ॥ [৪২ ; ৪৪] ॥

**বহিঃ/সীমা**। বাইরের সীমানা ॥ যে চেতনা যে বুদ্ধি যে ইন্দ্রিয়শক্তি আমাদের জীবনের পথকে উজ্জ্বল করে, আমাদের কর্মসাধনেরই পরিধিসীমার মধ্যে আমাদের মনোযোগকে প্রবল করিয়া তোলে, সেই জ্যোতিই আমাদের জীবনের বহিঃসীমার সমস্তই আমাদের নিকট অগোচর রাখিয়া দেয়। ধর্ম ১৩।৩৪৫।১৫ ॥ [৪৩] ॥ ◦ **সৃত**। বাইরে নির্গত ॥ আমাদের ধর্মের বিধানেই আমাদের অনৈক্য। এই অনৈক্যের ফাটল দিয়েই বহু শতাব্দী ধরে আমাদের শক্তি গেল বহিঃসৃত হয়ে। চিঠি ৯।৩১১।১ ॥ [৪৩] ॥

**বহিবেক**। ধাতুরূপ — বইবে ॥ সে জাহ্নবী বহিবেক অযুত হৃদয় দিয়া, শ্মশান পবিত্র করি মরুভূমি উর্বরিয়া। বা-প্রতিভা অ-১।৫৪২।১২ ॥ [৩৪] ॥

**বহির্/অঙ্গ ছাত্র**। অনু. casual student ? একদিন সসংকোচে আমি প্রবেশ করেছিলুম বহিরঙ্গছাত্ররূপে প্রেসিডেন্সি কলেজের প্রথম বার্ষিক শ্রেণীতে। শিক্ষা ২৫৪।১০ ॥ [৪১।১ ; ৪৩] ॥ • **আশ্রয়িতা**। অনু. objectivity. তার কবি স্বভাবের যে বৈশিষ্ট্য ছিল, তাকে বলা যেতে পারে বহিরাশ্রয়িতা বা অবজেক্‌টিভিটি। আ-রূ-বি ২৭।৩৩৭।৭ ॥ [২০।৩৬ ; ৪১।১; ৪৩] ॥ • **গর্ভের থলি**। অনু. pouch. কাঙারু-শাবকের মতো মাতার বহির্গর্ভের থলিটির মধ্যে আবৃত থাকাই তাহার অভ্যাস হইয়া গিয়াছিল। চো-বালি ৩।২৮৫।১৪ ॥ [৪১।১ ; ৪৩] ॥ • **নয়ন**। অনু. educate. educate শব্দের উৎপত্তিমূলক অর্থ বহির্নয়ন, শব্দতত্ত্ব ১২।৫৫৩।২২ ॥ [৪১।১ ; ৪৩] ॥ ◦ **বর্তী**। বহিঃস্থ ॥ শকুন্তলার সরলতা আভ্যন্তরিক। সে যে সংসারের কিছুই জানে না তাহা নহে ; কারণ, তপোবন সমাজের একেবারে বহির্বর্তী নহে ; তপোবনেও গৃহ ধর্ম পালিত হইত। প্রাচীন-সা ৫।৫২৪।৮ ; অনেক রাত পর্যন্ত দ্বারের বহির্বর্তী অন্ধকার রাত্রির দিকে চাহিয়া বসিয়া রহিল। গোরা ৬।২৬০।১৫ ; যাহা আমাদের অভিজ্ঞতার বহির্বর্তী, সাহিত্য ৮।৪৪৯।২৬ ; তখন কলিকাতার বহির্বর্তী প্রকৃতি আমার নিকট অপরিচিত ছিল—আ-সাহিত্য ৯।৪১১।২৩ ; তাহলে চতুষ্পাঠীর বহির্বর্তী পাঠকের দুশ্চিন্তা ঘটাতো না। ছন্দ ২১।৪১৮।৩ ; ধর্মগম্ভীর বহির্বর্তী পরকে সে খুবই তীব্রভাবেই পর ব'লে জানে ; কালান্তর ২৪।৩৫৩।৩০ ; কিন্তু নিজের বহির্বর্তী রচনায় মনকে যখন আবিষ্ট করে তখন তাতে আরো যেন বেশি নেশা। প-প-প্রান্তে ৫২।৫ ॥ [৪৩ ; ৪৪] ॥

**বহিশ্চক্ষু**। চর্মচক্ষু ॥ বহিশ্চক্ষু মেলে অন্য দেশের কর্মরূপকে আমরা দেখেছি, কিন্তু কর্তাকে দেখিনি—কেননা নিজের ভিতরকার কর্তৃ-

শক্তিকে আমরা মেলতে পারি নি। কালান্তর ২৪।৩৮৯।১৮ ॥ [৪৩] ॥

**বহু/গুণিত**। অন্থ. multiplied. এই আপৎপাতের বেগকে বহুগুণিত করিয়া কল্পনা করা যাক—অম্ব. অ-২।৫৬২।১২ ; যে জীব সন্তানের দ্বারা আপনাকে যত বহুগুণিত করিয়া যত বেশি জায়গা জুড়িতে পারে, তাহার জীবনের অধিকার তত বেশি বাড়িয়া যায়, নিজের অস্তিত্বকে সে যেন তত অধিক সত্য করিয়া তোলে। সাহিত্য ৮।৩৪৩।২৪ ; রামায়ণে বর্ণিত দশাননের শরীরে মানবের স্বভাবসিদ্ধ দেহশক্তি বহুগুণিত হয়েছিল, দশ দিক থেকে আহরিত ঐশ্বর্যে পূর্ণ হয়েছিল স্বর্ণলঙ্কাপুরী। মা-ধর্ম ২০। ৩৯৯।২৩ ; নয় মাত্রায় তার প্রদক্ষিণ নিজেকে বারে বারে বহুগুণিত করছে। ছন্দ ২১।৩৪১।২ ; মহামানব নিজকেই বহুগুণিত করবার জন্যে নয়, প্রত্যেক মানুষকে তার আপন শক্তিস্বাতন্ত্র্যের চরমতার দিকে অগ্রসর করবার জন্যে। পারস্যে ২২।৪৭৬।৮ ; টাকার সংখ্যা, উপকরণের সংখ্যা, সমস্তকেই তারা কেবল বহুগুণিত করতে থাকে। কালান্তর ২৪।২৯৬।১১ ; অনাবশ্যককে ত্যাগ ও নিজেকে বহুগুণিত করতে পারে। এই বহুগুণিত করার শক্তি দ্বারা ক্ষয়ের ভিতর দিয়ে মৃত্যুর ভিতর দিয়ে প্রাণের ধারা প্রবাহিত হয়ে চলে। বিশ্ব-প ২৫।৪১২।১, ২ ; শহরে তা বহুগুণিত আকারে ফিরে পেলুম, পল্লী-প্র ২৭।৫২৮।২২ ; আধুনিক কালে যন্ত্রের সহযোগে কর্মের শক্তি যেমন বহুগুণিত, তেমনি তার লাভ বহু অঙ্কের, আর সেই সঙ্গে সঙ্গে তার লোভ। ৫৩২।২৪ ; সেইদিন থেকে হাতের সাহায্যেই মানুষ হাতিয়ার তৈরি করে হাতকেই বহুগুণিত করে চলেছে। ৫৩৫।১০ ; তাদের জনসংখ্যা মাথা গ'ণে নয়, যন্ত্রের দ্বারা আপনাকে বহুগুণিত করেছে। ৫৮৬।১ ॥ তু. বহুগুণীকৃত—রা-চিঠি ২০।৩৩৫। ২১ ॥ [৪২ ; ৪৩] ॥ ◦ **জাতিসংকুল**। বহুজাতিবিশিষ্ট ॥ বহুজাতিসংকুল বৃহৎ সোভিয়েট সাম্রাজ্যে আজ কোথাও সম্প্রদায়ে সম্প্রদায়ে মারামারি কাটাকাটি নেই। পারস্যে ২২।৪৪৮।২২ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ **তীক্ষ্ণদৃষ্টিসংকুল**। অনেকতীব্রদৃষ্টিপূর্ণ ॥ এ রকম বহুতীক্ষ্ণসংকুল কুশাঙ্কুরিত পথে সহজে চলাফেরা করা আমার চেয়ে অনেক শক্ত মানুষের পক্ষেও দুঃসাধ্য। শিক্ষা ২০০। ২-৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ **নায়কসংকুল**। অনেকনায়কবিশিষ্ট ॥ অক্ষয়বাবু তেমনি প্রতিভাবলে এই বহুনায়কসংকুল জটিল দ্বন্দ্ববিবরণকে আরম্ভ হইতে পরিণাম পর্যন্ত সবলে অনিবার্যবেগে ছুটাইয়া লইয়া গিয়াছেন। আ-সাহিত্য ৯।৫০১।১২ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ **বাল্যকাল**। অতি শৈশবকাল ॥ মনে আছে কবে কোন্ ফুল্লযূথীবনে,/ বহুবাল্যকালে, দেখা হত দুই জনে/ আধো-চেনা শোনা ? সো-তরী ৩। ৬৭।২৬ ॥ [৪৩] ॥ ◦ **মাত্রিক**। অন্থ. polysyllabic. বহুমাত্রিক ধাতু বা

ক্রিয়াবাচক শব্দের উত্তর আ সংযোগ হয় না; শব্দতত্ত্ব ১২।৩৮৬।১৫; বহুমাত্রিকে আ প্রত্যয় না হইয়া আন্ ও তদুত্তরে অ প্রত্যয় হয়; ৩৮৭।১২; মূল ধাতু বহুমাত্রিক কি না, ৩৮৮।১; আমাদের বহুমাত্রিক ক্রিয়াবাচক শব্দগুলি আকারান্ত, সেইজন্য পুনশ্চ তাহার উত্তর আ প্রত্যয় না হইয়া আন্+আ প্রত্যয় হয়। ৬; কিন্তু বহুমাত্রিক শব্দের উত্তর এরূপ হয় না। ৩৯০।৩॥ [২০।৪৩; ৪২; ৪৩]॥ ∘ **মান দে**। সং-ধা। অতি সমাদর কর্॥ রাজলক্ষ্মীও যেন আশাকে বিশেষ করিয়া দেখাইয়া দেখাইয়া বিনোদিনীকে বহুমান দিতেছেন, চো-বালি ৩।৩১৫।৮॥ [৩৬]॥ ∘ **লাঙ্গ**। বহু-অঙ্গ বিশিষ্ট॥ এই বহুলাঙ্গ মানুষের যুগে আমরা বিরলাঙ্গ হয়ে অন্য দেশের ধনের তলায় শীর্ণ হয়ে পড়ে আছি। পল্লী-প্র ২৭।৫৮৬।২॥ তু. বহুলাঙ্গিক। অন্যত্র—পশ্চিম মহাদেশের এই কায়াবহুল অসংগত জীবনযাত্রার ধাক্কা লেগেছে সাহিত্যে। সা-স্বরূপ ২৭।২৬০।১০॥ [২৯; ৪৩]॥ ∘ **লাঙ্গিক**। জটিল॥ এ সভ্যতা বিরলাঙ্গিক না, বহুলাঙ্গিক। স-নীতি ২৭।৪৭০।২, ১১॥ [২০।৪৩; ২৯; ৪৩]॥ ∘ **অক্ষরক**। বহুঅক্ষরবিশিষ্ট॥ স্বল্পাক্ষরক পেচক শব্দ হইতে পেঁচা ও বহ্বক্ষরক কিঙ্কিলিক হইতে কেঁচো শব্দের উৎপত্তি তুলনা করা যাইতে পারে। শব্দতত্ত্ব ১২।৩৫৫।২৬॥ [২০।২৫; ৪৩]॥ ∘ **আশী**। বহুভোজনশীল॥ গবর্মেণ্টের প্রশ্রয়লালিত বহ্বাশী বাহন যারা তারা নয়, তারা আছে গৌরব ভোগ করবার জন্যে। রা-চিঠি ২০।৩১৫।১১॥ [১০; ২৯; ৪৩; ৪৪]॥

**বা'**। বাতাস॥ নদীর মুখে কুলু কুলু রা'/ গায়ের কাছে বাতাস করে বা'। ছ-গান ১।১২৫।৮॥ [৯]॥

**বাংলাভাষাচর**। বাংলাভাষায় চরে যে॥ তিনি আমার মতো বাংলাভাষাচর লেখককে বিশ্ববিদ্যালয়ের ডাক্তার উপাধি দিতে সাহস করলেন। শিক্ষা ২৫৫।১৯॥ [৪৪]॥

**বাঁকিল**। না-ধা। বাঁকা হল॥ মাতার উত্তরোত্তর শ্লেষবাক্যে মহেন্দ্রের মন একেবারে কঠিন হইয়া বাঁকিল। চো-বালি ৩।৩৬৬।১৭॥ [৩৭]॥

**বাক্য/ঘাত**। বাক্যের আঘাত॥ বিনোদিনীর শেষ বাক্যঘাতের প্রতিঘাত না দিয়া হঠাৎ তাহার কাছে আসিয়া বসিয়া কহিল, চো-বালি ৩।৩৫৭।১০-১১॥ [৪৪]॥ ∘ **দীন**। কথায় অপটু॥ জান সখে, বাক্যদীন আমি—বেশি কথা/জোগায় না মুখে। মালিনী ৪।১৭৩।১৬॥ [৪৪]॥ ∘ **নবাব**। বাক্যবাগীশ॥ কথার কখনো ঘটেনি অভাব,/যখনি বলেছি পেয়েছি জবাব; /একবার ওগো বাক্য-নবাব/চলো দেখি কথা শুনে। সো-তরী ৩।১১১।৩॥ [২৪]॥ ∘ **হত**। হতবাক॥ শুনিয়া মূঢ়ের মতো ক্ষণকাল বাক্যহত / মুখে মোর রহিল সে চেয়ে, চৈতালি ৫।১৬।১৮॥ তু. বাক্যহারা—গীত ১।১৩৬।১৪॥ [৪৪]॥ ∘ **আড়ম্বর**।

বাগাড়ম্বর॥ বাইরের অসম্পূর্ণতার সঙ্গে কোনো আইডিয়ালের ভিতরের মহত্ত্বের মধ্যেকার ব্যবধান যখন চোখে পড়ে তখন গোড়াকার বাক্যাড়ম্বরের পরে তা অনেকের কাছে হতাশার ও লজ্জার কারণ হয়। বিশ্ব-ভা ২৭। ৩৫৮।২৩ ॥ [২৪] ॥

বাগ্‌দত্তা। বিয়ের আগে যে কন্যাকে সম্প্রদান করা হবে বলে কন্যাকর্তা কর্তৃক প্রতিশ্রুতি দান করা হয়। অনু, engaged. আপনি কি অমুক নৃত্যে বাগ্‌দত্তা হয়ে আছেন? য়ু-পত্র ১।৫৪৬।১৭ ॥ [১৫] ॥

বাঘী। (স্ত্রী)। বাঘিনী॥ সহমরণেতে আহা/মরিবে যে বাঘী সুন্দরী। সে ২৬।২৩২।২৫ ॥ [৯] ॥

বাছনি। ১. ছোটো বাছা॥ কিসের সুখে সহাস মুখে/নাচিছ বাছনি, শিশু ৯।৯।১২, ২০; বলছে, 'তোমার মরণ হয় না, কাহার বাছনি ও,/পাপের বোঝা বাড়িয়ো না আর, ঘরে ফেরৎ দিয়ো — / আহা, এমন সোনার টুকরো — ' ছ-ছবি ২১।৮১।২১ ॥ ২. বাছাই; নির্বাচন॥ দেশের ব্যাকুল চেষ্টাকে বিনা বাছনিতে একদমে কবরস্থ করিলে তার প্রেতের উৎপাতকে কি কোনোদিন শান্ত করিতে পারিবে। কালান্তর ২৪।২৭৮।৫ ॥ [৭; ২০।৬৫] ॥

বাঞ্ছনা। (স্ত্রী)। বাঞ্ছিত বস্তু॥ পাগলের মতো চায়—কোথা গেল হায় হায়, ধরা দিয়ে পলাইল সকল বাঞ্ছনা। সোনার তরী ৩।৩৯।২৬ ॥ [২০।২; ২০।৭৫] ॥

বাঁট্‌। ধাতু—ভাগ কর্‌॥ চারিদিকে সবে বাঁটিয়া দুনিয়া/আপন অংশ নিতেছে গুনিয়া—সো-তরী ৩।১১৮। ১৫; এ কক্ষে ভাই লয়ে অন্য কক্ষে ছাগ, / দুজনেরে বাঁটি দিল সমান সোহাগ। চৈতালি ৫।২২।১৮; স্বামী-সুখের যে-অংশ আমার চোখের ভাগে পড়িয়াছিল সেইটে এখন অন্য ইন্দ্রিয়েরা বাঁটিয়া লইয়া নিজেদের ভাগ বাড়াইয়া লইবার চেষ্টা করিল। গল্প ২১।২৭১।৯; অসীম ধন তো আছে তোমার, তাহে সাধ না মেটে। / নিতে চাও তা আমার হাতে কণায় কণায় বেঁটে॥ গীত ১।৩৭।২০; লইব বাঁটিয়া সকলে মিলিয়া প্রেমের অমৃত তাঁরি— / পিতার অসীম ধনরতনের সকলেই অধিকারী। গীত ৩।৮৩০।৫ ॥ [৩৪] ॥ কথা বাঁট্‌—'কথা' দ্র ॥

বাণিজ্যলক্ষ্মী। বাণিজ্যের অধিদেবতা॥ কিন্তু বাণিজ্যলক্ষ্মী নির্মম, তাঁর পায়ের নীচে মানুষের মানস-সরোবরের সৌন্দর্যশতদল ফোটে না। জাপান-যাত্রী ১৯।৩০৭।৬ ॥ তু. বাণিজ্যশ্রী—জাপানযাত্রী ১৯।৩০৭।৮ ॥ [৪৪] ॥

বাতায়/নতল। জানালা॥ দেখিতে দেখিতে সেই নিভৃত বাতায়নতলে দুইজনের মধ্যে একটি বাক্যবিহীন শান্তি ও সান্ত্বনার স্বর্গখণ্ড সৃজিত হইয়া গেল। নৌকাডুবি ৫।২০৫।৪ ॥ [৪৪] ॥ • নবর্তী। বাতায়ন সমীপস্থ॥ জ্যোৎস্না সুখশ্রান্ত সুপ্ত সুন্দরীর মতো বাতায়নবর্তী পালঙ্কের একপ্রান্তে নিলীন হইয়া পড়িয়া আছে। গল্প

১৭।১৫৯।১৫ ; বাতায়নবর্তী … যুবক-টিকে…ছিন্নপত্রাবলী ৭৬।১৬ ॥ [৪৪]॥ ◦ নবর্তিনী। (স্ত্রী)। বাতায়নসমীপস্থা ॥ শরতের অপরাহ্ণ-আলোকে বাতায়নবর্তিনী এই স্তব্ধমূর্তিটি রমেশের মনের মধ্যে একটি চিরস্থায়ী ছবি আঁকিয়া দিল। নৌকাডুবি ৫।২০৪। ১৭ ॥ [৪৪]॥ ◦ নিক। বাতায়ন-অধিকারী ॥ বাতায়নিকের পত্র, কালান্তর ২৪।২৯৩ পৃ., অধ্যায়ের নাম; 'বাতায়নিকের পত্রে' আমি তারই উল্লেখ করেছি। ৩১৯।২৬॥ [২০।৪৩] ॥

বাতাস। হাওয়া ॥ অনু. atmosphere. পঞ্চম অংকে আমরা হঠাৎ আর এক বাতাসে আসিয়া পড়িলাম। প্রাচীন-সা ৫।৫৩১।৪ ॥ তু. একটা যে সম্পূর্ণ স্বতন্ত্র লোকের মধ্যে আসিয়া পড়িয়াছেন ঋষিকুমারগণ তাহা সহজেই অনুভব করিতে পারিলেন। প্রাচীন-সা ৫।৫৩১।১৫ ॥ [১৫] ॥

বাদ/ক। বক্তা ॥ শত শত স্তুতিবাদকের দাঁড়িপাল্লায় একদিকে জগৎকে আর-এক দিকে নিজেকে চড়াইয়া তিনি নিজেকেই ওজনে ভারি বলিয়া স্থির করিয়া রাখিয়াছেন, বউ-হাট ১।৪৫২। ৩০ ॥ [১০]॥ ◦ বিবাদ। উক্তি-প্রত্যুক্তি॥ যে দেশে পার্লামেণ্ট আছে সে দেশেও এডুকেশন বিল লইয়া ঘোরতর বাদবিবাদ চলিয়াছিল—আত্মশক্তি ৩।৫৬২।১৩-১৪ ; নহিলে, এই-সমস্ত বাদবিবাদের উন্মাদনা, ৫৬৪।১২ ; এখন আর বাদবিবাদ তর্ক বিতর্ক না করিয়া আমরা যে-কয়-জনেই উৎসাহ অনুভব করি, ৬১৭। ১৪ ; বৃহৎ ভাবের মহত্ত্বের কাছে আপনাদের ক্ষুদ্র পাণ্ডিত্যের ব্যর্থ বাদবিবাদ যাঁহারা লজ্জার সহিত নিরস্ত না করেন, ভারত ৪।৪০১।১৯ ; দশে মিলিয়া যেমন করিয়া বাদবিবাদ করা যায়, দশে মিলিয়া ঠিক তেমন করিয়া কাজ করা চলে না। সমূহ ১০।৪৯২।১৯ ॥ [৪২।৪] ॥ ◦ বিরোধ। সমার্থক যুগ্মশব্দ ॥ চিঠিপত্র, খবরের কাগজ, সভা-সমিতি, সাহিত্যের বাদ-বিরোধ এমন প্রবল ছিল না। সাহিত্য ৮।৪৫২।৫ ॥ [৪২।৪] ॥ ◦ লসায়াহ্ন। বাদল দিনের অপরাহ্ণ ॥ দুই তটে স্তরে স্তরে সবুজ রঙের ঘনিমা ফুলে ফুলে উঠেছে, তারি মাঝখানে দিয়ে বর্ষার খোলা নদীটি তার গেরুয়া রঙের ধারা বহন করে ব্যস্ত হয়ে চলেছে, সমস্তটার উপর বাদল সায়াহ্নের ছায়া। ভা-পত্রা ১০৭।১৯ ॥ [৪২।১] ॥

বাদী। ১. বক্তা ॥ প্রশস্তিবাদী॥ সেকালেও কালিদাস-বররুচি-আদিরা /পুরসুন্দরীদের প্রশস্তিবাদীরা/প্রহাসিনী ২৩।৬।১০॥ ২. প্রতিবন্ধক ॥ এটা হয় তো ওটা হয় না, মন যদি হল তো আবার শরীর বাদী হয়—শান্তি-নি ১৩।৪৮৭।১৩ ॥ [১৩] ॥

বাদুলে। বাদলসম্বন্ধীয় ॥ হঠাৎ কখন বাদুলে মেঘ/জুটল এসে দলে দল, ছড়া ২৬।১৮।১৫ ; 'বাদল' শব্দের উত্তর ইআ প্রত্যয় যোগ ক'রে 'বাদ্‌লে' করলে না বটে, কিন্তু দিলে 'বাদুলে' করে। বাংলা-প ২৬।৪১৪।

৪ ; এখানকার বসন্ত এবার বাদ্‌লে… চিঠি ৪।১৪০।১ ; বাদ্‌লে সুর দিয়ে গান তৈরি করতুম। চিঠি ৯।১৯২। ১৮ ॥ [২০।৫৮] ॥

**বাঁধনকামী**। বন্ধনেচ্ছু ॥ সব বাঁধনে তোমার সাথে বন্দী করো মোরে, / ওহে, আমি বাঁধনকামী। রাজা ১০। ২৫২।৬ ॥ [৪৪] ॥

**বাধা/বন্ধ**। প্রতিবন্ধক ॥ নাহি কোনো বাধাবন্ধ, নাহি চিন্তাজ্বর, সো-তরী ৩। ১৩৫।৫ ; এসেছিল কতদিন / অকস্মাৎ বসন্তের বাধাবন্ধহীন / উল্লাসহিল্লোলা-কুল যৌবন-উৎসাহ, বি-অতি ৪।১২৯। ২৬ ; ঈশানের পুঞ্জমেঘ অন্ধবেগে ধেয়ে চলে আসে / বাধাবন্ধহারা / গ্রামান্তের বেণুকুঞ্জে নীলাঞ্জনছায়া সঞ্চারিয়া, কল্পনা ৭।১৮৪।২ ; তীব্র আকস্মিক / বাধাবন্ধ ছিন্ন করি দিক্‌, শে-কবিতা ১০।৩০৬।২০ ; যাক সমস্ত বাধাবন্ধ ভেঙে যাক / শান্তি-নি ১৪।৫১৮।২ ; মহা আকস্মিক / বাধাবন্ধ ছিন্ন করি দিক্‌, মহুয়া ১৫।৩৩।১১ ; আর দেখতে দেখতে সাহিত্যের মুদ্রিত দলগুলি বাধাবন্ধ বিদীর্ণ করে বিকশিত হয়ে উঠল। সা-পথে ২৩।৪৬৮।৪ ॥ [৪২।৪]॥ • **সংকুল**। প্রতিবন্ধকপূর্ণ ॥ তাহার ইতিহাস তাহার পথকে যতই অসাধ্য-রূপে বাধাসংকুল করিয়া তুলুক না, তাহার প্রতিভা নিজের শক্তিতে এই পর্বতপ্রমাণ বিঘ্নব্যূহ ভেদ করিয়াই বাহির হইয়া যাইবে — পরিচয় ১৮। ৪৫০।১৮ ॥ [৪৪] ॥

**বাঁধিয়া যা**। যৌ-ক্রি। একতাবদ্ধ হ ॥ মারাঠারা … বজ্রের মতো বাঁধিয়া গিয়াছিল। আ-সাহিত্য ৯।৫০৬।২৩ ॥ [৩৫] ॥

**বায়ু/চক্র**। অনু. wheel driven by wind. একবার আমেরিকা থেকে জল-তোলা বায়ুচক্র আনিয়েছিলুম। আ-রু-বি ২৭।৩২০।১০ ॥ তু. বায়ুচল-চক্রযন্ত্র, হাওয়াচক্র ॥ [৪২] ॥ • **চল-চক্রযন্ত্র**। অনু. wheel driven by wind. মনে আছে একদা আমাদের ইঁদারার জন্যে আমেরিকা থেকে একটা বায়ুচল চক্রযন্ত্র এনেছিলুম, তাতে কুয়োর গভীর তলা থেকে জল উঠেছিল। রা-চিঠি ২০।৩০৩।১৬ ॥ তু. বায়ুচক্র, হাওয়াচক্র ॥ [৪২] ॥ • **তরী**। অনু. aeroplane. শতঘ্নী-বর্ষিণী একটা বায়ুতরী বিকল হয়ে গ্রামের মাঝখানে গেল পড়ে। মা-ধর্ম ২০।৪০১।৫ ॥ [৪২]॥ • **নাবিক-সৈন্য**। অনু. airforce. বায়ুপোতে চ'ড়ে ব্রিটিশ বায়ুনাবিকসৈন্য আফগানিস্থানে মাহ্‌মুদ গ্রাম ধ্বংস করতে লেগেছিল ; মা-ধর্ম ২০।৪০১।৪ ॥ [৪২]॥ • **পোত**। অনু. aeroplane. উদ্ধৃতির জন্য পূর্ব-শব্দ দ্র. ॥ মা-ধর্ম ২০।৪০১।৪ ; বায়ু-পোতে অত্যূর্ধ্ব আকাশে যখন ওঠা যায় তখন দৃষ্টিচক্র যতদূর প্রসারিত হয়, ভা-রাম-রায় ২৩।৫ ॥ [৪২] ॥ • **বিহারী**। অনু. aviator. দিন কতক কলকাতায় এক বেলুনবাহনের পূজো চলছিল — এখন কি রকম অবস্থা ? সাহিত্য-আকাশে কি কোন বায়ুবিহারী ওড়বার চেষ্টা করচে ?

চিঠি ৮৫১।১৬॥ [৪২ ; ৪৪]॥ ◦ **রথ**। অনু. aeroplane. বাতাসে গর্ত আছে, বায়ুরথের সারথির পক্ষে তাহা পার হইয়া চলা অসম্ভব। অনু. অ-২। ৫৫৩।৮॥ [৪২]॥ ◦ **সেবী**। বায়ু-সেবনকারী॥ সে-সব জমি বায়ুসেবী পর্যটনকারীদের উপযোগী নহে, পঞ্চ-ভূত ২।৬২২।১৯॥ [৪২।১]॥ ◦ **হেলিত**। হাওয়ায়-হেলা॥ মাটির লীলা যে শস্যের বায়ুহেলিত দোলে,/আকাশের লীলা উধাও ভাষার বিহঙ্গে। গীত ২। ৫৮৩।১০॥ [৪২।১]॥

**বার্তিক**। অনু. batick. একটা টেবিলে বার্তিক শিল্পের অনেকগুলি কাপড় সাজানো। যাত্রী ১৯।৫০৫।৩০॥ [২৬।২]॥

**বালি/ক**। বালিকার॥ কত অশোয়াস বচন মিঠ ভাষল,/ধরইল বালিক হাত। ভা-পদা ২।২২।৩॥ [৯]॥ ◦ **নি**। বালিদেশীয়॥ মস্ত সুবিধে এই, এখানকার প্রকৃতি বালিনি ভাষায় কথা কয় না ; যাত্রী ১৯।৪৮৫। ৫॥ [২৬।২ ; ২৮]॥

**বালু/চর**। বালুকাময় চর। বালুতে চরে যে॥ আমি কতখানি একা মাসের পর মাস বুনো হাঁসের পাড়ায় জীবন যাপন করেছি। বালুচরদের সঙ্গে জীবনযাপনকালে প্রকৃতির যা-কিছু দান তা আমি যতই অঞ্জলি ভরে গ্রহণ করেছি ততই আমি পেয়েছি, আমার চিত্ত ভরপুর হয়ে গেছে। বিশ্ব-ভা ২৭।৩৮১।৬॥ [১৫]॥ ◦ **তট-বর্তী**। বালির কূলে ঠেকেছে যে ; ক্ষীণ॥ নদীর জলটুকু টলমল করি-তেছে এবং তীরের বালি ঝুরঝুর করিয়া খসিয়া খসিয়া পড়িতেছে, বলুতটবর্তী নদীর এমন সংক্ষিপ্ত সরল অথচ সুস্পষ্ট ছবি আর কী হইতে পারে! লোক-সা ৬।৫৯০।১৭॥ [৪৪]॥

**বাল্য/গণ্ডি**। বাল্যের কালসীমা॥ তার আশাভরসা হাসিকান্না লাভক্ষতি নিজের বাল্যগণ্ডির মধ্যেই পর্যাপ্ত হয়ে ছিল। শান্তি-নি ১৫।৪৮২।১১॥ [৪৫]॥ ◦ **পনা**। ছেলেমানুষি॥ আপ-নার সঙ্গে নিত্য বাল্যপনা দুঃসহ দুর্গতি। নবজাতক ২৪।১৯।১৬॥ [২০।৬৬]॥ ◦ **রস**। বালকবয়সের মাধুর্যরস॥ ছেলেভুলানো ছড়ার মধ্যে তেমনি একটি আদিম সৌকুমার্য আছে—সেই মাধুর্যটিকে বাল্যরস নাম দেওয়া যাইতে পারে। তাহা তীব্র নহে, গাঢ় নহে, তাহা অত্যন্ত স্নিগ্ধ সরস এবং যুক্তিসংগতিহীন। লোক-সা ৬।৬০৯।৭॥ [৪৪]॥

**বাঁশুরি**। বাঁশি॥ মনোরথের পথে পথে বাজল বাঁশুরি,/রূপের কোলে ঐ-যে দোলে অরূপ মাধুরী। গৃহ ১৭।১২৭। ১০॥ [১০]॥

**বাষ্প/দেহী**। অনু. gaseous. আদি সূর্য থেকে যেমন পৃথিবী বেরিয়ে এসেছে তেমনি বাষ্পদেহী আদিম পৃথিবী থেকে বেরিয়ে এসেছে চাঁদ। বিশ্ব-প ২৫।৪০৯।৯॥ তু. গ্যাসদেহী॥ [৪২ ; ৪৪]॥ ◦ **বিসর্জন**। অশ্রু-মোচন॥ সকলের বাষ্পবিসর্জন। হাস্য-কৌ ৬।১০৫।১৫॥ [১৩]॥ ◦ **রুদ্ধকণ্ঠ**।

অশ্রুরুদ্ধস্বর ॥ রমেশ বাষ্পরুদ্ধকণ্ঠে কহিল, নৌকাডুবি ৫।২০৪।২৪-২৫ ॥ [১৩; ৪৪] ॥ ॰ আকুলতা। অশ্রু-আচ্ছন্নতা ॥ অশিক্ষিত কল্পনার দ্বারা নয়, ভাববিহ্বল দৃষ্টির বাষ্পাকুলতা দিয়ে নয়। শিক্ষা ২৫৮।৩২ ॥ [১৩; ৪৪]॥

**বাস/কশয়ন**। বাসরশয্যা ॥ বাসকশয়ন'পরে / তোমার বাহুতে বাঁধা রহিলেও / অচেতন ঘুমভরে। খেয়া ১০।১১৩।১৫, ২১; এখন নিরিবিলি ঘরে সাজাতে হবে রে/বাসকশয়ন যে। ১২৪।৪, ১২ ॥ [২৮] ॥ ॰ **নাবাসিনী**। (স্ত্রী)। বাঞ্ছারূপিণী। মানসীরূপিণী ওগো, বাসনাবাসিনী, / আলোকবসনা ওগো, নীরবভাষিণী, সো-তরী ৩।৭১। ১৯ ॥ [৪৪]॥ ॰ **ন্তিক**। বসন্তকালীন ॥ সবুজ পাতার পাত পাড়িয়া যে-বাসন্তিক ভোজের উদ্যোগ হইল … গ্রন্থ-প ১২।৫৯৯।২৩ ॥ [১০; ২০।৪৩] ॥ ॰ **ন্তিকতা**। প্রাণীদের উপর বসন্তের প্রভাবধর্ম ॥ প্রমোদবনের মধ্যে বসন্তের বাসন্তিকতা এমন আশ্চর্যরূপে দেখা দেয় না। প্রাচীন-সা ৫।৫১৩।৪ ॥ [২০।৩৩] ॥

**বাস্তববিলাসী**। বাস্তবের প্রতি প্রীতি যার বিলাস মাত্র ॥ বাস্তববিলাসীরা আশ্বস্ত হবেন, যাত্রী ১৯।৪৩০।২৪-২৫ ॥ [৪৪] ॥

**বাহিনী**। নদী ॥ আপনা মাঝারে শুষ্ক জীবনবাহিনী। মানসী ২।২৩২।১৮; কত কী যে আসে কত কী যে যায় / বাহিয়া চেতনাবাহিনী, কাহিনী ৭। ৯১।২; বিজন নদীপুলিনে আজো ডাকিছে চখা চখীরে, / মাঝেতে বহে বিরহবাহিনী। কল্পনা ৭।১৩০।২২; প্রতি নিমেষের কাহিনী / আজি বসে বসে গাঁথিস নে আর, / বাঁধিস নে স্মৃতিবাহিনী। ক্ষণিকা ৭।২০৭।১২ ॥ [১৩; ২২।১; ৩৬।১] ॥

**বাহু গ্রহণ কর্**। অনু. to take one by the arm. তিনি গিয়ে সেই মহিলার কাছে তাঁকে খাবার ঘরে নিয়ে যাবার অনুমতি প্রার্থনা করছেন ও তাঁর বাহুগ্রহণ করে তাঁকে পাশের ঘরে আহারস্থলে নিয়ে যাচ্ছেন। য়ু-পত্র ১।৫৬৬।৯ ॥ [১১] ॥

**বাহ্যিক**। বাইরের ॥ তাঁরা সকলেই অমনস্ক যান্ত্রিক বাহ্যিক আচারের বিরোধী। কালান্তর ২৪।৪০৩।২৬, ২৯; যাঁরা এলেন বাহ্যিকতা থেকে আমাদের মুক্তি দিতে তাঁদের বন্দী করলেম বাহ্যিক অনুষ্ঠানের পুনরাবৃত্তির মধ্যে। খৃষ্ট ২৭।৫০৭।২১ ॥ [২০।৪৩] ॰ **তা**। পূর্বশব্দ দ্র. খৃষ্ট ২৭।৫০৭।১৭ ॥ [২০।৩৩; ২০।৪৩] ॥

**বিংশ/তিকা**। (স্ত্রী)। বিংশবর্ষীয়া ॥ বললে শুনে বিংশতিকা, "এই ছিল মোর ভালে—বুক ফেটে আজ মরব কি শেষকালে," প্রহাসিনী ২৩।৩৫।৩ ॥ [২০।৭৫] ॥ ॰ **শতকিয়া**। (স্ত্রী)। বিংশ শতকের নারী ॥ সেই মেয়ে/ নহে বিংশশতকিয়া / ছন্দোহারা কবিদের ব্যঙ্গহাসি বিহসিত প্রিয়া। সানাই ২৪।১২৪।২ ॥ [২০।২২] ॥

**বিকাশমান**। বিকাশশীল ॥ চিরবিকাশমান। অসত্যের জড়তা থেকে চির-

বিকাশমান সত্যের মধ্যে আমাকে নিয়ত চালনা করো, অন্ধকার হতে আমার জ্ঞানের আলোক উন্মীলিত হতে থাক্। শান্তি-নি ১৬।৪৭৪।৬ ॥ **নিত্যবিকাশমান**। এই বৃহৎ সংসার এই নিত্যবিকাশমান মানুষের সভ্যতা, ৩৫২।১৩ ॥ [২০।১৪] ॥

**বিকাশিত**। প্রকাশিত ॥ পূর্বপর্বতের / শুভ্র শিরে অকলঙ্ক নগ্ন শোভাখানি / করি বিকাশিত…চিঠি ৩।১৬৯।১৫ ; তোমার যে প্রেম নানা দেশে, নানা কালে, নানা রসে, নানা ঘটনায় অবিশ্রাম আনন্দে-অমৃতে বিকাশিত, কোথাও যাহার প্রকাশের অন্ত নাই, তাহাকেই একান্তভাবে উপলব্ধি করিতে পারি, এমন প্রেম তোমার প্রসাদে আমার অন্তরে অঙ্কুরিত হইয়া উঠুক। ধর্ম ১৩।৪৪৫।৪ ; আর বিষ্ণুর চারি ক্রিয়াশীল হস্ত কেবলই নব নব ক্ষেত্রে মঙ্গলকে ঘোষিত করিতেছে, ঐক্যচক্রকে প্রতিষ্ঠিত করিতেছে, শাসনকে প্রচারিত করিতেছে এবং সৌন্দর্যকে বিকাশিত করিয়া তুলিতেছে। পরিচয় ১৮।৪২৮।২০ ; আমাদের কালের সেই চাঞ্চল্য সাধনাই তোমাদের কালের নূতন পাতায় বিকাশিত হয়ে নীলাকাশের উপুড়-পেয়ালা থেকে সূর্যালোকের তেজোরস পান করবার চেষ্টা করচে। চিঠি ৫। ২৫২।২২ ॥ [১৯] ॥ ◦ **ল**। না-ধা। বিকাশ হল। কিবা মহিমা নব বিকাশিল। গীত ১।১৭৯।১৫ ॥ ◦ **লে**। না-ধা। বিকাশ করলে ॥ এ কি অমৃতরসে চন্দ্র বিকাশিলে, গীত ১। ১৮৭।৩ ॥ [৩৭] ॥

**বিকিরিত**। বিকীর্ণ ॥ তাঁহার আনন্দ ও প্রেম সূর্যকিরণের ন্যায় দশ দিকে বিকিরিত হইয়া আকাশ পূর্ণ করিল। রাজর্ষি ২।৩৯৫।৮ ; আমরা কেবল যে তার অত্যন্ত বেশি কাছে আছি তা নয় তার তাপ আমাদের মনে সর্বদাই বিকীরিত [ বিকিরিত ] হচ্ছে। গ্রন্থ-প ১৩।৫৪৩।১১ ; সর্বমানুষের মাঝে / এক চিরমানবের আনন্দকিরণ / চিত্তে মোর হোক বিকীরিত [ বিকিরিত ]। আরোগ্য ২৫।৬৬।১৬ ॥ [১৯] ॥

**বিকৃতি-অনুকৃতি**। বিকার-অনুকরণ ॥ বিকৃতি-অনুকৃতির মহামারী এখানে প্রবেশলাভ করিতে না পারুক, এই আমাদের একান্ত আশা। আত্মশক্তি ৩।৬৩১।২৫ ॥ [৪২।১] ॥

**বিক্ষুব্ধ**। আলোড়িত ॥ এই কারণেই সুচরিতার প্রতি পরেশবাবুর ছাড়া আর কাহারও কোনোপ্রকার অধিকার হরিমোহিনীকে নিতান্ত বিক্ষুব্ধ করিয়া তোলে। গোরা ৬।৪৮৯।১৩ ॥ **বিরোধবিক্ষুব্ধ**। বিরোধবিক্ষুব্ধ মানবলোকে রুদ্রবেশে কে দেখা দিল ? গ্রন্থ-প ৭।৫৩৭।২৩ ; গল্প ২০।২৩৩।৩০ ॥ [৭ ; ৪৪] ॥

**বিক্ষেপ**। নিক্ষেপ ॥ **বাহুবিক্ষেপ**। কিন্তু আমার নিকট স্পষ্ট বোধ হইল, স্বচ্ছতোয়ার অগভীর স্রোত অনেকগুলি বলয়শিঞ্জিত বাহুবিক্ষেপে বিক্ষুব্ধ হইয়া উঠিয়াছে, গল্প ২০।২৩৩।৩০ ॥ তু. চূর্ণকেশে নিত্য চঞ্চলতা, / দুর্বাধ্য

পড়িছে চোখে, অধ্যয়নরতা / সরায়ে দিতেছে বারংবার বাহুক্ষেপে। সানাই ২৪।১৩৬।২২ ॥ বিঘ্ন-বিক্ষেপ-বিকৃতি। ফললাভের প্রত্যাশা সাহস করিয়া তোমাকে জানাইতে পারি না, কিন্তু আমার আকাঙ্ক্ষা এইমাত্র যে, সমস্ত বিঘ্ন-বিক্ষেপ-বিকৃতির মধ্যেও এই প্রার্থনা যেন সমস্ত শক্তির সহিত সত্য-ভাবে তোমার নিকট উপস্থিত করিতে পারি। ধর্ম ১৩।৪১৫।২৯ ॥ ভ্রূকুটি-বিক্ষেপ। জেলখানার দানবিক নিষ্ঠুরতায় এবং সৈন্যনিবাসের সশস্ত্র ভ্রূকুটিবিক্ষেপে পৃথিবীর মর্মান্তিক পীড়া উত্তরোত্তর দুঃসহ হতে থাকবে— বুদ্ধদেব ১১।১৮ ॥ [২২ ; ৪৪] ॥ • কর্। সং-ধা। নিক্ষেপ কর্ ॥ সেই বিরহ গীতগুঞ্জরিত পথের মাঝ-খান দিয়ে / কখনো বা চমকে চলে গেছে / শ্যামবরন মাধুরী / চকিত কটা-ক্ষের অব্যক্ত বাণী বিক্ষেপ ক'রে ; পত্রপুট ২০।৯।১০ ; বাহু দুটি বিক্ষেপ করে ··· ছিন্নপত্রাবলী ২৯৪।৮ ॥ [৩৬।১] ॥

বিগ্র/হবতী। (স্ত্রী)। মূর্তিমতী ॥ ভূকম্পনের বিগ্রহবতী / প্রলয়ধাতার নিগ্রহ অতি / প্রহাসিনী ২৩।১১।৩ ॥ তু. পরশব্দ ॥ [২০।৩৭] ॥ • হিণী। (স্ত্রী)। মূর্তিমতী ॥ জয় জয় শুভ্র পুণ্য-রাশি, বিগ্রহিণী দয়া। মালিনী ৪।১৫৯। ২৫ ; সেই বিগ্রহিণী নারীমূর্তির বিস্ময় ও আনন্দ উর্বশী কবিতায় বলা হয়েছে গ্রন্থ-প ৪।৫৫০।৬ ; সে যেন মূর্তিমতী রাজাজ্ঞা, যেন বিগ্রহিণী রাজ্যাধি-দেবতা। প্রাচীন-সা ৫।৫৪৭।১৪ ॥ তু. পূর্বশব্দ ॥ [২০।১৯] ॥

বিঘটায়। ধাতুরূপ — বিঘটিত করে ॥ [বিধি] সুঘটিতকে বিঘটায়ে—/ বাঁকা বিধাতা কী না করায়! রূপান্তর ১৫৩। ৩ ॥ [৯] ॥

বিঘ্ন-ভাঙা। বাধাভাঙা ॥ বিঘ্ন-ভাঙা যৌবনের ভাষা, / অসীম তার আশা, / বিপুল তার বল, / তোমার আঁখি-বিজুলিঘাতে হবে না নিষ্ফল। মহুয়া ১৫।৩৩।১৮ ॥ [৪৪] ॥

বিচ/ঞ্চল। অতিশয় চঞ্চল ॥ যদি না উড়ে নীলাঞ্চল / মধুর বাতাসে বিচঞ্চল, যদি না বাজে কাঁকন মল/রিনিক-ঝিনি—ক্ষণিকা ৭।২৫১।১২ ॥ [২২] ॥ • লন। বিস্পন্দন ॥ তড়িৎমাপক সূচির বিচলন দ্বারা এই সাড়ের পরি-মাণ ধরা পড়ে। ৬।১১৯।৫ ॥ [২২] ॥ • লিয়া। না-ধা। বিচলিত হয়ে ॥ কামিনী ঝরে বাতাসে বিচলিয়া/ঘাসের 'পরে লুটে। পরিশেষ ১৫।২৭১।১৫ ; অলক তোমার কভু মৃদু বায়ুভরে / বিচলিয়া উঠে মৌন মুখের 'পরে। রূপান্তর ৬১।২২ ॥ [৩৭] ॥

বিচারণা। (স্ত্রী)। বিচার ॥ নাহি পৌরুষ, নাহি বিচারণা, কঠিন তপস্যা, সত্য সাধনা, গীত ১।২৬২।২৩ ॥ [২০।২ ; ২০।৭৫] ॥

বিচিত্র / কান্ত। বিচিত্রকান্তি যার ॥ তোমারি মিলন শয্যা, হে মোর রাজন, / ক্ষুদ্র এ আমার মাঝে অনন্ত আসন/অসীম বিচিত্রকান্ত। নৈবেদ্য ৮। ২৮।১৯ ॥ [৪২।২ ; ৪৩ ; ৪৪] ॥ • বিস্মৃত।

বিচিত্রভাবে বিস্মৃত॥ আমি জানি, অনাদিকাল হইতে বিচিত্র-বিস্মৃত অবস্থার মধ্য দিয়া তিনি আমাকে আমার এই বর্তমান প্রকাশের মধ্যে উপনীত করিয়াছেন; গ্রন্থ-প ৪।৫৫৫। ৬॥ [৪২।২; ৪৩; ৪৪]॥ ◦ সুন্দর। বিচিত্রভাবে সুন্দর॥ কিন্তু মূল কথাটা এই যে, বাষ্পের মতো অব্যক্ত ভাব-গুলি কবির কল্পনার মধ্যে এমন একটি স্পর্শ লাভ করে যে, দেখিতে দেখিতে তাহাকে ঘেরিয়া বিচিত্রসুন্দর মূর্তি রচনা করিয়া প্রত্যক্ষ হইয়া উঠে। সাহিত্য ৮।৪০৩।১১॥ [৪২; ৪৩; ৪৪]॥

**বিচিত্রি/ত**। চিত্রিত॥ বিচিত্রিত যবনিকা পত্রপুষ্পজালে / বিবিধ বর্ণের লেখা, মানসী ২।২৬৪।৯॥ (স্ত্রী)। ◦ তা। কাব্যের নাম, ১৭।১-৪৬ পৃ.॥ [২০।১৮]॥

**বিছন**। কেয়ারী॥ সে কথা সুরে সুরে ছড়াব পিছনে / স্বপন ফসলের বিছনে বিছনে। গীত ২।২৮৬।১০॥ [১০]॥

**বিচ্ছিন্ন/ক্ষুদ্র**। বিচ্ছিন্ন সুতরাং ক্ষুদ্র॥ আজ আমরা মানবসাধারণকে দূর করিয়া নিজেকে বিচ্ছিন্ন-ক্ষুদ্র করিয়া, ঈশ্বরের বাধাহীন পবিত্র প্রকাশ হইতে বঞ্চিত করিয়া বড়ো হইলাম বলিয়া কল্পনা করি। ধর্ম ১৩।৩৯৮। ২৭॥ [৪২।২]॥ ◦ **বিক্ষিপ্ত**। বিচ্ছিন্ন সুতরাং বিক্ষিপ্ত॥ আমাদিগকে বিচ্ছিন্ন বিক্ষিপ্ত হইতে দেয় নাই। ভারত ৪।৪৬১।৩০; যে প্রেমের উত্তেজনায় তাহারা ঘূর্ণবেগে বিচ্ছিন্ন-বিক্ষিপ্ত গ্রহের মতো তাহাদের চারি দিক হইতে স্বতন্ত্র হইয়া নিজেদের মধ্যেই নিবিড় হইয়া উঠে, সেই প্রেমই প্রধানরূপে কাব্যের বিষয়। প্রাচীন-সা ৫।৫১২।৯॥ [৪২।২; ৪৪]॥

**বিচ্ছুরি**। না-ধা। বিচ্ছুরিত হয়ে॥ বিদ্যুৎ বিচ্ছুরি উঠে দিগন্তের ভালে, / রোমাঞ্চ-কম্পন লাগে অশ্বত্থের ত্রস্ত ডালে ডালে; নটরাজ ১৮।২০৮।৪॥ ◦ **ছে**। না-ধা। বিচ্ছুরিত হচ্ছে॥ সে-স্পন্দন শিরায় আমার / রাগিণীর চমকেতে রহিরহি বিচ্ছুরিছে আলো / আজি দেয়ালির দিনে। সানাই ২৪। ১১২।৭॥ ◦ ল। না-ধা। বিচ্ছুরিত হল॥ পল্লবে পল্লবে কাঁপি বনলক্ষ্মী কিঙ্কিণীকঙ্কণে / বিচ্ছুরিল দিকে দিকে জ্যোতিষ্কণা। প্রান্তিক ২২।১৭।৩; হে নির্দয়া, কী সংকেত বিচ্ছুরিল স্খলিত কঙ্কণে। সানাই ২৪।৭৩।৬॥ [৩৭]॥

**বিজয়া**। (স্ত্রী)। তিথিবিশেষ। জয়িনী॥ শুধু এই ভিক্ষাপাত্র আছে। / আমি দীনহীন মেয়ে অক্ষম সবার চেয়ে, / তাই তোমাদের পাব দয়া— / প্রভু-আজ্ঞা হইবে বিজয়া। কথা ৭।৪৮। ১৩॥ [১৫; ২০।৭৫]॥

**বিজ্ঞান/দীন**। বিজ্ঞানে গরিব॥ আমাদের এই বিজ্ঞানদীন দেশের পক্ষে অত্যন্ত মহার্ঘ হইত। শিক্ষা ১২।৫০৭। ১৯॥ [৪৪]॥ ◦ **বাহন**। বিজ্ঞান বাহন যার॥ আজ লোভের সঙ্গে, বিজ্ঞানবাহন রিপুর সঙ্গে, তার শোচনীয় বিরোধ ঘটল। র-র ১৩।৪০৪।

১৩ ॥ [৪৪]॥ ∘ ভূধর। যার বিজ্ঞান-জ্ঞান পর্বত প্রমাণ ॥ হায়, এত উদারতা সইল না উদরের— / জঠরে কি কঠোরতা বিজ্ঞানভূধরের; প্রহা-সিনী ২৩।১৯।১৫ ॥ [৪২।১ ; ৪৪] ॥ ∘ মূঢ়। বিজ্ঞানে অজ্ঞ ॥ মানুষের মধ্যে অনেকে আছে স্বভাবতই বিজ্ঞানমূঢ়, বিশ্ব সম্বন্ধে তাদের ধারণা মোহাচ্ছন্ন ব'লেই তা বহু, এক সংস্কারের সঙ্গে আর-এক সংস্কারের মিলন হয় না, অথচ নিজ নিজ অন্ধ সংস্কারের সত্যতা সম্বন্ধে তাদের প্রত্যেকের এমন প্রচণ্ড দম্ভ যে তা নিয়ে তারা খুনোখুনি করতেও প্রস্তুত। মা-ধর্ম ২০।৩৯৬।১৯ ॥ [৪৪] ॥

**বিজ্ঞানী**। ১. বিজ্ঞানবিৎ ॥ এই পৃথিবীর প্রান্ত হতে বিজ্ঞানীদের দৃষ্টি / জেনেছে আজ তারার বক্ষে উজ্জ্বালিত সৃষ্টি / উন্মথিত বহ্নিসিন্ধু - প্লাবন - নির্ঝরে / কোটিযোজন দূরত্বেরে নিত্য লেহন করে। সেঁজুতি ২২।৪৯।৪ ; মাছরাঙারা দুপুরবেলায় তন্দ্রানিঝুম কালে/তাকিয়ে থাকে গভীর জলের রহস্যভেদরত / বিজ্ঞানীদের মতো। আ-প্রদীপ ২৩। ১০৮।৪ ; ধরার বক্ষ চিরিয়া চলুক / বিজ্ঞানী হাড়গিলা, / রক্তসিন্ধু লুব্ধ নখর / একদিন হবে ঢিলা। নবজাতক ২৪।১০।২ ; এবার গিয়ে বেরিয়ে পড়বে এই বিজ্ঞানী বাঙাল কোদাল নিয়ে কুড়ুল নিয়ে হাতুড়ি নিয়ে দেশের গুপ্ত-ধনের তল্লাসে, এই কাজটাকে কবির গদ্গদ কণ্ঠের চেলারা দেশমাতৃকার পূজা বলে চিনতেই পারবে না। তিন-সঙ্গী ২৫।২৫৭।২১ ; আমরা বিজ্ঞানী, আমরা বিচারক নই, স্বভাবের খেলা আমরা নিষ্কাম ভাবে দেখে যাই। ২৭৭।২৩ ; যিনি একাধারে সাহিত্য রসিক ও বিজ্ঞানী, বিশ্ব-প ২৫।৩৪৭। ৭ ; বিজ্ঞানী বলেন উত্তপ্ত কোনো গ্যাসীয় জিনিসের আলো সেই গ্যাসে-রই অপেক্ষাকৃত ঠাণ্ডা স্তরের ভিতর দিয়ে আসার সময় সম্পূর্ণ শোষিত হয়। ৩৬০।২ ; বাঙালী বিজ্ঞানী মেঘনাদ সাহা। ১৫ ; পরিমাণটা কত যদি বিজ্ঞানীকে জিজ্ঞাসা করা যায় তিনি সামান্য একটু ঘাড় নেড়ে বলবেন, ৩৬৫।২৩ ; কোনো কোনো বিজ্ঞানী পরমাণুজগৎকে সৌরমণ্ডলীর সঙ্গে তুলনা করে বললেন, ৩৬৬।৬ ; পর-মাণুর নিজের মধ্যে একান্ত ঐক্য নেই এ-খবরটা পেয়েই বিজ্ঞানীরা প্রথমটা আশা করেছিলেন যে, ৩৬৮।২৬ ; এই গ্যাস বিজ্ঞানীমহলে নূতন-জানা। ৩৬৯।১২ ; কথাগুলো যদি বিজ্ঞানের বইয়ে থাকত তা হলে বুঝতুম, বিজ্ঞানী নতুন আবিষ্কার করেছেন এমন একটি দৈহিক হাওয়া যার রাসায়নিক ক্রিয়ায় পাথর কঠিন থাকতে পারে না, গ্যাস রূপে হয় অদৃশ্য। বাংলা-প ২৬।৩৮১।১৯; আমার বিশ্বাস, সেই কারণেই য়ুরোপের বিজ্ঞানীবুদ্ধি জীবমহলে সৌন্দর্যকে একান্তই কেজো আদর্শে বিচার করে এসেছে। ৩৮২।২৪ ; তা নিয়ে বিজ্ঞা-নীর বিস্ময়ের অন্ত নেই। ৪৫৫।১৯ ॥ ২. বিজ্ঞান সম্বন্ধীয় ॥ এই তার বিজ্ঞানী

কৌশল, / স্পর্শ করে না তারে শত্রুর মৌশল। প্রহাসিনী ২৩।৬২।১৮ ॥ [২০।১৯] ॥

**বিতন্ত্রী**। বেসুরো। তারছেঁড়া ॥ কুটীরে কেহই নাই, শূন্যতা রয়েছে পড়ি— / বেষ্টিত বিতন্ত্রী বীণা লূতাতন্তুজালে। কবি-কা অ-১।৩২।৩ ॥ [১৭; ২১।২] ॥

**বিতরিয়া**। না-ধা। বিলিয়ে ॥ লতা দুলে ধীরে ধীরে / বিতরিয়া চারিদিকে পুষ্প-পরিমল! বনফুল অ-১।৫৮।২ ॥ [৩৭] ॥

**বিথাইয়া**। না-ধা। বিস্তৃত ক'রে ॥ লতাগুলি লতাইয়া, বাহুগুলি বিথাইয়া / ঢেকে ফেলে বিদীর্ণ কঙ্কাল। কড়ি-কো ২।৩৩।২০ ॥ [৩৭] ॥

**বিদলিয়া**। না-ধা। বিদলিত ক'রে ॥ নিজহৃদি বিদলিয়া / হৃদয়ের রক্তবিন্দু গোন্ দিন রাত! ভগ্ন-হৃদয় অ-১।২২৬। ১৩ ॥ [৩৭] ॥

**বিদা/র**। বিদারক ॥ রাজপুরবধূ যত অনাথার / মর্মবিদার রব। সো-তরী ৩।১২৪।৬ ॥ [২০।২] ॥ ০ **রিত**। বিদীর্ণ ॥ জানালা-ভাঙা বারান্দা-ঝুলিয়া-পড়া জরাগ্রস্ত বৃহৎ অট্টালিকার সম্মুখে অশ্বত্থমূলবিদারিত ঘাটের উপর ঝিল্লিমুখর সন্ধ্যাবেলায় একলা বসিয়া আমার শুষ্ক চক্ষুর কোণ ভিজিবে-ভিজিবে করিতেছে, গল্প ২১। ২৪৯।১৫ ॥ [১৯] ॥

**বিদীরি/য়া**। না-ধা। বিদীর্ণ ক'রে ॥ মানবের অধিষ্ঠাত্রী দেবতার বহু অসম্মান, / বিধাতার বক্ষ আজি বিদীরিয়া / ঝটিকার দীর্ঘশ্বাসে জলে স্থলে বেড়ায় ফিরিয়া। বলাকা ১২।৬২।২৯ ॥ ০ **ল**। বিদীর্ণ করল ॥ ঘোর ঝটিকার রাতে দারুণ অশনিপাতে / বিদীরিল যে গিরি-শিখর — কড়ি-কো ২।৩৩।৯ ॥ [৩৭] ॥

**বিদীর্ণ মেঘচ্ছুরিত**। বিদীর্ণ মেঘ থেকে বিচ্ছুরিত ॥ বর্ষাকাশ হইতে বিদীর্ণ-মেঘচ্ছুরিত সমস্ত বিচ্ছিন্ন রশ্মিকে কুড়াইয়া লইয়া কে একমাত্র তাহারই মুখের উপরে অনিমেষ দৃষ্টির দীপ্ত কাতরতা প্রসারিত করে। চো-বালি ৩।৪৭৬।২৮ ॥ তু. মেঘচ্ছিন্ন, মেঘছেঁড়া, মেঘবিচ্ছুরিত; মেঘরন্ধ্রচ্যুত (কল্পনা ৭।১৮৭।৫) ॥ [৪৪] ॥

**বিদ্যা / বণিক**। বিদ্যাব্যবসায়ী ॥ যে ব্রাহ্মণ বিদ্যালয়ে বিদ্যাবণিক, বিচারালয়ে বিচারব্যবসায়ী, ভারত ৪।৩৯৩। ২৫ ॥ [৪৪] ॥ ০ **লাপ**। পাঠাভ্যাস ॥ এইরূপে ছেলেদের প্রাতঃকালীন বিদ্যালাপ সম্পূর্ণ হইল। ছুটির পড়া ৮৭।১২ ॥ তু. কবিতা-আলাপ—রুদ্রচণ্ড অ-১।২৮১।৮ ॥ [৪৪] ॥

**বিদ্যুতিয়া**। না-ধা। ঝলকে ॥ আলোকে আলোকে গৃহ উঠেছে মাতিয়া, / স্ফটিকে স্ফটিকে আলো নাচে বিদ্যুতিয়া, / শত রমণীর পদ পড়ে তালে তালে। ভগ্ন-হৃ অ-১।১৬৯।১৩ ॥ [৩৭] ॥

**বিদ্যুৎ/-চকিত**। বিদ্যুতের মতো ত্রস্ত ॥ অমনি দুই সখীতে একটা বিদ্যুচ্চকিত চোখ-ঠারাঠারি হয়ে গেল, মুখে পড়ল একটা আড়হাসির রেখা। শে-কবিতা ১০।৩৫৫।২৪ ॥ [৪৪] ॥ ০ **-দীপ**। অনু. electric lamp. ভোজনশালা

সংগীতমণ্ডপ সুসজ্জিত স্বর্ণচিত্রিত শ্বেত-প্রস্তরমণ্ডিত শত বিদ্যুদ্দীপে সমুজ্জ্বল। সমাজ ১২।২৩৬।২১ ; বহুবিস্তীর্ণ শ্বেত-পাথরের ভিত্তিতলে বিদ্যুদ্দীপের আলো ঝল্‌মল্‌ করছে। যাত্রী ১৯।৫০৭। ৪ ॥ [৪২] ॥ ০ প্রাণিত। 'প্রাণিত' দ্র. ॥ ০ বাহনী। (স্ত্রী)। বিদ্যুৎ-সঞ্চারিণী ॥ কিংবা যদি সুতীব্র চাহনি/ বিদ্যুৎবাহনী / কটাক্ষে হানিত মুখে/রক্ত মোর আলোড়িয়া বুকে, সানাই ২৪।১৩৭।১০ ॥ [২০।৭৬ ; ৪৪] ॥ ০ সঞ্চারময়ী। (স্ত্রী)। বিদ্যুৎ-সঞ্চারিত ॥ কিন্তু ইহার মধ্যে ভালোবাসার বিদ্যুৎসঞ্চারময়ী বেদনা নাই—তা নাই থাকিল। নৌকাডুবি ৫।৩৭৯। ২৭ ॥ [২০।৩৯] ॥

বিদ্বেষবান। অনু. repulsive. যে জাপানী জাতি ধনের প্রতি বিদ্বেষবান বলিয়া আখ্যাত, সে কি তলে তলে সকলের চেয়ে ধনের প্রতি আসক্ত নয়? অনু. অ-২।৫৫৭।২ ॥ [২০।৩৭ ; ৪১।১] ॥

বিধর্ষিত। বিশেষভাবে ধর্ষিত ॥ বিধর্ষিত আত্মীয়স্বজন ও নিজেদের লাঞ্ছিত মনুষ্যত্ব সম্বন্ধে যদি তারা কোনো কঠোর দায়িত্ব কল্পনা করে নেয়। কালান্তর ২৪।৪৫৬।১ ॥ [২২] ॥

বিধা/তৃমাতা। মাতৃকল্পবিধাতা ॥ কর্মের পথে যাত্রা করিবার আরম্ভকালে বিধাতৃমাতা এইটে আমাদের অঞ্চল-প্রান্তে বাঁধিয়া আশীর্বাদ করিয়া প্রেরণ করেন। আত্মশক্তি ৩।৫৮৯।৬ ॥ [২০।৮০] ॥ ০ ন কর্‌। সং-ধা। দান কর্‌ ॥ খাদ্য যখন খাদ্যরূপ পরিহার করিয়া আমাদের রসরক্তরূপে মিলিয়া যায় এবং যাহা মিলিবার নহে পরিত্যক্ত হয় তখনই তাহা আমাদের প্রাণবিধান করে। আত্মশক্তি ৩।৬৩৫। ১৫ ; তখন আমাদের নিরাশ হৃদয়ে তাঁহারা যেমন বলবিধান করিতে পারেন এমন আর কেহই নহেন। চারিত্র-পূ ৪।৫১২।৩০ ॥ [৩৬।১] ॥ ০ র্মিক। ভিন্নধর্মনীতিপন্থী ॥ সন্দীপ অধার্মিক নয়, ও বিধার্মিক। ঘরে ৮। ২৪০।২৫ ॥ [২২] ॥

বিধ্বংসন। বিনাশ ॥ দেশজোড়া হত্যা লুঠ বিধ্বংসন বন্ধন নির্বাসন, এই ছিল রীতি। পারস্যে ২২।৪৬৬।২৭ ; তার কারণ আকাশ থেকে বোমাবর্ষণে শত্রুপল্লী-বিধ্বংসনের নির্মম শক্তির দ্বারা ঈশ্বরত্বের আদর্শের তুল্যতা আজ কেউ পরিমাপ করে না। কালান্তর ২৪।২৪৭।২ ॥ [২০।২ ; ২২] ॥

বিনতি। ১. বিনয় ॥ বিশেষত তাঁহাদের আশ্চর্য অধ্যবসায় ও সন্ধানপরতার দৃষ্টান্ত দেখিয়া আমাদের স্বদেশী-ভাষার-সহিত-সম্পর্কশূন্য স্বদেশ-হিতৈষী-আখ্যা-ধারীদের লজ্জা ও বিনতি অনুভব করা উচিত। সাহিত্য ৮।৪৮৯।৩০ ; মধুসূদনের এই অপ্রত্যাশিত বিনতি দেখে কুমু অবাক হয়ে রইল। যোগাযোগ ৯।২৮৩।২৭ ; পিতা নোহসি, পিতা নো বোধি, নমস্তেহস্তু —এই কথাটি কত সরল, কত পরিপূর্ণ এবং কত পুরাতন। যে-ভাষায় এ বাণীটি প্রথম ব্যক্ত হয়েছিল সে

ভাষা আজ প্রচলিত নেই কিন্তু এই বাক্যটি আজও বিশ্বাসে ভক্তিতে নির্ভরে ব্যগ্রতায় এবং বিনতিতে পরিপূর্ণ হয়ে রয়েছে। শান্তি-নি ১৪।৪৮৭। ২১; তারপরে স্টেশনে মাল্যগ্রহণ, এড্রেস্‌-শ্রবণ, তদুত্তরে বিনতিপ্রকাশ, যাত্রী ১৯।৪৭৭।১ ॥ ২. প্রণতি, অভিবাদন ॥ বরজলাল বুড়া শুক্লকেশ, শুভ্র উষ্ণীষ শিরে, / বিনতি করি মনে সভার মাঝে আসন নিল ধীরে ধীরে। কাহিনী ৭।৯৪।১০ ॥ ৩. মিনতি ॥ দাঁড়ায়ে গিরি, শির / মেঘে তুলে, / দেখে না সরসীর / বিনতি। লেখন ১৪।১৬১।২৩; চাহিব না ক্ষমা তব, করিব না দুর্বল বিনতি, / পরুষ মরুর পথে হোক মোর অন্তহীন গতি, সানাই ২৪।৭২।১৫ ॥ ৪. বিশেষ নতি; অবনমন ॥ ভক্তির দ্বারা যে-বিনতি আনয়ন করে সে-বিনতি সকল ক্ষেত্রেই শোভন নহে। এই বিনতি, কেবল গ্রহণ করিবার শিক্ষা করিবার, মাহাত্ম্যপ্রভাবের নিকট আপনার প্রকৃতিকে সাষ্টাঙ্গে অনুকূল করিবার জন্য। কিন্তু অমূলক বিনতি, অস্থানে বিনতি সেই কারণেই দুর্গতি আনয়ন করে। সমাজ ১২।২৫২।১৩, ১৩, ১৪, ১৫, ১৫; যদি বল এমন করে দেখলে আমাদের উন্নতি হবে না তাহলে আমি বলব আমাদের বিনতিই ভাল। শান্তি-নি ১৪।৫১৬।১৩ ॥ [১০, ১৭; ২৯] ॥

**বিনম্র / কোমল।** দীন সুতরাং পেলব ॥ ইহা অপেক্ষা সাধারণ তৃণের খ্যাতিহীন স্নিগ্ধসুন্দর বিনম্র-কোমল নিষ্ফলতা ভালো। বিচিত্র-প্র ৫।৪৬৪।৮ ॥ [৪২।২; ৪৩; ৪৪] ॥ ◦ **নতশির।** বিনম্র-নতমস্তক ॥ তাহাকে বিনম্রনতশিরে তাঁহাদের পদধূলি মাথায় তুলিয়া লইতে দাও। ধর্ম ১৩।৩৪০।৫ ॥ [৪২। ২; ৪৩; ৪৪] ॥ ◦ **বিনীতভাব।** অতি-বিনীতভাব ॥ এবং নিগূঢ় আত্মাভিমানকে তাহার শতসহস্র রক্ততৃষার্ত শিকড় সমেত হৃদয়ের অন্ধকার গুহাতল হইতে সবলে উৎপাটিত করিয়া সমাজের শূন্য আসনে বিনম্র-বিনীতভাবে আমাদের সমাজপতির অভিষেক করি, আত্মশক্তি ৩।৫৪৫।১০ ॥ [৪২।২; ৪৩; ৪৪] ॥ ◦ **মনোহর।** বিনয়ে মনোহর ॥ সমীর অত্যন্ত বিনম্র-মনোহর হাস্যে গ্রীবা আনমিত করিয়া কহিল—পঞ্চভূত ২।৫৮৮।৬ ॥ [৪২।২; ৪৩] ॥

**বিনয়।** ১. অভিবাদন ॥ পল্লীবৃদ্ধগণ ধনী অতিথিদের সম্মাননার উপযুক্ত উপায় না দেখিয়া যাহাকে তাহাকে ক্রমাগতই জোড়হস্তে বিনয় করিয়া বেড়াইতে লাগিল। গল্প ২২।১৯৯। ১৩। বিদায়বিনয় ॥ সেই সীতা দেবী রাজসভামাঝে / বিদায়-বিনয়ে নমি রঘুরাজে / দ্বিধা ধরাতলে অভিমানে লাজে / হইলা অদর্শন। সো-তরী ৩।১২২।৪ ॥ ২. মিনতি, অনুনয় ॥ কেমন আলাপ! কেমন বিনয়! বন-ফুল অ-১।৭৮।১৮; আজি তা দিয়ো না যেন ভেঙে / রাখো তুমি রাখো এ বিনয়। সন্ধ্যা-সং ১।২৯।১১; আজ

বসন্তে বিনয় রাখো মম—/ বন্ধ করো শ্রীমদ্‌ভাগবত। ক্ষণিকা ৭।২১১।২৫ ॥ [১৩, ১৫] ॥

**বিনষ্টি**। বিনাশ ॥ এখানে থাকিয়াই তাঁহাকে আমরা জানিয়াছি, যদি না জানিতাম তবে আমাদের মহতী বিনষ্টি হইত। ঐ-ব্রহ্ম অ-২।২০০।২, ১৫, তাই ভাবি হে রাজপুতানা, / কেন তুমি মানিলে না যথাকালে প্রলয়ের মানা, / লভিলে না বিনষ্টির শেষ স্বর্গলোক; নবজাতক ২৪।১৯।২৩; কী মহতী বিনষ্টি। প-সঞ্চয় ২৬।৪৯৬। ৯; তাহাই তাহার মহতী বিনষ্টি। ৫০১।২৫; সেই সত্যকে পাওয়াই অমৃতকে পাওয়া, না পাওয়া মহতী বিনষ্টি। ভা-রাম-রায় ৫৪।২; এ লোভের শেষ পরিণাম মহতী বিনষ্টি। র-র ১৩।৪০৪।২৫ ॥ [২১।১; ২১।২] ॥

**বিনা**। ধাতু—বেণী রচনা কর্ ॥ কনক-মুকুর অঙ্কে, শুভ্র পদ্মকরে / বিনাইবে বেণী। চিত্রা ৪।৮০।১৭; বধূ তখন বিনিয়ে খোঁপা/চোখে কাজল আঁকে, / মাঝে মাঝে বকুল বনে / কোকিল কেন ডাকে। খেয়া ১০।১৫৯।১৩ ॥ [৩৪] ॥ • নি(নী)। বিননি ॥ কপালের মাঝখানে সিঁথি কাটিয়া বারো হইতে আঠারো ইঞ্চি লম্বা বিনানী রাখে, অনু. অ-২।৫২৭।৯; আজ বিনানির সংখ্যা অনেক বেশি, খোঁপা একটা বৃহৎ ব্যাপার হইয়া উঠিল। নৌকাডুবি ৫।২৮২।৬; এমনি করিয়া, হেমনলিনীর খোঁপা খুলিয়া ফেলিয়া তাহার সুদীর্ঘ কেশগুচ্ছ লইয়া প্রত্যহ নূতন-নূতন রকম বিনানি করিতে ক্ষেমংকরীর ভারি ভালো লাগিত। ৩৫৪।৩ ॥ [২৬] ॥ • যুক্তিমূল। যুক্তিভিত্তিহীন ॥ উভয়ের মধ্যে কাহার প্রেমের ওজন বেশি, তাহা লইয়া বিনাযুক্তিমূলে তুমুল তর্কবিতর্ক। চো-বালি ৩।৩১৪।২১ ॥ [৪৪] ॥

**বিন্ধিল**। ধাতুরূপ—বিঁধল ॥ বিন্ধিল বহ্নির শলা রুদ্ধকর্ণে আসি / নিরুপায় অনাথের অন্তিমের ডাক। কাহিনী ৭।১০৬।২৩ ॥ [৩৪] ॥

**বিপদাকীর্ণ**। বিপদপূর্ণ ॥ তাঁহার সেই রুগ্ন শরীর, তাঁহার ক্ষুধিত প্রকাণ্ড হৃদয় এবং অনির্বচনীয় উদ্‌বর্তিত চিন্তা-পুঞ্জ লইয়া পৃথিবীতে বিপদাকীর্ণ বিদেশীর মতো ফিরিতেছেন, চারিত্র-পূ ৪।৫১০।১০ ॥ [৪৪] ॥

**বিপরীতমুখী**। বিপরীত দিকে মুখ যার; মুখোমুখি ॥ একপথবর্তী দুই বিপরীতমুখী রেলগাড়ি পরস্পরের সংঘাতে যেমন অকস্মাৎ বিপর্যস্ত হয়, স্বদেশ ১১।৪৭৬।১৩ ॥ [৪৪] ॥

**বিপুলবিস্তীর্ণ**। বিশাল ও বিস্তৃত ॥ তাঁহার বিপুলবিস্তীর্ণ হৃদয়, চারিত্র-পূ ৪।৫০৯।২২ ॥ [৪২।২] ॥

**বিপ্লা/বন**। কটুভাষণ। প্লাবন ॥ ঘোর উন্মত্তের মত সবলে যুঝিনু কত,/অশান্তির বিপ্লাবনে গেছে দিন রাত! ভগ্ন-হৃদয় অ-১।২৩৩।২১ ॥ [২২]॥ • বিনী। (স্ত্রী)। প্লাবিনী ॥ ত্রিভুবনবিপ্লাবিনী ॥ যেমনি নিবিল আলো, উচ্ছ্বসিত স্রোতে / মুক্ত দ্বারে, বাতায়নে, চতুর্দিক হতে / চকিতে পড়িল কক্ষে

বক্ষে চক্ষে আসি / ত্রিভুবনবিপ্লাবিনী যৌন সুধাহাসি। চিত্রা ৪।৭৬।২৩ ॥ [২০।৭৬ ; ৪২।১]॥ • বিয়া। না-ধা। বিপ্লাবিত ক'রে ॥ অবশেষে একেবারে সহসা সবলে / বিস্মৃতির বাঁধগুলি ভাঙিয়া চূর্নিয়া ফেলি / সেদিনের কথাগুলি বন্যার মতন / একেবারে বিপ্লাবিয়া ফেলিবে এ মন। সন্ধ্যা-সং ১।৩৩।৮ ॥ [৩৭] ॥

বিব/রিত। বিবৃত ॥ তখন ভূরি ভূরি প্রশংসাবাদের দ্বারা পরিপূর্ণ করিয়া যোগেন্দ্র নলিনাক্ষের বৃত্তান্ত বিবরিত করিল। নৌকাডুবি ৫।৩২০।২১ ॥ [১৯]॥ • র্জন। সম্পূর্ণ বর্জন ॥ পথে নারী বিবর্জিতা। কিন্তু নারীকেও যদি চলতে দেন, তা হলে পথেই হোক আর ঘরেই হোক নারীকে বিবর্জন করার দরকার হয় না। গোরা ৬। ২৩৩।২৩ ॥ [২২] ॥ • শে। না-ধা। বিবশ করে ॥ ওই কুহকরাগিণী এখনি কেন গো / পথিকের প্রাণ বিবশে! মানসী ২।২৩৪।১০ ॥ [৩৭] ॥

বিবা/গিনী। (স্ত্রী)। নিরুদ্দিষ্টা ॥ কী আহ্বানে আমার রাগিণী / ধেয়ে যায় অন্যমনে শূন্যপথে হয়ে বিবাগিনী, লয়ে তার ডালি। পূরবী ১৪।৪৫।৮ ॥ তু. বনের বাণী হাওয়ায় নিরুদ্দেশা, মহুয়া ১৫।৮১।২২ ॥ [২০।৭৯] ॥ • সিনী। (স্ত্রী)। বসনহীনা ॥ হেরো ওই একাকার,/শ্মশানবিলাসিনী বিবাসিনী বিহরে। মানসী ২।১২৫।২০ ॥ [২০।৭৯]॥ • হসংকল্পিত। যে বিবাহের সংকল্প করেছে ॥ তিনি বলেন চিরকুমার সভার সংস্রবে আর-একটি সভা রাখা উচিত যাতে বিবাহিত এবং বিবাহসংকল্পিত লোকদের নেওয়া যেতে পারে। প্র-নির্বন্ধ ৪। ২৬৬।১৮ ॥ [৪২।১] ॥ • হী। কৃত-বিবাহ ॥ যে যার বিবাহী আছে / সে তার নাথ হয়—বিধির নির্বন্ধ। রূপান্তর ১৮৭।১২ ॥ [১০ ; ২০।৯] ॥

বিবেশ। অনু. nude. শোবার ঘরে নানা বেশ এবং বিবেশ-বিশিষ্ট বিলাতি নারীমূর্তির বাঁধানো এন্‌গ্রেভিং টাঙানো রহিয়াছে ; গল্প ২০।১৯৭।৫ ॥ [২২ ; ৪১।১] ॥

বিভঙ্গিত। লীলায়িত ॥ নৃত্যবাদ্যের প্রথম - আঘাতমাত্রেই যৌবনসমৃদ্ধ কোলাঙ্গনাগণের অঙ্গে প্রত্যঙ্গে বিভঙ্গিত এই যে একটা হিল্লোল ইহা এমন সূক্ষ্ম ইহার এতটা কেবল আমাদের অনুমানবোধ্য এবং ভাবগম্য যে, তাহা বর্ণনায় পরিস্ফুট করিতে হইলে "কোলাহলের" উপমা অবলম্বন করিতে হয়, এতদ্ব্যতীত ইহার মধ্যে আর কোনো গূঢ়তত্ত্ব নাই। আ-সাহিত্য ৯।৪৩৯।২২ ॥ [২০।১৮] ॥

বিভাসিল। না-ধা। বিভাসিত হল ॥ আলোকে প্রেমে আনন্দে / সকল জগত বিভাসিল। গীত ১।১৭৮।২০ ॥ [৩৭] ॥

বিভীষা। ভীতি ॥ বিদ্রূপ করিতেছিলে ভীষণেরে / নিজেরে বিরূপ করি— / ভয়মোচনের মন্ত্রে / আপনারে দিতেছিলে বিভীষার প্রচণ্ড মহিমা / তাণ্ডবের দুন্দুভি বাজায়ে। গ্রন্থ-প ২০। ৪৩৪।১২ ; বিদ্রূপ করিতেছিলে ভীষ-

পেরে / আপনারে করিয়া বিরূপ, / শঙ্কারে মানাতে হায়/নিজেরে অর্পিতে-ছিলে বিভীষার প্রচণ্ড মহিমা / তাণ্ডবের দুন্দুভিনিনাদে। ৪৩৭।১৯ ॥ তু. বিদ্রূপ করছিলে ভীষণকে / বিরূপের ছদ্মবেশে, / শঙ্কাকে চাচ্ছিলে হায় মানাতে / আপনাকে উগ্র করে বিভীষিকার প্রচণ্ড মহিমায় / তাণ্ডবের দুন্দুভিনিনাদে। পত্রপুট ২০।৪৯।১৮ ॥ [২৫] ॥

**বিভেদিয়া**। না-ধা। বিভেদ ক'রে ॥ ফসল যত উঠেছে ফলি/বক্ষ বিভেদিয়া কণাকণায় তোমারি পায় / দিয়েছি নিবেদিয়া। পরিশেষ ১৫।১৬৫।১৮ ॥ [৩৭] ॥

**বিমরি**।· না-ধা। বিমর ধ্বনি ক'রে ॥ শুধু আমার নূপুর আমারি চরণে / বিমরি বিমরি বাজে; চিত্রা ৪।৯৯। ২১ ॥ [৩৭ ; ৪০] ॥

**বিমর্ষমলিন**। বিমর্ষ ও মলিন ॥ বিধাতা যদি বড়ো বড়ো মৃতের আওতায় আমাদের মতে ছোটো - ছোটো জীবিতকে নিতান্ত বিমর্ষ-মলিন, নিতান্তই কোণঘেঁষা করিয়া রাখিবেন, বিচিত্র-প্র ৫।৪৬২।৩ ॥ [৪২।২] ॥

**বিমলি/ন**। মলিন ॥ মাস পরে কাটে মাস, প্রবাসে করে বাস / প্রেয়সী-বিচ্ছেদে বিমলিন। রূপান্তর ৬৭।১০ ॥ [২২]॥ • না। (স্ত্রী)। মলিন ॥ নিজেরে গোপন করি, অয়ি বিমলিনা / , সৌন্দর্য বিকশি তোল বিশ্বের নয়নে; চিত্রা ৪।১১৪।৭ ॥ [২২] ॥

**বিমাত্র**। মাত্রাহীন ॥ "সেইত বহিছে বায়ু", এখানে তুমি 'সেই'-এর 'ই'-টিকে কি বিমাত্র বলে গণ্য করবে। গ্রন্থ-প ২১।৪৪১।৩০ ॥ [২২] ॥

**বিমান**। দেবরথ। আকাশ॥ যাক্ তবে, যাক্ চ'লে—যে যায় যেখানে—শুক পাখী উড়ে যাক্ সুদূর বিমানে ! বনফুল অ-১।১১১।১০ ॥ [১৫] ॥ • চারী। আকাশচারী ॥ বিমানচারী অনধিগম্য শত্রুর বিভীষিকার ছায়ায় মনকে পদে পদে আচ্ছন্ন করে কেউ কি কখনো জীবযাত্রায় জয়লাভ করতে পারে ? চিঠি ৯।১১২।৪ ॥ [১৫ ; ৪৪] ॥ • পথ-চারী। আকাশপথচারী ॥ কিন্তু ধূমকেতুর যে পুচ্ছ বিমানপথচারী দুই জ্যোতিষ্কের মধ্যবর্তী আকাশের সেতু রচনা করিতে পারে তাহার সমস্ত উপাদান সম্ভবত কয়েকটি মাত্র পিপার সামান্য স্থানের মধ্যে প্রবেশযোগ্য। অনু. অ-২।৫৬১।২৫ ॥ [১৫ ; ৪৪] ॥

**বিমিশ্রিত**। মিশ্রিত ॥ যে সভ্যতার সমস্ত গতিপদ্ধতি দুরূহ ও বিমিশ্রিত, যাহার কলকারখানা আয়োজন-উপকরণ বহুল বিস্তৃত, তাহা আমাদের দুর্বল অন্তঃকরণকে বিহ্বল করিয়া দেয়। ধর্ম ১৩।৩৫৪।১ ; এমনি করিয়া একদিন ভারতবর্ষীয় আর্যজাতির ঐক্যধারা বিভক্ত ও বিমিশ্রিত হইয়া পড়িয়াছিল। সঞ্চয় ১৮।৪০৯।৯ ; এই বিমিশ্রিত বিপুল বোঝাটাই তাহার জীবনের সর্বোচ্চ সম্পদ বলিয়া তাহাকে গ্রহণ করিতে হইয়াছে ; ৪১০।৭ ; সে জানিত না এই জগৎ-যন্ত্রটার কলকারখানা অত্যন্ত জটিল এবং লৌহ-

কঠিন—সুখে দুঃখে, সম্পদে বিপদে, সংশয়ে সংকটে ও নৈরাশ্যে পরিতাপে বিমিশ্রিত। গল্প ১৯।২৫০।২৫ ॥ [২২] ॥

**বিমু/খ**। বিরত ॥ দেবদত্ত—এই বুঝি তোমার চুপ করা! নারায়ণী—আচ্ছা [বিমুখ। রা-রানী ১।২৭৯।১৬ ॥ [১৩] ॥ • দিত। মুদিল ॥ আঁখি পাতা বিমুদিত অতি মৃদু উঠাইত, / হাসিটি উঠিত ফুটি ধীরে। শৈশব-সং অ-১। ৫০৮।২৭ ॥ [২২] ॥

**বিমোচন**। মোচন ॥ প্রাণপণ করি তার তবুও ত ললিতার / পারিল না অশ্রু-বিমোচনে। শৈশব-সং অ-১।৫০৬।৩০ ॥ [২২] ॥

**বিয়োগান্ত**। অনু. tragic. পরীক্ষক বারে বারে তার পাশে নীল পেন্সিল দিয়ে যে গোল গোল চিহ্ন কাটছেন তার সব-কটাকেও একত্র যোগ করতে গেলে বিয়োগান্ত হয়ে ওঠে। কালান্তর ২৪।৩৪০।১৬ ॥ [২৯ ; ৪২ ; ৪৪] ॥

**বিরক্তি/-তিরস্কার**। বিরক্তির জন্য ভর্ৎসনা ॥ রমেশ তখন নানাবিধ উপদ্রবে তাহাকে সচেতন করিয়া তাহার বিরক্তি-তিরস্কার লাভ করে। নৌকাডুবি ৫।১৭৫।৯ ॥ [৪২।১] ॥ • দৃষ্টি। বিরক্তিপূর্ণদৃষ্টি ॥ হেমনলিনী অক্ষয়কে বিরক্তিদৃষ্টিদ্বারা বিদ্ধ করিল। নৌকাডুবি ৫।১৮২।২৫ ॥ [৪৪] ॥ • পীড়িত। বিরক্তিক্লিষ্ট ॥ অবশেষে বিরক্তিপীড়িত মহেন্দ্রের দৃষ্টি দেয়াল হইতে নামিয়া আসিল। চো-বালি ৩।৪৫৪।১৯ ॥ [৪৪] ॥

**বির/চন**। রচন ॥ বাসর ঘরের দুয়ারে কয়ালে/পূজার অর্ঘ্য বিরচন—ক্ষণিকা ৭।৩২৬।২৩ ॥ [২২] ॥ • চিব। না-ধা। রচনা করব ॥ তোমার আকাশ জুড়ি যুগে যুগে জপিছে যাহারা / বিরচিব তাহাদের গীতা। কল্পনা ৭।১৯৮।২৪ ॥ • চিবি। না-ধা। রচনা করবি ॥ যতনে আনিস্ তুলি, / তাই দিয়ে গেঁথে গেঁথে বিরচিবি কণ্ঠহার। ভগ্ন-হৃ অ-১।১২৯।৬ ॥ • চিবে। না-ধা রচনা করবে ॥ তোর মাটি দিয়ে শিল্পী বিরচিবে নূতন প্রতিমা। পরিশেষ ১৫।১৮৮।৩ ॥ • চিয়া। না-ধা। রচনা করে ॥ পূজা সাঙ্গ করি দাও চাটুলব্ধ জনতাদেবীরে / বচনের অর্ঘ্য বিরচিয়া। প্রান্তিক ২২। ১৩।২১ ॥ • চিলে। না-ধা। রচনা করলে ॥ কী অদৃশ্য তপোভূমি / বিরচিলে এ পাষাণনগরীর শুষ্ক ধূলিতলে। উৎসর্গ ১০।৪৫।৫ ॥ [৩৭] ॥

**বিরল/নির্মল**। অনাড়ম্বর ও পবিত্র ॥ তাহা সৌন্দর্যের সমস্ত বাহ্যাবরণ পরিত্যাগ করিয়া বিরলনির্মল বেশে কল্যাণের শুভ্রদীপ্তিতে কমনীয় হইয়া উঠিয়াছে। প্রাচীন-সা ৫।৫১২।২২ ॥ [৪২।২] ॥ • অঙ্গ। স্বল্পঅঙ্গবিশিষ্ট ॥ উদ্ধৃতির জন্য 'বহুলাঙ্গ' শব্দ দ্র.। র-র ১৩।৫৬২।১১ ॥ তু. পরশব্দ ॥ [২৯ ; ৪২।১] ॥ • -আঙ্গিক। স্বল্প-অঙ্গবিশিষ্ট ; সরল ॥ কেননা এ সভ্যতা বিরলাঙ্গিক নয়, বহুলাঙ্গিক। স-নীতি ২৭।৪৭০।১ ; কিন্তু তখন মানুষের জীবনযাত্রা ছিল বিরলাঙ্গিক। স-নীতি

২৭।৪৭৯।২ ॥ তু. পূর্বশব্দ ; অন্যত্র— এককালে আমাদের জীবনযাত্রা যে রকম নিতান্ত স্বল্পোপকরণ ছিল—স-নীতি ২৭।৪৭৬।২৩ ॥ [২০।৪৩ ; ২৯ ; ৪২।১] ॥

**বিরহ / বিধুর মূর্তি**। বিরহক্লিষ্টচেহারা॥ মহেন্দ্র সেই পুষ্পাভরণা বিরহবিধুর-মূর্তি বিনোদিনীর দ্বারা একই কালে প্রবলবেগে আকৃষ্ট ও প্রত্যাখ্যাত হইয়া হঠাৎ ভীষণ হইয়া উঠিল—চো-বালি ৩।৪৮৯।১০ ॥ [৪৪] ॥ • **-অন্তক**। অনু. tragedy. এ তর্ক প্রায় মাঝে মাঝে উঠেছে যে, প্রাকৃত জগতে যা অপ্রিয় যা দুঃখজনক, যাকে আমরা বর্জন করতে ইচ্ছা করি, সাহিত্যে তা কেন আদর করে স্থান দেওয়া হয়, এমন-কি বিরহান্তক নাটক কেন মিলনান্তক নাটকের চেয়ে বেশি মূল্য পেয়ে থাকে। বাংলা-প ২৬।৩৮৬।৭ ॥ [২০।২৫ ; ৪২] ॥

**বিরহিত**। বিচ্ছিন্ন॥ কিন্তু গোরার বন্ধুত্ব বিনয়ের জীবনের অঙ্গীভূত ; সেই বন্ধুত্ব হইতে বিরহিত জীবনকেই সে কল্পনা করিতে পারে না। গোরা ৬।১৭২।১২ ॥ [১০] ॥

**বিরাম মান্‌**। সং-ধা। বিরত হ ॥ অলস দুখে দীর্ঘদিন/ছিল সে বসে মিলনহীন, এখনো তার বিরহগাথা/বিরাম নাহি মানে। মানসী ২।১৯২।১৮ ॥ [৩৬।১] ॥ • **রাত্রি**। বিরামের রাত্রি॥ তার পরে বিরাম-রাত্রির শেষে হাতে পায়ের দিয়ে মুখচুম্বন করে হাসিমুখে জীবনের স্বাতন্ত্র্যের পথে আবার পাঠিয়ে দাও। শান্তি-নি ১৪।৫০৬।১৩ ॥ [৪২।১] ॥

**বিরুদ্ধবাদ**। বিরোধিতা॥ আমাদের দেশে তিনি লোকবিশেষ ও দল-বিশেষের হাত হইতে সর্বদাই বিরুদ্ধ-বাদ অপবাদ সহ্য করিবেন, ইহাতে সন্দেহমাত্র নাই। আত্মশক্তি ৩।৫৪৫। ২০ ॥ [৪৪] ॥

**বিরূপ**। কুরূপ॥ তিনি যে দরিদ্র, বৃদ্ধ, বিরূপ তাঁহার যে আচার অদ্ভুত। পরিচয় ১৮।৪৯৬।১৬ ; রূপ-বিরূপ, নবজাতক ২৪।৬২ পৃ., কবিতার নাম ; সৃষ্টিরঙ্গভূমিতলে / রূপবিরূপের নৃত্য একসঙ্গে নিত্যকাল চলে, ২০ ॥ [১৩ ; ২২ ; ২৯] ॥

**বিরোধ / পরতা**। বিরোধপরায়ণতা ॥ আমরা আজকাল পলিটিক্‌স্ অর্থাৎ রাষ্ট্রগত একান্ত স্বার্থপরতাকেই সভ্য-তার একটিমাত্র মুকুটমণি ও বিরোধ-পরতাকেই উন্নতিলাভের একটি মাত্র পথ বলিয়া ধরিয়া লইয়াছি ; ভারত ৪।৪৫৪।৭ ॥ [৪৪] ॥ • **সংকুল**। বিরোধপূর্ণ॥ সেইদিনই ভারত-ইতি-হাসের এই বিরোধসংকুল বর্তমান পর্বের অবসান হইবে। গ্রন্থ-প ১২। ৬১৩।৩০ ॥ [৪৪] ॥

**বিলগ্ন**। সংলগ্ন ॥ **বিস্মৃতিবিলগ্ন**। লুপ্ত নদীর বিস্মৃতিবিলগ্ন জীর্ণ সেতু, পুনশ্চ ১৬।১২৫।১৬ ॥ **রেখাবর্ণবিলগ্ন**। এস চিত্রী চটপট / ফেলি তুলিক পট/রেখা-বর্ণবিলগ্ন। প্রহাসিনী ২৩।৪৫।২৬ ॥ [২২ ; ৪৪] ॥

বিলম্ব কর। বিলম্বকারী ॥ অনিবার্য বিলম্বকর হইলেও কাজের নিয়মকে স্বীকার করিতেই হইবে। শিক্ষা ১২। ৫২৬।১২ ॥ [৪৪] ॥

বিলম্বী। যা ঝুলছে ॥ শৈবাল গুচ্ছ-বিলম্বী। শৈবালগুচ্ছবিলম্বী ভারী ভারী সব কালো কালো পাথর-গুলোর মতো···নবীন ২২।৬৭।১৮ ॥ [২০।৯] ॥

বিলসি। না-ধা। বিলসিত হয়ে ॥ শুধু আমারি উরসে আমারি হৃদয় / উলসি বিলসি নাচে, চিত্রা ৪।১০০।৮; তুই জগতের স্বপ্ন হতে / এসেছিস আনন্দ-স্রোতে / নূতন হয়ে আমার বুকে বিলসি'। শিশু ৯।৮।১২ ॥ ০ ছ। না-ধা। বিলসিত হচ্ছ ॥ দ্যুলোকে ভূলোকে বিলসিছ চল-চরণে, চিত্রা ৪।২১।৬ ॥ ০ য়া। না-ধা। বিলসিত হয়ে ॥ মোর পুলকিত হিয়া / সর্বদেহে বিলসিয়া / বক্ষে উঠে বিকশিয়া / পরম সুন্দর, / নব অমৃতনির্ঝ'র। চিত্রা ৪। ১০২।১৯ ॥ [৩৭] ॥

বিলাপ-পরিতাপ। বিলাপ ও অনুতাপ॥ আজ আমাদের বিলাপ-পরিতাপ তাঁহাকে স্পর্শ করিতেছে না, আমাদের ভক্তিউপহার গ্রহণ করিবার জন্য সেই প্রতিভা জ্যোতির্ময় সৌম্য প্রসন্ন-মূর্তি এখানে উপস্থিত নাই। আ-সাহিত্য ৯।৪০৯।১২ ॥ [৪২।৪] ॥

বিলাসবিরল। প্রায় বিলাসশূন্য ॥ ত্যাগের বিলাসবিরল কঠোরতার মধ্যে পৌরুষ আছে, যদি স্বেচ্ছায় তাহা বরণ করি তবে নিজেকে লজ্জা হইতে বাঁচাইতে পারিব। বিচিত্র-প্র ৫।৪৪১।২৩ ॥ [৪২।২ ; ৪৪] ॥

বিলাসিনীঘর। অনু. fashionable family. সেদিনকার সাধারণ গৃহস্থ-ঘরের এবং একটি বিলাসিনীঘরের পরিচয় কাছ থেকেই পেয়েছি। যু-পত্র ১।৫২৭।২৭ ॥ [৪২ ; ৪৪] ॥

বিলুণ্ঠি/ত। লুণ্ঠিত ॥ ধিক্‌কৃত লাঞ্ছিত পৃথ্বী-'পরে, ধূলিবিলুণ্ঠিত সুপ্তিভরে ; / রুদ্র, তোমার নিদারুণ বজ্রে করো তারে সহসা তর্জিত হে। গীত ১।২৬৩। ১ ॥ [২২] ॥ ০ তে। না-ধা। লুণ্ঠিত করতে ॥ দুশ্চিন্তার গুরুভারে / নতশীর্ষে বিলুণ্ঠিতে শ্যামসৌম্যচ্ছায়াতলে তব, —বনবাণী ১৫।১১৭।১ ॥ [৩৭] ॥

বিলুপ্তি। বিলোপ ॥ বিলুপ্তির ধূলি দিয়ে যাহা খুশি সৃষ্টি করে তাই, / এই আছে এই তারা নাই। পূরবী ১৪। ১৪৬।১১ ; কালো চিন্তা মম / আত্মঘাতী ঝঞ্ঝাসম / বিস্মৃতির চিরবিলুপ্তিতে / চলে ঝাঁপ দিতে / নিরঙ্কিত পথ বেয়ে। বিচিত্রিতা ১৭।৩৮।১৩ ; সেই নীল ফুল্‌স্‌ক্যাপের খাতাটি লইয়া করুণাময়ী বিলুপ্তিদেবী কবে বৈতরণীর কোন্ ভাঁটার স্রোতে ভাসাইয়া দিয়াছেন জানি না। জীবনস্মৃতি ১৭।২৯১। ২২ ; তেমনি আর্য দেবতা ও আর্য-বিধিবিধান যখন বিশেষ জাতিগত-ভাবে সংকীর্ণ ছিল তখন আর্য অনার্যের পরস্পর সংঘাত, একপক্ষের সম্পূর্ণ বিলুপ্তি ছাড়া, কিছুতেই মিটিতে পারিত না। পরিচয় ১৮।৪৩৩।২৬ ; দানববিলুপ্তি আনে, আঁধারের পঙ্কিল

বুদ্বুদে / নিখিলের সৃষ্টি দেয় মুদে ; বীথিকা ১৯।৯৬।৩; আজ মম জন্মদিন। সদ্যই প্রাণের প্রান্তপথে / ডুব দিয়ে উঠেছে সে বিলুপ্তির অন্ধকার হতে / মরণের ছাড়পত্র নিয়ে। সেঁজুতি ২২। ২৫।২ ; তেমনি কত কত বড়ো বড়ো নামধারী 'না'এর দল আজ দম্ভভরে বিলুপ্তির দিকে চলেছে, সা-পথে ২৩। ৩৭৭।২৮ ; এমন বিলুপ্তির পরিচয় আমরা অন্যত্র পেয়েছি। ৪৭১।১৮ ; আমি মান্দ্রাজের দিকে দক্ষিণ ভারতে অনেক দেশীয় যৌথ কারবারের উৎপত্তি ও বিলুপ্তি দেখিয়াছি। প-সঞ্চয় ২৬।৪৮৮।২ ; তাদের বিলুপ্তির কারণ খুঁজলে দেখা যায় ভিতর থেকে এমন কোনো রিপুর আক্রমণ এসেছে যাতে মানুষের সম্বন্ধকে লোভে বা মোহে শিথিল করে দিয়েছে। পল্লী-প্র ২৭। ৫৪২।৯ ; ব্যক্তিগত জীবনের সুখদুঃখ লাভ ক্ষতি ঘটতে ঘটতেই চলেছে বিলুপ্তির দিকে। চিঠি ৫।১২৫।১ ; আপন সম্বলের প্রতি যে শিশু-ভোলানাথের কোনো আসক্তি নেই, আনন্দমত্ত প্রলয় লীলায় যিনি তাঁর প্রতি মুহূর্তের নৈবেদ্য প্রতি মুহূর্তেই সগর্জনে ধূলিসাৎ ক'রে দেন তাঁর নেই বিলুপ্তি-ভাণ্ডের সদ্য ভাঙন নেশার প্রতি ভরসা রেখে সেই অবুঝ দেবতায় অবোধ্য ভাষা সম্বন্ধে গোপনে একখানি পত্র লিখেছিলেম। চিঠি ৯। ৪২৯।১১ ; অনেক সময় প্রিয়জনের মৃত্যুতে-যে বৈরাগ্য আনে তার মানে হচ্ছে এই যে, তখন আহত প্রাণ সব ত্যাগ ক'রে এমন-কিছুতে বাঁচতে চায় যার ক্ষয় নেই বিলুপ্তি নেই। প-প-প্রান্তে ১৫।১০ ; মহত্ত্ব বাহিরে কর্কশ বাধার মধ্যে থেকেও কাজ করে, আলোকের অনাদরে তার বিলুপ্তি হয় না। ভা-রা-রাম রায় ৭৫। ১৫ ॥ [২০।৫ ; ২২] ॥

বিলো/চন। বিকৃতচক্ষু। শিব ॥ বস্তুতই তখনকার অন্যান্য আর্যদেবতার সহিত এই বিলোচনের অত্যন্ত প্রভেদ। সাহিত্য ৮।৪৩৪।২৭ ; যবে বিবাহে চলিলা বিলোচন / ওগো মরণ, হে মোর মরণ, উৎসর্গ ১০।৭২।১৭ ॥ [১৬ ; ২২] ॥ • পী। বিলোপকারী ॥ ছিন্ন করো এখনি বীর্যবিলোপী এ কুহেলিকা। গীত ৩।৬৯৯।১৬ ॥ [২০,৯] ॥ • লিত। অসম্বন্ধ ॥ উরহি বিলোলিত শিথিল চিকুর মম/বাঁধহ মালত মালে। ভা-পদা ২।১৮।২১ ॥ [২০।১৮] ॥

বিশঙ্কিত। শঙ্কিত ॥ কেশরকীর্ণ কদম্ববনে / মর্মর মুখরিল মৃদু পবনে, / বর্ষণহর্ষভরা ধরণীর / বিরহ বিশঙ্কিত করুণ কথা। নটরাজ ১৮।২১৫।২৩ ॥ [২০। ১৮ ; ২২] ॥

বিশুদ্ধ / প্রীতিকর। একান্ত আনন্দদায়ক ॥ হেনকালে সমস্ত সংকটের এমন সুচারুরূপে মীমাংসা হইয়া যাইবে ইহা বরদাসুন্দরীর কাছে বিশুদ্ধ-প্রীতিকর হয় নাই। গোরা ৬। ৪৪৪।৬ ॥ [৪৪] ॥ • সরল। একান্ত-সরল ॥ বৃদ্ধ বলিষ্ঠ দীর্ঘ রামমোহন যখন "মা" বলিয়া আসিয়া দাঁড়াইত তখন তাহার মধ্যে এমন একটা

বিশুদ্ধসরল অলংকারশূন্য স্নেহের ভাব থাকিত যে, বিভা তাহার কাছে আপনাকে নিতান্ত বালিকা মনে করিত। বউ-হাট ১।৪১২।৩॥ [৪২।২]॥

**বিশোচন**। শোক॥ নাহি বিনাশ বিকার বিশোচন, নাহি দুঃখ সুখ তাপ; গীত ১।১১৪।৫ ॥ [২২] ॥

**বিশ্রান্তিনিকেতন**। অনু. the home of rest. সেই সোসাইটির নাম বিশ্রান্তিনিকেতন : The Home of Rest. রা-চিঠি ২০।৩২৬।২৮; কো-অপারেটিভ প্রণালীতে এই রকম বিশ্রান্তিনিকেতন স্থাপনের উদ্যোগ ক্রমশই সাধারণের সম্মতি লাভ করছে। ৩২৭।৪ ॥ [৪২] ॥

**বিশ্রাম/ঘাতক**। বিশ্রামনাশক॥ কোন্ কোন্ বিপদ থেকে কত হাত দূরে পালাতে হবে চাণক্য তাঁর শ্লোকে তা মেপে দিয়েছেন কিন্তু সেকালে বিশ্রাম-ঘাতক-আগন্তুকদের সম্বন্ধে কোনো বিধিবিধান ছিল না কেন ঠিক বুঝতে পারলুম না। চিঠি ৯।১০০।৮॥ [৪৪]॥ ◦ **শালা**। বিশ্রামাগার॥ একখানি বোঝাইশূন্য গোরুর গাড়িতে গাড়োয়ান র‍্যাপার মুড়ি দিয়া নিদ্রামগ্ন; গোরু দুটি আপন মনে ধীরে ধীরে বিশ্রামশালার দিকে গাড়ি টানিয়া লইয়া চলিয়াছে। গল্প ২২।৪১৮।২৬ ॥ [৪৪]॥ ◦ **শালী**। যার বিশ্রাম আছে॥ ভুপুরাম অবিরাম / বিশ্রাম-শালী সে। খাপছাড়া ২১।২৯।২৫; বিশ্রামশালী ঘড়ি করে ইঙ্গিত…চিত্র-বিচিত্র ৬২।১২ ॥ [৪৪]॥

**বিশ্রামী**। বিশ্রামরত॥ বিশ্রামী বলদের পিঠে করে মনোযোগ / রসের রহস্যের যদি পায় কোন যোগ, / ল্যাজের ঝাপট লাগে নলকেই পলকেই,/বাধা-হীন সাধনার ফল পায় বলো কে-ই ! প্রহাসিনী ২৩।৬২।১০ ॥ [২০।১৯] ॥

**বিশ্ব/ঘাতী**। বিশ্বনাশী॥ আত্মঘাতী প্রেম হয়ে উঠেছে বিশ্বঘাতী। রা-রানী ১। সূচনা। ৭॥ [৪৩; ৪৪]॥ ◦ **জনীন**। নিখিলজনসম্বন্ধীয়॥ আমার বিশ্ব-জনীন প্রেম, সকলের প্রতি দয়া এমন প্রবল যে, আমি মাংস খাওয়া কর্তব্য কাজ মনে করি। বিবিধ-প্র অ-১। ৩৪৮।৮; সেইজন্য ধম্মপদং গ্রন্থটিকে বিশ্বজনীনভাবে না লইয়া আমরা তাহার সহিত ভারতবর্ষের সংস্রবের কথাটাই বিশেষ করিয়া পড়িয়াছি। ভারত ৪।৪৬১।১৫; জগতের যেখানেই ধর্মকে অভিভূত করিয়া আচার আপনি বড়ো হইয়া উঠে সেইখানেই মানুষের চিত্তকে সে রুদ্ধ করিয়া দেয়, এটা একটা বিশ্বজনীন সত্য। গ্রন্থ-প ১১।৫০৫।৪; জগতে যাহা সকলের চেয়ে বিশ্বজনীন তাহাকে সকলের চেয়ে গ্রাম্য করিয়া ফেলিয়াছে। সঞ্চয় ১৮।৩৫২।৬; ব্রাহ্মধর্ম অন্যান্য বিশ্ব-জনীন ধর্মেরই ন্যায় ভক্তের জীবনকে আশ্রয় করিয়াই ইতিহাসে অবতীর্ণ হইয়াছে। ৩৭৭।২৩; কোনো সংকীর্ণ দেশকালপাত্রের দ্বারা কর্তব্যবুদ্ধিকে খণ্ডিত না করিয়া যেখানে, বিশ্বজনীন মঙ্গলের শ্রেষ্ঠতম আদর্শকেই মনের মধ্যে গ্রহণ করিবার অনুশাসন গভীর-

ভাবে বিরাজ করিতেছে; ৩৯২। ২; কিন্তু ক্ষত্রিয়দের মধ্যে দেবতার ধারণা যখন বিশ্বজনীন হইয়া উঠিল—পরিচয় ১৮।৪৩৩।২৭; এই বিকাশ হিন্দু সমাজের একটি বিশ্বজনীন বিকাশ। ৪৬১। ৭; আমরা যে-ধর্মকে গ্রহণ করিয়াছি তাহা বিশ্বজনীন তথাপি তাহা হিন্দুরই ধর্ম। ৪৬৮।২৩; আমরা চাই, তুমি একলা আমার দিদির কণ্ঠহারে একটিমাত্র মধ্যমণি হয়ে থাকো—সরকারি হোটেলের রান্নাঘরে মস্ত শিলনোড়ার কাজে বিশ্বজনীন হয়ে না ওঠো। শেষরক্ষা ১৯।১৯০।২১; কাব্যের বাহন বাক্য, সেই বাক্যের ছন্দ-অংশ সংগীতের বিশ্বজনীন নিয়মে চালিত; যাত্রী ১৯।৪৯০।৩০; গঙ্গার ধারে নির্জন ঘরে চিত হইয়া শুইয়া বিশ্বজনীন প্রেমের কথা ভাবিতে ভাবিতে মধ্যাহ্নে প্রগাঢ় নিদ্রাবেশ হইত, গল্প ২১।২২২।৪; কাননে পুষ্প, শাখায় বিহঙ্গ, আকাশে তারা মনের মধ্যে বিশ্বজনীন প্রেম এবং লেখনীমুখে অশ্রান্ত অজস্র ভাবস্রোত বিচিত্র ছন্দে প্রবাহিত। ২২; ব্যক্তিগত বেদনাকে দিলে বিশ্বজনীন রূপ। সা-পথে ২৩। ৪৫১।২২; এই জগৎ-সৃষ্টিতে যে-সকল বড়ো বড়ো রূপকার আপন বিশ্বজনীন প্রতিভা খাটিয়েছেন সেইসব সৃষ্টিকর্তাদেরকে মানুষ চিরস্মরণীয় বলে স্বীকার করেছে। বাংলা-প ২৬।৪০৮। ১২; এইজন্যে দেখতে দেখতে তখন সাহিত্যের আতিথেয়তা প্রকাশ পেয়েছিল বিশ্বজনীনরূপে। সা-স্ব ২৭। ২৬২।১৭; ব্যক্তিগত জীবনেঅবস্থার বিপ্লব ঘটে, কিন্তু তাতে এই বিশ্বজনীন দানের মধ্যে বিকৃতি ঘটে না—২৭৬। ১৪; 'আত্মবৎ সর্বভূতেষু যঃ পশ্যতি স পশ্যতি', এই কথার মধ্যে যে বিশ্বজনীন সত্য আছে তা মানুষ মানে নি, বিশ্ব-ভা ২৭।৩৮৩।২৯; বিশ্বজনীন মনুষ্যত্বের প্রতি সুগভীর শ্রদ্ধা, শিক্ষা ২০৪।৩২; বিশ্বজনীন আদর্শের সঙ্গে তার পার্থক্য ঘটলেও মন ও কানের অভ্যাসে বিরোধ ঘটবার সুযোগ হয় না। র-র ১৪।৯৫৫।১২ ॥ • জনীনতা। বিশ্বজনীনতা তাঁহাতেই সম্ভবে। ঠিক উল্টো কথা। বিশ্বজনীনতা তাঁহাতেই সম্ভবে না। আলোচনা অ-২।১২।৭, ৭; বিশ্বের এক কাঠা জমিকে যথার্থ ভালোবাসিতে গেলে বিশ্বজনীনতা থাকা চাই। ১২; আমাদের দেশের যে বিশেষ মহত্ত্ব ছিল সেই মহত্ত্বের মধ্যে নিজের প্রকৃতিকে পূর্ণতা দান করিতে পারিলেই আমরা যথার্থভাবে বিশ্বজনীনতার মধ্যে উত্তীর্ণ হইতে পারিব—শা-ব্রাহ্ম ২৭।৪৩৬।২৩; বিশ্বজনীনতার দাক্ষিণ্য বাস্তব হতে পারে না সেই সঙ্গে ব্যক্তিস্বাতন্ত্র্যের উৎকর্ষ যদি বাস্তব না হয়। শিক্ষা ২০৭।১৪ ॥ [১০; ২০।২৮; ৪২।৬; ৪৩] ॥ • জাগতিকতা। অনু. internationalism. সে সত্য প্রধানত বণিগ্‌বৃত্তি নয়, স্বারাজ্য নয়, স্বাদেশিকতা নয়; সে সত্য বিশ্বজাগতিকতা। শান্তি-নি ১৪। ৪৭৯।৯ ॥ [২০।৩৩; ২০।৪৩; ৪২; ৪২।৬; ৪৩] ॥ • জাতীয়তা। অনু.

internationalism. যে জাতি জাতীয়তা লাভ করে নাই সে বিশ্বজাতীয়তাকে হারাইয়াছে। প-সঞ্চয় ২৬। ৫৬৪।৫ ; এদের মধ্যে যে যথেষ্ট পরিমাণে বিশ্বজাতীয়তা আছে তা নয়, য়ুরোপের অন্য সকল জাতের হাতের ঠেলা খেয়ে এরা ভিতরে ভিতরে খুব কঠোরভাবেই ন্যাশানলিস্ট হয়ে উঠেছে। প-প-প্রান্তে ১১২।১৯ ; বিশ্বজাতীয়তার উদ্যম সজ্জীভূত হয়ে উঠেছে জেনিভায়। ১১৩।৭ ॥ [২০। ২৯ ; ২০।৩৩ ; ৪২ ; ৪২।৬ ; ৪৩] ॥ ◦ জিগীষু। পৃথিবীজয়েচ্ছু ॥ মানুষের মধ্যে সত্যকে না দেখতে পাওয়ার নিরানন্দ এবং অন্যায়, বিশ্বের পূর্ণ অধিকার থেকে বিশ্বজিগীষু কুস্তিগির-দের আজ যেমন বঞ্চিত করেছে এমন কোনোদিন করে নি। যাত্রী ১৯।৪৪৫। ৭ ॥ [৪৩] ॥ ◦ জীবন। নিখিলজীবন ॥ মহা বিশ্বজীবনের তরঙ্গেতে নাচিতে নাচিতে / নির্ভয়ে ছুটিতে হবে, সত্যেরে করিয়া ধ্রুবতারা। চিত্রা ৪।৩৫।৪ ॥ [৪২।৬ ; ৪৩] ॥ ◦ দিগ্‌বিজয়। সমগ্র পৃথিবীজয় ॥ এ আমার শরীরের শিরায় শিরায় / যে প্রাণ-তরঙ্গমালা রাত্রিদিন ধায় / সেই প্রাণ ছুটিয়াছে বিশ্বদিগ্‌বিজয়ে, নৈবেদ্য ৮।২৭।১৭ ॥ [৪৩] ॥ ◦ দৈহিক। সমস্ত দেহ সম্বন্ধীয় ॥ 'স্বদৈহিক' দ্র.। মা-ধর্ম ২০। ৩৭৫।৩ ॥ [২০।৪৩ ; ৪৩] ॥ ◦ পাবন। সকল-পবিত্রকারী ॥ বিশ্বপাবন মৃত্যু আজ স্বয়ং সেই মহৎজীবনকে আমা-দের সম্মুখে উদ্‌ঘাটন করে দাঁড়িয়েছেন —শান্তি-নি ১৪।৩১২।১৬ ; এতক্ষণে তোমার দেহে আমার দেহে / বইল সে বিশ্বপাবনধারা। পুনশ্চ ১৬।১১১। ২২ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ পালক। ঈশ্বর ॥ এই শ্মশানের মাঝে শক্তির সাধনা / তব আরাধনা নহে হে বিশ্ব-পালক। নৈবেদ্য ৮।৫৩।৯ ॥ [৪২।৫ ; ৪৩] ॥ ◦ প্লাবিনা। (স্ত্রী)। বিশ্ব-প্লাবনকারিণী ॥ মাগো একবার ঝংকারো বীণা, / ধরহ রাগিণী বিশ্ব-প্লাবিনা / অমৃত-উৎস-ধারা—সো-তরী ৩।১১৮।১৫ ॥ তু. ত্রিভুবনবিপ্লাবিনী—চিত্রা ৪।৭৬।২৩ ॥ [২০।৭৫ ; ৪৩] ॥ ◦ বিরহিত। বিশ্ব থেকে বিচ্ছিন্ন ॥ কেবল বিশ্ববিরহিত শকুন্তলার নিয়ম-সংযত ধৈর্যগম্ভীর অপরিমেয় দুঃখ আমাদের মানসনেত্রের সম্মুখে ধ্যানা-সনে বিরাজমান। প্রাচীন·সা ৫।৫৩২। ১৮ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ ভূমীন। অনু. universal. নিজের মধ্যে সর্বকালীন বিশ্বভূমীন মনুষ্যধর্মের উপলব্ধিই সাধুতা, হীনতা সেই মহামানবের উপলব্ধি থেকে বিচ্যুত হওয়া। মা-ধর্ম ২০।৩৮৭।৯ ; নিম্নসপ্তক থেকে উচ্চ-সপ্তক পর্যন্ত উদারা মুদারা তারা নানা পর্যায়ের জন্মমূঢ়তা আছে ব'লেই যেমন জ্ঞানের বিশ্বভূমীন সম্পূর্ণতায় অশ্রদ্ধা করা যায় না, সৌন্দর্যের আদর্শ সম্বন্ধেও তেমনি। ৩৯৬।২৫ ; আমি যে পরিমাণে পূর্ণ অর্থাৎ বিশ্বভূমীন সেই পরিমাণে আপন করেছি তাঁকে, ঐক্য হয়েছে তাঁর সঙ্গে। ৪৩০।৪ ॥ তু. বিশ্বভৌমিক

[২০।২৮; ৪২; ৪৩]॥ • ভৌতিক। সকলভূতসম্বন্ধীয়॥ বিশ্বভৌতিক শক্তিকে আয়ত্ত করে পরিমিত দেহের কর্মশক্তিকে পরিপূর্ণ করেছে, মা-ধর্ম ২০।৩৯৯।১১॥ [২০।৪৩; ৪৩]॥ • ভৌমিক। নিখিলজগৎসম্বন্ধীয়, অনু. universal. যে ভোগ মানুষের যোগ্য তা সকলকে নিয়ে, তা বিশ্বভৌমিক, তা মানুষের সাহিত্যে আছে, শিল্পকলায় আছে, তাই প্রকাশ পায় মানুষের সংসারযাত্রায় তার হৃদয়ের আতিথ্যে। মা-ধর্ম ২০।৪০৯।৬॥ • ভৌমিকতা। অনু. universality. এক সময়ে যে আনুষ্ঠানিক ধর্ম কর্মকাণ্ড আকারে প্রধান হয়ে উঠেছিল অন্য সময়ে সে জ্ঞানের প্রাধান্য স্বীকার করে বিশ্বভৌমিকতা বরণ করেছে। কালান্তর ২৪।৪৫৮।১-২॥ তু. বিশ্বভূমীন॥ [২০।৩৩; ২০।৪৩; ৪২; ৪৩]॥ • মনা। সকলকে বরণ করার মত মন যার; উদারচেতা॥ এরা 'বিশ্বকর্মা'; অতএব এদের বিশ্বমনা হওয়া চাই। রা-চিঠি ২০।৩০৫।১৩॥ [২৮; ৪৩]॥ • মানব। পৃথিবীর মানবসমাজ॥ প্রত্যেক জাতিই বিশ্বমানবের অঙ্গ। বিশ্বমানবকে দান করিবার, সহায়তা করিবার সামগ্রী কী উদ্ভাবন করিতেছে, ইহারই সদুত্তর দিয়া প্রত্যেক জাতি প্রতিষ্ঠালাভ করে। আত্মশক্তি ৩।৫৪৯।১,১; য়ুরোপ কতকগুলি প্রাকৃতিক সুবিধাবশত যে বিশেষ প্রকারের উন্নতির অধিকারী হইয়াছে আমরা যদি ঠিক সেই প্রকার উন্নতির জন্য ব্যাকুল হইয়া উঠি তবে, নিজেকে ব্যর্থ ও বিশ্বমানবকে বঞ্চিত করিব। আত্মশক্তি ৩।৬২৬।১৪; বিশ্বমানব সেই অংশে দরিদ্র। ১৭; উৎকট অনুকরণের দ্বারা সেই প্রভেদকে দূর করিয়া দেওয়া যে কেবল অসম্ভব তাহা নহে, দিলে তাহাতে বিশ্বমানবের ক্ষতি হইবে। ২২; মানব বিশ্বমানবের মধ্যে আপনাকে ব্যক্ত করিবার জন্য, ব্যষ্টি সমষ্টির মধ্যে আপনাকে উপলব্ধি করিবার জন্য নিজেকে লইয়া কেবলই ভাঙাগড়া করিতেছে—সাহিত্য ৮।৩৮৫।১৯; ভারতবর্ষে যে-কেহ আছে, যে-কেহ আসিয়াছে, সকলকে লইয়াই আমরা সম্পূর্ণ হইব—ভারতবর্ষে বিশ্বমানবের একটি প্রকাণ্ড সমস্যার মীমাংসা হইবে। রাজাপ্রজা ১০।৪৮৩।৫; বিশ্বমানবের জ্ঞানের সাধনা প্রেমের সাধনা কর্মের সাধনা মানুষকে গ্রহণ করতে হয়েছে। শান্তি-নি ১৬।৩৯৬।১৭; অন্তরে অন্তরে জীবমানব বিশ্বমানবে প্রসারিত, সেই দিকে সে সুখ চায় না, সে সুখের বেশি চায়, সে ভূমাকে চায়। মা-ধর্ম ২০।৩৮৩।৩; জীবমানব কেবলই তার অহং-আবরণ মোচন ক'রে আপনাকে উপলব্ধি করতে চাচ্ছে বিশ্বমানবে। ৪১৫।২৩; বিশ্বমানবের চিদাকাশ এমনি করিয়াই বর্ণবৈচিত্র্যে সুন্দর হইয়া উঠিতেছে। প-সঞ্চয় ২৬।৫২৩।১৩; সে যখন একদিন হাট করিতে বাহির হইয়াছিল তখন বিশ্বমানবের মধ্যে সে আপনার

সফলতা চায় নাই। আত্ম-প ২৭। ১৯২।১৬; আমাদের চিত্ত আছে, সেও আপনার একটি বড়ো মিল চায়। এই মিলটা বিশ্বপ্রকৃতির ক্ষেত্রে সম্ভব নয়, বিশ্বমানবের ক্ষেত্রেই সম্ভব। ২১৮।১৯; বিশ্বমানবের ইতিহাসকে যে একজন চিন্ময় পুরুষ বাধাবিঘ্ন ভেদ করে দুর্গম বন্ধুর পথ দিয়ে চালনা করছেন এখানে তাঁরই কথা দেখি। ২১৯।২৩; আজকার দিনে বিশ্বমানবকে আপনার বলে স্বীকার করবার সময় এসেছে। বিশ্ব-ভা ২৭। ৩৮২।২৮; য়ুরোপে এমন অনেক নাস্তিক আছেন যাঁরা বিশ্বমানবের উপলব্ধির দ্বারা তাঁদের কর্মকে মহৎ করে তোলেন—তাঁরা দূর কালের জন্যে প্রাণপণ করেন, সর্বদেশের জন্যে। চিঠি ৯।৫৬।২৩; বৌদ্ধযুগে ভারতবর্ষ যেই সর্বমানবের বিশ্বমানবের শক্তিকে ডাক দিয়েছে, অমনি আশ্চর্য ফললাভ করেছে, র-র ১৪।৮১৩।১৯ ॥ তু. বিশ্বমানুষ; মহামানব; মহামানুষ [৪২।৬; ৪৩] ॥ ০ .মানবমন। জগতের সহিত মনের যে সম্বন্ধ মনের সহিত সাহিত্যকারের প্রতিভার সেই সম্বন্ধ। এই প্রতিভাকে বিশ্বমানবমন নাম দিলে ক্ষতি নাই। জগৎ হইতে মন আপনার জিনিস সংগ্রহ করিতেছে, সেই মন হইতে বিশ্বমানবমন পুনশ্চ নিজের জিনিস নির্বাচন করিয়া নিজের জন্য গড়িয়া লইতেছে। সাহিত্য ৮।৩৫২। ১২, ১৩ ॥ [৪২।৬; ৪৩] ॥ ০ মানুষ। পৃথিবীর মানব সমাজ ॥ ওদের সভ্যতা চামড়ার উপরকার সাদা পালিশ পর্যন্ত, বিশ্বমানুষের ভিতরকার লাল রক্তধারা পর্যন্ত পৌঁছয় নি। ঘরে ৮। ২৩০।৮ ॥ তু. বিশ্বমানব; মহামানব ॥ [৪২।৬; ৪৩] ॥ ০ মোহন। সকল বিভ্রান্তিকর। ভুবনমোহন ॥ তোমার ভুবন মাঝে ফিরি মুগ্ধসম / হে বিশ্বমোহন নাথ। নৈবেদ্য ৮।৩১।২ ॥ [৪২।৫; ৪৩] ॥ ০ম্বহ। অনু. omnibus. মোটর-রথ, মোটর-বিশ্বম্বহ (অম্নিবাস), মোটর-মালগাড়ি লণ্ডনের নাড়ীতে নাড়ীতে শতধারায় ছুটিয়া চলিতেছে। প-সঞ্চয় ২৬।৫১৪। ৩০ ॥ [৪২; ৪৩] ॥ ০ ম্ভরিতা। পরার্থপরতা ॥ পাপ পুণ্যে পরিণত হইতেছে, আত্মম্ভরিতা বিশ্বম্ভরিতার দিকে ব্যাপ্ত হইয়া পড়িতেছে। আলোচনা অ-২।২৩।৯ ॥ [২০।৩৩; ২৮; ২৯; ৪৩] ॥ ০ লক্ষ্মী। বিশ্বের শ্রী ॥ সত্যকে সুন্দর ও সুন্দরকে মহান বলে জানবার অনুভূতি সহজ নয়। আমরা অনেক জিনিসকে বাদ দিয়ে, অনেক অপ্রিয়কে দূরে রেখে, অনেক বিরোধকে চোখের আড়াল করে দিয়ে নিজের মনোমত একটা গণ্ডির মধ্যে সৌন্দর্যকে অত্যন্ত সৌখিন-রকম করে দেখতে চাই। তখন বিশ্বলক্ষ্মীকে আমাদের সেবাদাসী করতে চেষ্টা করি; সেই অপমানের দ্বারা আমরা তাঁকে হারাই এবং আমাদের কল্যাণকে সুদ্ধ হারিয়ে ফেলি। শান্তি-নি ১৬।৩৮৪।৮; বিশ্বলক্ষ্মী তাঁর অন্দরের দ্বারের কাছে রোজই দাঁড়িয়ে থাকেন,

ভা-পত্রা ১০৯।৮ ॥ [৪৩; ৪৪] ॥ • লোক। পৃথিবী ॥ বসন্তবিহ্বল বন-ভূমির স্থলে আনন্দনিমগ্ন বিশ্বলোককে দাঁড় করাইয়াছেন, প্রাচীন-সা ৫।৫১৮। ১৪; অপরিমিত মানসকে প্রীতিভাবে মৈত্রীভাবে বিশ্বলোকে ভাবিত করে তোলাকে ব্রহ্ম বিহার বলে। শান্তি-নি ১৪।৩৯৩।৩০; মোর লাগি করিয়ো না শোক, / আমার রয়েছে কর্ম, আমার রয়েছে বিশ্বলোক। মহুয়া ১৫। ১০১।১১; রামানন্দ বললেন, 'প্রভা-তেই যাব এই সীমা ছেড়ে, / দেব আমার অহংকার দূর করে তোমার বিশ্বলোকে।' পুনশ্চ ১৬।১০২।২; জলস্থল-আকাশ-আলোকের সম্বন্ধসূত্রে বিশ্বলোকে আমাদের যে-প্রকাশ সেই তো আমাদের একমাত্র প্রকাশ নয়। সা-পথে ২৩।৪৬৯।১৬ ॥ [৪৩; ৪৪] ॥ • সংস্থিতি। বিশ্বতন্ত্র ॥ বিরাট বিশ্ব-সংস্থিতির অণুমাত্র স্থানে তার অব-স্থান। বিশ্ব-প ২৫।৩৮৭।১১ ॥ [৪৩] ॥ • সাধারণ। সর্বসাধারণ ॥ এই কারণে এই শ্রেয়ের পথে তাঁরা বিশ্বসাধারণকে আহ্বান করতেই পারতেন না— শান্তি-নি ১৫।৪৯৬।১৭; কেননা সম্মিলিত শিক্ষারই যোগে এরা সম্মি-লিত মনকে বিশ্বসাধারণের কাজে সফল করতে চায়। রা-চিঠি ২০।৩০৫। ১৩ ॥ [৪৩; ৪৪] ॥ • সাহিত্য। অনু. comparative literature. বিশ্বসাহিত্য, সাহিত্য ৮।৩৭২ পৃ., প্রবন্ধের নাম; আমার উপরে যে আলোচনার ভার দেওয়া হইয়াছে ইংরাজিতে আপনারা তাহাকে Comparative Literature নাম দিয়াছেন। বাংলায় আমি তাহাকে বিশ্বসাহিত্য বলিব। ৩৮৫।৯; তেমনি সাহিত্যের মধ্যে মানুষ আপনার আনন্দকে কেমন করিয়া প্রকাশ করিতেছে, এই প্রকাশের বিচিত্রমূর্তির মধ্যে মানুষের আত্মা আপনার কোন্ নিত্যরূপ দেখাইতে চায়, তাহাই বিশ্বসাহিত্যের মধ্যে যথার্থ দেখিবার জিনিস। ২৭; ৩৮৭।৯; সেই গ্রাম্য সংকীর্ণতা হইতে নিজেকে মুক্তি দিয়া বিশ্বসাহিত্যের মধ্যে বিশ্বমানবকে দেখিবার লক্ষ্য আমরা স্থির করিব, প্রত্যেক লেখকের রচনার মধ্যে একটি সমগ্রতাকে গ্রহণ করিব এবং সমগ্রতার মধ্যে সমস্ত মানুষের প্রকাশ চেষ্টার সম্বন্ধ দেখিব, এই সংকল্প স্থির করিবার সময় উপস্থিত হইয়াছে। ১৫; ১৯; যাঁহারা বিশ্বসাহিত্যের পাঠক তাঁহারা সাহিত্যের ভিতর দিয়া সেই রাজপথটির অনুসরণ করিয়া সমস্ত মানুষ হৃদয় দিয়া কী চাহিতেছে ও হৃদয় দিয়া কী পাইতেছে, সত্য কেমন করিয়া মানুষের কাছে মঙ্গল-রূপ ও আনন্দরূপ ধরিতেছে, তাহাই সন্ধান করিয়া ও অনুভব করিয়া কৃতার্থ হইবেন। ৩৯৫।১২-১৩। [৪২; ৪৩] ॥

বিশ্বাস / কাড়্। সং-ধা। প্রত্যয় আক-র্ষণ কর্ ॥ কিন্তু গল্পই লোকের বিশ্বাস কাড়িবার জন্য সাবধান হইয়া চলে, সত্যের সে দায় নাই বলিয়া সত্য

অদ্ভুত হইতে ভয় করে না। চতুরঙ্গ ৭।৪৩২।১০ ॥ [৩৬।১] ॥ • ভাঙ্‌। সং-ধা। প্রত্যয় নষ্ট কর্‌ ॥ পিপাসার জলপাত্র নিয়েছে সে/মুখ হতে, কত-বার ছলনা করেছে হেসে হেসে,/ভেঙেছে বিশ্বাস, অকস্মাৎ ডুবায়েছে ভরা তরী/তীরের সম্মুখে নিয়ে এসে, —পূরবী ১৪.৯৩।৭; ওই ছেলের যে রাজ চক্রবর্তীর লক্ষণ আছে এ বিশ্বাস আমার ভেঙে যাচ্ছে। মুক্তধারা ১৪। ১৯৩।১৯ ॥ [৩৬।১] ॥ • ঘাতী। প্রত্যয় ভঙ্গকারী ॥ "আমরা মিত্র," এই বিশ্বাসঘাতী উত্তর আসিল। অনু. অ-২।৫৯৮।২৫; যে রাজা বিশ্বাসঘাতী জননীর কাছে,/তার সাথে বিশ্বাসের বন্ধন কোথায়? বিসর্জন ২।৩০৯।২৩; ভূপতির নিকটে ধরা পড়িবার লজ্জা ভুলিয়া গিয়া বিশ্বাসঘাতী অমলের উপর তাহার মনে মনে অত্যন্ত রাগ হইতে লাগিল। গল্প ২২।২৩০।৬ ॥ • ঘাতিনী। (স্ত্রী)। ডাকিনী, ওর সঙ্গে পরামর্শ চলছে। বিশ্বাসঘাতিনী! রক্তকরবী ১৫।৩৯৭।২৯ ॥ [২০।৯; ৪৩; ৪৪] ॥ • পরতা। বিশ্বাসপরায়ণতা ॥ যে স্বদেশাভিমান আমরা পশ্চিমের কাছ থেকে ধার করে নিয়েছি তারই মধ্যে রাজ্যবাণিজ্যগত সম্পদের প্রতি একান্ত বিশ্বাসপরতায় অশুচিতা রয়ে গেছে। বিশ্ব-ভা ২৭।৩৭৯।১৪ ॥ [২০। ৩৩; ৪৩] ॥ • মুগ্ধতা। অনু. credulity. তখনই মিথ্যাকে ঠেকাইয়া রাখা যায় না; কল্পনাকে সংযত করা অসাধ্য হয়, তখনই মানুষের বিশ্বাস-মুগ্ধতা লুব্ধ হইয়া উঠিয়া কোথাও আপনার সীমা দেখিতে পায় না; সঞ্চয় ১৮।৩৮১।২৯ ॥ [২০।৩৩; ৪২; ৪৩] ॥

বিষয়কর্ম ফাঁদ্‌। সং-ধা। বিষয়কর্ম বিস্তার কর্‌ ॥ ব্রহ্ম ধন্য—তিনি সর্ব-দেশে, সর্বকালে, সর্বজীবে ধন্য—তিনি কোনো দলের নহেন, কোনো সমা-জের নহেন, কোনো বিশেষ ধর্ম-প্রণালীর নহেন তাঁহাকে লইয়া ধর্মের বিষয়কর্ম ফাঁদিয়া বসা চলে না। ধর্ম ১৩।৩৮৩।১৯ ॥ [৩৬।১] ॥

বিসর্জিয়া। না-ধা। বিসর্জন ক'রে ॥ সেই বীর রাজার কুমার বাসনারে বলি দিয়া বিসর্জিয়া সর্ব আপনার/বর্তমানকাল হতে নিষ্ক্রমিলা নিত্য-কাল-মাঝে/অনন্ত তপস্যা বহি মানু-ষের উদ্ধারের কাজে/অহমিকা-বন্দী-শালা হতে। পরিশেষ ১৫।৩১১।১৪ ॥ • ছিনু। না-ধা। বিসর্জন করে-ছিলাম ॥ বিজয়ের তরে আমি/প্রেম বিসর্জিয়াছিনু তুষিতে প্রণয়। বনফুল অ-১।৯৪।১১ ॥ [৬৭] ॥

বিসর্জী। বিসর্জনকারী ॥ কী সম্পূর্ণ আত্মবিসর্জী দৃষ্টিতে তাঁহার মুখের দিকে চাহিয়া রহিল। বউ-হাট ১। ৩৭৭।১৬ ॥ [২০।৯] ॥

বিসর্পিত। অনু. serpentine. যে নূতন জীবনযাত্রার পথে সে পদক্ষেপ করিতে প্রবৃত্ত হইয়াছে তাহা তাহার সম্মুখে অতিদূর বিসর্পিত দুর্গম শৈলপথের মতো প্রত্যক্ষ হইয়া উঠিল। নৌকা-ডুবি ৫।৪০৮।১২-১৩; এই ক্ষীণ

কোলাহলের তলে তলে একটা অস্ফুট ধ্বনিধারা বিসর্পিত— যেন অগ্নিগিরি-নিঃসৃত গদগদকলমুখর পঙ্কস্রোত; পুনশ্চ ১৬।১২৫।২৩; ঘণ্টার পর ঘণ্টা চলেছি অন্তহীন, আলোর-চিহ্ন হীন মাঠের মধ্যে বিসর্পিত পথ দিয়ে। পারস্যে ২২।৪৬৮।২৭॥ তু. পার্বত্য পথ সাপের মতো এঁকেবেঁকে চলেছে; য়ু-ডায়ারি ১।৫৯৮।৩০-৫৯৯।১॥ [১৯, ২০।৪; ২২; ৪১।১]॥ • য়া। না-ধা। বিসর্পিত হয়ে॥ গ্রীষ্মরিক্ত অবলুপ্ত / নদীপথে অকস্মাৎ প্লাবনের দুরন্তধারায় বন্যার প্রথম নৃত্য শুষ্কতার বক্ষে বিসর্পিয়া ধায় যথা শাখায় শাখায় সেইমতো জাগরণ / শূন্য আঁধারের গূঢ় নাড়ীতে নাড়ীতে—প্রান্তিক ২২। ৫।১৩॥ [৩৭]॥

বিস্তার কর্। সং-ধা। ছড়া॥ তাঁদের মধ্যে কি অনিষ্ট বিস্তার করেছেন তা আপনারা জানেন না; গোরা ৬। ৪০৭।২৯॥ [৩৬]॥

বিস্ত্রীক। স্ত্রীছাড়া॥ আমাদের দেশে বিস্ত্রীক ধর্মের কোনো মানে নেই। যাত্রী ১৯।৫২৩।:৬॥ [২২; ২৮; ২৯]॥

বিস্ফা/রক। প্রসারক॥ ক্লিয়োপাট্রার বিলাসকক্ষে বীণা বাজিতেছে, দূরে সমুদ্রতীর হইতে ভৈরবের সংহারশৃঙ্গ-ধ্বনি তাহার সঙ্গে এক সুরে মন্দ্রিত হইয়া উঠিতেছে। আদি ও করুণ রসের সহিত কবি ঐতিহাসিক রস মিশ্রিত করিতেই তাহা এমন একটি চিত্তবিস্ফারক দূরত্ব ও বৃহত্ত্ব প্রাপ্ত হইয়াছে। সাহিত্য ৮।৪৫০।১২॥ [২০।৮]॥ • রতা। প্রসারতা॥ গোরা এবং আনন্দময়ীর জন্য বিনয়ের মনে যত বেদনাই থাক্, আজ ললিতার অতিসন্নিকট অস্তিত্ব তাহাকে এমন আনন্দ দিতে লাগিল—এমন একটা বিস্ফারতা, সমস্ত সংসারের মধ্যে এমন একটা বিশেষ গৌরব, নিজের সত্তার এমন একটা বিশিষ্ট স্বাতন্ত্র্য অনুভব করিতে লাগিল যে তাহার মনের বেদনাটা মনের নীচের তলাতেই রহিয়া গেল। গোরা ৬।৩০৭।২৮॥ [২০।৩৩]॥ • রি। না-ধা। বিস্ফারিত ক'রে॥ আঁচল গিয়াছে খ'সে, অবাক্ রয়েছে ব'সে / বিস্ফারি পথিক-পানে যুগল নয়ন। বনফুল অ-১।৬০। ১২॥ • রিয়া। না-ধা। বিস্ফারিত ক'রে॥ বিস্ফারিয়া নেত্রদ্বয় পথিক অবাক্ রয়, / বিস্ময়ে দাঁড়ায়ে আছে ছবির মতন। বনফুল অ-১।৫৮।৫॥ [৩৭]॥

বিস্ফুরিল। না-ধা। বিস্ফুরিত হল॥ আনন্দের আন্দোলনে ঘনঘন বহে শ্বাস, / অষ্ট নেত্রে বিস্ফুরিল জ্যোতি। প্রভাত-সং ১।৮৩।২২॥ [৩৭]॥

বিস্ময়/দৃষ্টিপাত। অবাকদৃষ্টি॥ দেশের কাব্যে, গানে, ছড়ায়, প্রাচীন মন্দিরের ভগ্নাবশেষে, কীটদষ্ট পুঁথির জীর্ণ পত্রে, গ্রাম্য পার্বণে, ব্রতকথায়, পল্লীর কৃষিকুটিরে পরিষৎ যেখানে স্বদেশকে সন্ধান করিবার জন্য উদ্যত হইয়াছেন সেখানে বিদেশী লোকে কোনোদিন বিস্ময়দৃষ্টিপাত করে না, আত্মশক্তি ৩।৫৯২।২১॥ [৪৪]॥ • রস। বিস্ময়-

সঞ্জাত হল॥ অভ্যাসের মোহ মনের সেই কুয়াশা। অনির্বচনীয়কে সে আড়াল করে, বিস্ময়রসকে সে শুকিয়ে ফেলে। যাত্রী ১৯।৪১২।১৮॥ [৪৪]॥

বিস্মৃতি/লোক। অনু. oblivion. এই জন্যেই বিধাতা অধিকাংশ মতকেই বিস্মৃতিলোকে নির্বাসন দিয়া থাকেন, সেখানে কাহারও স্থানাভাব নাই। বিচিত্র-প্র ৫।৪৬২।১॥ [৪২ ; ৪৪]॥ • শক্তিশালী। বিস্মরণের শক্তি যার আছে॥ আমার মতো অসাধারণ বিস্মৃতিশক্তিশালী লোক একদিনের কথিত বাণীকে অন্যদিনে যথাযথরূপে অনুলেখনে অক্ষম। গ্রন্থ-প ২৩।৫৫৪। ১৬॥ [৪৪]॥

বিহ/রিছে। না-ধা। বিহার করছে॥ বিহরিছে সমীরণ, কুহরিছে পিকগণ, কড়ি-কো ২।৪৪।১২॥[৩৭]॥ • সিত। মৃদুহাস্যযুক্ত॥ সেই মেয়ে/নহে বিংশ-শতকিয়া/ছন্দোহারা কবিদের ব্যঙ্গ-হাসি-বিহসিত প্রিয়া। সানাই ২৪। ১২৪।৩; তব মধুরমুখভাতি-বিহসিত প্রেম-বিকশিত অন্তরে—গীত ১।১২৯। ১৪॥ [১০ ; ২২]॥

বীক্ষণ কর্। সং-ধা। অবলোকন কর্॥ আঁধার ঘোমটা তুলি প্রকৃতি নয়ন খুলি/চারি দিক ধীরে যেন করিছে বীক্ষণ—বনফুল অ-১।৬২।২৪; নীরদে আমাতে চড়ি প্রদোষতারায়/অস্ত-গামী তপনেরে করিব বীক্ষণ, ১১১। ২০॥ [৩৬।১]॥

বীজনপরায়ণ। ব্যজনরত॥ এই বীজন পরায়ণ গ্রীষ্মকাতর মেঘমূর্তিটির প্রতি কালীপদর অত্যন্ত লোভ জন্মিল। গল্প ২২।৩৮১।১১॥ [৪৪]॥

বীণাচার্য। বীণার ওস্তাদ॥ সন্ন্যাসী। সুরসেন! বীণাচার্য! শারদোৎসব ৭।৩৯৮।১১॥ তু. বীনকার॥ [৪২।১]॥

বীথিকা। পঙ্ক্তি। অনু. column. সংবাদবীথিকা। অনু. News column. তার ঘোষণার তরঙ্গ খবরের কাগজের সংবাদবীথিকায় উদ্‌বেল হয়ে উঠেছে। সা-পথে ২৩।৪৪৯।২॥ [১৫ ; ৪২]॥

বীনকার। বীণাবাদক॥ তোমার বীণায় সব তার বাজে,/ওহে বীনকার, চিত্রা ৪।১১১।১৫; শারদোৎসব ৭।৩৯১।১৮; ঋণশোধ ১৩।২২২।১৭, ১৮; ২২৩।১৫; ২২৭।১২; কাল কৃষ্ণাএকাদশীর নিভৃত রাত্রের নিবিড় অন্ধকারকে পূর্ণ করে সেই বীনকার তাঁর রম্য বীণা বাজা-চ্ছিলেন; শান্তি-নি ১৩।৪৮৬।২৯; আমি যখন সুপ্তিতে অচেতন থাকব তখনও সেই জাগ্রত বীনকারের নিশীথ রাত্রের বীণা বন্ধ হবে না—৪৮৭।৩; পূরবী ১৪।১৪০।৫, ২২; ১৪১।১৪; ১৪২।৫॥ [১০]॥

বীভৎসা। (স্ত্রী)। ক্রূরতা॥ মহাকাল-সিংহাসনে-/সমাসীন বিচারক, শক্তি দাও, শক্তি দাও মোরে,/কণ্ঠে মোর আনো বজ্রবাণী, শিশুঘাতী নারীঘাতী/কুৎসিত বীভৎসা-'পরে ধিক্কার হানিতে পারি যেন/নিত্যকাল রবে যা স্পন্দিত লজ্জাতুর ঐতিহ্যের/হৃৎস্পন্দনে, প্রান্তিক ২২।১৯।১৩॥ [১০ ; ২০। ৭৫]॥

বীর্যমন্ত। বীর্যবান॥ কামিনীর/ছলা-কলা মায়ামন্ত্র দূর করে দিয়ে/উঠিয়া দাঁড়াই যদি সরল উন্নত/বীর্যমন্ত অন্তরের বলে, চিত্রাঙ্গদা ৩।১৯৫।১৩॥ [২০।৬৯]॥

বুদ্‌বুদিয়া। না-ধা। বুদ্‌বুদ্ ক'রে॥ আবেশে মন্থর কণ্ঠে গদ্‌গদ সে প্রার্থনা জানায়,/আলোকবঞ্চিত তার অন্তরের কানায় কানায়/দুষ্ট ফেন উঠে বুদ্‌-দিয়া,—মহুয়া ১৫।৫৫।১৫; চেনাশোনা হাসি-আলাপ মদের ফেনার মতো/বুদ্‌বুদিয়া ওঠে আবার গভীরে হয় গত। আ-প্রদীপ ২৩।১০৫।১২॥ [৩৭]॥

বুভুক্ষিত। ক্ষুধিত॥ চিরদিন বুভুক্ষিত প্রাণহুতাশন/আমারে করিছে ছাই প্রতি পলে পলে, কড়ি-কো ২।৯৯।২৩; আমাদের পরমাত্মীয়দিগকে বুভুক্ষিত দেখিয়াও সে বিদ্যা পরিবেশন করিবার শক্তি যদি আমাদের না থাকে—সাহিত্য ৮।৫২৫।২৩॥ [২০।১৮]॥

বুল্। ধাতু-বেড়া॥ বিজনযমুনাকূলে বিকশিত নীপমূলে/কাঁদিয়া পরান বুলে বিরহব্যথায়। মানসী ২।১৫৭।২; আজ বসন্তে বকুল ফুলে/যে গান বায়ু বেড়ায় বুলে/কাল সকালে যাবে ভুলে—/কোথায় বাতাস, কোথায় সে ফুল! ক্ষণিকা ৭।২২০।৬॥ [৩৪]॥

বুলা। ধাতু—ডাকা॥ ভিক্ষায় কাজ নাই, এখন কুত্তা বুলাইয়া লইলে বাঁচি। শব্দতত্ত্ব ১২।৫৬৪।২২॥ তু. আমার ভিক্ষায় কাজ নেই এখন কুত্তাটা একটু সরলে বাঁচি। চিঠি ৫।১৯৪।৭॥ [১০]॥

বুলি-চাপা। বুলিতে চাপা॥ সবাই মিলে মনটাকে যেন বুলি-চাপা দিয়ে রেখেছে। তা-দেশ ২৩।১৬২।৯॥ [৪৪]॥

বৃষচক্ষুলণ্ঠন। অনু. bull's eye lantern. যেখানে কৃষ্ণপক্ষ ও শুক্লপক্ষের মাঝখানে মহালোভ ও মহাসমুদ্রের ব্যবধান সেখানে অমাবস্যার তরফে বিদ্যাস্বাস্থ্যসম্মানসম্পদের কৃপণতা ঘুচতে চায় না, অথচ নিশীথরাত্রির চৌকিদারদের হাতে বৃষচক্ষু লণ্ঠনের আয়োজন বেড়ে চলে। রা-চিঠি ২০।৩৩৫।১৩ ১৪॥ তু. একচক্ষুলণ্ঠন; গবাক্ষলণ্ঠন॥ [৪২]॥

বৃষ্টি। বর্ষণ॥ সংসারে উপদেশের বোল অজস্র বৃষ্টি হয় বটে, কিন্তু অনেক স্থলেই তাহা হইতে অঙ্কুর বাহির হয় না, সমস্ত মাটি হইতে থাকে, আত্ম-শক্তি ৩।৬০০।৫॥ [১৩]॥

বৃহৎ/ঘর। বিশাল কক্ষ॥ জনশূন্য বৃহৎঘরে অনাবশ্যক ঐশ্বর্যের মধ্যে শ্যামসুন্দরের বিগ্রহটিকে লইয়া যিনি নারীহৃদয়ের সমস্ত অতৃপ্ত আকাঙ্ক্ষা প্রশান্ত ধৈর্যের সহিত মিটাইতেছেন, আ-সাহিত্য ৯।৪৯৩।২৮॥ [৪৪]॥

○ আংশিক। অনু. majority. ন্যূনাংশিক বৃহদাংশিককে শোষণ করে বড়ো হতে চায়; তাতে ক্ষুদ্র-বিশিষ্টের স্ফীতি ঘটে, বৃহৎসাধারণের পোষণ ঘটে না। স-নীতি ২৭।৪৬৯।২১; এই কারণে বৃহদাংশিকের উপর ন্যূনাংশিকের পারাশিত্য তাদের নিজের দেশেও বড়ো হয়ে উঠেছে।

৪৭।১।২৫ ॥ তু. বহুসংখ্যক—স-নীতি ২৭।৪৭১।১৩ ॥ [২০।৪৩ ; ৪২] ॥

বেগুজন। গুরুত্ববোধহীন ॥ তার মধ্যে বেহিসাবী ও বেগুজনের মানুষ প্রায় দেখা যায়। র-র ১৩।২৭।১৩ ॥ [২২।২] ॥

বেগনি-পেরোনো আলো। অনু. ultraviolet ray. দ্বৈপায়ন পণ্ডিতের দল ঘাসের থেকে সবুজ সার বের করে নিয়ে সূর্যের বেগ্‌নি-পেরোনো আলোয় শুকিয়ে মুঠো মুঠো নাকে ঠুসছেন। সে ২৬।১৯১।২২-২৩ ; ইতিহাসের সেই বেগ্‌নি-পেরোনো আলোতেই মানুষের সত্যযুগের সৃষ্টি। ২৮৭।১৬ ॥ [৪২] ॥

বেগমান। বেগশালী ॥ এই উপলক্ষ্যে বর্তমান যুগের বেগমান চিত্তের সংস্রব ঘটল বাংলাদেশে। সা-পথে ২৩।৫২০। ২৬ ॥ অন্যত্র — বেগবান — সা-পথে ২৩।৫২১।১৯ ॥ [২০।৩৮] ॥

বেছন্দ। ছন্দ-হীনতা ॥ আমরা বেছন্দ চাই বেপরোয়া। সে ২৬।২৭৫।১৩ ॥ [২২।২ ; ৪২।৩] ॥

বেঠিকানা। ঠিকানাহীনতা ॥ বেঠিকানা তব/আলাপ শব্দভেদী/দিল এ বিজনে /আমার মৌন ছেদি। প্রহাসিনী ২৩। ২০।১ ॥ [২২।২] ॥

বেণুকা। (স্ত্রী)। ছোটো বাঁশি ॥ দখিন-হাওয়ায় ছড়িয়ে গেল গোপন রেণুকা। / গন্ধে তারি ছন্দে মাতে কবির বেণুকা। গীত ২।৫০৩।২০ ॥ [২০।২৫ ; ২০।৭৫] ॥

বেতস। লতা বিশেষ (বয়সা)। বেণু (বনঝাপড়া) ॥ এই ক্ষণিকের পাতার কুটিরে / প্রদীপ আলোকে এসো ধীরে ধীরে, / এই বেতসের বাঁশিতে পড়ুক / তব নয়নের পরসাদ / -ক্ষমা করো যত অপরাধ। ক্ষণিকা ৭।৩২৭।৩ ॥ [১৫] ॥ দ্র. বিদ্যানিধি আলোচিত 'বেতস-লতা'। প্রবাসী ৪৮ বর্ষ ১০ম সংখ্যা।

বেতারবার্তিক। অনু. radio officer. এক কোণে বেতারবার্তিক কানে ঠুলি লাগিয়ে কখনো কাজে কখনো ঘুমে কখনো পাঠে মগ্ন। পারস্যে ২২।৪৩৫। ২৮ ॥ [২০।৪৩ ; ৪২] ॥

বেদছাড়া। বেদবহির্ভূত ॥ সৃষ্টিছাড়া বেদছাড়া ধর্ম অভিনব। মালিনী ৪। ১৪১।২৯ ॥ [৪৪] ॥

বেদন। বেদনা ॥ শরমময়ীর পাশে বিজড়িত আধ-ভাষে / আমরা তো শুনাব না প্রাণের বেদন। কড়ি-কো ২।৪৩।১০ ; কোন্‌ ছায়াতে কোন্‌ উদাসী / দূরে বাজায় অলস বাঁশি, / মনে হয় কার মনের বেদন / কেঁদে বেড়ায় বাঁশির গানে। ৭১।২৩ ; যাও তাহাদের কাছে ঘরে যারা আছে / পাষাণে পরান বাঁধিয়া, / গাও তাদের জীবনে তাদের বেদনে / কাঁদিয়া। মানসী ২।২৩৪।২৪ ; তারা অলস বেদন করিবে যাপন / অলস রাগিণী গাহিয়া, ২৩৫।৯ ; কেমন করে শূন্য সেজে / ঢাকা দিলে আপনাকে যে, /সেই খেলাটি উঠল বেজে / বেদনে— /আমার প্রাণের বেদনে। গীতালি ১১। ২২০।১২, ১৩ ; তোমার খোঁজা খোঁজায় মোরে, / তোমার বেদন কাঁদায় ওরে, / আরাম যত করে কোথায় দূর। অরূপ

রতন ১৩।১৯৭।২৩ ; অচিন বেদন আমার ভাষায় / মিশায় যখন রে / আপন গানের গভীর নেশায় / মন কেমন করে। পূরবী ১৪।৩৯।১১ ; রোদন খুঁজে ফিরবে তোমার প্রাণের বেদনখানি, / আমার গানে মিলবে তাহার বাণী ॥ ৬৩।১৫ ; হয়তো তারে দুঃখদিনে / অগ্নি-আলোয় পাবে চিনে, / তখন তোমার নিবিড় বেদন নিবেদনের জ্বালবে শিখা। ৭২।১৭ ; ওগো কোন্‌ বন্ধু তুমি, কোন্‌ সঙ্গী দিতেছ বেদন / বিচ্ছেদের তীর হতে ? ৮৩। ১৩ ; সহজ-সাধন-লব্ধ নহে সে মুগ্ধের নিবেদন, / অন্তরে ঐশ্বর্যরাশি, আচ্ছাদনে কঠোর বেদন। মহুয়া ১৫।৪০।২ ; আমার নিভৃত চিত্তে সে ভাষা সহজে চলে আসে, / মিশে যায় সংগোপনে অন্তরের আভাসে আশ্বাসে / স্বপনে বেদনে, / ধ্যানে মোর করে সঞ্চরণ। বনবাণী ১৫।১২৩।৫ ; দূর ফাগুনের বেদন জাগে / আজ ফাগুনের বাঁশিতে। পরিশেষ ১৫।২৯৮।১ ; তুমি কিছু নিয়ে যাও বেদনা হতে বেদনে— / যে মোর অশ্রু হাসিতে লীন, / যে বাণী নীরব নয়নে। নবীন ২২।৭৯।২৬ ; কখনো বা আল্‌গা-মলাট বইয়ের দাগি পাতায় / হাজারোবার-পড়া লেখায় পুরোনো কোন্‌ লাইন হানত বেদন বিদ্যুতেরই মতো, সানাই ২৪।১০৬।৮ ; দ্বিধায় ছোঁওয়া তোমার মৌনীমুখে / কাঁপতেছিল সলজ্জকৌতুকে / আঁচল-আড়ের দীপের মতো একটুখানি হাসি, / নিবিড় সুখের বেদন দেহে উঠছিল নিশ্বাসি। ১১৮।৮ ; মাটির আড়াল করি ভেদন / স্বর্গলোকের আনে বেদন, / পরান ফেলে ছেয়ে। ১১৯। ১৫ ; আমার একতারাটির একটি তারে গানের বেদন বইতে নারে, / তোমার সাথে বারে বারে হার মেনেছি এই খেলাতে, / তোমার সুরে সুরে সুর মেলাতে। গীত ১।১০।৫ ; যেথায় থাকি যে যেখানে বাঁধন আছে প্রাণে প্রাণে, / প্রাণের টানে টেনে আনে—সেই প্রাণের বেদন জানে না কে। ২৪৯।৮ ; যেন কাহার বচন দিয়েছে বেদন, / যেন কে ফিরে গিয়েছে অনাদরে—গীত ২।৩৬৯।২০ ; মেঘে অধীর আকাশ কেন ডানা-মেলা গরুড় যেন—/পথ-ভোলা এই পথিক এসে পথের বেদন আনল ধরায়। ৪৮৮।২৪ ; শুক্লকোজাগরী নিশায় জয়-জয়ন্তী ধরি, / অমনি মরি মরি / রাহু-লাগার বেদন লাগে পূর্ণিমা-চাঁদায়। ৫৯৭।১৮ ; তারা কেবলি হাসে, কেবলি গায়, হাসিয়া খেলিয়া মরিতে চায়— / না জানে বেদন, না জানে রোদন, না জানে সাধের যাতনা যত। গীত ৩।৭৭৩।৫ ; ওর মনের বেদন থাকবে মনে, প্রাণের কথা ফুটবে না ? ৭৯১। ১০ ; বলো বলো তাঁরে চিনি ভাঙন দিয়ে গড়েন যিনি— / বেদন দিয়ে বাঁধো বীণা আপন-মনে সহজ গানে। ৮৪৭।১৩ ; বেলা যাবে আঁধার হবে, একা ব'সে হৃদয় ভ'রে / আমার বেদনখানি আমি রেখে দেব মধুর ক'রে। ৮৯৪।৭ ; সেবক জনের সেবায় সেবায়,

/প্রেমিক জনের প্রেমমহিমায়, / দুঃখী জনের বেদনে বেদনে, / সুখীর আনন্দে সুন্দর হে, / মস্তক নমি তব চরণ-'পরে। রূপান্তর ১৩৫।৫ ॥ • ডোর। অনেক দিনের অনেক কথা, ব্যাকুলতা, বাঁধা বেদন-ডোরে, / মনের মাঝে উঠেছে আজ ভরে। গীত ১।৯০।১৫ ॥ • ঢালা। অশান্তি আজ হানল এ কী দহন-জ্বালা। / বিঁধল হৃদয় নিদয় বাণে / বেদন-ঢালা। নৃ-চিত্রা ২৫।১৪৫।২ ॥ • নিবেদন। হাসিমুখে নিয়ে যাও যত / বনের বেদননিবেদন। চৈতালি ৫।৫।১৬ ॥ • বাঁশি। হৃদয় আমার প্রকাশ হল / অনন্ত আকাশে। / বেদন-বাঁশি উঠল বেজে / বাতাসে বাতাসে। গীতালি ১১।২৩২।১২ ॥ • ভরা। পশ্চিমে ঐ সৌধছাদে / স্বপ্ন লাগে ভগ্ন চাঁদে, / একলা কে যে বাজায় বাঁশি / বেদনভরা বেহাগ সুরে / মনের মাঝে অনেক দূরে। গীতিমাল্য ১১।১৩০।২৫; চাঁদের আলো চাইবে রাতে বনছায়ার পানে বেদনভরা শুধু চোখের গানে। বলাকা ১২।৬৫।২; তোমার পানে নিবিড় টানের / বেদনভরা সুখ / মনকে আমার রাখে যেন / নিয়ত উৎসুক। পূরবী ১৪।১১৪।১৬; রইল শুধু বেদন-ভরা আশা, / রইল শুধু প্রাণের নীরব ভাষা। পরিত্রাণ ২০।১৫০।১৬ ॥ অন্তর •। মম গম্ভীর অন্তর-বেদনে জাগে কে জাগে। গীতালি ১১।২৯৯। ২৪ ॥ স্নেহ তার আকাশের আলোর মতন / কাননের অন্তরবেদন / দূর করি-বার লাগি / নিত্য আছে জাগি। মহুয়া ১৫।৭৬।৮ ॥ চিত্ত •। কী জানাব চিত্তবেদন, / বোবা হয়ে গেছে যে মন, / তোমার কাছে কোনো কথাই / আর কহে না। গীতাঞ্জলি ১১। ১১৮।১৫ ॥ ফুল-গন্ধ-নিবেদন-বেদন-সুন্দর। ফুল - গন্ধ - নিবেদন - বেদন - সুন্দর / মালতী তব চরণে প্রণতা। নটরাজ ১৮।২১৬।৪ ॥ বজ্র •। তব আহ্বানে যদি কভু মোর / নাহি ভেঙে যায় সুপ্তির ঘোর / বজ্রবেদনে জাগায়ো আমায়, / ফিরিয়া যেয়ো না প্রভু। নৈবেদ্য ৮।১১।৩ ॥ বিজন •। কত কাল ধরে / কত সঙ্গীহীন জন, প্রিয়া-হীন ঘরে, / বৃষ্টিক্লান্ত বহুদীর্ঘ লুপ্ততারা-শশী / আষাঢ় সন্ধ্যায়, ক্ষীণ দীপালোকে বসি / ওই ছন্দ মন্দ মন্দ করি উচ্চারণ / নিমগ্ন করেছে নিজ বিজনবেদন। মানসী ২।২৫৯।২৮ ॥ বিরহ •। আজি কোন্ উপবনে, বিরহবেদনে আমারি কারণে কেঁদে যায়। গীত ২।৪৮২।৬; আঁধারে দুঃখডোরে / বাঁধিল মোরে, / ভূষণ পরালে বিরহবেদন - ঢালা। নবীন ২২।৭৯।৫ ॥ মর্ম •। মর্মবেদন আপন আবেগে / স্বর হয়ে কেন ফোটে না? মানসী ২।২৪৬।১; ছিল মন তোমারি প্রতীক্ষা করি / যুগে যুগে দিনরাত্রি ধরি, / ছিল মর্মবেদনঘন অন্ধকারে— / জন্ম জনম গেল বিরহ-শোকে। শাপমোচন ২২।১০৭।৫ ॥ হৃদয় •। কমলা খুলিবে আজি হৃদয়-বেদন। বনফুল অ-১।৯৩।১২; শোকে হাহাকারে বধির শ্রবণ, শুনিতে না পাই তোমার বচন, / হৃদয়বেদন করিতে

মোচন কারে ডাকি কারে ডাকিতে হে। ৮৩৬।১০॥ স •। ধীরে বও ধীরে বও সমীরণ/সবেদন পরশন/ গৃহ ১৭।১২০।১০॥ • কর্। সং-ধা। ব্যথিত কর্॥ মদন বেদন করে মানস-অন্ত-রূপান্তর ১৭১।১৩॥ [৮; ২০।৭৫; ৩৬।১; ৪৩'॥

বেদনা। অনুভূতি॥ বেদনা অর্থাৎ হৃদয়-বোধ দিয়েই যাঁকে জানা যায় জানো সেই পুরুষকে অর্থাৎ পার্সোন্যালিটিকে। সা-পথে ২৩।৪৪৩।১৯॥ অতিপেলব-বেদনাশীল॥ অত্যন্ত সূক্ষ্ম অনুভূতি-সম্পন্ন॥ অতিপেলববেদনাশীল জীব-কোষগুলি বংশাবলীক্রমে যথাযথ পথে সমষ্টি বাঁধছে জীবদেহে, নানা অঙ্গ-প্রত্যঙ্গে; নিজের ভিতরকার উদ্যমে জানি না কী করে দেহক্রিয়ার এমন আশ্চর্য কর্তব্যবিভাগ করছে। বিশ্ব প ২৫।৪১৩।৮॥ আনন্দ •। সকালের সেই শিশিরের উপর সোনার আলো আমার হৃদয়ে নিবিড় গভীর আনন্দ-বেদনার সঞ্চার করেছে। বিশ্ব-ভা ২৭। ৩৬৩।২১॥ চেতনাবেদনাবদ্ধ॥ শুধু নীরবে ভুঞ্জন/এই সন্ধ্যাকিরণের সুবর্ণ-মদিরা—যতক্ষণ অন্তরের শিরাউপ-শিরা/লাবণ্যপ্রবাহভরে ভরি নাহি উঠে,/যতক্ষণে মহাশব্দে নাহি যায় টুটে/চেতনাবেদনাবন্ধ, সো-তরী ৩। ৬৫।১১॥ রস •॥ হাফেজের কবি-তার মধ্যে যিনি আপনার রসোচ্ছা-সের সাড়া পেতেন, তিনি যে তাঁর জীবনেশ্বরকে কিরকম নিবিড় রস-বেদনাপূর্ণ মাধুর্যঘন প্রেমের সঙ্গে অন্তরে বাহিরে দেখেছিলেন, সে কথা অধিক করে বলাই বাহুল্য। শান্তি-নি ১৫। ৫০১।২৯; কিন্তু যাঁদের রসবেদনা আছে তাঁরা কানে কানে বলে গেলেন, আমরা নতুন চাইনে, আমরা চাই নবীনকে। নবীন ২২।৬৮।২৬॥ [১৩; ৪২।১]॥ • গত। অনুভবগত॥ সেই সত্যতা তথ্যগত নহে; তাহা ভাব-গত, বেদনাগত। প-সঞ্চয় ২৬।৫২৪। ১৯॥ [১৩; ৪৪]॥ • দূত। ব্যথার বার্তা-বাহক॥ যে-এক বেদনার উত্তেজনায় আমাদের সকলের চেতনাকে উৎসুক করিয়া তুলিয়াছে, আজ সে বিধাতার প্রেরিত বেদনাদূতকে প্রশ্ন করিয়া আদেশ জানিতে হইবে, কর্তব্য স্থির করিতে হইবে। আত্মশক্তি ৩।৬২০। ২৪॥ [৪২।১]॥ • দূতা। (স্ত্রী)। ব্যথার বার্তাবাহিকা॥ বেদনাদূতী গাহিছে, 'ওরে প্রাণ,/তোমার লাগি জাগেন ভগবান।' গীতাঞ্জলি ১১।১৭। ১১॥ [৪২।১]॥ • শল্য। ব্যথার শলাকা॥ আপন পুষ্পকোমল এবং বজ্রকঠিন বক্ষে দুঃসহ বেদনাশল্য বহন করিয়া, চারিত্র-পূ ৪।৪৯৪।৪॥ [৪২।১]॥ • স্তম্ভিত। ব্যথায় মূক॥ সেই ব্যস্ততাবেগবান কর্ম কল্লোলের অদূরে এই একটি বেদনাস্তম্ভিত মুহ্যমান হৃদয় অত্যন্ত বিসদৃশ। চো-বালি ৩।৪১০।৪॥ [৪২।১; ৪৪]॥

বেদনীয়। জ্ঞেয়॥ যিনি বেদনীয় সেই পূর্ণ মানুষকে জানো; মা-ধর্ম ২০। ৪০৮।১৯; সেই বেদনীয় পুরুষকে জানো যাতে মৃত্যু তোমাকে ব্যথা না

দেয়। সা-পথে ২৩।৪৪৩।১৮; মৃত্যু অর্থাৎ শূন্যতার ব্যথা চলে যায়, কেননা বেদনীয় পুরুষের বোধ, শূন্যতার বোধের বিরুদ্ধ। ২২ ॥ [১০] ॥

**বেদরকারি**। অপ্রয়োজনীয় ॥ পঞ্চাশ বছর কাটিয়েছিলুম সংসারের বেদরকারি মহলে বেসরকারিভাবে; মনুর মতো যখন বনে যাবার সময় তখন হাজির হতে হল দরকারের দরবারে। যাত্রী ১৯।৩৬৬।১৯; সেই জন্যে যার ফরমাশ কৈফিয়তের সীমানা পেরিয়ে আপন বেদরকারি পাওনা দাবি করে ভিতরে-ভিতরে সে আমাকে কেবলই প্রশ্ন করতে থাকে, ৪০৩।১৭ ॥ [২২।২] ॥

**বেদরদি (দী)**। সমবেদনাশূন্য ॥ হত ক্লান্তি, মনটা যদি বসিয়ে দেখবার উপযুক্ত সময় না পেয়ে বেদরদি ও অশ্রদ্ধাপরায়ণ হয়ে উঠত। র-১। অবতরণিকা ১৮।৭; আমার এই আশ্রয় তার কাছে নিরাপদ, / এখানে আসে না তার বেদরদী শাসনকর্তা বাঁধন হাতে। আ-প্রদীপ ২৩।১২১। ১৩ ॥ [২২।২] ॥

**বেপথুমতী**। কম্পমানা ॥ অন্ধকারের ভিতর হইতে বেপথুমতী কমলা নলিনাক্ষের মুখের দিকে একদৃষ্টে চাহিয়া রহিল। নৌকাডুবি ৫।৩৭২। ২৮; একদিকে বসন্তপুষ্পাভরণা শিরীষপেলবা বেপথুমতী উমা, অন্য দিকে যোগাসীন মহাদেবের অগাধ-স্তম্ভিত সমুদ্রবিশাল হৃদয়, লোকালয়ের নিয়মপ্রাচীরের মধ্যে বিশ্ববিজয়ী প্রেমের এমন মহান সুযোগ মিলিত কোথায়? লোক-সা ৬।৬৪৬।৭ ॥ [২১।২] ॥

**বেমেয়াদি**। মেয়াদহীন ॥ জেলখানায় মেয়াদ আছে, এ বাঁধন বেমেয়াদি। মালঞ্চ ১২।১৮৫।২৬ ॥ [২২।২] ॥

**বেয়াপিত**। পূর্ণ ॥ অবধি শেষ হইল, সময় বেয়াপিত—/ জীবন বহি গেল আশে। রূপান্তর ১৭৭।৫ ॥ [৯] ॥

**বেরঙা**। রঙশূন্য ॥ লাল পেরিয়ে নলটিকে নিয়ে গেলেন বেরঙা অন্ধকারে, সেখানেও গরম থামতে চায় না। বিশ্বপরিচয় ২৫।৩৫৯।১ ॥ [২২।২] ॥

**বেলে-কাগজ**। অনু. sand paper. মধুসূদনের আওয়াজটা খরখরে; কানে বাজে, যেন বেলে-কাগজের ঘর্ষণ। কুমুদিনীর সমস্ত শরীরটা রী রী করে উঠল। যোগাযোগ ৯।২৩১। ১১ ॥ [৪২] ॥

**বেষ্টি/য়া**। না-ধা। বেষ্টন ক'রে ॥ কিন্তু এ দু'দিন তার শত বাহু দিয়া / চিরটি জীবন মোর রহিবে বেষ্টিয়া। সন্ধ্যা-সং ১।৩৩।২৫; তাই ঘুমন্ত পৃথ্বীরে / অসংখ্য চুম্বন কর আলিঙ্গনে সর্ব অঙ্গ ঘিরে / তরঙ্গবন্ধনে বাঁধি, নীলাম্বর অঞ্চলে তোমার / সযত্নে বেষ্টিয়া ধরি সন্তর্পণে দেহখানি তার / সুকোমল সুকৌশলে। সো-তরী ৩। ৫৬।১; সর্বাঙ্গ বেষ্টিয়া তার তরঙ্গের ধন্য ধন্য ধ্বনি / মন্দ্রিয়া উঠিল কূলে কূলে; মহুয়া ১৫।২০।১; হে শ্যামলা, তুমি ধীর, / সেবা তব সহজ সুন্দর, / কর্মেরে বেষ্টিয়া তব আত্মসমাহিত

অবসর। বিচিত্রিতা ১৭।১৯।৮॥ • ল। না-ধা। বেষ্টন করল॥ করে বীরের বীর্য-পরীক্ষা,/হানে সাধুর সাধনদীক্ষা, /সর্বনাশের বেড়াজাল বেষ্টিল চারি ধারে। নৃ-চিত্রা ২৫।১৩১।১৭॥ [৩৭]॥

বৈকল্য। বিকলতা॥ মানুষের সহবাসই মানুষের সর্বপ্রকার মনোবৈকল্যের প্রধান ওষুধ। নৌকাডুবি ৫।৩২০।৩॥ [২০।৪৪]॥

বৈকালিকী। (স্ত্রী)। বিকালসম্বন্ধীয়া॥ হঠাৎ চোখে পড়ল পাশের ঘরে/ তোমার বৈকালিকী সাজের ধারা। শ্যামলী ২০।৬৮।৯॥ [২০।৪৩;২০।৭৬]॥

বৈচিত্র্যবান। যার বৈচিত্র্য আছে॥ মানুষকে আত্মশক্তির বৈচিত্র্যবান জীব মনে করলেই সত্য মনে করা হয়। চার-অ ১৩।২৯৯।২০। প্রকাশ-বৈচিত্র্যবান॥ কিন্তু, এই অভিজ্ঞতার জগতে আমরা প্রকাশবৈচিত্র্যবান মানুষের নৈকট্য কামনা করি। সা-পথে ২৩।৪৫৮।১৮॥ [২০।৩৭]॥

বৈতালি। বৈতালিকের সঙ্গীত॥ কেটে গেছে বেলা শুধু চেয়ে-থাকা মধুর বৈতালিতে,/নীল আকাশের তলায় ওদের সবুজ বৈতালিতে। সেঁজুতি ২২। ৩৩।২॥ [২৫; ২৭]॥

বৈদ্যুত। অমু. electricity. একই মুহূর্তে বৈদ্যুতদ্বারা এই সমস্ত কামান ছোঁড়া যাইত। অমু. অ-২।৫৪৬।২৪; টিকিটা যে রাখা, ওতে আছে ঢাকা/ ম্যাগ্নেটিজ্‌ম্ শক্তি—/তিলকরেখায় বৈদ্যুত ধায়,/তাই জেগে ওঠে ভক্তি। কল্পনা ৭।১৭৭।২৭; ইলেক্‌ট্রিসিটি শব্দটাকে আমরা বাংলায় বলব বৈদ্যুত। বিশ্ব-প ২৫।৩৬২।২৩, ২৪; ৩৬৪।১৩; ৩৬৫।৩, ৪, ৮, ৯, ১১, ১২, ১৫, ১৫, ১৬, ২০; ৩৬৭।৬; ৩৬৮।২৩; ৩৬৯।১; ৩৭১।৫, ১৩, ২১; ৩৭৩।৪, ৫; ৩৮১।২৫, ২৫॥ [১৭; ২০।৪২]॥ • ওয়ালা। যাতে বৈদ্যুত আছে॥ একদা মৌলিক পদার্থের খ্যাতি ছিল যে তাদের গুণের নিত্যতা আছে। তাদের যতই ভাঙা যাক কিছুতেই তাদের স্বভাবের বদল হয় না। বিজ্ঞানের প্রথম অধ্যায়ে দেখা গেল তাদের চরম ভাগ করলে বেরিয়ে পড়ে দুই জাতীয় বৈদ্যুতওয়ালা কণাবস্তুর জুড়িনৃত্য। বিশ্ব-প ২৫।৩৬৭।৪॥ [১৭; ২০।৬০]॥ • কণা। বৈদ্যুতের কণা॥ এই দুই জাতের অতি সূক্ষ্ম বৈদ্যুত-কণা জোট বেঁধেছে পরমাণুতে। বিশ্ব-প ২৫।৩৬২।২৯; ৩৬৩।২; ৩৬৪।১১; ৩৭০।৩০; ৩৭১।১০, ১১, ১৭; ৩৭৪। ২; ৩৮১।৯॥ [১৭; ৪২।১]॥ • চঞ্চল। বৈদ্যুত-অধীর॥ যখন হইতে তাহাদের দুইজনের বিবাহ-সম্ভাবনার জনশ্রুতি সমাজে রটিয়া গেছে তখন হইতে ললিতাকে দেখিবামাত্র বিনয়ের মন বৈদ্যুতচঞ্চল চুম্বকশলার মতো স্পন্দিত হইতে থাকে। গোরা ৬।৪৩৭।৯॥ [১৭; ৪৪]॥ • জনন। অমু. electricity generating. আশকাবাদ শহরে একটা বৈদ্যুতজনন স্টেশন বসেছে, রা-চিঠি ২০।৩২১।১৫॥ অন্যত্র —জলজনন, বিবিধ-প্র অ-১।৩৫৪।৭, ৭॥ [১৭; ৪২]॥ • ধর্ম। বৈদ্যুতের

ধর্ম। অতএব সে বৈদ্যুতধর্মবর্জিত। বিশ্ব-প ২৫।৩৬৪।২২; অসাম্য ঘুচলে তখন বৈদ্যুতধর্মের চাঞ্চল্য শান্ত হয়ে যায়। ৩৭৩।৭॥ [১৭; ৪৪]॥ • বর্ষণী। যাতে বৈদ্যুত বর্ষিত হয়॥ আজ ঠিক যে সময়টাতে লক্ষ লক্ষ মানুষ মারবার জন্যে সহস্রঘ্নী যন্ত্রের উদ্ভাবন হচ্ছে ঠিক সেই সময়টাতেই বিশ্বের সূক্ষ্মতম পদার্থের অলক্ষ্যতম মর্ম বিদীর্ণ করবার জন্যে বিরাট বৈদ্যুতবর্ষণীর কারখানা বসল। বিশ্ব-প ২৫।৩৬৯।৫॥ [১৭; ২০।৭৬]॥ • ময়। বিদ্যুতপূর্ণ॥ মনে হয় যেন এই আকাশের মধ্যে আজও হৃদয়কে উদ্‌ঘাটিত করে নিস্তব্ধ করে ধরলে তাঁদের সেই বৈদ্যুতময় চেতনার অভিঘাত আমাদের চিত্তকে বিশ্ব-স্পন্দনের সমান ছন্দে তরঙ্গিত করে তুলবে। শান্তি-নি ১৪।৫১৭।২॥ [১৭; ২০।৩৯]॥ • লোক। বৈদ্যুতের রাজ্য॥ এই তো দেখা গেল বিশ্ব-ব্যাপী অরূপ বৈদ্যুতলোক। বিশ্ব-প ২৫।৩৭৪।১২॥ [১৭; ৪৪]॥ • সন্ধানী। বৈদ্যুতের সন্ধানী॥ বৈদ্যুতসন্ধানীরা যখন আপন কাজে নিযুক্ত আছেন তখন তাদের হিসাবে গোলমাল বাধিয়ে দিয়ে অকস্মাৎ একটা অজানা শক্তির অস্তিত্ব ধরা দিল। বিশ্ব-প ২৫। ৩৭৩।১৯॥ [১৭; ৪৪]॥ • স্তর। বৈদ্যুতের স্তর॥ উপরকার বায়ুমণ্ডলে তাড়া পরমাণুর বৈদ্যুতস্তরের কথা পূর্বে বলেছি। বিশ্ব-প ২৫।৪০৮।২৮॥ [১৭; ৪৪]॥

বৈনাশিক। ধ্বংসকারী॥ স্বার্থসাধনার বাহন যারা তাদেরই ঈর্ষা, তাদেরই ভেদনীতি অনেক দিন থেকেই য়ুরোপের অন্তরে অন্তরে গুমুরে উঠছিল; সেই বৈনাশিক শক্তি হঠাৎ সকল বাধা বিদীর্ণ করে আগ্নেয় স্রাবে য়ুরোপকে ভাসিয়ে দিলে। সা-স্ব ২৭। ২৬৩।১০॥ [১০; ২০।৪৩]॥

বৈবাহিন। বিবাহসূত্রে বাহন॥ তার অনেক দিনের একনিষ্ঠ বাহনদশা এবার বৈবাহনের দশম দশায় উত্তীর্ণ হবে, এমন কথা উঠেছে। শে-কবিতা ১০।৩৫১।১৫॥ [৪১]॥

বৈমুখভাব। বিমুখতা॥ পরিচয়ের পর যে-সকল বিষয়ের প্রতি আমাদের পরম অনুরাগ জন্মিয়া থাকে পরিচয় হইবার পূর্বে তাহাদের প্রতি অনেক সময় আমাদের বৈমুখভাব অসম্ভব নহে। সাহিত্য ৮।৪২৮।২৫॥ [২০। ৪২; ৪৪]॥

বৈয়ক্তিক চৌম্বক শক্তি। অনু. personal magnetism. সেই লোহার আসনকে জগদীশ আপনার দিকে যে এত অনায়াসে টেনে আনতে পেরে-ছিলেন সে তাঁর বৈয়ক্তিক চৌম্বক শক্তি অর্থাৎ পার্সোনাল ম্যাগ্‌নেটিজ্‌ম্‌, তারই গুণে। চিঠি ৬।১২৭।২৪॥ [২০। ৪২; ৪১।১]॥

বৈরাগ্য/বান। যার বৈরাগ্য আছে॥ এই মুণ্ডমালী প্রেতেশ্বর ভীষণ দেবতা আর্যদের হাতে পড়িয়া ক্রমে কিরূপ পরমশান্ত যোগরত মঙ্গলমূর্ত ধারণ করিয়া বৈরাগ্যবানের ধ্যানের সামগ্রী হইয়াছিলেন তাহা কাহারও

অগোচর নাই। সাহিত্য ৮।৪৩৫।২৪ ॥ [২০।৩৭] ॥ ● বৃদ্ধ। বৈরাগ্য প্রবীণ ॥ এক দিকে প্রকাণ্ড প্রকৃতি উদাসীনভাবে দাঁড়িয়ে আর-একদিকে বৈরাগ্যবৃদ্ধ মানব উদাসীনভাবে শুয়ে—য়ুরোপের সে-ভাব নয়। য়ু-ডায়ারি ১। ৬০০।৮ ॥ [২৮ ; ৪৪] ॥

বৈলা/তিক। বিলাতসম্বন্ধীয় ॥ আমি বৈলাতিক কর্মশীলতার বিরুদ্ধে উপদেশ দিতেছি না। গ্রন্থ-প ১৭।৪৮১।১ ॥ [২০।৪৩] ॥ ● তী : (স্ত্রী)। বিলাতী ॥ আজি হতে তিরোহিতা পাণ্ডুবর্ণী/বৈলাতী শর্করা। প্রহাসিনী ২৩।৫৯। ২২ ॥ [২০।৪২] ॥

বৈশ্বমা/নবিক। পৃথিবীর মানব সম্বন্ধীয় ॥ একদা ফরাসিবিপ্লবকে যাঁরা ক্রমে আগিয়ে নিয়ে এসেছিলেন তাঁরা ছিলেন বৈশ্বমানবিক আদর্শের প্রতি বিশ্বাসপরায়ণ। সা-স্ব ২৭।২৬৩।২ ॥ [২০।৪৩] ॥

বোধবান্। যার বোধ আছে ॥ বঙ্কিমের যুগে প্রায় দেখতে পেতুম অত্যন্ত সূক্ষ্মবোধবান্ সমালোচকেরা নানা উদাহরণ দিয়ে তর্ক করতেন, র-র ১৪। ৯৬১।২০ ॥ [২০।৩৭] ॥

বোহিমীয়। Bohemian. য়ুরোপের অনেক বড়ো বড়ো শহরের বোহিমীয় পাড়ায় সে বাস করেছে। শে-কবিতা ১০।৩৫২।২ ॥ [২৬।২] ॥

ব্যক্তি। প্রকাশ ॥ ভাব ●। ইংরেজ কবি ড্রাইডেনের রচিত সংগীত-বিষয়ক একটি কবিতা বিনয় ভাবব্যক্তির সহিত আবৃত্তি করিয়া যাইবে এবং মেয়েরা অভিনয়মঞ্চে উপযুক্ত সাজে সজ্জিত হইয়া কাব্যলিখিত ব্যাপারের মূক অভিনয় করিতে থাকিবে। গোরা ৬।২৬৫।২ ; সে ভিতরে ভিতরে শক্তি ও প্রাণ সঞ্চার করে কিন্তু ভাব-ব্যক্তির দ্বারা নিজেকে প্রকাশ করে না। সে ধারণ করে, পোষণ করে এবং গোপনে থাকে। শান্তি-নি ১৪।৩২৩।১০ ॥ স্নেহ ●। উভয়েই নিজ নিজ সন্তানদিগকে সর্বদাই উত্তেজিত করিতে লাগিল — দুই দলে মিলিয়া পিতার গলা জড়াইয়া ধরা, কোলে বসা, মুখচুম্বন করা প্রভৃতি প্রবল স্নেহব্যক্তিকার্যে পরস্পরকে জিতিবার চেষ্টা করিতে লাগিল। গল্প ১৬।৩৩৫।২৫ ॥ [১৩; ২১।২; ৪৪] ॥ ● পুরুষ। ব্যক্তিত্ব ॥ সেই ঐক্য উদ্‌বোধিত করে তাকেই যে আমার অন্তরতম ঐক্য, যে আমার ব্যক্তিপুরুষ। সা-পথে ২৩।৪৩৬।২১ ; ৪৩৭।১৫ ; ৪৩৯।১৭ ; ২১, ২৭ ; ৪৪০। ২ ; ৪৪২।১৬ ; ৪৪৩।২০ ; আপন অন্তরে ব্যক্তিপুরুষকে নিবিড় করে অনুভব করি যখন আপন বাইরে গোচর হয়েছে রসাত্মক রূপ। ৪৪৪।৩; ৪৪৮।৩ ; রূপে সেই-সকল সৃষ্টি সসীম, ব্যক্তিপুরুষের আত্মপ্রকাশে সীমাতীত। এই ব্যক্তিপুরুষ মানুষের অন্তরতম ঐক্যতত্ত্ব; এই মানুষের চরম রহস্য। ৪৫০।১৩, ১৩, ১৭ ॥ তু. ব্যক্তিস্বরূপ, ব্যক্তিসত্তা — সা-পথে ২৩।৪৩৯।২৪ ॥ [৪২।১] ॥ ● স্বরূপ। অনু. personality. সে হচ্ছে মানুষের ব্যক্তিস্বরূপের (personality) পরম প্রকাশ।

যাত্রী ১৯।৪১৯।১১ ; জাপানির ব্যক্তিস্বরূপ বন্ধনের সৃষ্টি, তার পরিপূর্ণতা সীমার ঘারাতেই। ছন্দ ২১।৩৬৩।২৮; সে যে খায় বা খাদ্যসঞ্চয় করে, এটাতে তার ব্যক্তিস্বরূপের সার্থকতা নেই। সা-পথে ২৩।৪০৪।২৬ ; সেই আত্মস্বরূপ আমাদেরই ব্যক্তিস্বরূপের দোসর। ৪৩৭।১৩; তথ্যের জগতে ব্যক্তিস্বরূপ হচ্ছে সেই অতিশয়। ৪৪০।২০ ; মানুষের ব্যক্তিস্বরূপের যে-পরিচয় চিরকালের দৃষ্টিপাত সয়, পাথরের রেখায়, শব্দের ভাষায় তারই সম্বর্ধনাকে স্থায়ী রূপ ও অসীম মূল্য দিয়ে রেখে গেছে। ৩০; মানুষের ব্যক্তিস্বরূপের পরিণতির সঙ্গে সঙ্গে বিশ্বপ্রকৃতির মানবিক পরিণতির পরিবর্তন পরিবর্ধন ঘটে। ৪৫৪।৫ ॥ তু. ব্যক্তিপুরুষ ; ব্যক্তিরূপ—আ-সাহিত্য ৯।৫৪৫।১ ॥ [৪২] ॥

ব্যঙ্গ। হীনাঙ্গ ॥ বাংলাদেশে স্বদেশী আন্দোলনে হিন্দুর সঙ্গে মুসলমান মেলে নি। কেন না, বাংলার অখণ্ড অঙ্গকে ব্যঙ্গ করার দুঃখটা তাদের কাছে বাস্তব ছিল না। কালান্তর ২৪। ৩৫৪।২১ ॥ [১৩] ॥

ব্যঙ্গীকরণ। হীনাঙ্গকরণ ॥ আজ অসহকার-আন্দোলনে হিন্দুর সঙ্গে মুসলমান যোগ দিয়েছে, তার কারণ রুমসাম্রাজ্যের অখণ্ড অঙ্গকে ব্যঙ্গীকরণের দুঃখটা তাদের কাছে বাস্তব। কালান্তর। ২৪।৩৫৪।২৩ ॥ [২০।২৭] ॥

ব্যজনিকা। ছোটো পাখা ॥ পাশেই আছেন কাঁকনপরা অর্ধাবগুন্ঠিতা মাধুরী, তিনি তাঁর শিল্পসমৃদ্ধ ব্যজনিকার আন্দোলনে এই ভোজের মধ্যে অমরাবতীর মৃদুমন্দ হাওয়ার আভাস এনে দিচ্ছেন। ছন্দ ২১।৪২০।১ ॥ [২০। ২৫] ॥

ব্যঞ্জনা। শব্দবৃত্তি বিশেষ। অনু. gesture. ওটা আমার ব্যঞ্জনা, ইংরেজিতে যাকে বলে জেস্‌চার। চার-অ ১৩। ৩১১।৫ ॥ [১৫] ॥

ব্যথিতক্ষুব্ধভাব। বেদনাহত ও ক্ষুণ্ণভাব ॥ বিদ্যাসাগর তাঁহার কর্মসংকুল জীবন যেন চিরদিন ব্যথিতক্ষুব্ধভাবে যাপন করিয়াছেন। চারিত্র-পূ ৪।৫০৭। ২৩ ॥ [৪২।২ ; ৪৪] ॥

ব্যব/ধানসংকুল। বিচ্ছেদপূর্ণ ॥ ভারতবর্ষ কাহাকেও ত্যাগ করিবার, কাহাকেও দূরে রাখিবার পক্ষে নহে—ভারতবর্ষ সকলকেই স্বীকার করিবার গ্রহণ করিবার, বিরাট একের মধ্যে সকলেরই স্বস্বপ্রধান প্রতিষ্ঠা উপলব্ধি করিবার পন্থা এই বিবাদনিরত ব্যবধান সংকুল পৃথিবীর সম্মুখে একদিন নির্দেশ করিয়া দিবে। আত্মশক্তি ৩।৫৫১।৪ ॥ [৪৪] ॥ • সায়িক। ব্যবসায়ী ॥ স্বামীর ব্যবসায়িক জীবনের কক্ষপথ ওর সংসারচক্রের বাইরে পড়ে যাওয়াতে সেই দিক থেকে ওর বিধিবিধান উপেক্ষিত হতে থাকে। দুইবোন ১১। ৪১৯।৪ ॥ • সায়িকতা। দেয় না তাঁদেরই, সংগীত ব্যবসায়িকতার বাঁধা বেড়ার মধ্যে যাঁদের মন সঞ্চরণে অভ্যস্ত। র-র ১৪।৯১৭।১ ॥ [২৬] ॥ • হারতঃ। ব্যবহারে ॥ একথা বলি-

তেও আমাদের বাধে না যে, ব্যবহারতঃ যথেচ্ছাচার করো কিন্তু প্রকাশ্যতঃ তাহা কবুল না করিলে কোনো ক্ষতি নাই। প-সঞ্চয় ২৬।৫৭০।৮॥ [২০।৩৪]॥ • হিত। ব্যবধানবিশিষ্ট॥ ব্যবহিত ও অব্যবহিত দুইটি কর্তা থাকে। শব্দতত্ত্ব ১২।৩৮৩।১৪॥ [১০; ২৯]॥

ব্যস্ততা/বেগবান। ব্যস্ততাহেতু সচল॥ উদ্ধৃতির জন্য 'বেদনাস্তম্ভিত' দ্র.। চোবালি ৩।৪১০।৪॥ [৪২।১]॥ • ময়। ব্যস্ততাপূর্ণ॥ আমাদের ধর্মসমাজসম্বন্ধীয় চেষ্টাগুলিও নিরন্তর উত্তেজনাপরম্পরার আকার ধারণ করিতেছে। সঞ্চয় ১৮।৩৭৩।২৯॥ [২০।৩৯]॥

ব্যাকর/ণকার। বৈয়াকরণ॥ হিন্দিব্যাকরণকার কেলগ সাহেব, সাহিত্য ৮।৪৮৯।২৫; ৪৯০।৭; ৪৯১।২২; শব্দতত্ত্ব ১২।৩৯৮।১১; ৫৬৪।১৮; ভাষার সেই প্রকৃতিগত ছাঁচটা বাহির করাই ব্যাকরণকারের কাজ। ৫৬৯। ২৬; ৫৭০।৩; ৫৭৩।১৯; ৫৭৫।১; বাংলা 'ক্ষ' সংস্কৃত ক্ষ নহে এবং বাংলার মাত্রা সংস্কৃতের মাত্রা নহে, একথা বাংলাব্যাকরণকার প্রচার করা কর্তব্য বোধ করেন। ৫৭৬।৮॥ [৪৪]॥ • ণী। ব্যাকরণবিষয়ক॥ তাদের কাছ থেকে যেন উপরিপাওনা আদায় হয়, তাতে ব্যাকরণী টাঁকশালের ছাপ নেই। বাংলা-প ২৬।৪২৩।১৯॥ [২০। ৫৭]॥

ব্যাকুলিছে। না-ধা। ব্যাকুল করছে॥ আসন্ন নির্জন রাত্রি, হায়, মম পথচাওয়া বাতি / ব্যাকুলিছে শূন্যেরে কোন্ প্রশ্নে। গীত ২।৪৭২।২০॥ [৩৭]॥

ব্যাখ্যা/কারক। ব্যাখ্যাতা॥ একে তত্ত্ব, সাহিত্যের তত্ত্ব, তাতে আবার আমার মতো লোক তার ব্যাখ্যাকারক! সাহিত্য ৮।৪৮৭।১১॥ তু. ব্যাখ্যাকর্তা — সা-পথে ২৩।৪৮৮।১॥ [৪৪]॥ • নসূচি। অনু. point. লোকে যাকে পয়েন্ট্ বা ব্যাখ্যানসূচি বলে সে-সব আমি মনে ধারণ করে রাখতে পারিনে। গ্রন্থ-প ২৩।৫৪৮।২॥ [৪২; ৪৪]॥

ব্যাগ্রপাইপ। bagpipe. নয় ভালো এই গুর্খাদলের কুচকাওয়াজের কাণ্ডটা, / তা ছাড়া ঐ ব্যাগ্রপাইপ নামক বাদ্যভাণ্ডটা। পূরবী ১৪।১৮।৪॥ [২৬।২]॥

ব্যাঘ্রিণী। (স্ত্রী)। বাঘিনী॥ শ্মশানের/ কোলে বসে খেলা? বেদনার পাশে শুয়ে / গান, হিংসা-ব্যাঘ্রিণীর থরনখরতলে / চলিতেছে প্রতিদিবসের কর্মকাজ! বিসর্জন ২।৩২৫।২৩; যদি ব্যাঘ্রিনীর মতো / অকস্মাৎ ভুলে গিয়ে হিংসা লোভ যত / মানবপুত্রেরে কর স্নেহের লেপন। চৈতালি ৫।৪৪।৭॥ [২০।৭৮]॥

ব্যাপ্তিসাধনপ্রণালী। অনু. generalisation. শ্রীযুক্ত দ্বিজেন্দ্রনাথ ঠাকুর মহাশয় তাঁহার প্রবন্ধে ব্যাপ্তিসাধন প্রণালী দ্বারা (Generalisation) উপসর্গের বিচিত্র ভিন্ন অর্থের মধ্য হইতে আশ্চর্য নৈপুণ্যসহকারে এক

মূল অর্থ উদ্ধারের চেষ্টা করিয়াছেন। শব্দতত্ত্ব ১২।৫৫৪।৯ ॥ [৪২] ॥

ব্যূহবদ্ধ। অনু. organised. ভারতবর্ষের প্রদেশগুলি আত্মনির্ভরশীল ও ব্যূহবদ্ধ হইয়া উঠিলে ভারতবর্ষের দেশগুলির মধ্যে তাহার কেন্দ্রের প্রতিষ্ঠা সার্থক হইয়া উঠিবে এবং সেই দৈশিক কেন্দ্রগুলি একটি মাহাদেশিক কেন্দ্রচূড়ায় পরিণত হইবে। সমূহ ১০।৫১৫।১২ ; দেশের পল্লীগুলি আত্মনির্ভরশীল ও ব্যূহবদ্ধ হয়ে উঠলেই আমরা রক্ষা পাব। স-নীতি ২৭। ৪৬০।১৮ ; দেশের লোকের সমগ্রচিত্তে যখন কোনো-একটি অভিপ্রায় জাগিয়া উঠে এবং সর্বসাধারণে সচেষ্ট হইয়া সেই অভিপ্রায়কে সার্থক করিতে চায় ও সেই অভিপ্রায়কে প্রতিকূল আঘাত হইতে বাঁচাইবার জন্য ব্যূহবদ্ধ হইয়া উঠে, তখনই সে দেশ যথার্থভাবে ইতিহাসের ক্ষেত্রে আসিয়া দাঁড়ায়। ইতিহাস ৫৬।৫ ॥ তু. আঁট বাধ্‌ ॥ [৪২; ৪৪] ॥ ◦ চেষ্টা। অনু. concerted effort. এই সর্বদেশব্যাপী ব্যূহবদ্ধ চেষ্টার দ্বারা নিতান্ত গণ্ডগ্রামগুলির মধ্যে একটা উন্নতির প্রয়াস জাগ্রত হইয়া আছে। প-সঞ্চয় ২৬।৫৪৪।৬ ॥ [৪২] ॥ ◦ তা। অনু. organisation. বর্তমানে সেই প্রকৃতিটি—জোট বাঁধা, ব্যূহবদ্ধতা, অর্গ্যানিজেশন। সমূহ ১০।৫২১।৮ ॥ [২০।৩৩ ; ৪২] ॥

ব্যোমযান। দেবরথ ॥ অনু. aeroplane. ইতিমধ্যে কর্তব্য করতে করতে ঘোরা যাক রেলে চ'ড়ে, মোটরে চ'ড়ে, জাহাজে চ'ড়ে, ব্যোমযানে চ'ড়ে, সভ্যভব্য হয়ে। গ্রন্থ-প ১৬।৫১৩।২৮ ॥ [১৬] ॥

ব্রতপতি। ব্রতের অধিপতি ॥ উপরে উঠিবার একটা উপায় — আমরা যাঁহাকে নায়কপদে বরণ করিবে তাঁহাকে রাজ-অট্টালিকার তোরণদ্বার হইতে ফিরাইয়া আনিয়া আমাদের কুটিরপ্রাঙ্গণের পুণ্যবেদিকায় স্বদেশের ব্রতপতিরূপে অভিষিক্ত করা। সমূহ ১০।৪৯৩।২৩ ; যিনি আমার ব্রতপতি তিনি সেখানে স্থান গ্রহণ করুন। বাঁশরি ২৪।১৭১।১৯ ; আমাদের ব্রতপতি ঈশ্বর আমাকে সেই বল সেই ক্ষমতা দান করুন। শা-ব্রহ্ম ২৭।৪৩৩। ২৮ ॥ তু. যজ্ঞপতি, শান্তি-নি ১৬।৩৮১। ৫ ॥ [৪৪] ॥

ব্রহ্মিক। ব্রহ্মদেশবাসী ॥ লিখিতে পড়িতে পারে না এমন একজন ব্রহ্মিককে পাওয়া দুঃসাধ্য। অনু. ২৫৪৪।১, ২ ॥ তু. ব্রহ্মী, ব্রহ্মীয় ॥ [২০।৪৩] ॥

ব্রহ্মী। ব্রহ্মদেশবাসী ॥ ধনী হইবার চেষ্টা ব্রহ্মীর নাই। অনু. অ-২।৫৫৮। ১৩ ॥ [২০।৫৭] ॥ ◦ য়। ব্রহ্মদেশীয় ॥ যারা বেচেছে তারা অধিকাংশই ব্রহ্মীয় মেয়ে। জাপানযাত্রী ১৯।৩০৯। ৩ ॥ তু. ব্রহ্মিক ॥ [২০।২৯] ॥

ব্রাহ্ম/ণী। (স্ত্রী)। পত্নী ॥ সাহেবের ব্রাহ্মণী জানিতে পারিয়া কর্তাকে অনেক ঠেলাঠেলি করেন, কিন্তু কোনোমতেই কর্তার ঘুম ভাঙাইতে পারেন নাই। ঘউ-হাট ১।৪০৪।১০ ॥

[১৫] ॥ • সামাজিক। ব্রাহ্মসমাজ-সুলভ ॥ একবার কেবল গোরার ব্রাহ্মসামাজিক উৎসাহে উভয়ের বন্ধুত্বে একটা ক্ষণিক আচ্ছাদন পড়িয়াছিল—গোরা ৬।১৭২।৫ ॥ [৪৪]॥

ব্রাহ্মি/ক। ব্রাহ্মধর্মগত ॥ প্রতিমার মধ্যে যে সত্য নেই এত বড়ো ঘোর ব্রাহ্মিক গোঁড়ামিও ঠিক নয়। প-প-প্রান্তে ২১।১৪ ॥ [২০।৪৩] ॥ • কতা। সংকীর্ণ ব্রাহ্মভাব ॥ সুচরিতা পরেশের শিক্ষাগুণে সাম্প্রদায়িক সংকীর্ণতার মধ্যে আবদ্ধ হইতে পারে নাই বলিয়া হারানবাবুর একান্ত ব্রাহ্মিকতা সুচরিতার স্বাভাবিক মানবত্বকে যেন পীড়া দিত। গোরা ৬।২০১।১ ॥ [২০। ৩৩; ২০।৪৩] ॥ • কা। (স্ত্রী)। ব্রাহ্মধর্মাবলম্বিনী ॥ বরদাসুন্দরী তাঁহার ব্রাহ্মিকাবন্ধুদিগকে প্রায়ই নিমন্ত্রণ করিতে লাগিলেন। গোরা ৬।৩৪৬।৭ ॥ [২০।৪৩] ॥

## ভ

ভক্তিপাবন। ভক্তিতে পবিত্র ॥ তনু মন ধন করি নিবেদন আজি/ভক্তিপাবন তোমার পূজার ধূপে। গীতাঞ্জলি ১১। ১৫।১৩ ॥ [৪৪] ॥

ভগ্ন/ক্ষীণকণ্ঠ। ভাঙা ও বসা স্বর ॥ ভগ্নক্ষীণকণ্ঠে আপত্তি উত্থাপন করিতে আসিয়াছি। মন্ত্রি-অভি অ-২।১৭৭। ২০ ॥ [৪২।২; ৪৩; ৪৪] ॥ • নিদ্র। বিমর্দিতনিদ্র ॥ আপনার আত্মীয় হইতে আরম্ভ করিয়া অনন্ত আকাশের নক্ষত্র পর্যন্ত কেহই এই লাঞ্ছিত ভগ্ননিদ্র বৈদ্যনাথকে একটি কথা জিজ্ঞাসা করিল না। গল্প ১৭।২০৪।২৭ ॥ তু. বীতনিদ্র—পরিচয় ১৮।৪৯৬।৫; গল্প ১৯।২৫২।৫ ॥ [৪৩] ॥ • রণ। যুদ্ধশেষ ॥ ছুটল বেগে ঘন মেঘের শ্রেণী / ভগ্নরণে ছিন্নকেতুর প্রায়। ক্ষণিকা ৭।৩০০।২০ ॥ [৪৩] ॥

ভগ্নীপতিব্রতা। (স্ত্রী)। ভগ্নীপতির অনুরাগিণী ॥ এত অনুগত! একেই বলে ভগ্নীপতিব্রতা শ্যালী। প্র-নির্বন্ধ ৪।৩৪৭।১১ ॥ [৪১] ॥

ভঙ্গ। ১. ছাঁদ ॥ পরিব অঙ্গে কেমন ভঙ্গে / কোন বরনের বাস। খেয়া ১০। ১০২।৫ ॥ [১৩] ॥ ২. প্রতিবন্ধ ॥ • দে। সং-ধা। বাধা দে ॥ রাজলক্ষ্মী মনে করিতেছিলেন, মহেন্দ্র বউমার সঙ্গে রহস্যালাপে প্রবৃত্ত আছে; সেইজন্য খাবার লইয়া গিয়া মাঝখানে ভঙ্গ দিতে প্রবৃত্তি হইতেছিল না। চো-বালি ৩।৪৫৪।৩০; আমাকে মাপ করবেন — আপনাদের আলোচনায় আমি ভঙ্গ দিলুম—প্র-নির্বন্ধ ৪।৩৩১। ২৮-২৯ ॥ ২. নিবৃত্ত হ ॥ চিঠি পড়িয়া তর্কের মাঝখানে ভঙ্গ দিয়া রমেশ শশব্যস্তে উঠিয়া পড়িল। নৌকাডুবি ৫।১৬৮।৭; যখন শেষ অবস্থায় ললিতা একেবারেই ভঙ্গ দিতে চাহিল তখন বরদাসুন্দরীর মাথায় বজ্রাঘাত হইল। গোরা ৬।২৬৬।১৪; এ কার্যে যে ভঙ্গ দিব, এমন কল্পনাও আমার মনে ছিল না; গল্প ১৯।২৫৯।১৬; রসে ভঙ্গ দিয়ে বলতে হল, রাজপুত্তুর, কিন্তু তোমার

মাস্টার যে বসে আছে। সে ২৬।২৬১।১ ॥ [৩৬] ॥

**ভঙ্গি(ঙ্গী)/ওয়ালা**। ব্যঞ্জনার্থক ॥ বাংলা-ভাষাটা ভঙ্গীওয়ালা ভাষা। বাংলা-প ২৬।৪১৯।৮; 'কখন' শব্দের 'কী খেনে'— ভঙ্গীওয়ালা রূপ কাব্য-সাহিত্যে পাওয়া যায়। ৪৩২।২৬; ভঙ্গীওয়ালা 'কেমন' শব্দটা আছে খোঁচা দেবার কাজে, কেমন জব্দ, ৪৩৩।১৮; তোমাকে আর চালাকি করতে হবে না: এ একটা ভঙ্গিওয়ালা কথা। ৪৪৭।১৮; বাংলা ভঙ্গীওয়ালা ভাষা। ৪৫১।১৫; 'কালিকিষ্টি' এটা একটা ভঙ্গীওয়ালা কথা। শুধু 'কালো' বলে যখন মনে তৃপ্তি হয় না তখন তার সঙ্গে 'কিষ্টি' যোগ করে কালিমাকে আরও অবজ্ঞায় ঘনিয়ে তোলা হয়। ৪৫৩।২ ॥ [২০।৬০]॥ • **প্রধান**। ব্যঞ্জনাপ্রধান ॥ চলতি বাংলা ভঙ্গী-প্রধানভাষা, তার একটা লক্ষণ ক্রিয়া-পদের অনুজ্ঞায় অসংগত ভাবে 'না' শব্দের ব্যবহার। এর কাজ হচ্ছে আদেশ বা অনুরোধকে অনুনয়ে নরম করে আনা। বাংলা-প ২৬।৪৪৫।২২ ॥ [৪৪]॥ • **মা**। ধরন। অনু. attitude. অন্যান্য সকল বেদনার মতোই সাহিত্যে দারিদ্র্য বেদনারও যথেষ্ট স্থান আছে। কিন্তু ওটার ব্যবহার একটা ভঙ্গিমার অঙ্গ হয়ে উঠেছে; সা-পথে ২৩।৪১১।২৪; সাহিত্যের যুগ বলতে কী বুঝায় সেটা বোঝাপড়া করবার সময় হয়েছে। কয়লার খনিক বা পানওয়ালীদের কথা অনেকে মিলে লিখলেই কি নবযুগ আসে। এই রকমের কোনো একটা ভঙ্গিমার দ্বারা যুগান্তরকে সৃষ্টি করা যায়, এ কথা মানতে পারব না। ৪৯৭।৮; আমরা আধুনিক কালের লোক, অতএব গরিবের জন্যে কাঁদব। এ রকম ভঙ্গিমা বিস্তারের প্রশ্রয় সাহিত্যে অপকার করে। ৫১২।১১ ॥ তু. শুধু ভঙ্গী দিয়ে যেন না ভোলায় চোখ— জন্মদিনে ২৫।৭৮।২৮ ॥ [১৫] ॥ • **য়া**। না-ধা। হিল্লোলিত হয়ে॥ আছি যেথা সমুদ্রের/তরঙ্গে ভঙ্গিয়া উঠে উন্মত্ত রুদ্রের/অট্টহাস্যে নাট্যলীলা। পরি-শেষ ১৫।২৪২।১৭ ॥ [৩৭] ॥

**ভজা**। ণিজন্ত ধাতু—পরামর্শ দিয়ে গ্রহণ করা ॥ হরিমোহিনী ভাবিলেন হয়তো কোনো মিশনারির মেয়ে আসিয়া আনন্দময়ীকে খৃস্টানি ভজাইয়া গেছে। গোরা ৬।৩৭২।৩০ ॥ [১৩] ॥

**ভদ্র/তাপালন**। ভদ্রতারক্ষা ॥ সমাজ-পালনটা তা হলে কি কেবলমাত্র ভদ্রতাপালন? গোরা ৬।১৭৫।১১ ॥ [৪৪] ॥ • **স্বতা**। কল্যাণ ॥ তবে বন্ধুত্বের আর ভদ্রস্বতা নাই। গোরা ৬।১৮৭।২৮ ॥ [৯] ॥ • **আচার**। শিষ্টাচার ॥ বাড়িতে অতিথি আসি-য়াছে এমন অবস্থায় তাহাকে ফেলিয়া আজই মধ্যাহ্নে চলিয়া যাওয়া তাহার পক্ষে ভদ্রাচার হইবে না। গোরা ৬।৫৪৫।৬ ॥ [৪৪] ॥

**ভনয়**। ধাতুরূপ—বলে ॥ হাসিয়া রুষিয়া গৃহিণী ভনয়। সো-তরী ৩।১১০।২৮ ॥ [৩৪] ॥

**ভবিষ্য**। ভবিষ্যৎকাল ॥ আমি সর্ববন্ধহীন নিত্য চলি তারি মধ্যখানে,/ ভবিষ্যের পানে। পূরবী ১৪।১৪৫।১৮; রুদ্ধ অগ্নিতেজের উচ্ছ্বাস/উদ্‌ঘাটন করি দিল ভবিষ্যের ইতিহাস। বীথিকা ১৯।৬০।১১; চিরধাবমান নিখিলবিশ্ব,/এ পলায়নের বিপুল দৃশ্য, ওই পলায়নে ভূতভবিষ্য/দীক্ষিছে ধরণীরে। সেঁজুতি ২২।৩৫।৯; দীর্ঘ পথের শেষ গিরিশিরে/উঠে গেছে আজ কবি/সেথা হতে তার ভূত ভবিষ্য/সব দেখে যেন ছবি/ভয়ের মূর্তি যেন যাত্রার সঙ্‌,/মেখেছে কুশ্রী রঙ। আ-প্রদীপ ২৩।৯৪।৩; নির্মম ভবিষ্য, জানি, অতর্কিতে দস্যুবৃত্তি করে/ কীর্তির সঞ্চয়ে—/আজি তার হয় হোক প্রথম সূচনা। রোগ ২৫।৫।১৮॥ [২৫]॥

**ভয়/বাস্‌**। সং-ধা। শঙ্কা বোধ কর্‌॥ অসময়ে ছুটে আসি, মনে বাসি ভয়—/এসে দেখি, যায় নাই তোমার সময়। নৈবেদ্য ৮।৩৬।১৩ ॥ [৩৬]॥ ◦ **কারী**। ভয়ংকর॥ দুষ্টদলদলন তব দণ্ড ভয়কারী,/শত্রুজনদর্পহর দৃপ্ত তরবারী,/ শারদোৎসব ৭।৪০৩।২৩ ॥ [৪৪]॥ ◦ **কুণ্ঠ**। ভয়ে কুণ্ঠিত, ত্রস্ত॥ স্পর্শে তার হয়েছে মাতাল/প্রান্তরের প্রান্তে প্রান্তে কাশের মঞ্জরী, কাঁপে তারা/ ভয়কুণ্ঠ উৎকণ্ঠিত সুখে—পূরবী ১৪। ২০।৮॥ [৪৪]॥ ◦ **মান্‌**। সং-ধা। ভয় কর্‌॥ আজি বিজন ঘরে নিশীথরাতে আসবে যদি শূন্য হাতে/আমি তাইতে কি ভয় মানি। গীত ১।৯০। ২২; ওগো জলের রানী,/ঢেউ দিয়ো না, দিয়ো না ঢেউ দিয়ো না গো—/আমি যে ভয় মানি। গীত ৩।৮৯৫। ৭॥ [৩৬।১]॥ ◦ **মুগ্ধ**। ভয়বিহ্বল॥ ইহারই অভাবে আমরা প্রাণটাকে ভয়মুগ্ধ শিশুর ধাত্রীর মতো একান্ত আগ্রহে আঁকড়িয়া ধরিয়া আছি, মৃত্যুকে নিঃশঙ্ক বীর্যের সহিত বরণ করিতে পারিতেছি না। আত্মশক্তি ৩।৬০৯।১৪॥ [৪৪]॥ ◦ **রাখ্‌**। সং-ধা। ভয় কর্‌॥ তোদের মতন নহি নিমেষের,/আমি এ নিখিলে চিরদিবসের,/বৃষ্টিবাদল ঝড় বাতাসের/না রাখি ভয়। সো-তরী ৩।১৪৮। ১৬॥ [৩৬।১]॥ ◦ **শীতল**। আতঙ্কে হিম॥ তখন রমেশ বালিকার ভয়শীতল কোমল ক্ষুদ্র দুইটি হাত দুইহাতে তুলিয়া লইয়া বধূকে আপনার দিকে ধীরে আকর্ষণ করিল। নৌকাডুবি ৫।১৭৩।১৪॥ [৪৪]॥ ◦ **সংকুল**। ভীতিপূর্ণ॥ তোমাদের সমুদয় নূতন ও ভয়সংকুল বর্ত্মের চেয়ে সেই পথগুলিকে আমি অধিক মূল্যবান বলিয়া গৌরব করি। ভারত ৪।৪১২।৩॥ [৪৪]॥ ◦ **হরণ**। ভয়হরণ করে যে॥ অকুণ্ঠ আঁখি মেলি হেরো প্রশান্ত বিরাজিত/মহাভয়-মহাসনে অপরূপ মৃত্যুঞ্জয়রূপে ভয়হরণ। গীত ১।৯৯। ২৪॥ [৪৪]॥ ◦ **হারী**। ভীতিনাশক॥ আমি/ক্ষত্রকুলজাত; ভয়ভীত দুর্বলের /ভয়হারী। চিত্রাঙ্গদা ৩।১৭০।৩০॥ [৪৪]॥ ◦ **আতুর**। ভয়ার্ত॥ প্রাণের বিভীষিকায় ভয়াতুর হইয়া যাহাকে

ডাকিয়া বলি, আ-সাহিত্য ৯।৫৪০। ২০ ॥ [৪৪] ॥

**ভরণ**। ১. ভর্তি ॥ তবে শঙ্খে তোমার তুলো নাদ / করি প্রলয়শ্বাস ভরণ— / আমি ছুটিয়া আসিব ওগো নাথ, / ওগো মরণ, হে মোর মরণ। উৎসর্গ ১০।৭৪।৬ ॥ [২০।৪৬] ॥ ২. পূরণকারী ॥ দৈন্য ০। দৈন্যভরণ বৈভব তব / অপচয় পরিপূর্তি। নবীন ২২।৬৮।১৮ ॥ [৪২।১] ॥

**ভরা**। নৌকা ॥ ভরিল ভরা অরূপ ফুলে, / সাজালো ডালা অমরাকুলে / আলোর মালা চামেলী বরণী / শুক্ল-রাতে চাঁদের তরণী। নবীন ২২।৭১। ১০ ॥ না গো না, দেয়নি ধরা, হাসির ভরা দীর্ঘশ্বাসে যায় ভেসে। গীত ২।৫৮১।৪ ॥ [৩২] ॥ ০ ডুবা। সং-ধা। সমূহ ক্ষতি সাধন কর্ ॥ চোরাই মালে দেশের ভরা ডোবাতে গো! ঘরে ৮।২৭৬।২৯ ॥ [৩৬।১] ॥

**ভর্তার পরমায়ুহন্ত্রী**। সংস্কৃতীকৃত—ভাতারখাগী ॥ উদ্ধৃতির জন্য 'অষ্টকুষ্ঠী' দ্র.। গল্প ১৫।৪২৪।৩০ ॥ তু. ভর্তৃখাদিকা; স্বামীপুত্রখাদন ॥ [২৩] ॥

**ভর্তৃখাদিকা**। সংস্কৃতীকৃত—ভাতারখাগী ॥ এই রোরুদ্যমানা বালিকাটি ইতিপূর্বে কলহকালে তাহার সহোদরাকে ভর্তৃখাদিকা বলিয়া অপমান করিয়াছেন। লোক-সা ৬।৬০০।১৯ ॥ তু. ভর্তার পরমায়ুহন্ত্রী; স্বামীপুত্রখাদন ॥ [২৩] ॥

**ভর্ৎসিয়া**। না-ধা। ভর্ৎসনা ক'রে ॥ তপ্ত বালুরে ভর্ৎসিয়া মুহুমুহু / তাপিত বাতাস চিৎকারি উঠে হুহু; মহুয়া ১৫।৫৮।১৩ ॥ [৩৭] ॥

**ভস্ম/মুক্ত**। ভস্ম থেকে মুক্ত ॥ তাতে আমাদের তেজ ভস্মমুক্ত হয়ে ক্রমশ দীপ্যমান হয়ে ওঠে···শান্তি-নি ১৪। ৪৮২।৪ ॥ [৪৪] ॥ ০ সার। ভস্মসাৎ ॥ জ্বলিতেছে সম্মুখে তোমার / লোলুপ চিতাগ্নিশিখা, লেহি লেহি বিরাট অম্বর, / নিখিলের পরিত্যক্ত মৃতস্তূপ বিগত বৎসর / করি ভস্মসার। কল্পনা ৭।১৯৭।১৯ ॥ [৪৪] ॥ ০ সুপ্ত। ভস্মাচ্ছাদিত ॥ ভস্মসুপ্ত অগ্নি যথা / ঘৃতাহুতি পেয়ে, শিখারূপে উঠে ঊর্ধ্বে / চক্ষের নিমেষে। চিত্রাঙ্গদা ৩।১৬৩। ১২ ॥ [৪৪] ॥

**ভাগ্য**। **ভাগ্যের বিদ্রূপ**। অনু. irony of fate. ইংরেজি প্রবাদে এই রকম ব্যাপারকেই বলে থাকে ভাগ্যের বিদ্রূপ। ভা-পত্রা ১১৪।১১ ॥ [১১] ॥ ০ **ভীরু**। ভাগ্যভীত ॥ ওই ঘাটে কত বধূ কত শত বর্ষ ধরি / ভিড়ায়েছে ভাগ্যভীরু তরী। মহুয়া ১৫। ৮৮।২৪ ॥ [৪৪] ॥ ০ রচিত। অদৃষ্ট-নির্দিষ্ট ॥ আমি কোথা হইতে ভাগ্য-রচিত এমন একটা দুশ্ছেদ্য মিথ্যার জালে জড়াইয়া পড়িয়াছিলাম যে, তাহার মধ্যেই সম্পূর্ণ ধরা দেওয়া ছাড়া আমি কোনো দিকেই কোনো উপায় দেখিতে পাই নাই। নৌকা-ডুবি ৫।৩৪৭।৭ ॥ [৪৪] ॥ ০ **হত**। হতভাগা ॥ এতবড়ো ভাগ্যহত দীন-হীন মোর মতো / নাই কোনোখানে। কথা ৭।৫৩।১১; তুমি পার হয়ে এসেছ

মরু, / নাই যে সেথায় ছায়াতরু, / পথের দুঃখ দিলেম তোমায় / এমন ভাগ্যহত। গীতিমাল্য ১১।১৯৮।২০ ॥ [৪৪] ॥

**ভাঙা / বাদ্যসম**। সংস্কৃতীকৃত — ভাঙা ঢাকের মতো ॥ হতাশ নিশ্বাস, এ ভাঙাবুক,/ভাঙাবাদ্যসম বাজিবে কেবল /সাথে সাথে দিবানিশি। ছ-গান ১। ১৪০।২৪ ॥ [২৩] ॥ ০ **ছেঁড়া**। ভগ্ন-চ্ছিন্ন ॥ ফেলাছড়া-ভাঙাছেঁড়ার বোঝা / বুকের মাঝে উঠছে ভরি ভরি, ক্ষণিকা ৭।২১০।১৯॥ [৪২।২]॥ ০ **তট**। ভগ্নতীরভূমি ॥ অবশেষে এক জায়গায় এমন একটা ভাঙাতটের কাছে আসিয়া পৌঁছিল, নৌকাডুবি ৫।৩৬৪। ১ ॥ [৪২।১] ॥

**ভাজঠাকুরাণী**। উদ্ধৃতির জন্য 'পরম-পরিহসনীয়া' দ্র.। বিচিত্র-প্র ৫।৪৮৮। ১৫ ; শুনিয়া আমার ভাজ-ঠাকুরাণীর ঘুমের ঘোর একেবারে ছাড়িয়া গেল ; ৪৮৯।২২ ॥ তু. ভাতৃজায়াঠাকুরাণী— বিচিত্র-প্র ৫।৪৮৬।১৭ ॥ [৪২।১] ॥

**ভাঁটির ট্রেন**। অনু. down train. ভাঁটির ট্রেনে কেউ-বা চড়ে / কেউ-বা উজান ট্রেনে। নবজাতক ২৪।৩৭।৮ ॥ [১১] ॥

**ভানে**। ধাতুরূপ—অনুমান করে ॥ পাছে সে মনে ভানে, "এও কি মনে জানে ! আমি তো এর পানে চাহি নি !" মানসী ২।১৯১।১৯ ॥ [৩৪] ॥

**ভাব / ক**। ১. সংঘটক ॥ **কর্তৃভাবক**। অনু. positive. অবিশ্বাস করিবার একটা শক্তি মানুষের পক্ষে অবশ্য-প্রয়োজনীয়। ইহা কেবল একটা নেতিভাবক গুণ নহে, ইহা কর্তৃভাবক। আত্মশক্তি ৩।৬০৫।২ ॥ ২০।৮ ; ৪২ ; ৪৪]॥ **নেতিভাবক**। অনু. negative. উদ্ধৃতির জন্য 'কর্তৃভাবক' দ্র.। আত্ম-শক্তি ৩।৬০৫।২ ॥ [২০।৮ ; ৪২ ; ৪৪] ॥ ২. কল্পনাকারী ॥ আমি তখন ছিলেম শিলঙ পাহাড়ে, **রূপভাবক** নন্দলাল ছিলেন কার্সিয়ঙে। বনবাণী ১৫।১২০। ৭ ॥ [২০।৮ ; ৪৪] ॥ ০ **কুহেলিকা**। অনু. mysticism. কাজের লোকেরা এ-সকল কথা মিষ্টিসিজম বা ভাব-কুহেলিকা বলিয়া উড়াইয়া দিবেন। শিক্ষা ১২।৩০২।২৩ ॥ [৪২] ॥ ০ **গম্য**। ধারণাযোগ্য ॥ নৃত্যবাদ্যের প্রথম-আঘাতমাত্রেই যৌবনসন্নদ্ধ কোলা-ঙ্গনাগণের অঙ্গে প্রত্যঙ্গে বিভঙ্গিত এই যে একটা হিল্লোল ইহা এমন সূক্ষ্ম ইহার এতটা কেবল আমাদের অনুমানবোধ্য এবং ভাবগম্য যে, তাহা বর্ণনায় পরিস্ফুট করিতে হইলে "কোলাহলে"র উপমা অবলম্বন করিতে হয়, এতদ্ব্যতীত ইহার মধ্যে আর কোনো গূঢ়তত্ত্ব নাই। আ-সাহিত্য ৯।৪৩৯।২৩ ; যে-দিন থেকে মানুষের হাত পেয়েছে নৈপুণ্য, তার ভাষা পেয়েছে অর্থ, সেই দিন থেকেই মানুষ তার ইন্দ্রিয়বোধগম্য জগৎ থেকে নানা উপাদানে উদ্ভাবিত করছে তার ভাবগম্য জগৎকে। সা-পথে ২৩। ৪৬১।৯ ; ভাবগম্য সাহিত্য বুঝিতে না পারিলে অধিকাংশ লোক সাহিত্য-কেই দোষী করে । র-র ১৩।৮২৪২॥

[৪৪] ॥ ◦ গর্ভ। অনু. significant. মুখ ঈষৎ বেঁকিয়ে স্মিতহাস্যে উঁচু কটাক্ষে চায়, জানে কাকে বলে ভাবগর্ভ চাউনি; শে-কবিতা ১০।২৭৩। ২৭ ॥ [৪২; ৪৪]॥ ◦ দ্বৈধ। অনু. ambiguity of thought. উদ্ধৃতির জন্য অর্থদ্বৈধ দ্র. ॥ আত্মশক্তি ৩।৫১৫।৮ ॥ [৪২] ॥ ◦ না ভাঙা। সং-ধা। চিন্তা দূর কর্ ॥ ক্ষুধিতের কান্না তোমার সে ভাবনা ভাঙাতে পারবে না? মুক্তধারা ১৪।১৮৯।২৭ ॥ [৩৬।১] ॥ ◦ বহ। অর্থবহ ॥ মাটির সহিত শারীরিক অবস্থাবিশেষের যে কী তুলনা হইতে পারে তাহা বুঝা যায় না, অথচ, গা মাটিমাটি করা, কথাটা আমাদের কাছে সুস্পষ্ট ভাববহ। শব্দতত্ত্ব ১২। ৩৭৯।১৬, ২১ ॥ [৪৪]॥ ◦ -বাতিকতা। অনু. sentimentalism. যাহারা ক্রুদ্ধ তাহারা ক্যানিঙের ক্ষমানীতিকে সেন্টিমেণ্টালিজ্‌ম্‌ অর্থাৎ বাস্তববর্জিত ভাব-বাতিকতা বলিতে নিশ্চয়ই কুণ্ঠিত হয় নাই। রাজাপ্রজা ১০।৪৭০। ২৭ ॥ [৪২; ৪৪] ॥ ◦ ব্যঞ্জনা। অনু. suggestiveness. এইজন্যই শিল্পসাহিত্যে ভাবব্যঞ্জনার (suggestiveness) এত আদর। এই ভাবব্যঞ্জনার দ্বারা রূপ আপনার একান্ত ব্যক্ততা যথাসম্ভব পরিহার করে বলিয়াই অব্যক্তের অভিমুখে আপনাকে বিলীন করে বলিয়াই মানুষের হৃদয় তাহার দ্বারা প্রতিহত হয় না। সঞ্চয় ১৮।৩৩৯।১, ২ ॥ অন্যত্র—ব্যঞ্জনা (suggestiveness)—পরিচয় ১৮।৫২০।১৩ ॥ [৪২]॥ ◦ লক্ষ্মী। ছিন্নপত্রাবলী, ৪১১।৫ ॥ [৪৪]॥ ◦ সত্য। অনু. ideal truth. যে — নাট্যাভিনয়ে আমার কোনো হাত থাকে সেখানে ক্ষণে ক্ষণে দৃশ্যপট ওঠানো-নামানোর ছেলেমানুষিকে আমি প্রশ্রয় দিইনে। কারণ বাস্তবসত্যকেও এ বিদ্রূপ করে, ভাবসত্যকেও বাধা দেয়। তপতী ২১।১১৬।২২॥ [৪২; ৪৪] ॥ ◦ -আতিশয্য। অনু. sentimentalism. ইংরাজিতে যাকে বলে sentimentalism সেই দুর্বল অস্পষ্ট ভাবাতিশয্য আমাদের জীবনকে এতদিন জীর্ণ করেছে। কালান্তর ২৪। ৩৯১।১১ ॥ [৪২] ॥ ◦ -আত্মক। ১. প্রকৃত ॥ সমুদ্র পর্বতের সহিত তাহার অন্তঃকরণের কোনো ভাবাত্মক যোগ আমরা দেখিতে পাই না। প্রাচীন-সা ৫।৫২৪।২৫ ॥ ২. অনু. positive. প্রেম-পদার্থটি ভাবাত্মক, অভাবাত্মক নহে। আকবর সকল ধর্মের বিরোধভঞ্জন করিয়া যে-একটি প্রেমের ঐক্য স্থাপনের চেষ্টা করিয়াছিলেন তাহা ভাবাত্মক। রাজাপ্রজা ১০।৩৯১।২৮, ২৯ ॥ [২৯; ৪২; ৪৪] ॥ ◦ -অনুষঙ্গ। অনু. association. জগৎটা মানুষের ভাবানুষঙ্গে অর্থাৎ তার এসোশিয়েশনে মণ্ডিত হয়ে ওঠে। সা-পথে ২৩।৪৫৪। ৪ ॥ [৪২] ॥ ◦ অর্থক। স্পষ্টার্থক ॥ আর একদিকে তার আলোক, তার চিরসত্য; এই দিকটাই ভাবার্থক, প্রকাশাত্মক। ভা-রাম-রায় ২০।১২ ॥ [৪২; ৪৪] ॥ ◦ -আলুতা। অনু. sentimentalism. যেটা ভাবালুতার

বাষ্পস্পর্শহীন। সা-স্ব ২৭।২৭৪।২৫ ॥ [২০।১৬ ; ৪১।১] ॥

**ভাবিক**। ভাবসম্বন্ধীয় ॥ উদয়শঙ্করের নাচের প্রধান গুণ হচ্ছে এ নাচে তার আত্মশক্তি ও তার শিক্ষা দুইই মিলেছে। আঙ্গিক দিকে উৎকর্ষপ্রাপ্ত এ জিনিসটা — ভাবিক দিকে ক্ষুণ্ণ। চিঠি ৫।২৯৭।১৮ ॥ [১০ ; ২০।৪৩] ॥

**ভাবীকেলে**। ভাবকালসম্বন্ধীয় ॥ রইল-মাত্র দিবারাত্র / প্রেমের প্রলাপ, / দিলেম ফেলে ভাবীকেলে / কীর্তি-কলাপ। ক্ষণিকা ৭।২৪২।১৭ ॥ [২৮]॥

**ভাবৈকরস**। শৃঙ্গারপ্রধান আস্বাদযুক্ত ; সমাসক্ত ॥ আমার মন তাঁহাতেই ভাবৈকরস হইয়া অবস্থিতি করিতেছে। প্রাচীন-সা ৫।৫১৬।২০ ॥ [২১।১] ॥

**ভায়**। ধাতুরূপ—১. প্রতীয়মান হয় ॥ অমনি জগৎ যেন শূন্য মরুভূমি-হেন, / অমনি মরণ যেন প্রাণের অধিক ভায়। সন্ধ্যা-সং ১।২১।৯ ; সজ্জনের মৈত্রী ভায় অপরাহ্ণ ছায়াপ্রায়— রূপান্তর ৮৯।১৫ ॥ ২. শোভা পায় ॥ রক্ত নাচে দ্রুতচ্ছন্দে, / চক্ষে তড়িৎ ভায়, ক্ষণিকা ৭।৩১৭।৬ ॥ [৩৪] ॥

**ভার / তলক্ষ্মী**। লক্ষ্মী স্বরূপা ভারত ॥ আমাদের প্রথমবয়সে ভারতমাতা, ভারতলক্ষ্মী প্রভৃতি শব্দগুলি বৃহদায়তন লাভ করিয়া আমাদের কল্পনা আচ্ছন্ন করিয়াছিল। আত্মশক্তি ৩। ৫৮৯।২২ [৪৪] ॥ • **বান**। যার ভার আছে ॥ প্রকৃতিতে যা বৃহৎ আমাদের কাছে তা ছোটো, যা সচল, তা অচল, যা ভারহীন তা ভারবান, আলোচনা অ-২।৬৯০।৭ ॥ [২০।৩৭] ॥ • **-আকর্ষণ**। অনু. gravitation. Force of gravitation কে ভারাকর্ষণ শক্তি বলিলে কিছুই আসে যায় না। সমালোচনা অ-২।১৩৩।২১ ; ১৫৩।২০ ; ভারাকর্ষণের নিয়ম তাহার লঙ্ঘন করিবার জো নাই ; পঞ্চভূত ২।৬২৪।২৬ ; যদিচ ধোঁয়া আকাশে উড়িয়া যায় ও ঢেলা মাটিতে পড়ে, সোলা জলে ভাসে ও লোহা জলে ডোবে, তবু এই-সমস্ত দ্বৈতের মধ্যে ভারাকর্ষণের এক নিয়মের কোথাও বিচ্ছেদ দেখি না। সাহিত্য ৮।৩৯৪। ১৮ ; ভাষায় বলি ভারাকর্ষণশক্তি, কিন্তু আকর্ষণ বলতে সাধারণত যা বুঝি এ তা নয়, শক্তি বলতে যা বুঝি এ তাও নয়। মা-ধর্ম ২০।৩৮৬।৭ ; যে পর্যন্ত আপন ছন্দকে সে আপনি উদ্ভাবন না করে সে-পর্যন্ত তার হামাগুড়ি, অর্থাৎ, ভারাকর্ষণের কাছে তার অবনতি, সে-পর্যন্ত সে নৃত্যহীন। ছন্দ ২১।৩৫২।৭ ; সেই ঔদ্ধত্য ভারাকর্ষণ সইতে পারল না, এক মুহূর্তে হল ভূমিসাৎ। সা-পথে ২৩।৫১৮।১০ ; বিশ্বপৃথিবীর বিপুল ভারাকর্ষণ স্বভাবের অসামঞ্জস্যকে ধূলিসাৎ করিয়া দেয়। কালান্তর ২৪।২৯১।১৪ ; সে কেবল প্রয়োজনের একান্ত ভারাকর্ষণ থেকে মনকে উপরে তোলবার জন্যে। বাংলা-প ২৬।৩৮৩।৬ ; আমাদের দেশের ছেলেদেরও একটা স্বাভাবিক চঞ্চলতা আছে সন্দেহ নাই, কিন্তু তাহার সঙ্গে সঙ্গেই একটা অচঞ্চলতার

ভারাকর্ষণ তাহাকে সর্বদাই যেন অনেকটা পরিমাণে স্থির করিয়া রাখিয়াছে। প-সঞ্চয় ২৬।৫১৯।২৮ ; সেখানে বিপুল ধনের ভারাকর্ষণে মানুষের মাথা মাটির দিকে ঝুঁকে পড়েছে। বিশ্ব-ভা ২৭।৩৭৯।১৮ ; তোমার "বই পড়া" প্রবন্ধের মধ্যে অনেক মাল আছে কিন্তু তারা এম্‌নি ভাণ কর্‌চে যেন তাদের কোনো গৌরব নেই, অর্থাৎ যেন তারা ভারাকর্ষণের কোনো ধার ধারে না—কিন্তু আমাদের দেশের পাঠক গুরুভক্ত এই জন্য সাহিত্য গুরুতর হয়ে না উঠ্‌লে তাদের মনে হয় যেন উপোষ করা হল। চিঠি ৫।২৪৪।১৬ ; আমরা-যে পৃথিবীর ভারাকর্ষণের টানে বাঁধা ; মাটি আমাদের পা জড়িয়ে থাকে, কিছুতেই ছাড়তে চায় না। ভা-পত্রা ১১৬।১৪ ॥ তু. ভারাবর্তন ; মহাকর্ষ ॥ [৪২] ॥ ∘ -আকীর্ণ। ভারছড়ানো ॥ খণ্ড খণ্ড দণ্ডে পলে ভারাকীর্ণ চিত্তে / নাই সেই অসীমের অবসর ; শে-স ১৮।১১২।২৩ ॥ তু. অসংখ্যের ভারে পরিকীর্ণ আমার চিত্ত ; শে-স ১৮।৫২।৭ ॥ [৪৪] ॥ ∘ -আবর্তন। অনু. gravitation. ইংরেজিতে যাকে গ্র্যাভিটেশন বলে তাকে মহাকর্ষ না ব'লে ভারাবর্তন নাম দিলে গোল চুকে যায়। বিশ্ব-প ২৫।৩৮২।১৫ ; জুড়ি নক্ষত্রেরা ভারাবর্তনের জালে ধরা প'ড়ে যাপন করছে প্রদক্ষিণের পালা। ৩৮৪।২৬ ॥ তু. ভারাকর্ষণ ; মহাকর্ষ ॥ [৪২] ॥

ভালোবাসামান যন্ত্র। যে যন্ত্রে ভালোবাসা মাপা যায় ॥ এইজন্যই বিধাতা ভালোবাসামান-যন্ত্রটি মেয়েদের হৃদয়ের মধ্যে ঝুলাইয়া দিয়াছেন, পুরুষদের দেন নাই। গল্প ২১।২৫৩।২৪ ॥ তু. চটনমান যন্ত্র ॥ [২৮] ॥

ভাষা / পূর্ণ। তাৎপর্যময় ॥ কোথায় চোখে চোখে সেই নীরব সম্ভাষণ, সেই ভাষাপূর্ণ হাসি। চো-বালি ৩। ৪০৯।২৮ ॥ [৪৪] ॥ ∘ বান্। বাঙ্‌ময় ॥ এই কারণেই দেশ যার মধ্যে আপন ভাষাবান্ প্রকাশ অনুভব করে সর্বজনসমক্ষে নিজের ব'লে চিহ্নিত করবার উপলক্ষ রচনা করতে চায়। র-১। অবতরণিকা ১॥০। ১৯ ॥ [২০। ৩৭] ॥ ∘ ভারতী। বাগ্‌দেবী ॥ কিন্তু এ-সকল ভাবনা তখন কী গদ্যে কী পদ্যে আলোচনা করবার সময় হয়নি, তখনও পাইনি ভাষাভারতীর প্রসাদ। প্রভাত-সং ১। সূচনা-২।২০ ॥ [৪৪] ॥

ভাষিতে। না-ধা। বলতে ॥ আঁখিতে বাঁশিতে যে কথা ভাষিতে / সে কথা বুঝায়ে দাও। মানসী ২।২৫৭।১৯ ॥

ভাষে। না-ধা। বলে ॥ কাছে আসে পাশে, তবুও কথা না ভাষে / অশ্রু-জলে ফিরে ফিরে যায়। কড়ি-কো ২। ৩৮।১৯ ॥ [৩৭] ॥

ভাস। দীপ্তি ॥ যেন তার আঁখি দুটি নবনীল ভাসে / ফুটিয়া উঠিছে আজি অসীম আকাশে। চৈতালি ৫।৪৭।৭ ; বিরহের ম্লান হাসে / পাণ্ডুভাসে / জ্যোৎস্না তারে করিছে করুণ। বলাকা ১২।২৪।২০ ॥ [১০] ॥

**ভাসা**। ছাড়া॥ অযাত্রাতে নৌকো ভাসা,/রাখিনে ভাই ফলের আশা,/আমাদের আর নাই যে গতি/ভেসেই চলা বই। ফাল্গুনী ১২।১২১।১৭॥ [২০।৪৭]॥

**ভিক্ষা/চর্য**। ভিক্ষুকের বৃত্তি॥ বসন-ভূষণ-ঐশ্বর্যের গৌরব সর্বত্রই আছে, আর বিবসন নিরভূষণ ভিক্ষাচর্যের গৌরব ভারতবর্ষেরই; প্রাচীন-সা ৫। ৫৩৭।৭॥ [২০।৪০]॥ ০ **জীবিতা**। ভিক্ষার দ্বারা জীবনধারণ॥ ভিক্ষা-জীবিতায় সমাজের কত অনিষ্ট তাহা বুঝাইতাম। গল্প ২৩।২৩৭।২৭; সেরূপ ভিক্ষাজীবিতায় কখনো কোনো জাতি সম্পদশালী হইতে পারে না। বিশ্ব-ভা ২৭।৩৪৫।২৪॥ [২০।৩৩; ৪৪]॥ ০ **বৈরাগ্য**। ভিক্ষায় বৈরাগ্য॥ পরের দ্বার রুদ্ধ হইয়াছে বলিয়াই ভিক্ষাবৃত্তি হইতে যদি নিরস্ত হইতে হয়, পৌরুষ-বশত, মনুষ্যত্ববশত, নিজের প্রতি, নিজের অন্তর্যামী পুরুষের প্রতি সম্মানবশত যদি না হয়, তবে এই ভিক্ষাবৈরাগ্যের প্রতি আমি কোনো ভরসা রাখি না। আত্মশক্তি ৩।৬০৭।৯॥ [৪২।৬]॥ ০ **শী**। ভিক্ষাজীবী॥ আমরা পাঠকদিগকে ভিক্ষাশী ও কৌপীনধারী হইতে উপদেশ দিই না। র-র ১৪। ১২৮।১৬॥ [৪৪]॥

**ভিক্ষু**। ভিক্ষুক॥ যেথা রিক্ত নিঃস্ব দিবা প্রাচীন ভিক্ষুর জীর্ণবেশে/নূতন প্রাণের লাগি তোমার প্রাঙ্গণতলে এসে/বলে "দ্বার খোলো" পূরবী ১৪। ১৪৯।১৪; ভিক্ষুবেশে দ্বারে তার "দাও" বলি দাঁড়ালে দেবতা/মানুষ সহসা পায় আপনার ঐশ্বর্যবারতা। লেখন ১৪।১৬৭।২২; ভিক্ষু, পরিশেষ ১৫।১৯৭ পৃ., কবিতার নাম; হায় রে ভিক্ষু, হায় রে/নিঃস্বতা তোর মিথ্যা সে ঘোর,/নিঃশেষে দে বিদায় রে। ১৩; ১৯৮।১, ১২, ২৩; আমায় তুমি করবে দাতা, আপনি ভিক্ষু হবে—গীত ১।৩৮।৩॥ ০ **শালা**। ভিক্ষুক-শালা॥ মদোদ্ধত ধনীর ভিক্ষুশালার প্রান্তে তাঁহার একটুখানি স্থান করিয়া দিবার জন্য প্রাণপণ চীৎকার না করিয়া দেশের মধ্যস্থলে সন্তানপরিবৃত যজ্ঞশালায় তাঁহাকে প্রত্যক্ষ উপলব্ধি করো। আত্মশক্তি ৩।৫৫১।১১॥ **মধু** ০। বনের কোলের কাছে/সমীরণ জাগিয়াছে;/মধুভিক্ষু সারে সারে/আগত কুঞ্জের দ্বারে। অরূপরতন ১৩।২১০।১৮॥ তু. মধুকাঙালী॥ **মহা** ০। সেই মহাভিক্ষুকে যা দিতে হবে তা অল্প হলেও নিঃশেষে দেওয়া চাই। শান্তি-নি ১৩।৪৬৪।২৩; এস' দানবীর দাও ত্যাগকঠিন দীক্ষা। /মহাভিক্ষু, লও সবার অহংকার ভিক্ষা। গীত ১। ১৬৭।১১॥ **হৃদয়** ০। তেমনি করে আমার হৃদয়ভিক্ষুরে/কেন দ্বারে তোমার নিত্যপ্রসাদ পাওয়াও না। গীত ১।১৪৯।২৫॥ [১৩; ৪৪]॥

**ভিত**। দিক॥ **এক** ০। শূন্য অন্ধকার-খানি মলিন মুখশ্রী নিয়ে/দাঁড়িয়ে রহিল এক ভিতে। ছ-গান ১।১২০। ২৬; কাননের একভিতে/নিভৃত পর্ণানটিতে/রেখেছিল মাধুরীর স্বর্গ।

মহুয়া ১৫।১৩।১০ ॥ **চারি** •। সে হরষধ্বনি জনকোলাহল / ধ্বনিতেছে চারিভিত। শৈশব-সং অ-১।৪৭০।২৪; তালে তালে তার পড়িতেছে দাঁড়, / ধ্বনিতেছে চারি ভিত। ৪৯৯।১০; সমস্ত একত্রে মিলি ধ্বনিয়া ধ্বনিয়া চারি ভিত / উঠাইছে মহা-হ্রদে মহা এক স্বপনসংগীত। প্রভাত-সং ১।৮১। ১৩; হাসি লয়ে করে কাড়াকাড়ি / চন্দ্র সূর্য গ্রহ চারি ভিতে, ৮৮।২৮; জগতের প্রাণ হতে / উঠিল রে বিলাপ সংগীত, / কাঁদিয়া উঠিল চারি ভিত। ৮৯।২৮; নিবিছে সাঁঝের ভাতি, ভাসিছে আঁধার রাতি / এখনি ছাইবে চারি ভিতে—ছ-গান ১।১৩।৩২; গাছ-পালা চারিভিতে সংগীতের মাধুরীতে / মগ্ন হয়ে ধরে স্বপ্নছবি। কড়ি-কো ২। ৩৭।১৫; নিদ্রাহীন বসিয়া এক চিতে/ চিত্র কত এঁকেছি চারিভিতে। সো-তরী ৩।৮৩।১৪; কত বরন, কত আকার / কে পারে বরনিতে / চিত্র যত এঁকেছি চারিভিতে। ১৯; পার্শ্বে বসে ধরি মুঠি, / শব্দমাত্রে কেঁপে উঠি, / চাহি চারিভিতে, চিত্রা ৪।৫২। ৬; তোমার মদির গন্ধ অন্ধবায়ু বহে চারিভিতে, ৮৩।১০; বায়ুর মতো খেলত যদি / তোমার চারিভিতে, শিশু ৯।৯২।২২; নূতন প্রবাসে এসে সহস্র পথের দেশে / নীরবে চাহিছে চারিভিতে। ৯৫।১৮; মরুযাত্রার পাথেয়-অমৃতে / পাত্র ভরিয়া আসে চারিভিতে / অগণিত ফুল, মহুয়া ১৫। ১১।৫; শ্যামল উদার / সেবা যত্ন সরল শান্তিতে / ঘনচ্ছায়া বিস্তারিয়া আছে চারিভিতে; ৭৬।২২; প্রাণের প্রথম-বাণী এইমতো জাগে চারিভিতে / তৃণে তৃণে বনে বনে, বনবাণী ১৫। ১১৮।১৬; চিত্রবিচিত্র ১৩।৪ ॥ [৯] ॥ • ফাঁদ্। সং-ধা। ভিত্তি স্থাপন কর্ ॥ আমি যে ফাঁদি ভিত / বিরাম ভুলি', গ্রন্থ-প ১৫।৫২৯।২৮ ॥ [৩৬।১] ॥

**ভিত্তি ফাঁদ্**। সং-ধা। ভিত্তি স্থাপন কর্ ॥ বাবার মৃত্যুর পরে সেক্রেটারি-য়েটে / উন্নতির ভিত্তি ফাঁদা গেল। পুনশ্চ ১৬।৮৯।২৯ ॥ [৩৬।১] ॥

**ভিন্নভাষী**। অন্যভাষাভাষী ॥ এশিয়ার পূর্বসাগরতীরবাসী সমস্ত মঙ্গোলীয় জাতিদিগকে জাগ্রত করিয়া দিল এবং ব্রহ্মদেশ হইতে আরম্ভ করিয়া অতিদূর জাপান পর্যন্ত ভিন্নভাষী অনাত্মীয়দিগকে ধর্ম সম্বন্ধে ভারত-বর্ষের সঙ্গে একাত্মা করিয়া দিয়াছে, রাজাপ্রজা ১০।৪৫২।২; কিন্তু, ভিন্ন-ভাষী ভারতকে এক করিবার জন্য কন্‌গ্রেসের ভাষা ইংরাজি হওয়া উচিত এমন তর্ক যাঁহারা এ স্থলে উত্থাপন করিবে তাঁহারা আমার কথা সম্পূর্ণ বুঝিতে পারেন নাই। ৫৮৬।৩ ॥ তু. অন্যভাষী ॥ [২০।৯; ৪৪] ॥

**ভিন্নিত**। পৃথকীকৃত ॥ আরো ক্যাবিন সারি সারি / নম্বরে চিহ্নিত, / একই রকম খোপ সেগুলোর দেয়ালে ভিন্নিত। আ-প্রদীপ ২৩।১০৪।১২ ॥ তু. অন্যত্র—পৃথক্‌কৃত—স-নীতি ২৭। ৪৭২।২০ ॥ [২০।১৮] ॥

**ভীঁখত**। ধাতুরূপ — ভিজছে ॥ অঙ্গ-বসন, তব, ভীঁখত মাধব/ঘন ঘন বরখত মেহ, ভা-পদা ২।১৯।১৩॥ [৯]॥

**ভীড়-করা**। অনু. crowded. এই ভীড়-করা গাড়ীর প্রতি দৃষ্টি দিতে না দিতে দেখিলাম আমি স্বয়ং অকস্মাৎ আর এক প্রকার ভীড়ের দ্বারা পরি-বেষ্টিত। অনু. অ-২।৫৮৬।২২ ॥ [৪২] ॥

**ভীষণচঞ্চল**। ভয়ঙ্কর ও চপল ॥ অধুনা-তনকালে দেবী চণ্ডীর মধ্যে যে ভীষণ-চঞ্চল ভাবের আরোপ করা হইয়াছে একসময়ে তাহা প্রধানত শিবের ছিল। সাহিত্য ৮।৪৩৫।২৬ ॥ [৪২।২ ; ৪৪] ॥

ভয়ানক ॥ কী ভীম অদৃশ্য নৃত্যে মাতি উঠে মধ্যাহ্ন-আকাশে / নিঃশব্দ প্রখর / ছায়ামূর্তি তব অনুচর ! কল্পনা ৭।১৯৭।৩ ॥ [১৩] ॥

**ভুঁইফোড়া**। ভুঁইফোড় ॥ ভুঁইফোড়া তত্ত্ব যেন ভূমিতলে খোঁজে, সো-তরী ৩।৩২।৯ ॥ [২৬] ॥

**ভুখারি**। ক্ষুধিত ॥ গোধূলি বেলায় বনের ছায়ায় চিরউপবাসী ভুখারি / ভাঙা-মন্দিরে আসে ফিরে ফিরে পূজাহীন তব পূজারি। কল্পনা ৭।১৯৬।১২ ; কিঙ্করদল দীর্ঘনিশায় ভুখারি / শুষ্ক অধর লেহিয়া/উঠিছে ফুকারি ফুকারি। সঞ্চয়িতা ৪৫৬।৭ ॥ [১০ ; ২০।৫৫] ॥

**ভুঞ্জন**। সম্ভোগ ॥ শুধু নীরবে ভুঞ্জন / এই সন্ধ্যাকিরণের স্বর্ণ মদিরা—সো-তরী ৩।৬৫।৬ ॥ [৩১] ॥

**ভুবন/ভুলানী**। (স্ত্রী)। জগৎকে ভুলায় যে ॥ ভুবন মাঝে নিয়ত রাজে / ভুবন-ভুলানী। শিশু ৯।১০।২৪ ॥ [২০।৭৭]॥

• **-ঈশ্বর**। ভগবান ॥ করি জোড়কর, হে ভুবনেশ্বর, / দাঁড়াব তোমারি সম্মুখে। নৈবেদ্য ৮।৭।৩ ॥ [৪২।৫ ; ৪৪] ॥

**ভুগোলছাড়া**। ভূগোলে যা নেই ॥ সকল উদ্দেশহারা / সকল ভূগোল-ছাড়া / অপরূপ অসম্ভব দেশে ; — শিশু ৯।২১।১৯ ॥ [৪৪] ॥

**ভূচিত্র**। অনু. map. যা কোন ইতি-হাসে স্থান পায় না, কোনো ভূচিত্রের কোণে আঁচড় কাটে না। সা-স্ব ২৭। ২৫২।২১ ॥ [৪২ ; ৪৪] ॥

**ভূত/কাল**। অতীতকাল ॥ ভূতকালের দিকে শিয়র করিয়া সে কেবল স্বপ্ন দেখে ও দীর্ঘনিশ্বাস ফেলে এবং ভূতত্ব প্রাপ্ত হওয়াই সে একমাত্র বাঞ্ছনীয় মনে করে। চিঠিপত্র ২।৫১২।১ ॥ [২৪] ॥ • **ভাবন**। শিব ॥ ভূত-ভাবনের যে ভৃত্যগুলি একবার মরে ভূত হয়েছে তারা যে দ্বিতীয় বার মরবে। প্র-নির্বন্ধ ৪।২৫২।১০ ॥ [১০]॥

**ভূদৃশ্য**। অনু. landscape. একখানা সমগ্র ভূদৃশ্য হয়ে যাওয়ার কল্পনা তোমার কাছে অনেক বেশি সৃষ্টিছাড়া বোধ হল। সে ২৬।২৯২।১৮ ॥ [৪২] ॥ • **চিত্র**। অনু. landscape painting. তার পরে তাঁর ভূদৃশ্যচিত্র দেখলুম। জাপানযাত্রী ১৯।৩৫১।১৭ ॥ [৪২]॥

**ভূ-পবলিক**। বিশ্বজনসাধারণ ॥ এখনই যথার্থ পৃথিবীর ভূ-পবলিক তৈরি হইয়াছে। র-র ১২।৭৮৪।২৩॥ [৪২।৩]॥

**ভূমা/পতি**। ঈশ্বর ॥ নরপতি ভূমাপতি হে দেববন্দ্য। গীত ১।১৮৬।৯ ॥ [৪২।

৫; ৪৪]॥ ◦ **স্পদ**। ঈশ্বর॥ জগতে তব কী মহোৎসব, বন্দন করে বিশ্ব / শ্রীসম্পদ ভূমাস্পদ নির্ভয়শরণে। গীত ১।১৮৮।৯ ॥ [৪২।৫; ৪৪]॥

**ভূমি/কাম্পনিক কেন্দ্র**। অনু. epi-centre. ভূমিকাম্পনিক কেন্দ্রের উপরে কাঁচা মালমসলায় তৈরি নড়-নড়ে বাসায় আশ্রয় নিতে সে নারাজ। গ্রন্থ-প ১১।৫১২।২৫ ॥ [২০।৪৩; ৪২]॥ ◦ **জীবী**। কৃষিজীবী। ভোগবিলা-সিতা ও ঐশ্বর্যের আড়ম্বরে বাণিজ্য-জীবী দেশের সহিত কোনো ভূমি-জীবী দেশ সমকক্ষতা রাখিতে পারে নাই। ভারত ৪।৪৪০।১৫ ॥ [৪৪]॥ ◦ **পত্তন**। ভিত্তিস্থাপন॥ নব্যবঙ্গের প্রথম সৃষ্টিকর্তা রাজা রামমোহন রায়ই প্রকৃতপক্ষে বাংলাদেশে গদ্যসাহিত্যের ভূমিপত্তন করিয়া দেন। সাহিত্য ৮। ৪১৮।১৩ ॥ [৪৪]॥ ◦ **লক্ষ্মী**। পল্লী-প্র ২৭।৫২৭।২ ॥ [৪৪]॥ ◦ **কা/ফাঁদ্**। সং-ধা। ভূমিকা কর্॥ দুই জনে পালকিতে চড়িলে পর হরিমোহিনী ভূমিকা ফাঁদিবার চেষ্টা করিলেন। গোড়া ৬।৫৪৪।৮॥ [৩৬।১]॥ ◦ **বানা**। সং-ধা। গৌরচন্দ্রিকা কর্॥ অন্নদাবাবু আর অধিক ভূমিকা বানাইতে পারিলেন না। নৌকাডুবি ৫।৩৮০। ২৮ ॥ [৩৬।১]॥ ◦ **ষ্ঠশয্যা**। ভূমিষ্ঠ-কালীন শয্যা॥ মাতৃস্তন্য কেন তোর হয় নাই বিষ! অথবা ভূমিষ্ঠশয্যা চিতাশয্যা তোর! রুদ্রচণ্ড অ-১। ২৮২।২ ॥ [২৮]॥

**ভূরি/পায়ী**। যে প্রচুর পান করে॥ ভূরিপায়ী মূল তার অদৃশ্য গভীরে / অনিঃশেষ রস করে পান, / অজস্র পল্লবে তার করে স্তবগান। বীথিকা ১৯।৫২।৪ ॥ [৪৩; ৪৪]॥ ◦ **ভোজী**। অনু. glutton. শাবকেরা ভূরিভোজী এবং তাহাদের পিতামাতারা সমস্ত দিন তাহাদিগকে গড়ে প্রতি পাঁচ ছয় মিনিট অন্তর খাওয়াইয়া থাকে; অনু. অ-২।৫৩০।২০ ॥ ভূরিভোজী বিলাসীর ভাণ্ডার প্রাচীর। জন্মদিনে ২৫।৯৩।২৫ ॥ [৪২; ৪৩; ৪৪]॥

**ভৃতিনিরপেক্ষ**। বেতননিরপেক্ষ॥ এই স্বদেশী প্রণালীর শিক্ষার প্রধান ভিত্তি স্বার্থত্যাগপর ভৃতিনিরপেক্ষ অধ্যয়ন-অধ্যাপনরত নিষ্ঠাবান গুরু এবং তাঁহার অধ্যাপনের প্রধান অবলম্বন স্বদেশের একখানি সম্পূর্ণ ইতিহাস। ভারত ৪।৩৮৬।২৯ ॥ [৪৪]॥

**ভৃশার্থ**। আধিক্যার্থ॥ অতএব নানা উপসর্গে যে একই ভৃশার্থ পাওয়া যায় তদ্দ্বারা সেই উপসর্গগুলির ভিন্ন ভিন্ন নানা মূল অর্থেরই সমর্থন করে। অনেকস্থলেই শব্দের ব্যুৎপত্তি নির্ণয়ের সময় উক্ত উপসর্গগুলির মূল অর্থ অথবা ভৃশার্থ দুই ব্যবহার করা যাইতে পারে। শব্দতত্ত্ব ১২।৫৫৭।৯, ১১, ১৮ ॥ [৪২।১]॥

**ভেটি/বার**। ধাতুরূপ—সাক্ষাৎ করবার॥ মহিষী রেবতী, এসেছেন ভেটিবার / তরে। রা-রানী ১।৩৪৫।৬ ॥ ◦ **ল**। সাক্ষাৎ করল॥ অকস্মাৎ পথ মাঝে কে তারে ভেটিল একদিন, বীথিকা ১৯।৩২।১৯ ॥ ◦ **লা**। উপঢৌকন

পাঠাল॥ আতিথ্যের উপহার / আপনি ভেটিলা যুবরাজ। রা-রানী ১।৩৬৯। ২৩ ॥ [৩৪] ॥

**ভেদ/কর্**। সং-ধা। ফাঁস কর্ ॥ আমি বিজয় গড়ের সন্ধান ভেদ করিয়া বিশ্বাসঘাতকের কাজ করিয়াছি। রাজর্ষি ২।৪৩৭।১২ ॥ তু. উদ্‌ভেদ কর্ ॥ [৩৬] ॥ • ন। ভেদ ॥ জয় সংশয়-ভেদন, / জয় বন্ধন-ছেদন, মুক্তধারা ১৪।১৮৭।১২ ; ২০৪।২৫ ; ২৩৫।৫ ; ২৪০।১ ; মাটির আড়াল করি ভেদন / স্বর্গলোকের আনে বেদন, সানাই ২৪। ১১৯।১৪ ॥ [১০] ॥

**ভেরে-ওঠা**। ভারী হয়ে ওঠা ; ক্লান্ত ॥ বৃষ্টির ফোঁটায় ভেরে-ওঠা জুঁইফুলটির মতো হাওয়ায় কাঁপতে কাঁপতে খসে পড়ে। লিপিকা ২৬।১৪৩।১১ ॥ তু. চোখ ঘুমে ভেরে আসে, / মাঝে-মাঝে উঠছি জেগে। পত্রপুট ২০।২৩।১৫ ; অন্যত্র—লেখাটি একেবারেই নিরাভরণ বলেই এর ভিতরকার বেদনা যেন বৃষ্টিক্লান্ত জুঁইফুলটির মতো ফুটে উঠেছে। গ্রন্থ-প ১৪।৫৩১।১৪ ॥ [৪২।১] ॥

**ভোজ্যাবশেষ**। উচ্ছিষ্ট॥ কিন্তু তোমাদের মধ্যে কেহ মাতার নিঃশব্দ আশিস্‌মাত্রকে যদি রাজমহিষীর ভোজ্যাবশেষের চেয়ে অধিক মনে করিতে পার তবে মাতার নিভৃত-অন্তঃপুরচারী এই-সকল মাতৃসেবকদের পার্শ্বে আসিয়া দণ্ডায়মান হও এবং দিনের পর দিন বিনা বেতনে বিনা পুরস্কারে খ্যাতিবিহীন কর্মে স্বদেশ-প্রেমকে সার্থক করো। আত্মশক্তি ৩।৫৯২।২৩-২৪ ॥ অন্যত্র—ভুক্তাবশিষ্ট। যোগাযোগ ৯।৩৪০।২১ ॥ [৪৪] ॥

**ভৌমণ্ডলিক**। ভূমণ্ডলসম্পর্কীয় ॥ মহাভারতের মহৎ সমুজ্জ্বল রূপ যাঁরা ধ্যানে দেখেছিলেন 'মহাভারত' নামকরণ তাঁদেরই কৃত। সেইরূপটি একই কালে ভৌমণ্ডলিক রূপ এবং মানস রূপ। শিক্ষা ২০১।৩০ ॥ [২০।৪৩] ॥

**ভৌমিক**। মৃন্ময় ॥ দেশ কেবল ভৌমিক নয়, দেশ মানসিক। মা-ধর্ম ২০। ৩৭৯।২৬ ॥ [১৩ ; ২০।৪৩] ॥

**ভ্রম/ণ বিদ্যালয়**। অনু. peripatetic school. অনেকদিন থেকেই ভ্রমণ বিদ্যালয়ের সংকল্প মনে বহন করে এনেছি। রা-চিঠি ২০।৩১৬।৯ ॥ তু. পান্থ শিক্ষালয় ; পথচারী বিদ্যালয় ॥ [৪২ ; ৪২।৬] ॥ • **ণী**। (স্ত্রী)। ক্রীড়াবিশেষ। ভ্রমণ ॥ ছ-ছবি ২১।১১০ পৃ. কবিতার নাম ॥ [১৭ ; ২০।৭৬] ॥ • **ণেচ্ছু**। ভ্রমণ করতে অভিলাষী ॥ গ্রীষ্মের সময় হাজার হাজার ভ্রমণেচ্ছু আপিসে নাম রেজেস্ট্রী করে। রা-চিঠি ২০।৩১৭।১৯ ॥ [৪৪] ॥ • **সংকুল**। ভ্রান্তিপূর্ণ ॥ এই ভ্রমসংকুল সাধের মানবজন্ম ত্যাগ করিয়া মাসিক পত্রের নির্ভুল প্রবন্ধ - আকারে জন্মগ্রহণ করিতে আমার প্রবৃত্তি হয় না। পঞ্চভূত ২।৫৭৮।২৫ ; বিদেশী বলিয়া তাঁহাদের চেষ্টা অসম্পূর্ণ এবং ভ্রমসংকুল হইতে পারে, এই কারণেই যে আমি আক্ষেপ করিতেছি তাহা নহে। সাহিত্য ৮।৫০২।১১ ॥ [৪৪] ॥

• -অন্ত। ভ্রান্তির শেষ॥ কিছু না হক 'লঙ্‌ফেলো'দের হব আমি সমান তো, / এখন মাথা ঠাণ্ডা হয়ে হয়েছে সেই ভ্রমান্ত। পূরবী ১৪। ১৬।৬॥ [৪৪]॥ • -অন্ধ। ভ্রান্তিবশত অন্ধ॥ ভ্রমান্ধ দাসের জাতি সমস্ত মানুষ। কবি-কা অ-১।৪৩।১১॥ [৪৪]॥

**ভ্রষ্টাচার**। অনাচারী॥ পতি! ম্লেচ্ছ, পতি সে তোমার। / জানিস কাহারে বলে পতি! নষ্টমতি, / ভ্রষ্টাচার! কাহিনী ৫।১০২।২২॥ [৪৪]॥

**ভ্রাতৃ/পুরুষ**। ভাইয়ের বংশ বা কুল॥ কিন্তু তার পূর্বে জগন্মাতার প্রসাদী ছাগের পিতৃ বা ভ্রাতৃ পুরুষকেই ভক্ষণ করি নে। চিঠি ৯।২৭২।৩॥ [২৮]॥ • **সত্য**। ভাইয়ের অঙ্গীকার॥ তিনি ভ্রাতৃসত্য রক্ষা করিয়াছেন। আত্মশক্তি ৩।৫৬৬।১৩॥ [২৮; ৪৪]॥

**ভ্রান্তি পুষ্‌**। সং-ধা। ভ্রম পোষণ কর্‌॥ এ কী ভ্রান্তি পুষেছিলি মনে! বিসর্জন ২।৩০৬।১৭॥ [৩৬।১]॥

**ভ্রূ/কুটিয়া**। না-ধা। ভ্রূকুটি ক'রে॥ অকস্মাৎ কোমলের কমলমালার স্পর্শ লেগে / শান্তের চিত্তের প্রান্ত অহেতু উদ্বেগে / ভ্রূকুটিয়া ওঠে কালো মেঘে। নটরাজ ১৮।২০৮।৩॥ • **কুটিল**। না-ধা। ভ্রূকুটি করল॥ মোর স্বয়ম্বরে / সেদিন মর্ত্যের মুখ ভ্রূকুটিল অবজ্ঞার ভরে। মহুয়া ১৫।৫২।৬॥ [৩৭]॥ • **ভঙ্গিত**। ভ্রূকুটি-কুটিল॥ ভ্রূভঙ্গিত পাষাণের নিশ্চল নির্দেশ / লঙ্ঘিয়া উচ্ছল পরিহাসে, আরোগ্য ২৫।৫৩। ৫॥ [২০।১৮]॥

# ম

**মক/মকিয়ে**। না-ধা। মক্‌মক্‌ শব্দ ক'রে॥ মাঠে মাঠে মকমকিয়ে ডাকছে ব্যাঙ। ছড়া ২৬।২০।১॥ [৩৭]॥ • **রবাহনা**। (স্ত্রী)। মকরবাহিনী॥ বহুক্ষণ আঁখি মেলিল না; / ধ্যানে নিরখিল বসি মকরবাহনা / জ্যোতির্ময়ী মাতৃমূর্তি ক্ষুদ্র শিশুটিরে / কোলে ক'রে এসেছেন, কাহিনী ৭।১১৫।১॥ [২০।৭৫]॥

**মগ্নচৈতন্য**। অনু. subconsciousness. আধুনিক মনস্তত্ত্বে মানুষের মগ্নচৈতন্যের সক্রিয়তার উপর বিশেষ দৃষ্টি পড়েছে। বাংলা-প ২৬।৪০৫।১৮॥ [৪২]॥

**মঙ্গল/চরণাশ্রয়**। মঙ্গলকর চরণরূপ আশ্রয়॥ ভাগ্যহীন বিহারী যে আজ অন্ধকারে তোমার মঙ্গলচরণাশ্রয়ে মাথা রাখিতে আসিয়াছিল। চোবালি ৩।৩৮৬।১১॥ [৪৩; ৪৪]॥ • **বিধাতা**। যিনি শুভ বিধান করেন॥ এখানে প্রবেশ করিতে গেলে মাথা নত করিতে হয় বটে, কিন্তু সে কেবল নিজের উচ্চ আদর্শের নিকট, দেশের নিকট, যিনি নত ব্যক্তিকে উন্নত করিয়া দেন সেই মঙ্গল বিধাতার নিকট। আত্মশক্তি ৩।৫৯২।১০॥ [৪৩; ৪৪]॥ • **মধুর**। শুভ ও মধুময়॥ আজ যেন তাঁহার

পরলোকগতা পত্নীর মঙ্গলমধুর আবির্ভাব তাঁহার কন্যাকে পরিবেষ্টিত করিয়া রহিয়াছে এবং সুদূরব্যাপ্ত অশ্রুজলের আভাসে সুখের অত্যুজ্জ্বলতাকে স্নিগ্ধগম্ভীর করিয়া তুলিয়াছে। নৌকাডুবি ৫।৪০২।১ ॥ [৪২।২ ; ৪৩ ; ৪৪]॥ ০ -অনুষ্ঠান। শুভময় অনুষ্ঠান॥ আমাদের বিদ্যাশিক্ষা, আমাদের সাহিত্যানুশীলন, আমাদের শিল্পচর্চা, আমাদের নানা মঙ্গলানুষ্ঠান স্বভাবতই তাহাকে আশ্রয় করিয়া সেই ঐক্যের চতুর্দিকে দেশ বলিয়া একটা ব্যাপারকে বিচিত্র করিয়া তুলিত। আত্মশক্তি ৩।৫৭১।৪ ॥ [৪৩ ; ৪৪]॥

**মছলি**। মাছ॥ এমন সরেস মছ্‌লি, রাজা, জালে না পড়ে ধরা। বা-প্রতিভা ১।২১২।৮ ॥ [১০]॥

**মজ্‌**। ধাতু—ডুব্‌॥ দুদিনেতে জীর্ণ হবে এ ক্ষুদ্র তরণী,/আশ্রয়ের সাথে কোথা মজিবে পাথারে। প্র-প্রতি ১।১৯৬।৪ ॥ [৩৪]॥ ০ -জিত। মগ্ন॥ তিব্বতের হিমমজ্জিত অধিত্যকা থেকে, পুনশ্চ ১৬।১২৭।২১ ॥ [১৯ ; ২০।৪]॥

**মঞ্জিনী**। (স্ত্রী)। মোচনকারিণী॥ চুম্বনধনবঞ্চিনী/দুরূহগর্বমঞ্জিনী/রুদ্ধকোরকসঞ্চিত-মধু/ কঠিনকনক-কঞ্জিনী। প্র-নির্বন্ধ ৪।২৯১।২২ ॥ [২০।৭৭ ; ৪২।১]॥

**মঞ্জিরা**। ঢোলক মৃদঙ্গের সঙ্গে তাল দেবার ছোটো ছোটো বাটির আকারের কাঁসার বাদ্য॥ দস্যু তারা হেসে হেসে / হে ভিক্ষুক, নিল শেষে / তোমার ডম্বরুশিঙা, হাতে দিল মঞ্জিরা বাঁশরি। পূরবী ১৪।২১।২৪ ॥ অন্যত্র —কালের মন্দিরা যে সদাই বাজে ডাইনে বাঁয়ে দুই হাতে, গীত ২।৫৪৫। ১১ ॥ [১০]॥

**মঠাশ্রয়ী ব্যবস্থা**। অনু. monasticism. এ যে দেখি মধ্যযুগের monasticism অর্থাৎ মঠাশ্রয়ী ব্যবস্থা। সঞ্চয় ১৮।৩৮৪।১৯ ॥ [৪২]॥

**মণিবন্ধ**। কব্‌জি। band. ঘড়িটা প্লাটিনামের, সোনার মণিবন্ধ, হীরের টুকরোর ছিট দেওয়া। তিনসঙ্গী ২৫। ২২৯।৭ ॥ [১৫]॥

**মণ্ড/প**। অনু. pavilion. একটা দোতলা মণ্ডপ (pavilion) আছে ক্লাবের জন্য। রা-চিঠি ২০।৩২৬।৬ ॥ [১৩]॥ ০ -লী। গণ্ডি॥ সে তার নিজের মণ্ডলীতে স্বাধীন। আত্মশক্তি ৩।৬০২।২৭, ২৮, ২৯ ॥ [৩২]॥

**মত / চ্যুত**। মতভ্রষ্ট॥ আদম যেমন প্রথম পাপে তাঁর সমস্ত মানববংশসমেত স্বর্গচ্যুত হয়েছিলেন তেমনি আমার সেই প্রথম ত্রুটি ধরে আমার সমস্ত সংস্কার ও যুক্তি-পরম্পরাসুদ্ধ আমাকে মতচ্যুত করবার চেষ্টায় আছ। সাহিত্য ৮।৪৮৭।৪ ॥ [৪৪]॥ ০ পাশ। মত রূপ বন্ধন॥ তিনি জীবনের যে মূলতত্ত্বটি আপনার অন্তরের মধ্যে সৃজন করে তুলেছেন তাকে দুটিচারটি সুসংলগ্ন মতপাশ দিয়ে বদ্ধ করা যায় না। সাহিত্য ৮। ৪৭৭।২৫ ॥ [৪৫]॥

**মত্তশ্রম**। মত্ততার সীমাবর্তী পরিশ্রম॥ মত্তশ্রমে শ্বসিছে হুতাশ। কল্পনা ৭। ১৯৭।৬, ১০ ॥ [৪২।১]॥

**মথন**। আলোড়ন॥ **চিত্ত** ০। সেই সময় দেশব্যাপী চিত্তমথনে যে আবর্ত আলোড়িত হয়ে উঠল ... গ্রন্থ-প ১৩। ৫৪২।১৪; পাশ্চাত্য বিশ্ববিদ্যালয়ে বাহিরের এই চিত্তমথনের সঙ্গে যোগ বিচ্ছিন্ন নয়। শিক্ষা ২০৮।২১॥ [১০]॥ ০ **কর্**। সং-সা। আমরা মথন করে তুলি পঙ্ক। নৃ-চণ্ডা ২৩।১৪২।২৮॥ [৩৬।১]॥

**মথিয়া উঠ্**। যৌ-ক্রি। মন্থিত হয়ে উঠ্॥ আজ আমরা দশজনে যে-কোনো উপলক্ষে একত্র হইলেই তাহার মধ্য হইতে কিছু একটা মথিয়া উঠিবে, এমন ভরসা হয়। সাহিত্য ৮।৫০৮।১৮॥ [৩৫]॥

**মঁদর**। মন্দির॥ সজনি অব উজার মঁদর / কনক-দীপ জ্বালিয়া, ভা-পদা ২।৯।১৭॥ [৯]॥

**মধু / কাঙালী**। মধুর কাঙাল॥ শালের ফুল-ফোটার বেলা/মধুকাঙালী লোভীর মেলা, বনবাণী ১৫।১৪৪।২॥ তু. মধুভিক্ষু [৪৪]॥ ০ **পিয়াসী**। মধুতে যার পিপাসা॥ মধুকরসম ছিনু সঞ্চয়-প্রয়াসী, / কুসুমকান্তি দেখি নাই মধু-পিয়াসী—ক্ষণিকা ৭।৩১০।২৬॥ [৪২। ১]॥ ০ **ব্রত**। ভ্রমর॥ বঙ্গসাহিত্য আজ পরম শ্রদ্ধায় সেই মধুব্রতদের আহ্বান করুক। সা-পথে ২৩।৪৭৭।২২॥ [১০; ৪৪]॥ ০ **মাছি**। মৌমাছি॥ তাদের বনের অনেক মধুমাছি/মোদের বনে বাঁধে মধুর চাক। ক্ষণিকা ৭। ২৭৯।১॥ [২৪]॥ ০ **লক্ষ্মী**। মধুর অধিদেবতা॥ মধুলক্ষ্মীরে আনিয়াছে আহ্বানি / মঞ্জরিভরা সুন্দর তব বাণী। পরিশেষ ১৫।৩০৭॥ [৪৪]॥

**মধ্যধরণীসাগর**। অনু. Mediterranean sea. গীতিমাল্য ১১।১৬৩, ১৬৪ পৃ.; চিঠি ৩।৫৭।১; চিঠি ৪। ১২০।৪॥ [৪২]॥ ০ **ভিক্টোরীয়**। অনু. mid-Victorian. আজকের দিনে সেই আধুনিকতাকে মধ্য-ভিক্টোরীয় প্রাচীনতা সংজ্ঞা দিয়ে তাকে পাশের কামরায় আরাম-কেদারায় শুইয়ে রাখবার ব্যবস্থা করা হয়েছে। সা-পথে ২৩।৪২২।১২; ৪৩৪।৪; অতএব মধ্য-ভিক্টোরীয় যুগকে যদি অতিভদ্রয়ানার পাণ্ডা ব'লে ব্যঙ্গ কর তবে এডোয়ার্ডি যুগ-কেও ব্যঙ্গ করতে হয় উলটো বিশেষণ দিয়ে। ৯॥ অন্যত্র—মিড্-ভিক্টোরিয়ান্—প্রহাসিনী ২৩।৮।২; মিড ভিক্টোরীয় যুগবর্তী—সা-স্বরূপ ২৭। ২৫৬।২॥ [৪২]॥ ০ **মিকা**। তৃতীয়-অঙ্গুলি॥ আরেকটি ঐ মধ্যমিকা। প-প-প্রান্তে ৩৪।৪॥ অন্যত্র—মধ্যমাঙ্গুলি—প-প-প্রান্তে ৩৩।২১; ৩৪।১; ৩৫।১৮॥ [২০।১৭]॥ ০ **স্থবাদী**। অনু. agnostic. তাহা ত্রিত্ববাদ মানে না যিশুকে অবতার বলিয়া স্বীকার করে না, খৃষ্টানপুরাণবর্ণিত অতি-প্রাকৃত ঘটনায় তাহার আস্থা নাই, তাহা মধ্যস্থবাদীও নহে। প-সঞ্চয় ২৬।৫৪৫।৬॥ [৪২; ৪৪]॥ ০ **-অহ্ন-লক্ষ্মী**। মধ্যাহ্নবেলার অধিদেবতা॥ মনে হইল, যেন মূর্তিমতী মধ্যাহ্নলক্ষ্মী! গল্প ২১।২২৫।২৫॥ [৪৪]॥

মন/উঠ্‌। সং-ধা। উৎসাহ পা॥ মাটির সংস্রবের কাজে আমাদের মন উঠিতেছে না; সাহিত্য ৮।৫১৬।২৩॥ [৩৬।১]॥ • কাড়্‌। সং-ধা। মন আকৃষ্ট কর্‌॥ সংসার যবে মন কেড়ে লয়, নৈবেদ্য ৮।১১।৯॥ [৩৬।১]॥ • খাটা। সং-ধা। মনকে ক্লিষ্ট কর্‌॥ যে-কোনো লোক সর্বদা মনকে খাটাইতেছে তাহার পক্ষে এমন মহৌষধ আর নাই। নৌকাডুবি ৫। ৩২৪।২৭॥ [৩৬।১]॥ • পড়্‌। সং-ধা। মন লাগা॥ হেমনলিনীর প্রতি নলিনাক্ষর মন পড়িয়াছে। নৌকাডুবি ৫। ৪১৪।১৯॥ [৩৬।১]॥

মনে/মান্‌। মনে কর্‌॥ না জানি তুমি কী মোরে মনে মানিছ! সো-তরী ৩। ১০৩।২৩-২৪॥ [৩৩]॥ • ল। মনে গ্রহণ কর্‌॥ যার মনে যাহা লয় সকলেই কথা কয়, বিসর্জন ২।২৮৬।৩; এ-কথা আমার মনে লয় না। সমাজ ১২।২৪১।২৮; পুনঃ অর্থে পহুঁ শব্দের ব্যবহার এতস্থানে দেখিয়াছি যে, ওটা বানানভুল বলিয়া ধরিতে মনে লয় না। শব্দতত্ত্ব ১২।৫৪।২৯॥ [৩৩]॥

মন(ঃ)/কল্পিত। মনগড়া/ আমরা তাহাতে মনঃকল্পিত মূর্তি আরোপ করি, আমরা তাহার নিকট সুখ সম্পদ সফলতা প্রার্থনা করি। পঞ্চভূত ২।৫৫৭।১৫॥ [৪৪]॥ • প্রকৃতি। মনের স্বভাব / জগৎ-প্রকৃতিতে তিনি কবি, মানুষের মনঃপ্রকৃতিতে তিনি অধীশ্বর। শান্তি-নি ১৪।৩০৮।৮; মানুষের মনঃপ্রকৃতির বিভিন্নতা স্বীকার করে নিয়ে হিন্দুধর্ম রক্ষা-নিষ্পত্তিসূত্রে কত বিপরীত রকম রাজিনামা লিখে দিয়েছে তার ঠিকানা নেই। যাত্রী ১৯।৪৬৫।৮; এতে ক'রে এদের মনঃপ্রকৃতি দুই রকম ছাঁদের ভেদবুদ্ধিতে একেবারে পাকা হয়ে গেছে। কালান্তর ২৪। ৩৫৪।৬; একটা কারণ, আমার মনঃপ্রকৃতির বিচিত্রতা — আমি সব দিকেই যাই, সব কথাই বলি, সব ছবিই আঁকি। প-প-প্রান্তে ৪৬।৬॥ [৪৪]॥ • চ্ছায়া। মনের মুখেতে তার আঁখি-দরপণে/মনচ্ছায়া হেরিয়াছি কল্পনা নয়নে! ভগ্ন-হৃদয় অ-১। ১৫৫।২২॥ তু. দেহছায় — ছ-গান ১।১২৫।২৮॥ [৪৪]॥ • নজীবী। বুদ্ধিজীবী॥ আমরা স্বার্থকে যেমন সহজে এবং সুতীব্রভাবে অনুভব করি, মননজীবিগণ পরমার্থকে ঠিক তেমনি সহজে অনুভব করেন এবং তাহার দ্বারা তেমনি অনায়াসে চালিত হন। চারিত্র-পূ ৪।৫০৫।২৬; তাঁহার মনন-জীবী অন্তঃকরণ তাহাকে প্রবল আবেগে কাজ করাইয়াছিল, কিন্তু গতজীবন বহিঃসংসার তাঁহাকে আশ্বাস দেয় নাই। ৫০৭।২৭॥ [৪৪]॥ • নধর্ম। বুদ্ধিধর্ম॥ এই মননধর্ম মনের সে তুঙ্গশিখরেই অনাবৃত থাকে যেটা ভাবালুতার বাষ্পস্পর্শহীন। সা-স্ব ২৭।২৭৪।২৪॥ [৪৪]॥ • নলোক। চিন্তনরাজ্য॥ তাঁহার জীবনের সকল কার্যেই দেখা গিয়াছে, তিনি যে-চেতনারাজ্যে, যে-মননলোকে বাস

করিতেন, আমরা তাহা হইতে বহু-দূরে অবস্থিত; চারিত্র-পূ ৪।৫০৭।১৮॥ [৪৪]॥ • **নশীল**। চিন্তাশীল॥ তবে যাঁহারা মননশীল তাঁহাদের মন, যাঁহারা চেষ্টাশীল তাঁহাদের চেষ্টা, যাঁহারা দানশীল তাঁহাদের দান একটা বিপুল লক্ষ্য পাইত—আত্মশক্তি ৩। ৫৭১।২॥ • **নশীলতা**। তাঁর যেটা আমার মনকে আকৃষ্ট করেছে সে হচ্ছে তাঁর চিত্তবৃত্তির বাহুল্যবর্জিত আভিজাত্য, সেটা উজ্জ্বল হয়ে প্রকাশ পায় তাঁর বুদ্ধিপ্রবণ মননশীলতায়—সা-স্ব ২৭।২৭৪।২৪॥ [২০।৩৩; ৪৪]॥ • **শ্চক্ষে**। মানসনেত্রে॥ মনে আছে নিম্ন উদ্ধৃত শ্লোকগুলির বর্ণনায় এবং সংগীতে মনশ্চক্ষের সমক্ষে সুন্দর চিত্রপট উদ্‌ঘাটিত হইয়া হৃদয়কে চঞ্চল করিয়া তুলিত। আ-সাহিত্য ৯।৪১৩।১১; যে-লোকের অক্ষরজ্ঞান আছে সে যেমন অক্ষরকে অক্ষররূপে দেখে না, সে যেমন কাগজের উপর যখন "গা" এবং "ছ" দেখে তখন ক্ষুদ্র গয়ে আকার ছ দেখে না কিন্তু তৎক্ষণাৎ মনশ্চক্ষে শাখাপল্লবিত বৃক্ষ দেখিতে পায়, ৫১৭।১৪॥ [৪৪]॥

**মনো/-আশা**। মনোবাঞ্ছা॥ তবু মনো-আশা হায় মনেই মিশায়ে যায়, ভগ্ন-হৃদয় অ-১।১২৮।২৫॥ [৪২।১]॥ • **চোরা**। মন চুরি করে যে॥ আমরা তোমার মনোচোরা, / ছাড়ব না গো তোমায় মোরা, / চলেছ কোন্‌ আঁধার পানে / সেথাও জ্বলে মোদের বাতি। ফাল্গুনী ১২।১১২।১১॥ তু. মনো-হরণ॥ [২৮]॥ • **জ**। মনোজাত॥ প্রবৃত্তির সাহায্যে কর্মের সাধন এবং কর্মের দ্বারা প্রবৃত্তির দমনই সর্বোৎ-কৃষ্ট। অর্থাৎ মনোজ শক্তিকে নানা শক্তিতে রূপান্তরিত ও বিভক্ত করিয়া চালনা করার দ্বারাই কর্মসাধন এবং আত্মকর্তৃত্ব উভয়েরই চর্চা হয়—খোরাক বন্ধ করিয়া প্রবৃত্তি শ্বাসরোধ করা আধ্যাত্মিক আলস্যের একটা কৌশলমাত্র। সমাজ ১২।৪৬৪।৯॥ [১৩]॥ • **জয়িতা**। মনোজয়ের ক্ষমতা॥ আর্টের কাজ মনোহারিতা নয়, মনোজয়িতা; তার লক্ষণ লালিত্য নয়, যাথার্থ্য। সা-পথে ২৩।৪২৬।১০॥ [২০।৩৩]॥ • **জীবন**। মন রূপ জীবন॥ কিন্তু তাহার উপরেও ছিল তাঁহার অন্তর্জীবনের সুখদুখ, মনো-জীবনের লাভক্ষতি। চারিত্র-পূ ৪। ৫০৪।৮; কিন্তু মধ্যে মধ্যে সংসারের বিপাকে পড়িয়া যে-অবস্থায় 'অর্ধং ত্যজতি পণ্ডিতঃ' তখন পরমার্থকে রাখিয়া স্বার্থই পরিত্যাজ্য, এবং যাঁহার মনোজীবন প্রবল তিনি অব-লীলাক্রমে সেই কাজ করিয়া থাকেন। ১৭॥ [৪৪]॥ • **নীত**। পছন্দমতো॥ আমি যেরূপ অর্থ করিয়াছিলাম, তাহা তাঁহার মনোনীত হয় নাই—তিনি অন্য অর্থ করিলেন। জীবনস্মৃতি ১৭। ৩২৩।৩; মহেন্দ্রের পিতা যে কন্যার সহিত পুত্রের বিবাহ দেন তাহা মহেন্দ্রের বড়ো মনোনীত হয় নাই। গল্প ২৭।১২৪।১৪, ১৪॥ [১৩]॥ • **বিকলনমূলক**। অনু. psycho-

analytical. একালে গল্পের কৌতূহলটা হয়ে উঠেছে মনোবিকলনমূলক। নৌকাডুবি ৫। সূচনা -১।১৩ ॥ [৪২]॥ • বিশ্ব। মন রূপ বিশ্ব ॥ ভাষা যদি অস্বচ্ছ হয়, দরিদ্র হয়, জড়তাগ্রস্ত হয়, তা হলে মনোবিশ্বে মানুষের যে-প্রকাশ তা অসম্পূর্ণ হয়। সা-পথে ২৩।৪৭০।৪ ॥ [৪২।১] ॥ • বিহারী। মনে বিহার করে যে ॥ ভালবাসার খাতিরে লোককে মনের মধ্যে ফুলের গাছ রোপণ করিতে হয়, ইহাতে তাহার নিজের মনের স্বাস্থ্য-সম্পাদন হয়, আর তাহার মনোবিহারী বন্ধুর স্বাস্থ্যের পক্ষেও ইহা অত্যন্ত উপযোগী। বিবিধ-প্র অ-১।৩৪৫।১০ ॥ [৪৪]॥ • ময়ী। মনঃসর্বস্ব ॥ লাবণ্যপরাক্রান্ত যৌবনকে পরাকৃত করিয়া পার্বতীর নিরাভরণা মনোময়ী কান্তি অমলা জ্যোতির্লেখার মতো উদিত হইল। প্রাচীন-সা ৫।৫১৫।২৭ ॥ [২০।৩৯]॥ • যন্ত্র। মনোবীণা ॥ দুঃখে এবং সুখে, অধৈর্যে এবং আশায় মহেন্দ্রের মনোযন্ত্রের সমস্ত তারগুলা ঝংকৃত হইতে লাগিল। চো-বালি ৩।৩৯২।২০ ॥ তু. চিত্তবীণা ॥ [৪২।১] ॥ • যোগ কর্‌। সং-ধা। মনোনিবেশ কর্‌ ॥ মনোযোগ করিয়া দেখিলে দেখা যায় আমাদের মাথার মধ্যে প্রকৃতি পুরুষ দুইজনে বাস করেন। বিবিধ-প্র অ-১।৩৮৬। ২০ ; আমরা নামের প্রতি মনোযোগ করিতাম না। চিঠিপত্র ২।৫০৭।২৩ ; রান্না কিরূপ হইয়াছে তাহা সে বিশেষ মনোযোগ করে নাই, নৌকাডুবি ৫।৩৯৪।২২ ; মনোযোগ কোরো। মুকুট ৮।১১৬।৭ ; তাঁহার প্রস্তাবটির প্রতি পাঠকগণ মনোযোগ করিবেন। শিক্ষা ১২।৫১০।৩॥ [৩৬।১]॥ • লোক। মনোরাজ্য ॥ এসো দেবী, এসো এ আলোকে, একবার তোরে হেরি চোখে— / গোপনে থেকো না মনোলোকে ছায়াময় মায়াময় সাজে। গীত ২।৫৪৭।২০ ; শত শত বৎসর চলে গেল—ইতিহাসের পুরোগামিনী গতি হল নিস্তব্ধ, ভারতবর্ষের মনোলোকে চিন্তার মহানদী গেল শুকিয়ে। ভা-রাম-রায় ১০।১০ ; যে বিশ্ববিদ্যালয় সত্য সে এই রকম শিক্ষককে আকর্ষণ করে ; শিক্ষার সাহায্যে সেখানে মনোলোকে সৃষ্টিকার্য চলে, এই সৃষ্টিই সকল সভ্যতার মূলে। শিক্ষা ২০৯। ৩১ ॥ [৪৪]॥ • হর-স্বভাব। যার স্বভাবে মন হরণ করে ॥ সে অতি মনোহরস্বভাবের যুবক ছিল। অনু. অ-২।৫৩৮।২০ ॥ [৪৪]॥ • হরণ। মন হরণ করে যে ॥ ওগো আমার মনোহরণ, / ওগো স্নিগ্ধ ঘনবরণ, / দাঁড়াও, তোমায় হেরি। উৎসর্গ ১০। ৪৮।১২ ; আজিকে এই আকাশতলে / জলে স্থলে ফুলে ফলে / কেমন করে মনোহরণ / ছড়ালে মন মোর। গীতাঞ্জলি ১১।৩৫।১২ ; তাই তো তুমি রাজার রাজা হয়ে / তবু আমার হৃদয় লাগি / ফিরছ কত মনোহরণ-বেশে / প্রভু নিত্য আছ জাগি। ৯৬। ১৫ ; বুঝি আমার মনোহরণ আসে গোপনে। গীত ১।১৫৭।৮ ; সেই

মনোহরণ চপলচরণ সোনার হরিণ চাই। গীত ২।৩৪৩।২৩ ; ওরা দিনের শেষে দেখেছে কোন্ মনোহরণ আঁধার রাতি। ৪৫২।৮ ॥ তু. মনো-চোরা ॥ [৪৪] ॥

**মন্থি**। না-ধা। মন্থন ক'রে ॥ মন্থি আসুক মর্ত্যস্বর্গ/তোমার অর্ঘ্য-অঞ্জলি। নটরাজ ১৮।২০৪।১৯ ॥ ○ **তে**। না-ধা। মন্থন করতে ॥ জানি আমি, সংসারের সমুদ্র মন্থিতে / কারো ভাগ্যে সুধা ওঠে, কারো হলাহল। সো-তরী ৩। ১৪৩।৬ ॥ ○ য়া। না-ধা। মন্থন ক'রে ॥ মত্তকরী যত পদ্মবন দলে / বিমল সরোবর মন্থিয়া, কালমৃগয়া অ-১।৩৩১।১০ ॥ ○ **মন্থে**। না-ধা। মন্থন করে ॥ কাদের কণ্ঠে গগন মন্থে,/ নিবিড় নিশীথ টুটে—কথা ৭।৫৬।১ ॥ [৩৭] ॥

**মন্দির**। গৃহ ॥ তাই উঠে বেদমন্ত্রসম ভাষা / নিরন্তর প্রশান্ত অম্বরে, মহেন্দ্র-মন্দিরপানে / অন্তরের অনন্ত প্রার্থনা, সো-তরী ৩।৫৫।২০ ; হে বিরহী, হায়, চঞ্চল হিয়া তব, / নীরবে জাগো একাকী শূন্য মন্দিরে—শাপ ২২।১০৫। ১৪ ॥ **শয়ন** ○। আবার রুধিল দ্বার / শয়নমন্দিরে। সো-তরী ৩।১০।২ ; স্বপ্নচালিতের মতো উঠিয়া রাজীব মহামায়ার শয়নমন্দিরে প্রবেশ করিল। গল্প ১৭।২৫০।৭ ॥ [১২] ॥ ○ **ঘর**। দেবালয় ॥ সরোবরপারে খুলিছে দুয়ার / শিবমন্দির ঘরে, কল্পনা ৭।১৩৬।৬ ॥ [৪৪] ॥

**মন্ত্রি/ত**। মন্ত্রযুক্ত ; ধ্বনিত ॥ তুমি আদিকবি, কবিগুরু তুমি হে, / মন্ত্র তোমার মন্ত্রিত সব ভুবনে। গীত ১। ১৮৫।২৪ ; দেশ দেশ নন্দিত করি মন্ত্রিত তব ভেরী, ২৫৩।২০ ॥ [২০। ১৮] ॥ ○ **ল**। না-ধা। ধ্বনিত হল ॥ হৃদয়ে মন্ত্রিল ডমরু গুরু গুরু, নৃ-চণ্ডা ২৩।১৪৬।১০ ; অন্ধকারের পার হতে আনি / প্রভাতসূর্য মন্ত্রিল বাণী, স্ফুলিঙ্গ ২৭।২।১৬ ॥ [৩৭] ॥

**ময়স্কর**। শুভকর ॥ হে ভয়ংকর, হে প্রলয়ংকর, হে শংকর, হে ময়স্কর, হে পিতা, হে বন্ধু, ধর্ম ১৩।৪০৯।১৫ ॥ তু. নমঃ সম্ভবায় চ ময়োভবায় চ—সুখ-করকে নমস্কার করি, কল্যাণকরকে নমস্কার করি। শান্তি-নি ১৩।৪৫৮।৪ ॥ [২১১] ॥

**মরণ/ভীরু**। মৃত্যুকে যে ভয় করে ॥ ওজন করি ভোজন করা, তাহারে করি ঘৃণা, / মরণভীরু, এ কথা বুঝিবি না। প্রহাসিনী ২৩।১৮।২ ॥ [৪৪] ॥ ○ **লুভী**। মরণে লোভ যার ॥ ঝড়ের নেশা ঢেউয়ের নেশা / ছাড়বে নাকো আর, / হায় রে মরণ-লুভী ! ক্ষণিকা ৭।২৪০।১২ ॥ তু. লজঞ্জুস-লুভি—প্রহা-সিনী ২৩।৩৪।৪ ॥ [৪৪] ॥ ○ **হরণ**। মৃত্যুঞ্জয় ॥ জননী, তোমার মরণহরণ বাণী / নীরব গগনে ভরি উঠে চুপে চুপে। গীতাঞ্জলি ১১।১৫।৮ ; পরান বাঁধো রে মরণহরণ / পরমশক্তি-সাথে। গীত ১।১৮১।৫ ॥ [৪৪] ॥ ○ **-অন্তিক**। মরণাবধি ॥ মানুষ মরণান্তিক দুঃখ পাবে কিন্তু তবু মরবে না এই বিশ্বাস আমার দৃঢ় আছে, ঘরে ৮।১৯৩।৫ ;

ভগবান যিশু ওই সুরটিকে পৃথিবীতে বাজিয়ে গিয়েছেন। এমনি ঠিক করে তাঁর জীবনের তার বাঁধা ছিল যে মরণান্তিক যন্ত্রণার দুঃসহ আঘাতেও সেই তার লেশমাত্র বেসুর বলে নি— সে কেবলই বলেছে, পিতা নোঽসি। শান্তি-নি ১৪।৪২৪।৭; মরণান্তিক দুঃখেও কোনো দিন জল বেরোয় নি যে ছেলের চোখে দুদিন সে লুকিয়ে লুকিয়ে কেঁদে কেঁদে বেড়ালো, পুনশ্চ ১৬।৪৩।৩ ॥ [১০; ২০।৪৩] ॥

**মরিয়া/আস্**। যৌ-ক্রি। অবসন্ন হয়ে আস্ ॥ শুধু অতি মৃদু স্বরে গুন্ গুন্ গান করে/যেন সব ঘুমন্ত ভ্রমর, /যেন মধু খেতে খেতে ঘুমিয়েছে কুসুমেতে/মরিয়া এসেছে কণ্ঠস্বর। ছ-গান ১।১৪৫।৮ ॥ তু. মরে আস্ ॥ [৩৫] ॥ ◦ **ঝরিয়া যা**। যৌ-ক্রি। বিনষ্ট হ ॥ পোড়া অদৃষ্টে আমার সবাই মরিয়া-ঝরিয়া গেল, চো-বালি ৩।৪৩৬।১৫ ॥ [৩৫] ॥

**মরীচি**। মরীচিকা ॥ মরুভূমির মরীচি-মতো/স্বাধীন ছিল রাজপুত! কথা ৭।৫৯।২৪; সম্পদসমারোহ/গগনে গগনে ব্যাপিয়া চলেছে/স্বর্ণমরীচি-মোহ। পরিশেষ ১৫।২৪৬।১৬ ॥ [২৫] ॥

**মরু/চর**। মরুতে বেড়ায় যে ॥ রুশীয় তুর্কিস্থানে সোভিয়েট গবর্ণমেণ্ট অতি অল্পকালের মধ্যেই এশিয়ার মরুচর জাতির মধ্যে যে নূতন জীবন সঞ্চার করেছে তা আলোচনা করে দেখলে বিস্মিত হতে হয়। পারস্যে ২২।৪৪৮। ১৬; সোভিয়েট রাশিয়ার সঙ্গে রাষ্ট্রিক সম্বন্ধ আছে বহুসংখ্যক মরুচর মুসলমান জাতির। স-সংকট ২৬।৬৩৭। ২৮ ॥ তু মরুচারী ॥ [৪৪] ॥ ◦ **চারী**। মরুতে বেড়ায় যে ॥ তা ছাড়া উড়ো জাহাজ থেকে এই-সব মরুচারীদের মারা যায় এত অত্যন্ত সহজে, ফিরে মার খাওয়ার আশঙ্কা এতই কম যে, মারের বাস্তবতা তাতেও ক্ষীণ হয়ে আসে। পারস্যে ২২।৪৪০।১৫ ॥ তু মরুচর ॥ [৪৪] ॥ ◦ **জগৎ**। মরুরূপ জগৎ ॥ কিন্তু, এই মরুজগৎ তোমার কাছে তো আবার নন্দনকানন হয়ে উঠল—গো-গলদ ৩।২৭৯।৮ ॥ [৪৪] ॥ ◦ **বাহী**। মরুতে বেড়ায় যে ॥ তাই একদিন মধ্য-এশিয়ার মরুবাহী অশ্ব-পালক মোগল বর্বরেরা বহুদূর পৃথিবীতে ভীষণ জয়ের সর্বনেশে আগুন জ্বালিয়ে দিয়েছিল। পারস্যে ২২।৪৬৫। ৪ ॥ [৪৪] ॥ ◦ **ভূতল**। মরুভূমির উপরিভাগ ॥ কোথাও তাহার স্থপ নাই—সমস্ত পৃথিবী সর্বত্রই যেন মধ্যাহ্নের মরুভূতলের মতো তপ্ত হইয়া উঠিয়াছে। চো-বালি ৩।৪৫৮।৫ ॥ [৪২।১] ॥ ◦ **ময়ী**। (স্ত্রী)। নিতান্ত কঠিন ॥ ভবিষ্যতে কী যেন একটা মর্মভেদী দুঃখ, একটা মরুময়ী নিরাশা, বউ-হাট ১।৪৬৫।১৯ ॥ [২০।৩৯] ॥ ◦ **মরু**। মরি মরি ॥ মালতি-মালা রাখহ বালা, / ছি ছি সখি মরু মরু লাজে। ভা-পদা ২।৭।৬ ॥ [৯] ॥ ◦ **স্থলী**। মরুভূমি ॥ এই জন্য মরু-স্থলীতে বসিয়া অভিষেকদাতা যোহন যখন ইহুদিদিগকে অনুতাপের দ্বারা

পাপের প্রায়শ্চিত্ত ও জর্ডনের তীর্থজলে দীক্ষা গ্রহণ করিবার জন্য আহ্বান করিলেন তখন দলে দলে পুণ্যকামীগণ তাঁহার নিকট আসিয়া সমবেত হইতে লাগিল। খৃষ্ট ২৭।৪৯৩।১০; একবার কি মরুস্থলীতে মানবের মঙ্গল ধ্যান করিবার সময় যিশুর মনে এই দ্বিধা উপস্থিত হয় নাই। ১৯॥ পাঠমরু-স্থলী॥ মরুতুল্য নীরস পাঠ॥ মাষ্টার-মশায় মাঝে মাঝে পাঠমরুস্থলীর মধ্যে ছাপানো বহির বাহিরের দক্ষিণ হাওয়া আনিবার চেষ্টা করিতেন। জীবনস্মৃতি ১৭।২৮৭।২২॥ [৪৪]॥

**মরে আস্**। যৌ-ক্রি। কমে আস্॥ জীবননদীতে চলার ধারায় বলার কল্লোল মরে আসে। প-প-প্রান্তে ৮। ১৯-২০॥ তু. মরিয়া আস্॥ [৩৫]॥

**মর্ম/কুহর**। হৃদয়কন্দর॥ তখন শুনতে পাই জগৎ-ব্রহ্মাণ্ডের গভীরতম মর্ম-কুহর হতে একটিমাত্র ধ্বনি অনন্তের মধ্যে নিশ্বসিত হয়ে উঠছে নমোনমঃ। শান্তি-নি ১৬।৪২৭।২০; এই অনন্ত আকাশের জ্যোতির ভিতর থেকে একে তিনি পেয়েছেন, বিশ্বের মর্মকুহর থেকে এই মুক্তিমন্ত্রের ধ্বনি শুনতে পেয়েছেন। ৪৬৩।২৭; আমার জীবন-যাত্রার এই আড়াই বছরের ক্ষুদ্রতমা সহচরীটিও মানবের বংশরক্ষার কৈফিয়ত দাখিল করেও এমন কিছু বাকি রাখে যেটা বিশ্বের মর্মকুহর হতে উত্থিত ওঙ্কারধ্বনিরই সুর। যাত্রী ১৯। ৪০১।৩০॥ [৪৪]॥ ∘ গত। হৃদয়গত॥ রাজসভার কাব্যে ছন্দ মিল ও কাব্যকলা সুসম্পূর্ণ সন্দেহ নাই, কিন্তু গ্রাম্য ছড়াগুলির সহিত তাহার মর্মগত প্রভেদ ছিল না। লোক-সা ৬।৬৪২।১৯; শেলি বলো, কীট্‌স্ বলো, টেনিসন বলো, সকলের লেখাতেই রচনার ভালো মন্দর মধ্যেও একটা মর্মগত মূল-জিনিস আছে—তারই উপর ওই-সকল কবিতার ধ্রুবত্ব ও মহত্ত্ব নির্ভর করে। সাহিত্য ৮।৪৭১।২৯; উপরি উপরি অনেকগুলি বর্ণনা দেখলে লেখকের মর্মগত ভাবটুকু আমরা ধরতে পারতুম। ৪৭৫।১৯; যে-বাধা সূক্ষ্ম, যা মর্মগত, বিশ্লেষণ করে যার সংজ্ঞা নির্ণয় করা কঠিন, তারই শক্তি যে প্রবলতম, এ-কথাটা মোতির মার কাছে সহজ নয়। যোগাযোগ ৯। ৩৩৯।১৮; প্রতিভার প্রথম উদ্দাম চেষ্টা, আরম্ভেই একটা নূতন পথের দিকে ধাবিত হয়, তাহার পর পরি-ণতিসহকারে পুরাতন বন্ধনের মধ্যে ধরা দিয়া আপন মর্মগত নূতনত্বকে বহিঃস্থিত পুরাতনের উপর দ্বিগুণতর উজ্জ্বল আকারে পরিস্ফুট করিয়া তুলে। আ-সাহিত্য ৯।৪৮৮।২; এই জন্য অনেক খাঁটি ইংরেজের ন্যায় তাঁহারা হয়তো ব্যাকরণ ভুল করিতেও পারেন, কিন্তু ভাষার প্রাণ-গত মর্মগত ভুল করা তাঁহাদের পক্ষে বিরল। শব্দতত্ত্ব ১২।৩৫০।১৯; আমা-দের ছোটো বড়ো সকল ইচ্ছাকেই মানবের এই বড়ো ইচ্ছা, এই মর্মগত প্রার্থনা দিয়া যাচাই করিয়া লইতে

হইবে। ধর্ম ১৩।৩৭৫।২৪; ত্যাগ করিতেই হইবে এবং ত্যাগের দ্বারাই আমরা লাভ করি। ইহা জগতের মর্মগত সত্য। ৪৩২।২১; তারা মোর নাম জানে নাহি জানে মান, / তারা মোর কর্ম জানে, নাহি জানে, মর্মগত প্রাণ। মহুয়া ১৫।২৫।১২; বাহিরে মুক্তিরে ব্যর্থ খুঁজি, / অন্তরে বন্ধন করি পুঁজি, / অশক্তি মজ্জায় রক্তে, শক্তি বলি জানি ছলনাকে, / মর্মগত খর্বতায় সর্বকালে খর্ব করি রাখে। ৪৪।১৬; এবং তার root cause যে ভারতবাসীরই মর্মগত অপরাধের সঙ্গে জড়িত, রা-চিঠি ২০। ৩৩৮।১২; এইজন্যেই তার মর্মগত প্রয়োজনের 'পরে উপরওআলার ঔদাসীন্য ঘুচল না। ৩৪০।৪; আমার ভাষা যখন আমার নিজের মনোভাবের প্রকৃষ্ট বাহন হয় তখনই অন্য ভাষার মর্মগত ভাবের সঙ্গে আমার সহজ ও সত্য সম্বন্ধ স্থাপিত হতে পারে। সা-পথে ২৩।৪৭৩।১৪; যে-সমস্ত নীতি মানুষের চরিত্রের মর্মগত সত্য, যেমন লোককে প্রতারণা করব না, ইত্যাদি, সেগুলির ব্যতিক্রম কোনোকালে হতে পারে বলে মনে করি না। ৫০৮।২৯; তাই পাকা শাখায় কচি শাখায় ফুল ফোটাবার ফল ফলাবার মর্মগত সহযোগ রুদ্ধ হয়ে থাকে। আ-রু-বি ২৭।৩১৭।১০ ॥ [৪৪] ॥ • **গ্রহ**। অর্থগ্রহ ॥ আমাদের মধ্যে যাঁহারা দীর্ঘকাল বিলাতে বাস করিয়াছেন, তাঁহারা ইংরেজিভাষায় ঠিক মর্মগ্রহ করিতে পারিয়াছেন। শব্দতত্ত্ব ১২।৩৫০।১২ ॥ [৪৪] ॥ • **ঘাতী**। হৃদয়ঘাতী ॥ এ পর্যন্ত কখনো কখনো দৈববশতঃ দুর্ঘটনাক্রমে উক্ত মর্মঘাতী চর্মখণ্ডের তাড়নে আমাদের জীর্ণ প্লীহা বিদীর্ণ হইয়াছে মাত্র, মন্ত্রিঅভি অ-২। ১৬৩।২২; মহারাজ, মর্মঘাতী দুঃখ আমাদের — তপতী ২১।১৪৫।২৭ ॥ [৪৪] ॥ • **ঙ্গম**। হৃদয়ঙ্গম ॥ প্রকৃতির সৃষ্টির দূরত্ব থেকে মানুষের ভাষায় সেতু বেঁধে তাকে মর্মঙ্গম নৈকট্য দিতে হবে; সেই নৈকট্য ঘটায় ব'লেই সাহিত্যকে আমরা সাহিত্য বলি। সা-পথে ২৩।৪৬০।১৬ ॥ [২০।১; ২৮; ৩১।১] ॥ • **চ্ছেদ**। মর্মভেদী ॥ সেনাপতি সাহেব, তোমার তলোয়ারও যেমন তোমার কথাও তেমনি, উভয়ই শাণিত—যাহার উপরে গিয়া পড়ে, তাহার মর্মচ্ছেদ করে। গল্প ১৪।২৬২। ২২ ॥ [৪৪] ॥ • **বেদনাঘন**। হৃদয়-ব্যথায় নিবিড় ॥ ছিল না মন তোমারি প্রতীক্ষা করি / যুগে যুগে দিন রাত্রি ধরি, / ছিল মর্মবেদনাঘন অন্ধকারে, / জন্মজনম গেল বিরহশোকে। নৃ-চণ্ডা ২৫।১৩৪।১৯ ॥ [৪৪] ॥ • **রায়মাণ**। মর্মরশব্দযুক্ত ॥ আমাদের মর্মরায়মাণ বেণুকুঞ্জে, আমাদের আম-কাঁঠালের বনচ্ছায়ায় দেবায়তন উঠিতেছে, আত্মশক্তি ৩।৫২৬।২৭ ॥ [২০।৬; ২০। ১৪] ॥ • **রিত**। মর্মরধ্বনিযুক্ত ॥ পায়ের শব্দ তারি / মর্মরিত পাতায় পাতায় গিয়েছে সঞ্চারি। পলাতকা ১৩।২৮।২৬; ফাল্গুন মাসে দক্ষিণ হাও-

য়ার দোলা লাগতেই মর্মরিত মাধবী-লতা প্রফুল্ল হয়ে ওঠে। লিপিকা ২৬। ১৫০।১২ ; শান্তিনিকেতনের শালবনের মধ্যে আমার স্মরণের সভা মর্মরিত হবে মঞ্জরিত হবে, চিঠি ৫।৭৯।১১ ; মর্মরিত হয়ে উঠল আমার মধুমঞ্জরী লতামণ্ডপ—চিঠি ৯।১৮২।১৬ ; তাঁর হাঁপানির বেগে আমাদের শালবন বিচলিত, আমলকীবন কম্পান্বিত, তালবন মর্মরিত, বাঁধের জল কল্লোলিত, কচিধানের খেত হিল্লোলিত, আর আমার এই জানলার খড়খড়িগুলো ক্ষণে ক্ষণে খড়খড়ায়িত। ভা-পত্রা ২২।১ ॥ [২০।১৮] ॥ ০ -অধিষ্ঠাত্রী। (স্ত্রী)। হৃদয়লক্ষ্মী ॥ যেমন করিয়াই হউক আমাদের দেশের মর্মাধিষ্ঠাত্রী দেবতাকে আমরা চিরকাল মন্দিরের অন্ধকার কোণে বসাইয়া রাখিতে পারিব না। পরিচয় ১৮।৪৮৪।২৮ ॥ [৪৪] ॥ ০ -অন্ত। মর্মান্তিক ॥ মৃণাল-পরশে / রোমাঞ্চ অঙ্কুরি উঠে মর্মান্ত হরষে, সো-তরী ৩।৬৫।২২ ॥ [৪৪] ॥

**মর্যাদাভীরু**। মর্যাদাহানিতে যার ভয় ॥ এই ছড়াগুলির সঙ্গে চিরকাল যে স্নেহার্দ্র সরল মধুর কণ্ঠ ধ্বনিত হইয়া আসিয়াছে আমার মতো মর্যাদাভীরু গম্ভীরস্বভাব বয়স্ক পুরুষের লেখনী হইতে সে ধ্বনি কেমন করিয়া ক্ষরিত হইবে। লোক-সা ৬।৫৮০।২১ ॥ [৪৪] ॥

**মলি/নিমা**। মালিন্য ॥ আজি তুমি সতী / ধরিয়াছ অনিন্দিত সতীত্বের জ্যোতি, / নাহি তাহে শোকদাহ, নাহি মলিনিমা। স্মরণ ৮।৮৮।২৩ ॥ [২০।২১] ॥ ০ নী। (স্ত্রী)। রজস্বলা নারী। মলিনা ॥ আপনা - 'পরে অনাদরে ধুলায় মলিনী। বিচিত্রিতা ১৭।৪০।৫ ॥ [১৭] ॥

**মসীশ্বর**। মসীর অধিদেবতা ॥ পরীক্ষাতে মার্কা যে তাই / কাটেন মসীশ্বর। খাপছাড়া ২১।৩৬।২০ ॥ [৪১ ; ৪৪] ॥

**মস্তিষ্ককোটরবাসী**। মাথার কোটরে বাস করে যে ॥ মস্তিষ্ক কোটরবাসী / চিন্তাকীট রাশি রাশি / পদচিহ্ন গেছে যেন রেখে। বিসর্জন ২।২৮১।৩ ॥ [৪৪] ॥

**মহ/দাশয়**। উচ্চাশয় ॥ আমাদের দেশের মহোচ্চ মহদাশয়দিগের দিকে নহে, পরিশিষ্ট ১০।৫৮০।৯ ; আমাদের দেশে মহদাশয় যাঁকে বলি তিনি এলে আমরা সকলে তাঁর চরণধুলো নেব। রা-চিঠি ২০।৩৫৬।২৩ ; বিদেশের যে সব মহদাশয় লোক আমাদের ভালোবেসেছেন ; আমাদের অনেকে তাঁদের বিষয়সম্পত্তির মতো গণ্য করেছেন। বিশ্ব-ভা ২৭।৩৯৬।২১ ॥ [৪৩] ॥ ০ ল। গৃহ। অনু. compartment. স্বাস্থ্য-বিভাগ থেকে দেখা হয়, সমস্ত মহলগুলি (compartments) ; ক্লাসগুলি, বাসের ঘর, আঙিনা পরিষ্কার আছে কিনা। রা-চিঠি ২০।৩২২।৩ ॥ [১৫] ॥

**মহা/কর্ষ**। অনু. gravitation. ব্রিটিশ সাম্রাজ্যের মহাকর্ষশক্তি আন্দামানতীরের খুব কাছাকাছি টান মেরেছিল। তিনসঙ্গী ২৫।২৪৬।৫ ; ইলেক্‌ট্রন

প্রোটনের· টানাটানি মহাকর্ষের নয়, সেটা বৈদ্যুত টানের পরমাণুদের অন্তরের টানটা বৈদ্যুতের টান, বাহিরের টানটা মহাকর্ষের, যেমন মানুষের ঘরের টানটা আত্মীয়তার, বাইরের টানটা সমাজের। বিশ্ব-প ২৫।৩৮১।২৪, ২৬, ২৭, ৩০ ; ৩৮২।৩, ৫, ১০ ; যাই হোক ইংরেজিতে যাকে গ্র্যাভিটেশন বলে তাকে মহাকর্ষ না ব'লে ভারাবর্তন নাম দিলে গোল চুকে যায়। ১৫ ; এই শোচনীয় আত্ম-বিচ্ছেদ ও বহির্বিপ্লবের সময়ে ভারত-বর্ষে একটিমাত্র ঐক্যের মহাকর্ষ শক্তি ছিল, সে তার সংস্কৃতভাষা। বাংলা-প ২৬।৩৯০।২০ ॥ তু. ভারাকর্ষণ ; ভারা-বর্তন ॥ [৪২ ; ৪৩] ॥ • **কাশ**। বর্ষ-বিশেষ॥ বিস্তীর্ণ নভ ॥ 'আমি জাগিয়া আছি, আমি জাগিয়া আছি'—এই বাক্য বিনয়ের বিস্ফারিত বক্ষঃকুহর হইতে অভয় শঙ্খধ্বনির মতো উঠিয়া মহাকাশের অনিমেষ জাগ্রত পুরুষের নিঃশব্দবাণীর সহিত মিলিত হইল। গোরা ৬।৩০০।৩ ; মহাকাশ হতে ওই বারে বার / আমারে ডাকিছে সবে। কল্পনা ৭।১৬১।১ ; আমাদের শিক্ষার একান্ত দীনতা ও পরবশতা সত্ত্বেও ইহাদের বুদ্ধি ও বিদ্যা বিশ্বজ্ঞানের মহাকাশে মাথা তুলিয়া দাঁড়াইয়াছে। শিক্ষা ১৭২।৩ ॥ অন্যত্র — আমার আসন রাখে পেতে / নিদ্রাগহন মহা-শূন্য, মহুয়া ১৫।২৩।১৬ ॥ [১৭ ; ৪৩] ॥ • **জন**। মহৎব্যক্তি ॥ তাঁহারা বিশেষ-রূপে য়ুরোপীয় মহাজনদের সহিত তুলনীয় ছিলেন। চারিত্র-পূ ৪।৪৮০। ২৩ ॥ [১৩ ; ৪৩] ॥ • **জাগতিক**। রশ্মি। অনু. cosmic ray. বৈদ্যুত-সন্ধানীরা যখন আপন কাজে নিযুক্ত আছেন তখন তাদের হিসাবে গোল-মাল বাধিয়ে দিয়ে অকস্মাৎ একটা অজানা শক্তির অস্তিত্ব ধরা দিল। তার বিকিরণকে নাম দেওয়া হল মহাজাগতিক রশ্মি, কস্‌মিক রশ্মি। বিশ্ব-প ২৫।৩৭৩।২১ ॥ [২০।৪৩ ; ৪২ ; ৪৩] ॥ • **জাতি**। শ্রেষ্ঠবর্ণ ॥ অনু. nation. 'মহাজন' শব্দ বাংলায় এক-মাত্র অর্থে ব্যবহৃত হয়, অন্য অর্থে চলিবে না। ···'মহাজন' শব্দ ত্যাগ করিয়া 'মহাজাতি' শব্দ গ্রহণ করা যাইতে পারে। আত্মশক্তি ৩।৫১৫। ২০ ; ভারতবর্ষে এত জাতিবিভাগ সত্ত্বেও কেমন করিয়া এক মহাজাতি হইয়া স্বরাজ প্রতিষ্ঠা করিব এই প্রশ্ন যখন উঠে তখন আমাদের মধ্যে যাঁহারা বিশেষ ত্বরান্বিত তাঁহারা এই বলিয়া কথাটা সংক্ষেপে উড়াইয়া দেন যে, রাজাপ্রজা ১০।৪৬৩।১৯ ; ভারতবর্ষের লোক পরস্পরের সম্বন্ধে যখন মহাজাতি হবে, তখনই তারা মহাজাতি হতে পারবে। বিশ্ব-ভা ২৭।৩৯১।৪ ; এ জগতে অনেক অভ্যুদয়শালী মহাজাতির পতন হয়েছে অহংকারে অন্ধ হয়ে। পল্লী-প্র ২৭।৫৩৮।৯ ; যারা এক আত্মাকে আপনাদের সকলের মধ্যে দেখতে চেয়েছিল তারাই মহাজাতিরূপে প্রকাশ পেয়েছে। শিক্ষা ১৯৪।২১ ;

নির্বিশেষে সমগ্র মহাজাতিকেই শক্তি দেবে, ২৫০।১৯॥ [১৭; ৪৩]॥ • জাতিক। অনু. national. অথচ এই মালাবারের হিন্দু ও মোপ্‌লাদের নিয়ে মহাজাতিক ঐক্য স্থাপন করা সম্বন্ধে অন্তত বাক্যগত সংকল্প আমরা সর্বদাই প্রকাশ করে থাকি। বিশ্ব-ভা ২৭।৩৯০।২৫ ॥ [২০।৪৩; ৪২; ৪৩]॥ • দিন। অনু. a great day. এতকাল ইহাই আমরা যথার্থভাবে উপলব্ধি করিতে পারি নাই বলিয়া আমাদের মিলনের মহাদিন বৎসরে বৎসরে আসিয়া বৎসরে বৎসরে ফিরিয়া গেছে, ভারত ৪।৪৬৯।১৬; আজ হইতে প্রতিবৎসরে এই দিনকে কেবল বান্ধব-সম্মিলন নহে আমাদের জাতীয় সম্মিলনের এক মহাদিন বলিয়া গণ্য করিব। ২৬; আজ এসেছে আমাদের একটি মহাদিন, শে-কবিতা ১০।৩৫৯।১৩; যে-প্রভাত একটি মহাদিনের অভ্যুদয় স্বচনা করেছে। শান্তি-নি ১৪।৩২০।৮, ৯॥ তু বড়দিন॥ [৪২; ৪৩]॥ • ন্ত। মহান্॥ মহান্ত পুরুষ যিনি আঁধারের পারে / জ্যোতির্ময়। নৈবেদ্য ৮।৪৯।১৬॥ [২১।১]॥ • পথ। প্রধানপথ॥ যাঁরা এই মহাপথে যাত্রা করবার জন্য মানবকে নির্ভর দিয়েছেন একান্ত ভক্তির সঙ্গে প্রণাম করে তাঁদের শরণাপন্ন হই। শান্তি-নি ১৪।৩৯৭।১॥ [৪৩]॥ • প্রাণী। প্রাণপুরুষ॥ স্বভাবত আমাদের মহাপ্রাণী তাঁহার অতিগোপন নির্মাণশালায় বসিয়া এক অপূর্ব নিয়মে আমাদের জীবন গড়েন, পঞ্চভূত ২।৫৪৫।২৯; আমি না বেরোলে আমার মহাপ্রাণী বেরোবেন। হাস্য-কৌ ৬।৬২।২১॥ [৪৩]॥ • প্লাবন। অনু. deluge. সে সময়ে তাঁহার মতো মহৎ লোক না জন্মাইলে এতদিনে বঙ্গদেশে হিন্দুসমাজে এক অতি শোচনীয় মহাপ্লাবন উপস্থিত হইত। চারিত্র-পূ ৪।৫১৯।২৯॥ [৪২; ৪৩]॥ • প্লাবী। যা বহুদূর প্লাবিত করে॥ সুদূরের মহাপ্লাবী প্রচণ্ড নির্ঝর / মনের গহনে মোর পাঠায়েছে স্বর। জন্মদিনে ২৫। ৭৭।২১॥ [২০।৯; ৪৩; ৪৪]॥ • মানব। ১. মহান্ মানবজাতি॥ এই ভারতের মহামানবের / সাগর-তীরে। গীতাঞ্জলি ১১।৮১।১৩, ২৩; ৮২।১৩; ২৭; ৮৩।১৩, ২৭; ৮৪।১৩; জীবমানব কেবলই তার অহং-আবরণ মোচন ক'রে আপনাকে উপলব্ধি করতে চাচ্ছে বিশ্বমানবে। বস্তুত, সমস্ত পৃথিবীরই অভিব্যক্তি আপন সত্যকে খুঁজছে সেইখানে, এই বিশ্বপৃথিবীর চরম সত্য সেই মহামানবে। মা-ধর্ম ২০।৪১৫। ২৫; তেমনি চিত্তলোকেও মানুষ মহামানবের ত্যাগের লোকে জন্মলাভ করেছে ও সঞ্চরণ করছে, বিশ্ব-ভা ২৭।৪০৪।১৪॥ তু. বিশ্বমানব, মহামানুষ॥ ২. মহান্ পুরুষ॥ ঐ মহামানব আসে, স-সংকট ২৬।৬৪১।১॥ তু. পরম মানব—খৃষ্ট ২৭।৫০৭।৩॥ [৪২।৬; ৪৩]॥ • মানুষ। বহুযুগের বহু কোটি লোকের দেহ মন মিলিয়ে

মানুষের সত্তা। সেই বৃহৎ সত্তার সঙ্গে যে পরিমাণে সামঞ্জস্য ঘটে ব্যক্তিগত মানুষ সেই পরিমাণে যথার্থ মানুষ হয়ে ওঠে। সেই সত্তাকে নাম দেওয়া যেতে পারে মহামানুষ। বাংলা-প ২৬।৩৭৩।২০-২২ ; আজ যে-মহাত্মার জীবন আমাদের কাছে বিরাট ভূমিকায় উজ্জ্বল হয়ে দেখা দিল, তাতে সর্বমানুষের মধ্যে মহামানুষকে প্রত্যক্ষ করবার প্রেরণা আছে। ম-গান্ধী ২৭। ৩১২।৪ ॥ [৪২।৬ ; ৪৩] ॥ ০ **লোক**। অনু. cosmos. যে শব্দবিহীন সীমাবিহীন মহালোকের নেপথ্য হইতে চিরকাল ধরিয়া জন্ম এবং মৃত্যু, কর্ম এবং বিশ্রাম, আরম্ভ এবং অবসান, কোন্ অশ্রুত সংগীতের অপরূপ তালে বিশ্বরঙ্গভূমির মধ্যে প্রবেশ করিতেছে —রমেশ সেই আলো-অন্ধকারের অতীত দেশ হইতে নরনারীর যুগল প্রেমকে এই নক্ষত্র দীপালোকিত নিখিলের মধ্যে আবির্ভূত হইতে দেখিল। নৌকাডুবি ৫।২০৯।১০ ॥ [৪২ ; ৪৩] ॥ ০ **সুন্দর**। অতিসুন্দর ॥ মহাসুন্দর একটি নিমেষ / ফুটেছে কানন শেষে, মানসী ২।২৬৮।২১ ; আমরাও আমাদের কর্মের আসনে পরমশক্তির সেই শান্তিময় মহাসুন্দররূপ দেখে উদ্ধত চেষ্টাকে প্রশান্ত করব। শান্তি-নি ১৪।৪৮২।২৩ ॥ [৪৩; ৪৪] ॥

**মহিমশালিনী**। (স্ত্রী)। যার মহিমা আছে ॥ তাঁহার দয়া কেবল একটা প্রবৃত্তির ক্ষণিক উত্তেজনা মাত্র নহে ; তাহার মধ্যে একটা সচেষ্ট আত্মশক্তির অচল কর্তৃত্ব সর্বদাই বিরাজ করিত বলিয়াই তাহা এমন মহিমশালিনী। চারিত্র-পূ ৪।৪৯৪।১৩ ॥ [৪৪] ॥

**মহিষি**। মহিষোচিত ॥ একেবারে ছাড়িয়াছি মহিষি-চলন, কণিকা ৬।৮। ৩ ॥ [২০।৫৬] ॥

**মহেশ্বর**। পরমেশ্বর ॥ মোর মনুষ্যত্ব সে যে তোমারি প্রতিমা, / আত্মার মহত্ত্বে মম তোমারি মহিমা / মহেশ্বর। নৈবেদ্য ৮।৪৬।৩ ; ধরিয়াছে ধরিত্রীর মাথার উপর / সে আদর্শ প্রভাতের নহে মহেশ্বর। ৫১।১৮ ; শুষ্কধর্ম যখন সর্বমানবের মহেশ্বরকে দূরে রাখিয়া মানুষের মধ্যে কেবল বাছ-বিচার এবং ভেদ-বিভেদের সূক্ষ্মাতিসূক্ষ্ম সীমাবিভাগ করিতে ব্যগ্র হয় তখন সাহিত্যের রসপ্লাবন শুষ্ক হইয়া যায়, সাহিত্য ৮।৪৯৯।২৮ ॥ [১৩] ॥

**মহো/চ্চ**। খুব উঁচু ॥ মহোচ্চ গিরিশিখরের প্রায়, সো-তরী ৩।১১৪।২০ ; যিনি স্বার্থের অনুরোধে আপন মহোচ্চ আত্মসম্মানকে মুহূর্তের জন্য তিলমাত্র অবনত হইতে দেন নাই, চারিত্র-পূ ৪।৪৯৭।২৬ ; বাংলার কবিহৃদয় এই দারিদ্র্যকে মহত্ত্বে এবং দেবত্বে মহোচ্চ করিয়া তুলিয়াছে। লোক-সা ৬।৬৪৩।২৫ ; আমাদের দেশের মহোচ্চ মহদাশয়দিগের দিকে নহে, পরিশিষ্ট ১০।৫৮০।৯ ; জ্ঞানস্পৃহা ও রসবোধ, বুদ্ধি এবং কল্পনা, সাহস ও বাহুবল, অধ্যবসায় ও আত্মসম্মানে জাতির যে এক মহোচ্চ

আদর্শ ইংরাজি শিক্ষা আমাদের মনে জাজ্বল্যমান করিয়া তুলিতেছে তাহার যদি কোনো আকর্ষণ না থাকিবে তবে আমাদের শিক্ষাকে ধিক্! ৫৮৪। ৬; আমাদের আল্‌ট্রা-কন্‌সার্ভেটিভ যদিচ মহোচ্চ জমিদারসম্প্রদায়ভুক্ত তথাপি তাঁহার সংসারজ্ঞান যে একেবারেই নাই তাহা বলিতে পারি না। ৫৯০।২০; প্রকৃতিস্থ অবস্থায় সাধারণত কোনো মেয়ের দল বলে না, পুরুষকে সম্পূর্ণ বর্জন করাটাই তাদের জীবনের চরম এবং মহোচ্চ লক্ষ্য। যাত্রী ১৯। ৩৮৬।১৪ ॥ • **চ্চতা**। যে অসামান্য নিষ্ঠা ও সতর্কতার সঙ্গে আপনি তাঁর সেবা করেছেন তারই মহত্ত্ব আপনার অবশিষ্ট জীবনকে মূল্যবান করবে, আপনার জীবনের অসামান্য অভিজ্ঞতা আপনার শোককে মহোচ্চতা দেবে এ ছাড়া আজ আর কিছু বলবার নেই। চিঠি ৬।৯৩।৮ ॥ [২০।৩৩; ৪৩] ॥ • **জ্জ্বল**। অতিউজ্জ্বল ॥ জ্ঞানের জ্যোতির্ময় তিলকে তাঁর উচ্চ ললাট মহোজ্জ্বল, ক-ই-কর্ম ১৮।৫৬৫।৩ ॥ [৪৩; ৪৪] ॥ • **ত্তমা**। (স্ত্রী)। সর্বোত্তমা ॥ আমি তব সর্বাধম দাস / মহোত্তমে। চিত্রা ৪।৭৮।৩ ॥ তু. বরবর্ণিনী; বরারোহা ॥ [৪৩] ॥ • **ৎপাত**। বৃহৎ-উৎপাত ॥ সেই সামাজিক মহোৎপাতের দিনে নীচের জিনিস উপরে এবং উপরের জিনিস নীচে বিক্ষিপ্ত হইতেছিল। সাহিত্য ৮।৪৩৭। ১০ ॥ তু. উপনিপাত ॥ [৪৩] ॥ • **দয়শালী**। অতিসমৃদ্ধিশালী ॥ স্নিগ্ধ তেজে এবং সংযত বাণীতেই মহোদয়শালী রঘুবংশের সূচনা করেছিল। শান্তি-নি ১৪।৪৬৫।১৫ ॥ [৪৩; ৪৪] ॥ • **ন্নত**। অত্যুন্নতিযুক্ত ॥ তোমার এ কবিত্বের শেষে / বসিয়েছ মহোন্নত যে-কটা লাইন/আগাগোড়া সত্যহীন। আ-প্রদীপ ২৩।১১৮।১৫ ॥ [৪৩] ॥

**মাংপবী**। মংপুবাসিনী ॥ দূর হতে কয় কবি, / 'জয় জয় মাংপবী, / কমলা-কানন তব না হউক শূন্য। প্রহাসিনী ২৩।৬০।১০, ২২ ॥ [২০।৪২] ॥

**মাজনা**। মার্জন ॥ জাগিলে পরে প্রভাত করে / নয়নমাজনা। শিশু ৯।১০।১৪ ॥ [২০।৭৫] ॥

**মাঝি**। নৌকাচালক। অনু. pilot. সে য়ুরোপ গেছে উড়োজাহাজের মাঝিগিরি শিখতে। সে ২৬।২৯৫।৯ ॥ [১৫] ॥

**মাটি/কর্**। সং-ধা। ১. নাস্তানাবুদ কর্ ॥ গতবার শ্বশুরালয়ে আমাকে বড়োই মাটি করিয়াছিল। বউ-হাট ১।৪০৬।২৪ ॥ ২. অধঃপাতিত কর্ ॥ মানুষকে অহংকার কী রকম মাটি করে! প্র-নির্বন্ধ ৪।২৬০।২ ॥ ৩. পাগল কর্ ॥ এই মাটি দেখলে আমাকে মাটি করে দেয়। প্রায়শ্চিত্ত ৯।১৭১।৩ ॥ [৩৬।১] ॥ • **হ**। সং-ধা। ১. অধঃপতিত হ ॥ কলিকাতায় দুদিন থাকিলেই লজ্জা ধর্ম খোয়াইয়া কি-এমনই মাটি হইতে হয়। চো-বালি ৩।৪৩৪।৭ ॥ ২. সংকুচিত হ ॥ চারি চক্ষু মিলিত হইবামাত্র কমলা লজ্জায় মাটি হইয়া চোখ নিচু করিল। নৌকা-

ডুবি ৫।৪৩০।৩ ॥ [৩৬]। • র সন্তান। অনু. son of the soil. এরা নিতান্তই মাটির সন্তান, নিতান্তই পৃথিবীর গায়ের সঙ্গে লেগে আছে—ছিন্নপত্র ৫৭।৩ ॥ [১১] ॥

**মাণ/বক**। মানবশিশু ॥ অথচ সে এই চঞ্চল মানবকটিকে [ মাণবক ] এক মুহূর্তের জন্যও স্নেহবাহু দ্বারা ধরিয়া রাখিতে চেষ্টা করিত না। গল্প ২০। ২৪৮।১২ ; হে সৌম্য মানবকগণ [ মাণবক ], শা-ব্রহ্ম ২৭।৪৩১।১ ; এই ক্ষীণ মানবটির [ মাণবক ] প্রতি কটাক্ষপাত করে···ছিন্নপত্রাবলী ১৩৭। ১০ ॥ অন্যত্র- মানবশাবক ( বিসর্জন ২।২৮১।২২ ) ॥ (স্ত্রী)। • **বিকা**। বালিকা, কুমারী ॥ এতবড়ো জগৎ-চরাচরের মধ্যে এই ক্ষুদ্র মানবিকাটি [ মাণবিকা ] নূতন আসিয়াছে। সঞ্চয় ১৮।৩৪৩।১৮ ॥ [১০ ; ২০।৭৫] ॥

**মাতৃ/-অঙ্ককামী**। যে মায়ের কোল চায় ॥ এবং মাতৃ-অঙ্ক-কামী শিশুর মত ইহা জানিতে পারি যে, ঔ-ব্রহ্ম অ-২।২১১।২৫ ॥ [৪৪] ॥ • **বৎসল**। মাতৃভক্ত ॥ সুজলা সুফলা মলয়জ-শীতলা বঙ্গভূমির মাতৃবৎসল প্রতিভা-শালী সন্তানের নিকট হইতে বিদায় গ্রহণ করি, আ-সাহিত্য ৯।৪১০।১২ ॥ [৪৪] ॥ • **শালা**। মাতৃগৃহ ॥ আজ মনুষ্যত্বের মাতৃশালায় আমাদের ভ্রাতৃ-সম্মিলন। ধর্ম ১৩।৩৯৭।২২ ॥ [৪৪] ॥ • **হৃদয়শালিনী**। (স্ত্রী)। যার মায়ের মতো স্নেহপূর্ণ হৃদয় আছে ॥ রাজ-লক্ষ্মীর রন্ধনের দিন বিহারী কিছু অতিরিক্ত আড়ম্বর করিয়া নিজেকে লুব্ধ বলিয়া পরিচয় দিত—আহার-লোলুপতা দেখাইয়া বিহারী মাতৃহৃদয়-শালিনী রাজলক্ষ্মীর স্নেহ কাড়িয়া লইত। চো-বালি ৩।৪০১।২৪ ॥ [৪৪] ॥

**মাথা/ঘুরিয়ে মর্**। সং-ধা। মাথা খাটিয়ে মর্ ॥ বিজ্ঞান তাই নিয়ে মাথা ঘুরিয়ে মরছে। গোরা ৬।২৪২।৩ ॥ [৩৬।১] ॥ • **বকা**। সং-ধা। মাথা ঘামা ॥ এ-সমস্ত নিতান্ত খুচরা কাজের হিসাব লইয়া মাথা বকাইবার প্রয়ো-জন নাই ; রাজাপ্রজা ১০।৪৫৮।৩০ ; অন্য কোনো জাহাজের খাজাঞ্চি এই সব প্রশ্ন নিয়ে যে মাথা বকায়, জাপানযাত্রী ১৯।৩১৯।২৬ ॥ [৩৬।১] ॥ • **পাকা**। হিসাবী ॥ আমি তো মাথা পাকা মানুষ, সাড়া পেলেই খাতাপত্র ফেলে আড়াল থেকে ওর কথা শুনতে আসি। চার-অ-১৩।২৮০। ১৭ ॥ [৪২।১] ॥

**মাধ/ব**। শ্রীকৃষ্ণ। মধুজাত ॥ বিবিধ-জাতীয় মধু গেল যদি পাওয়া / তবুও রয়েছে কিছু বাকি দাবি-দাওয়া। / এখন স্বয়ং যদি আসিবারে পার' / তা হলে মাধব ঋণ বেড়ে যাবে আরো। গ্রন্থ-প ২৩।৫৩৭।২৫ ॥ [১৫] ॥ • **বিকা**। মাধবী লতা ॥ সখা সহকার, লতাভগ্নী মাধবিকা, চৈতালি ৫।২৬।১০ ; মাধবিকা হোক সুরভি-সোহাগে / মধুপের মনোহরা। মহুয়া ১৫।৯।১৭ ; যদি বলি ওটাই ভালো মাধবিকার চেয়ে, প্রহাসিনী ২৩।৩৬।

১০; মাধবিকার কুঁড়িগুলি আনো তুলে—গীত ২।৩২২।৩ ‖ [২০।১৭] ‖

**মাধ্যস্থ্য**। মধ্যস্থভাব। অনু. medium. গুরুশিষ্যের মধ্যে এই পরস্পরসাপেক্ষ সহজ সম্বন্ধকেই আমি বিদ্যাদানের প্রধান মাধ্যস্থ্য বলে জেনেছি। আ-রু-বি ২৭।৩১৬।২৪ ‖ [১৭; ২০।৪৪; ২১।২] ‖

**মান/কাড়্**। সং-ধা। সম্মান আদায় কর্ ‖ আমি যদি ইংরাজের মতো হইয়া ইংরাজের নিকট মান কাড়িতে যাই তবে আমার যে ভ্রাতারা ইংরাজের মতো সাজে নাই তাহাদিগকে আত্মীয় বলিয়া পরিচয় দিতে স্বভাবতই কিছু সংকোচবোধ হয়ই। রাজাপ্রজা ১০।৩৯৭।২-৩ ‖ [৩৬।১] ‖ • **যাচ্**। সং-ধা। ১. সম্মান মাগ্ ‖ ছদ্মবেশ, ছদ্মনাম, ছদ্মব্যবহার এবং যাচিয়া মান কাঁদিয়া সোহাগের কোনো প্রয়োজন থাকিবে না। রাজাপ্রজা ১০।৩৯৭।২৭ ‖ ২. অভিমান ভাঙা ‖ কানের কাছে কচ্‌কচিয়ে মানটি তোমার নিতেম যেচে। প্র-প্রতি ১।১৭৯।২০ ‖ [৩৬।১] ‖

**মানবক**। মাণবক দ্র. ‖

**মানব/তত্ত্ববিৎ**। অনু. ethnologist. এদিকে আবার মানবতত্ত্ববিৎ পণ্ডিতেরা বলিয়াছেন, শ্বেতবর্ণ মানবেরা একটি বিশেষজাতীয় এবং এই-জাতীয় মানব য়ুরোপেই দেখা যায়, এসিয়ায় নহে। সমাজ ১২।৪৭৪।৬ ‖ তু. নৃতত্ত্ববিৎ ‖ [৪২; ৪৪] ‖ • **দায়িত্ব**। মানবের প্রতি দায়িত্ববোধ ‖ বিষয়ী লোকের ধনসঞ্চয়ের যে দুর্নিবার লালসা সেই লালসার তৃপ্তিই দেবতার নামে আমরা করি—নিজেদের বৈষয়িকতাকেই আমরা মঠে মন্দিরে পুঞ্জীভূত করে তুলি—এর আর সীমা থাকে না — তার প্রধান কারণ দেবতার প্রতি আমাদের মানবদায়িত্ব নেই। চিঠি ৯।৮।১ ‖ [৪২।১] ‖ • **ভূমা**। মানবরূপে ভূমা ‖ সেদিন অসংখ্য বিরুদ্ধবাদীর মাঝখানে একলা দাঁড়িয়ে কে বলতে পেরেছে সোঽহং, অর্থাৎ আমার জ্ঞান আর মানবভূমার মান এক। মা-ধর্ম ২০।৪১০।১৮ ‖ তু. মানবিক ভূমা—মা-ধর্ম ২০।৩৯২।৩০ ‖ [৪২।৬] ‖ • **রস**। অনু. human interest. ভাষা যে ছবি আঁকে সে ছবি যে যথাযথ ছবি বলিয়া আমাদের কাছে আদর পায় তাহা নয়, ভাষা যেন তাহার মধ্যে একটা মানবরস মিশাইয়া দেয়, সাহিত্য ৮।৩৯৭।১ ‖ [৪৪] ‖ • **সত্য**। মানুষের পক্ষে যা সত্য ‖ প্রাণোৎসর্গ করলেন এই মানবসত্যের বেদীতে। খৃষ্ট ২৭।৫০৮।১৫; মানবসত্যের শেষবাণী আমাদের দেশে উচ্চারিত হয়েছে। র-র ১৩।৪০৫।৩১ ‖ [৪৪] ‖

**মানবিক**। অনু. human. রাজগৌরবের সঙ্গে প্রজাদের একটা মানবিক সম্বন্ধ থাকে, কিন্তু ধনলোভের সঙ্গে তা থাকতেই পারে না। রা-চিঠি ২০।৩৩২।১৯; তেমনি জাগতিক ভূমা আমাদের জ্ঞানের বিষয়, মানবিক ভূমা আমাদের সমগ্র দেহমন ও চরিত্রের

পরিতৃপ্তি ও পরিপূর্ণতার বিষয়। মা-ধর্ম ২০।৩৯২।৩০ ; মানবিক সত্তাকে সম্পূর্ণ ছাড়িয়ে যে নৈর্ব্যক্তিক জাগতিক সত্তা, তাঁকে প্রিয় বলা বা কোনো-কিছুই বলার কোনো অর্থ নেই। ৩৯৩।৩ ; এই বুদ্ধিতে, এই আনন্দে যাঁকে উপলব্ধি করি তিনি ভূমা, কিন্তু মানবিক ভূমা। ৪৩০।২৭ ; আপন কল্পনা মত ও রুচি সেই বিশ্বকে শুধু যে কেবল মানবিক ও মানসিক করেছিল তা নয়, তাকে করেছিল বিশেষ কবির মনোগত। সা-পথে ২৩। ৪২১।৩০ ; ধারাবাহিক বৃহৎ আত্মীয়তার ঐক্যবেষ্টনে প্রাকৃতিককে আচ্ছন্ন করে দিয়ে তাকে করেছে মানবিক। বাংলা-প ২৬।৩৮৯।২৪ ; অর্থাৎ এটা দানবিক ওজনের সাহিত্য, মানবিক ওজনের নয় ; সা-স্বরূপ ২৭।২৬০।১৪ ; এ কথা মনে রাখতেই হবে, মানবিক সমস্যা যান্ত্রিক প্রণালীর দ্বারা সমাধান করা অসম্ভব। পল্লী-প্র ২৭।৫৪৩।২৬ ; "তিনি নৃতত্ত্ববিদ্যার আঙ্কিক দিকটার চর্চা করেন ; আমরা এর মানবিক দিকটা নিয়ে আছি।" মানবিক দিক বলতে যে কতখানি বোঝায় তা এর অধ্যবসায় দেখে একটু আন্দাজ করা যেতে পারে। প-প-প্রান্তে ২৫। ১২, ১৩॥ [৫ ; ৪১।১]॥ ◦ তা। অনু. humanity. দেবতাকে প্রিয় বললে দেবতার প্রতি মানবিকতা আরোপ করা হয়। আমি বলি, মানবত্ব আরোপ করা নয়, মানবত্ব উপলব্ধি করা। মানুষ আপন মানবিকতার মাহাত্ম্যবোধ অবলম্বন ক'রে আপন দেবতায় এসে পৌঁচেছে। মা-ধর্ম ২০। ৩৯২।২০, ২১॥ [৫, ২০।৩৩ ; ৪১।১]॥

**মানস/কুহর**। মনের গহন॥ যে প্রত্যুষে মধু মাছি বাহিরায় মধু যাচি / কুসুম কুঞ্জের দ্বারে দ্বারে / সেই ভোরবেলা আমি মানসকুহরে নামি / আয়োজন করি লিখিবারে। বিসর্জন ২।২৮২।২৫॥ [৪৪]॥ ◦ **চিত্র**। কল্পনার ছবি॥ ছেলেটির মন তখন সেই মানসচিত্রের সমুদ্র পেরিয়ে গেছে মানচিত্রে যার ঠিকানা মেলে না ; লিপিকা ২৬।১০৯। ১০॥ [২৮ ; ৪৪]॥ ◦ **জগৎ**। কল্পনা-জগৎ॥ মানসজগতে স্ত্রীলোকের প্রভাব অধিক, কার্যজগতে পুরুষের প্রভুত্ব। পঞ্চভূত ২।৫৫৮।২২ ; বহির্জগতে সমুদ্র-তীরে বসিয়া বালক বালির ঘর রচনা করে, মানবজগতের সিন্ধুতীরে ও সে আনন্দে বসিয়া বালির ঘর বাঁধিতে থাকে ; লোক-সা ৬'৫৮২।২৮ ; এই অপরূপ মানস-জগৎকে রূপ দিয়া পুনর্বার বাহিরে প্রকাশ করিতে না পারিলে ইহা চিরদিনই সৃষ্ট এবং চিরদিনই নষ্ট হইতে থাকে। সাহিত্য ৮।৩৪০।৯ ; যে মানসজগৎ হৃদয়ভাবের উপকরণে অন্তরের মধ্যে সৃষ্ট হইয়া উঠিতেছে তাহাকে বাহিরে প্রকাশ করিবার উপায় কী? ২৭॥ [৪৪]॥ ◦ **তন্ত্র**। মনের গঠনব্যবস্থা॥ "অন্তঃ-প্রকৃতি" শব্দদ্বারা যদি এই অখণ্ড মানসতন্ত্রের ঐক্যটি না বুঝায় তবে পাঠকেরা উপযুক্ত শব্দ ভাবিয়া লইবেন। আ-সাসিত্য ৯।৫২৪।১৪॥ [৪৪]॥

• প্রকৃতি। মনের স্বভাব॥ কিন্তু তাহার মানসপ্রকৃতির মধ্যে একটা স্বাভাবিক সংযম থাকায় কোনো বিশেষের বিরুদ্ধে একদিকঘেঁষা কথা সে সহিতে পারিত না। প্র-নির্বন্ধ ৪। ২৭৩।৪; ঐশ্বর্য বা দারিদ্র্যের মূলটা উপায়ের মধ্যে নয়, আমাদের মানস-প্রকৃতির মধ্যে। পরিচয় ১৮।৫৩০।২৫; একদিকে তার মানসপ্রকৃতির মধ্যে চিরকালই চলনধর্ম আছে, যে জন্য চীন কোরিয়া প্রভৃতি প্রতিবেশীর কাছ থেকে জাপান তার সভ্যতার সমস্ত উপকরণ অনায়াসে আত্মসাৎ করতে পেরেছে; জাপানযাত্রী ১৯। ৩৫৫।২৪॥ [৪৪]॥ ◦ প্রদেশ। মনোজগৎ॥ সে নিজে বিশেষ উদ্‌যোগী হইয়া গ্রহণ করে এবং নিজের আব-শ্যক ও প্রকৃতি-অনুসারে গঠিত করিয়া লয় তাহাই সে উপলব্ধি করে; চতু-র্দিকে, এমন-কি মানসপ্রদেশেও, যাহা ঘটিতেছে, যাহা উঠিতেছে তাহার সে ভালোরূপে খোঁজ রাখে না। লোক-সা ৬।৫৮০।৯॥ [৪২।১]॥ ◦ প্রধান। কল্পনাপ্রধান॥ তুমি বঙ্কিমবাবুর যে কয়েকখানি উপ-ন্যাসের উল্লেখ করিয়াছ সকলগুলিই মানসপ্রধান, কার্যপ্রধান নহে। পঞ্চভূত ২।৫৫৮।২২; ওথেলো তো মানসপ্রধান নাটক, কিন্তু তাহাতে নায়কের হৃদয়া-বেগের প্রবলতা কী প্রচণ্ড! কিং লিয়ারে হৃদয়ের ঝটিকা কী ভয়ংকর! ৫৫৯।১৭॥ [৪৪]॥ • সংগ্রাম। মনের যুদ্ধ॥ ঈষৎ তপ্ত দক্ষিণের হাওয়ায় মহেন্দ্রের পীড়িত স্নায়ুজাল শিথিল হইয়া আসিয়াছে; কোনো কঠিন পণ, দুরূহ চেষ্টা, মানস-সংগ্রাম আজিকার এই হালছাড়া গা-ঢালা বসন্তের দিনের উপযুক্ত নহে। চো-বালি ৩। ৩৮৭।৩॥ [৪২।১]॥ • -আকাশ। মন রূপ আকাশ॥ সহজ অবস্থায় আমাদের মানসাকাশে স্বপ্নের মতো যে-সকল ছায়া এবং শব্দ যেন কোন্ অলক্ষ্য বায়ুপ্রভাবে দৈবচালিত হইয়া কখনো সংলগ্ন কখনো বা বিচ্ছিন্ন-ভাবে বিচিত্র আকার ও বর্ণ-পরিবর্তন-পূর্বক ক্রমাগত মেঘ রচনা করিয়া বেড়াইতেছে তাহারা যদি কোনো অচেতন পটের উপর নিজের প্রতিবিম্ব-প্রবাহ চিহ্নিত করিয়া যাইতে পারিত তবে তাহার সহিত আমাদের আলোচ্য এই ছড়াগুলির অনেক সাদৃশ্য দেখিতে পাইতাম। লোক-সা ৬।৫৮০।১১॥ [৪২।১]॥ ◦ -উৎক। মানস সরোবরের জন্য উন্মনা॥ হৃদয় সেই পৃথিবীর বনে বনে গ্রামে গ্রামে শৃঙ্গে শৃঙ্গে নদীর কূলে কূলে ফিরিতে ফিরিতে, অপরি-চিত সুন্দরের পরিচয় লইতে লইতে, দীর্ঘ বিরহের শেষ মোক্ষস্থানে যাইবার জন্য মানসোৎক হংসের ন্যায় উৎসুক হইয়া উঠে। বিচিত্র-প্র ৫।৪৬৭।৪॥ [২১।২]॥

মানুষ/পীড়ক। মানুষকে যে পীড়া দেয়॥ এত বড়ো ব্যাপক দাবি মেটাতে গেলে ধর্মরক্ষা করা চলে না, মানুষকে মানুষপীড়ক হতেই হয়। যাত্রী ১৯। ৪০৬।২১॥ [৪৪]॥ • ভ্রাতা। মানুষ

রূপ ভাই ॥ যে বিধাতা আমাকে বুদ্ধি দিয়েছেন, মানুষভ্রাতার প্রতি শ্রদ্ধা দিয়েছেন, মানবপ্রেমের ত্যাগপরায়ণ দুঃসাধ্য সাধনার দিকে আহ্বান করেছেন, তাঁকে ভক্তি করেই আমার ভক্তিবৃত্তিকে ধন্য বলে মানি, চিঠি ৯। ২৬৬।৮ ॥ [৪২।১] ॥

**মানুষিক**। মনুষ্যকৃত ॥ এই শব্দ মানুষিক নহে, অমানুষিক নহে—চরবিহারী পাখীর ডাক। গল্প ১৯।২৬৬।১৪ ॥ [১০ ; ২০।৪৩] ॥

**মান্যশ্রেষ্ঠ**। মান্যতম ॥ ভারতবর্ষে যদি এমন দিন আসে যে, আমাদের দেশের মান্যশ্রেষ্ঠ ব্যক্তিরা সর্বোচ্চ সত্য এবং সর্বোচ্চ মঙ্গলকেই আর-সমস্ত খণ্ড প্রয়োজনের উর্ধ্বে তুলিয়া চিরজীবনের সাধনার সামগ্রী করিয়া রাখেন, তবে তাঁহাদের সাধনা ও সার্থকতা সমস্ত দেশের মধ্যে একটা বিশেষ গতি একটা বিশেষ শক্তি সঞ্চার করিবেই। ধর্ম ১৩।৪৩৭।৮ ॥ [৪২।১] ॥

**মায়া/-অবগুণ্ঠন**। মিথ্যা-ঘোমটা ॥ মিথ্যায় আবৃত নারী / ঘুচাবে মায়া-অবগুণ্ঠন। নৃ-চিত্রা ২৫।১৫১।১১ ॥ [৪৩] ॥ • **উপবন**। মায়াসৃষ্ট উপবন॥ সেই মায়া-উপবন কোথা হল অদর্শন, / কেন হায় ঝাঁপ দিতে শুকালো পাথার। মানসী ২।১৭২।১৫ ॥ [৪৩] ॥ • **জগৎ**। মায়ারচিত জগৎ ॥ তীর, তরু, গৃহ, পথ, জ্যোৎস্নাপটে চিত্রবৎ —/ পড়িয়াছে নীলাকাশ নীরে / দূর মায়াজগতের ছায়ার মতন। মানসী ২।১৪৮।২০ ; এবং দাসীদের মুখের সমস্ত রূপকথা এবং ছড়াগুলো, আমার মনের মধ্যে ভারী একটা মায়াজগৎ তৈরি করছিল। ছিন্নপত্র ১৬৩।৬ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **ডোর**। মায়ারূপ ডোর॥ দোহাই কল্পনা তোর, ছিন্ন কর্ মায়াডোর, কবিতায় আর মোর নাই কোনো দাবি। মানসী ২। ১৫৭।৩॥ [৪৩; ৪৫] ॥ • **তরী**। মায়াসৃষ্ট তরী ॥ ইহা একটি মায়াতরী ; বিচিত্র-প্র ৫।৪৫৯।২০ ॥ [৪৩] ॥ • **তরু**। জাদুসৃষ্ট তরু ॥ জাদুকরের মায়াতরুর মতো তাহাদের প্রণয়বীজ একদিনেই অঙ্কুরিত পল্লবিত ও পুষ্পিত হইয়া উঠিল। চো-বালি ৩।৩১৫।১৬ ; কিন্তু সত্য তেতালার কোন্-একটা কোণে একঘণ্টার মধ্যেই ডালপালা-সমেত একটা অদ্ভুত মায়াতরু যে জাগাইয়া তুলিয়াছে, আমি তাহার কোনো খবরই জানিতাম না। জীবনস্মৃতি ১৭। ৩০৩।৪ ॥ [৪৩] ॥ • **নিশ্বাস**। মায়া-সৃষ্ট নিশ্বাস ॥ বসন্ত বায়ু মায়ানিশ্বাসে / বিরহ জ্বালাবে হিয়ে? মানসী ২। ২৪৫।৯ ॥ [৪৩] ॥ • **প্রাসাদ**। জাদু-সৃষ্ট প্রাসাদ ॥ কল্পনার অভ্রভেদী মায়া-প্রাসাদে ইচ্ছাসুখে আনাগোনা করিতেছে—লোক-সা ॥ ৬।৫৮১।২২ ॥ [৪৩] ॥ • **বাস**। জাদুসৃষ্ট বসন ॥ সাজি শত মায়াবাসে / আছ সকলেরই পাশে, / তবু আপনারে কারে / কর নাই দান। মানসী ২।১৪৭।১৭ ॥ [৪৩]॥ • **মরীচিকা**। ইন্দ্রজালকৃত মরীচিকা॥ তাহা আজ মায়া-মরীচিকার মতো অন্তর্ধান করিতেই একটি সামান্য

নারীমাত্র অবশিষ্ট রহিল—তাহার কোনো অপূর্বত্ব রহিল না। চো-বালি ৩।৪৯১।২৩ ॥ [৪৩] ॥ • রাজধানী। মায়ারচিত রাজধানী ॥ মায়াদেবীদের মায়া-রাজধানী, ছ-গান ১।১১৪।১৮ ॥ [৪৩] ॥ • লতা। মায়াসৃষ্ট লতা ॥ তাহার পরে সে একটি অপরূপ মায়া-লতার মতো নিমেষের মধ্যেই বিহারীকে বেষ্টন করিয় বাড়িয়া উঠিয়া সগ্যোবিকশিত সুগন্ধি পুষ্পমঞ্জরিতুল্য একখানি চুম্বনোন্মুখ মুখ বিহারীর ওষ্ঠের নিকট আনিয়া উপনীত করিল। চো-বালি ৩।৪২৮।১ ॥ [৪৩] ॥ • সেবিকা। মায়ারচিত সেবিকা ॥ ছিন্নপত্রাবলী ৩১৬।৬ ॥ [৪৩] ॥

মারা যা। সং-ধা। ব্যর্থ হ ॥ যেদিন হঠাৎ হুঁশ হয় যে আমাদের নিমন্ত্রণ আছে এবং সে নিমন্ত্রণ প্রতিদিন মারা যাচ্ছে। শান্তি-নি ১৩।৪৯০।২৫ ॥ [৩৬] ॥

মার্জনা। সম্মার্জনা ॥ আমারো এই অশ্রু হবে মার্জনা। ক্ষণিকা ৭।২২৯। ১৬ ; পুরুষ আপন চারিদিকে জমায় আবর্জনা, / মেয়ে এসে নিত্য তারে করিছে মার্জনা। রোগশয্যায় ২৫।১৬। ৪ ॥ [২২।১] ॥

মার্জিয়া। না-ধা। মার্জন ক'রে ॥ নির্মম শীত তারি আয়োজনে/এসেছিল বনপারে। / মার্জিয়া দিল শ্রান্তি ক্লান্তি / মার্জনা নাহি কারে। মহুয়া ১৫।৭।২৯ ॥ [৩৭] ॥

মাল/ত। মালতী ॥ উরহি বিলোলিত শিথিল চিকুর মম/বাঁধহ মালত মালে। ভা-পদা ২।১৮।২২ ॥ [৯] ॥ • তিকা। মালতী ॥ মাধবিকার কুঁড়িগুলি আনো তুলে—মালতিকার মালা গাঁথো নবীন ফুলে। গীত ২।৩২২।৩ ॥ [২০।১৭] ॥

মাশবী। (স্ত্রী)। মশকসম্বন্ধীয়া ॥ মধুর মাশবী বেণু নীরব সহসা। প্রহাসিনী ২৩।৭০।৩ ॥ তু. আমুকৌলব ॥ [২০। ৪২ ; ৩১।১] ॥

মা-সম্ভাষণ। মা ডাক ॥ মাতৃহীন বালকের মুখে মা-সম্ভাষণ শুনিয়া বালিকার কোমল হৃদয়ের কোন্-এক···নৌকাডুবি ৫।২৪৪।১০ ॥ [২৪]॥

মাস্তুল কিরীটী। মাস্তুলরূপ মুকুটধারী ॥ তাহারা মহৎ মাস্তুলকিরীটী জাহাজের গাম্ভীর্য উপেক্ষা করে, বিচিত্র-প্র ৫। ৪৮৯।১৪ ॥ [৪২।৩] ॥

মাহ। মাঝ ॥ হৃদয়-মাহ মঝু জাগসি অনুখন, ভা-পদা ২।২৬।১০ ॥ [৯] ॥

মাহাদেশিক। মহাদেশীয় ॥ সেই দৈশিক কেন্দ্রগুলি একটি মাহাদেশিক কেন্দ্র-চূড়ায় পরিণত হইবে। সমূহ ১০।৫১৫। ১৪ ॥ [২০।৪৩] ॥

মিটমিটিয়ে। না-ধা। মিট্ মিট্ ক'রে ॥ গ্যাসের আলো মিট্‌মিটিয়ে জ্বলে, শিশু ৯।২৮।৬ ॥ [৩৭] ॥

মিটিয়ে দে। যৌ-ক্রি। ভাঙিয়ে দে ॥ সংসার লজ্জা দিতে যেমন, লজ্জা মিটিয়ে দিতেও তেমনি। প্রায়শ্চিত্ত ৯।১৪০।১ ॥ [৩৫] ॥

মিডভিক্টোরীয়-যুগবর্তী। অনু. The Mid-Victorian. কালের গোয়াল-ঘরের দরজা খোলা, তার গোরুতে দুধ দেয় না, কিন্তু নটে গাছটি মুড়িয়ে

খায়। তাই আজ মানুষের সব আশা ভরসা ভালোবাসার মুড়োনো নটে গাছটার এত দাম বেড়ে গেছে কবিত্বের হাটে। গোরুটাও হাড়-বেরকরা, শিঙভাঙা, কাকের-ঠোকর-খাওয়া-ক্ষতপৃষ্ঠ, গাড়োয়ানের মোচড় খেয়ে খেয়ে গ্রন্থিশিথিল ল্যাজওয়ালা হওয়া চাই। লেখকের অনবধানে এ যদি সুস্থ সুন্দর হয় তা হলে মিডভিক্-টোরীয়-যুগবর্তী অপবাদে লাঞ্ছিত হয়ে আধুনিক সাহিত্যক্ষেত্রে তাড়া খেয়ে মরতে যাবে সমালোচকের কশাই-খানায়। সা-স্বরূপ ২৭।২৫৬।২ ॥ [৪২ ; ৪৪] ॥

**মিত/ভাষিতা**। স্বল্পভাষণ ॥ তাঁর পাঁড়ে তেওয়ারি দারোয়ানের দল কেউই স্বর-সংযম বা মিতভাষিতার পক্ষপাতী নয়। গল্প ২৩।৩২৫।১৩ ॥ [২০।৩৩] ॥ • **শ্রমিক যন্ত্র**। অনু. labour saving machine. য়ুরোপে আমেরিকায় কৃষির নানাপ্রকার মিতশ্রমিক যন্ত্র বাহির হইয়াছে—সমূহ ১০।৫১৪।১৬ ॥ [৪২]॥ • **সংযত**। পরিমিত ও সংযত॥ আজ আবার আমরা সেই চিরশুদ্ধ, সেই মিতসংযত, সেই স্বল্পোপকরণ জীবনযাত্রা গ্রহণ করিয়া আমাদের তপস্বিনী জননীর সেবায় নিযুক্ত হইতে পারিব না ? আত্মশক্তি ৩।৫৫১।২০ ॥ [৪২।২] ॥

**মির্মির**। মির্‌মির্ ধ্বনি ॥ যে-কথাটি নিশীথ তিমিরে / তারায় তারায় কাঁপে অধীর মির্মিরে, মহুয়া ১৫।৬৭।২৪ ॥ [১০ ; ৪০] ॥

**মিল্**। ধাতু—একমত হ ॥ এই অযৌক্তিক লোকেদের সঙ্গে আমি মিলি না। বিবিধ-প্র অ-১।৩৬৬।১৬ ॥ [৩৪] ॥ • **খা**। সং-ধা। খাপ খা ॥ তখন চারিদিকের সঙ্গে তাহার আর মিল খায় না। সাহিত্য ৮।৩৬১।২৬ ॥ [৫ ; ৩৬।১] ॥

**মিলনা/ন্ত**। অনু. comedy. জগতের শোকান্ত বা মিলনান্ত নাটক আমাতে আসিয়াই তাহার সমস্ত উপাখ্যান কেন্দ্রীভূত করিয়াছে। বিবিধ-প্র অ-১।৩৫৯।৯। বিপরীত—বিয়োগান্তনাট্য, তিনসঙ্গী ২৫।২৪২।১২ ॥ [২৯ ; ৪৪] ॥ • **ন্তক**। অনু. comedy. এ তর্ক প্রায় মাঝে মাঝে উঠেছে যে, প্রাকৃত জগতে যা অপ্রিয় যা দুঃখজনক, যাকে আমরা বর্জন করতে ইচ্ছা করি, সাহিত্যে তাকে কেন আদর করে স্থান দেওয়া হয়, এমন-কি বিরহান্তক নাটক কেন মিলনান্তক নাটকের চেয়ে বেশি মূল্য পেয়ে থাকে। বাংলা-প ২৬।৩৮৬।৭ ॥ [৪২ ; ৪৪] ॥

**মিষ্টান্বিতা**। (স্ত্রী)। মধুরগুণান্বিতা ॥ প্রহাসিনী ২৩।৪৯ পৃ. কবিতার নাম ॥ [৪৪] ॥

**মীমাংসনীয়**। মীমাংসাযোগ্য ॥ উপমার যাথার্থ্য সম্বন্ধে সন্দেহ ঘটলে তোমার দিদির কাছে মীমাংসনীয়। দুই বোন ১১।৪৪৯।১০ ॥ [২০।৩] ॥

**মুকুটিত**। অনু. crowned. সর্বসাধারণের প্রতি তাঁহার কর্তব্যনিষ্ঠা অত্যন্ত কঠিনভাবে তাঁহার পূর্ববর্তী সমস্ত গুণের উপর প্রতিষ্ঠিত হইয়া

তাঁহার চরিতগানকে মুকুটিত করিয়া তুলিল। আত্মশক্তি ৩।৫৫৮।২ ; এই মরুভূমির মাঝখানে আমাদের বাগানটি গাছে ছায়ায় ফলে ফুলে আচ্ছন্ন হয়ে, পাখীর গানে মুখরিত হয়ে, তরুপল্লবের অন্তরাল হতে দৃশ্যাগ্রশিখর প্রাসাদের দ্বারা মুকুটিত হয়ে নিভৃতমহিমায় বিরাজ করচে। চিঠি ৫।১৩১।২০ ; খৃষ্ট ৭০।৬ ; ৭১।১৪ ॥ পু্ষ্প ০। সমস্ত জীবন মোর তাই দিয়ে পুষ্পমুকুটিত। প্রান্তিক ২২।১১।২ ॥ তু. এই হরিমঞ্জ পর্বতটি সরোবরের পার্শ্বদেশ হইতে খাড়া উঠিয়াছে এবং উহার শীর্ষদেশে কোনো ফকিরের মন্দির মুকুটের ন্যায় বিরাজ করিতেছে। অনু. অ-২।৫২৩। ৯ ॥ [২০।১৮ ; ৪১।১] ॥

মুকুলিকা। (স্ত্রী)। ছোটো মুকুল ; মুকুলসদৃশ বিকাশোন্মুখী ॥ কোনো-কালে ছিলে না কি মুকুলিকা বালিকা-বয়সী / হে অনন্ত যৌবনা উর্বশী। চিত্রা ৪।৮২।১৯ ॥ [২০।১৭] ॥

মুক্ত / বাণিজ্য। অনু. free trade. উন্নতির জন্য 'বদ্ধ বাণিজ্য' দ্র.। ভারত ৪।৪০৯।৩০ ॥ [১১] ॥ ০-অব-রোধ। বাধামুক্ত ॥ সংকটশরণ্য তুমি দৈন্য দুঃখহারী— / মুক্ত-অবরোধ তব অভ্যুদয় হে! শান্তি-নি ৭।৪০৩।২৬ ॥ [৪৩] ॥ ০ গতি। অবাধগতি ॥ গৃহ-ত্যাগী মন / মুক্তগতি মেঘপৃষ্ঠে লয়েছে আসন, মানসী ২।২৬০।১৫ ॥ [৪৩] ॥ ০ ভাবে। অনু. freely. আমাদের দেশে স্ত্রীলোকদের সঙ্গে মুক্তভাবে মিশতে পাইনে, তার পরে নতুন নতুন এসে এখানকার স্ত্রীলোকদের ভাবও ঠিক বুঝতে পারি নে। য়ু-পত্র ১।৫৫৫। ২৯ ॥ [৪২ ; ৪৩ ; ৪৪] ॥

মুক্তাপাণ্ডুর। মুক্তার মতো বিবর্ণ ॥ প্রভাত যেমন শান্ত, যেমন পিঙ্গল-জটাধারী ঋষিবালকের মতো পবিত্র, প্রভাত যেমন মুক্তাপাণ্ডুর সৌম্য আলোকে শিশিরস্নিগ্ধ পৃথিবীর উপরে ধীরপদে অবতরণ করে এবং নব-জীবনের অভ্যুদয়-বার্তায় জগৎকে উদ্বোধিত করে তোলে, শান্তি-নি ১৪। ৪৬৫।১২ ॥ [৪২।১] ॥

মুক্তি / কাম। মুক্তিঅভিলাষী ॥ ভারত-বর্ষের প্রাচীন তপোবনে ব্রহ্মবিদ্যা-পরায়ণ গুরু মুক্তিকাম ছাত্রগণকে যে-মন্ত্রে আহ্বান করিয়াছিলেন সে-মন্ত্র বহুদিন এদেশে ধ্বনিত হয় নাই। শিক্ষা ১২।৩২২।১ ॥ [৪৪] ॥ ০ ফৌজ। অনু. freedom fighter. সেদিনকার হাতজোড়করা দোহাইপাড়া মুক্তি-ফৌজের চিত্তদৈন্যকে বার বার ধিক্কার দিয়েছি, সে তুমি জান। র-র ১৩। ৩৮২।৪ ॥ [৪২] ॥

মুখ / বক্র কর্। সংস্কৃতীকৃত—মুখ বাঁকা কর্ ॥ আমার সিংহাসনের চারিদিকে আমার প্রাণাধিক আত্মীয়েরা আমার দিকে চাহিয়া মনে মনে মুখ বক্র করিতেছে, দন্ত ঘর্ষণ করিতেছে, শৃঙ্খলবদ্ধ ভীষণ কুক্কুরের মতো চারি-দিক হইতে আমার উপরে ঝাঁপাইয়া পড়িবার অবসর খুঁজিতেছে। রাজর্ষি ২।৪০০।১৩ ॥ [২৩] ॥ ০ ঠুলি। মুখের ঠুলি ॥ কিন্তু পুরাতন ব'লে সেটাকে

বিস্মৃতির মুখঠুলি চাপা দিয়ে রাখবার চেষ্টা চলবে না। রা-চিঠি ২০।৩৩২। ১৪ ॥ [৪২।১] ॥ ০ ভাব। মুখের ভাব ॥ ক্ষিতির মুখভাব হইতে একটা আসন্ন পরিহাসের আশঙ্কা করিয়া ব্যোম কহিল—পঞ্চভূত ২।৬০৬।৬ ॥ [৪৪] ॥ ০ রিবে। না-ধা। মুখর করবে ॥ সেদিন নূতন কবি দক্ষিণ পবনে, / মধু ঋতু মুখরিবে তোমাদের স্তবনে — প্রহাসিনী ২৩।৭।১৮ ॥ ০ রিয়া। না-ধা। মুখর ক'রে ॥ মঞ্জরিতে মুখরিয়া আনন্দের ঘনগূঢ় ব্যথা; বনবাণী ১৫।১২২।৫; 'নয় নয়' এই বাণী ফেনাইয়া মুখরিয়া উঠে / মহাকাল সমুদ্রের 'পরে। পরিশেষ ১৫।২৩৫।২০; কাঁপিছে বনের হিয়া/ বরষনে মুখরিয়া, শে-ব ১৮।১৩৩।১৩; কলহাস্যে মুখরিয়া / উদ্ধত নন্দীর রুষ্ট তর্জনীরে করে পরিহাস, / ক্ষণে ক্ষণে করে তব তপোনাশ; বীথিকা ১৯। ৮৪।৫; ধরণীর আদিসুপ্তি ভেঙে দিয়ে যেথা যাও চলে / জাগ্রত কল্লোলে / গানে মুখরিয়া উঠে মাটির প্রাঙ্গণ, / দুই তীরে জেগে ওঠে বন; সেঁজুতি ২২। ৪১।১৭; অরণ্যের কোল/যেন মুখরিয়া তোলে শিশুর কল্লোল। সানাই ২৪। ১৩৬।২ ॥ ০ রিল। না-ধা। মুখর হল ॥ নাই মুখরিল পার্বণ-ক্ষণ / ঘন জনতার গর্জনে, / অতিথি-ভোগের না রহিল সঞ্চয়। পূরবী ১৪।২৭।২৪; কেশরকীর্ণ কদম্ববনে / মর্মর মুখরিল মৃদু পবনে, নটরাজ ১৮।২১৫।২১ ॥ [৩৭] ॥

মুঞ্চ। ধাতুরূপ — মোছো ॥ চল সখি গৃহ চল, মুঞ্চ নয়ন-জল, ভা-পদা ২।৭।৩ ॥ [৯] ॥

মুঞ্জরি/য়া। না-ধা। মঞ্জরিত হয়ে ॥ মোর কাননে অকালে ফুল উঠুক তবে মুঞ্জরিয়া। গীত ১।১৫০।২০ ॥ ০ ল। না-ধা। মঞ্জরিত হল ॥ মুঞ্জরিল শুষ্ক শাখী, কুহরিল মৌন পাখি, গীত ২। ৩২৬।১৪; মধুর-বেদনায় আলোক-পিয়াসি / অশোক মুঞ্জরিল। ৩৫৬।১৯; হৃদয়কুঞ্জবনে মুঞ্জরিল মধুর শেফালিকা। ৪৯১।২২ ॥ [৩৭] ॥

মুনফাবৎসল। লাভে যার লোভ ॥ তাই যখনই দেখে দারোয়ানির ব্যবস্থা কঠোরতর করা হচ্ছে তখনই মুনফা-বৎসলেরা পুলকিত হয়ে ওঠে। যাত্রী ১৯।৪১০।৩০ ॥ [৪২।৩; ৪৪] ॥

মুরগিবাৎসল্য। কপটবাৎসল্য ॥ নবদ্বীপের মা পুরুষের ভালোবাসার সহিত মুসলমানের মুরগি-বাৎসল্যের তুলনা করিলেন। গল্প ১৫।৪২৪।১৭ ॥ [৪২।৩; ৪৪] ॥

মুষ্টি/মেয়। যা মুঠোয় ধরা যায় ॥ তাহার মুখখানি ছোটো খাটো, মুষ্টিমেয়, চোখ-দুটি উজ্জ্বল। নৌকাডুবি ৫।২৭৭।১৯ ॥ [১৩] ॥ ০ যোগ। টোটকা ওষুধ। মুষ্ট্যাঘাত, ঘুষি ॥ আর ওর মুষ্টিযোগ ছিল অমোঘ, সহপাঠীরা যারা কদাচিৎ এর পাণিপীড়ন সহ্য করেছে তারা একে শতহস্ত দূরে বর্জনীয় ব'লে গণ্য করত। তিনসঙ্গী ২৫।২২৩।১৭ ॥ [১৫] ॥

মুসলমানিনী। (স্ত্রী)। মুসলমানী ॥ একজন মুসলমানিনী সেজেছিলেন; য়ু-পত্র ১।৫৪৪।১৯ ॥ [২০।৭৮] ॥

**মূঢ়মত্ত**। বোকা ও পাগল॥ জেনো তবে মূঢ়মত্ত, / আর বসন্তে সেটাই সত্য, ক্ষণিকা ৭।২১৯।২৫ ॥ [৪২।২] ॥

**মূর্খাধম**। মূর্খেরও অধম॥ দুয়ার রয়েছে খোলা, / স্নানজল নাই তোলা, / মূর্খাধম আসে নাই রাতে। চৈতালি ৫। ১৬।৯ ॥ [৪৪] ॥

**মূর্ছি**। না-ধা। মূর্ছিত হয়ে॥ মূর্ছি পড়ে লুটিয়া। গীত ১।২০৬।১৫ ॥ [৩৭] ॥

**মূর্তি / কর**। অনু. sculptor. গ্রীস দেশের কোন্ মূর্তিকর দেবতার বরে আপনার মূর্তির মধ্যে প্রাণসঞ্চার করেছিলেন, ঘরে ৮।২২৫।১৩ ; কঠিন পাথর কাটি মূর্তিকর গড়িছে প্রতিমা। স্ফুলিঙ্গ ২৭।১২।১৪ ॥ তু. মূর্তিকার, মূর্তিশিল্পী ॥ [৪৪] ॥ • কার। মূর্তিকার দিবে আসি মন্ত্র পড়ি, রোগশয্যায় ২৫।১৩।১৯ ; যে মূর্তিকার আমাকে বানিয়ে তুলেছেন তাঁর হাতের প্রথম কাজ বাংলাদেশের মাটি দিয়ে তৈরি। ছেলেবেলা ২৬। ৬২৯।১৫ ॥ তু. মূর্তিকর, মূর্তিশিল্পী ॥ [৪৪] ॥ • শিল্পী। মূর্তির শিল্পী ॥ কিন্তু জীবন যেমন মূর্তিশিল্পী তেমনি জীবন রসিকও বটে। সা-স্বরূপ ২৭। ২৭৮।৪ ॥ তু. মূর্তিকর, মূর্তিকার ॥ [৪২।১] ॥

**মূর্ধন্য হাসি**। অনু. wit. আমাতে লেগেছে মূর্ধন্য হাসি, তাকে বলে উইট। সে ২৬।২৮২।১ ॥ [১১] ॥

**মূলগামী**। আমূলপ্রসারী ॥ জীবনযাত্রাসম্বন্ধেও ভারতবর্ষের উপদেশ এইরূপ সরল ও মূলগামী। ধর্ম ১৩। ৩৬১।৪ ॥ [৪৪] ॥

**মৃত্তি**। মাটি ॥ সেথা আমি গেঁথে আছি দুদিনের কুটির মৃত্তির ; রক্তকরবী ১৫।১২৪।১ ॥ [২৫] ॥

**মৃত্যু / জয়ী**। যে মৃত্যুকে জয় করে ॥ অস্ত্র তাহাদের প্রস্তুত, সৈন্যদল তাহাদের নির্ভীক, এবং সত্যের দীক্ষায় তাহারা মৃত্যুজয়ী বল লাভ করিয়াছে। প-সঞ্চয় ২৬।৪৭৪।১১ ॥ [২০।৯ ; ৪৪] ॥ **মৃত্যুতরণ**। তরণ দ্র.। • বীজসংকুল। মরণ-বীজপূর্ণ ॥ তিনি যদি সত্যস্বরূপ জ্ঞান-স্বরূপ অনন্তস্বরূপ না হইতেন তবে এই অসৎ সংসার, এই অন্ধকার হৃদয়, এই মৃত্যুবীজসংকুল সুখসম্পদের মধ্যে থাকিয়া তাঁহাকে চাহিতাম না। আ-সাহিত্য ৯।৫৪১।১৩ ॥ [৪৪] ॥ • ময়। মরণপূর্ণ ॥ যখন মরুবায়ুর মৃত্যুময় ঝঞ্ঝা উন্মত্তের মতো ছুটে আসে, শান্তি-নি ১৪।৩৫৭।১৯ ॥ [২০। ৩৯] ॥ • মুখী। মৃত্যু যার মুখে ॥ দাঁড়াইয়া মুখোমুখি দুই ভাই হাসে / ভ্রাতৃবক্ষ লক্ষ্য করে মৃত্যুমুখী ছুরি— বিসর্জন ২।৩৬০।২১ ॥ [৪৪] ॥ • সংকুল। মরণপূর্ণ ॥ দুর্যোধনপ্রমুখ কৌরবগণ যেমন লোভের প্ররোচনায় উত্তরের গোগৃহে ছুটিয়াছিল ইহারাও তেমনি ধরণীর স্বর্ণরস দোহন করিয়া লইবার জন্য মৃত্যুসংকুল উত্তরমেরুর দিকে ধাবিত হইতেছে। আ-সাহিত্য ৯। ৪৯৬।২৮ ; এর জন্য সমস্ত জীবন তাকে মৃত্যুসংকুল দুর্গম পথ মাড়িয়ে চলতে

হয়েছে, শান্তি-নি ১৪।৪৯২।৭॥ [৪৪]॥ মৃত্যুস্বীকারী। স্বীকারী দ্র.।

**মেঘ/ক্রীড়িত**। মেঘক্রীড়াযুক্ত॥ এই ছড়াগুলি আমাদের নিয়ত-পরিবর্তিত অন্তরাকাশের ছায়ামাত্র, তরল স্বচ্ছ সরোবরের উপর মেঘক্রীড়িত নভো-মণ্ডলের ছায়ার মতো। লোক-সা ৬। ৫৮০।১৭॥ [২০।১৮]॥ ◦ **গম্ভীরকণ্ঠ**। মেঘের মতো গুরুগম্ভীরস্বর॥ গোরা মেঘগম্ভীরকণ্ঠে কহিল, গোরা ৬।৪৯২। ১২॥[৪৪]॥ ◦ **চুম্বিত**। অনু. cloud-kissing. হোথায় কি আছে আলয় তোমার/ঊর্মিমুখর সাগরের পার/মেঘ-চুম্বিত অস্তগিরির/চরণতলে? সো-তরী ৩।১৫১।১১॥ [৪২; ৪৪]॥ ◦ **ছিন্ন**। ছিন্ন মেঘ যার দ্বারা॥ শূন্যে যেন মেঘা-চ্ছিন্ন রৌদ্ররাগে পিঙ্গল জটায় / দুর্বাসা হানিছে ক্রোধ রক্তচক্ষু-কটাক্ষচ্ছটায়। মহুয়া ১৫।৩৮।১৫॥ অন্যত্র—মেঘছেঁড়া (গীত ২।৪৭৩।১৬), মেঘরন্ধ্রচ্যুত তপনের জ্বলদর্চিরেখা (কল্পনা ৭।১৮৭।৫), মেঘ-ছিদ্রমুক্ত সন্ধ্যালোক (য়ু-ডায়ারি ১। ৫৯৬।২১); মেঘবিচ্ছুরিত দ্র॥ [৪২। ১]॥ ◦ **দুর্দিন**। মেঘের জন্য খারাপ দিন॥ রাজসিংহ, চঞ্চলকুমারী, নির্মল-কুমারী, মাণিকলাল প্রভৃতি ছোটো-বড়ো অনেকে মিলিয়া সেই মেঘদুর্দিন রথযাত্রার দিনে ভারত-ইতিহাসের রথরজ্জু আকর্ষণ করিয়া দুর্গম বন্ধুর পথে চলিয়াছিল। আ-সাহিত্য ৯। ৪৬৭।২৯॥ [৪২।১]॥ ◦ **বিচ্ছুরিত**। মেঘ থেকে বিচ্ছুরিত॥ জলের উপরে মেঘবিচ্ছুরিত একটা রুদ্র আলোক পড়িয়াছে এবং ক্ষণে ক্ষণে নদীনীর এক তীর হইতে আর-এক তীর পর্যন্ত শিহরিয়া উঠিতেছে। নৌকাডুবি ৫। ২৬৮।১৫॥ [৪২।১]॥ ◦ **মেদুর**। মেঘোদয়ে স্নিগ্ধ॥ একদিকে মেঘমেদুর আকাশ, আত্মশক্তি ২৭।২৪৪।১২; সবুজ-সমুদ্রের ঢেউগুলি মেঘমেদুর আকাশের দিকে সকৃতজ্ঞ জয়ধ্বনি বিস্তার করে নিস্তব্ধ হয় আছে। চিঠি ৯।৩৫৫।৫॥ [২১।২]॥

**মেঘায়িত**। না-ধা। মেঘাকারে পরি-ণত॥ বাষ্প হয়ে মেঘায়িত হল শূন্যে, শে-স ১৮।১৮।২৫॥ [২০।৪; ২০।৬]॥

**মেদুর**। অতিশয় স্নিগ্ধ॥ আমার হনুমান আসত বছরে বছরে আষাঢ় মাসে/ আকাশ কালো করে / সজল নবনীল মেঘে। আনত তার মেদুরকণ্ঠে দূরের বার্তা, / যে দূরের অধিকার থেকে আমি নির্বাসিত। পুনশ্চ ১৬।৫৪।২৮॥ [৭; ৪৪]॥ **তিমির** ◦। অন্ধকারে স্নিগ্ধ॥ অঝোর-ঝরন শ্রাবণ জলে / তিমির-মেদুর বনাঞ্চলে / শ্রাবণগাথা ২৫।১১০। ২৮॥ [৪২।১; ৪৪]॥ মেঘমেদুর দ্র.॥

**মৈতালি**। মিত্রতা॥ কেটে গেছে বেলা শুধু চেয়ে-থাকা মধুর মৈতালিতে,/ নীল আকাশের তলায় ওদের সবুজ বৈতালিতে। সেঁজুতি ২২।৩৩।১॥ তু. ঐ সবুজ মাঠের সঙ্গে রাঙামাটির মিতালি। পুনশ্চ ১৬।১৭।২০॥ [২৬]॥

**মোছন**। মোছা॥ [চক্ষু মোছন]। বৈ-খাতা ৪।২১১।২৯॥ [২০।৪৬]॥

**মোমজ.মা**। মোমলিপ্ত বস্ত্র॥ নীল-রঙের মোমজামা। অনু. Tracing

cloth. এঞ্জিনিয়র সাহেব নীলরঙের মোমজামার উপর বাড়ির প্ল্যান আঁকেন, তাকে ছবি বলি নে; শিক্ষা ১৯০।১২-১৩ ॥ [১৬] ॥

**মোহ / ভাঙা**। মোহমুক্ত ॥ মোহভাঙা দৃষ্টি তোমার যখন আঘাত হানে, / যায় নিখিলের রহস্যদ্বার টুটে, মহুয়া ১৫।৮০।১৫ ॥ [৪৪] ॥ ০ **ন ভাঙ্‌**। সং-ধা। মুগ্ধ করার শক্তি নষ্ট হ ॥ প্রতিদিন ঐ মুখ হতে / ভেঙে গেছে রূপের মোহন। সন্ধ্যা-সং ১।৩১।৮ ॥ [৩৭] ॥ ০ **অভিভূত**। মোহাবিষ্ট ॥ য়ুরোপের এই দৃষ্টান্ত আমাদিগকে প্রতিদিন মোহাভিভূত করিয়া তুলিয়াছে। ধর্ম ১৩।৩৭৬।১২ ॥ [৪২।১] ॥

**মোহিছে**। না-ধা। মোহিত হচ্ছে ॥ বিশ্ববীণারবে বিশ্বজন মোহিছে। গীত ২।৪২৭।১ ॥ [৩৭] ॥

**মৌনমূক**। একান্ত নিশ্চুপ ॥ হে মাটি, হে স্নেহময়ী, অয়ি মৌনমূক, কাহিনী ৭।১০৪।১; ওরে মৌনমূক, কেন আছিস নীরবে / অন্তর করিয়া রুদ্ধ? নৈবেদ্য ৮।৫৬।১ ॥ [৪২।৪] ॥

**মৌলিন্য**। অনু. originality. ইংরেজি ইস্কুলে এতদীর্ঘকাল দাগা বুলাইয়াও কেন আমরা কোনো বিষয়ে জোরের সঙ্গে মৌলিন্য প্রকাশ করিতে পারিলাম না। শিক্ষা ১৭৫।৬, ১৭ ॥ [২০।২০; ২০।৪৪] ॥

**মৌশল**। মুষল ॥ এই তার বিজ্ঞানী কৌশল, / স্পর্শ করে না তারে শক্রর মৌশল। প্রহাসিনী ২৩।৬২।২৯ ॥ [১০] ॥

**ম্লানায়মান**। না-ধা। যা ম্লান হচ্ছে ॥ গ্রামান্তরের বিলের মধ্যে সমস্ত দিন চরিয়া বন্যহংসের দল আকাশের ম্লানায়মান সূর্যাস্তদীপ্তির মধ্য দিয়া ও-পারের তরুশূন্য বালুচরে নিভৃত জলাশয়গুলিতে রাত্রিযাপনের জন্য চলিয়াছে। নৌকাডুবি ৫।২৪৪।১৪; কিন্তু সেই অগ্রহায়ণের ম্লানায়মান নিভৃত সন্ধ্যায় নিরালা ঘরে বিনয়ের উৎসাহ এবং আনন্দময়ীর ঔৎসুক্য-দ্বারা এই-সকল ক্ষুদ্র গৃহকোণের অখ্যাত ইতিহাসখণ্ড একটি গম্ভীর মহিমায় পূর্ণ হইয়া উঠিল। গোরা ৬।৩৩২।১৫ ॥ [২০।৬; ২০।১৪] ॥

**ম্লানি**। কালিমা ॥ অন্তহীন নক্ষত্রলোকে, / ম্লানিহীন অন্ধকারে / জেগে ওঠে বাণী—শে-স ১৮।৮০।২৫ ॥ [১০] ॥

**ম্লানিমা**। ম্লানভাব ॥ দিবাবসানের ম্লানিমার উপরে সূর্যাস্তের আভাটি জড়িত হইয়া সেদিনকার আসন্ন সন্ধ্যা আমার কাছে বিশেষভাবে মনোহর হইয়া প্রকাশ পাইয়াছিল। জীবনস্মৃতি ১৭।৩৯৬।২; ম্লানিমার ঘন আবরণ / দিনে দিনে পড়ুক খসিয়া / জন্মদিনে ২৫।৯৫।১৬ ॥ [২০।২১] ॥

**ম্লায়মান**। যা ম্লান হচ্ছে ॥ যে পথিক অস্তসূর্যের / ম্লায়মান আলোর পথ নিয়েছে / সে তো ধুলোর হাতে উজার করে দিলে / সমস্ত আপনার দাবি; শে-স ১৮।১২।১৯ ॥ [২০।১৪] ॥

**ম্লেচ্ছাচারী**। ম্লেচ্ছের মতো আচার যার ॥ ইহাতে করিয়া যে ব্যক্তি তৃণাদপি নীচ সেও গৌরবলাভ করিল, যে ভিক্ষার ঝুলি লইয়াছে সেও সম্মান

পাইল ; যে স্বেচ্ছাচারী সেও পবিত্র হইল। সাহিত্য ৮।৪৪৪।২৭ ॥ [৪৪] ॥

## য

**যথা/পথ**। ঠিকপথ ॥ তাহার উৎসাহ-স্রোত যথাপথে প্রবাহিত হইতেছিল না। প্র-নির্বন্ধ ৪।২৮৪।১৮ ॥ [৪৩] ॥ ◦ **পরাধ**। দোষ-অনুযায়ী ॥ যথাপরাধ যাঁরা দণ্ড দিতেন এবং যথাকালে যাঁরা জাগ্রত হতেন ; শান্তি-নি ১৪। ৪৬৪।১২ ॥ [৪৩] ॥ ◦ **পরিমিত**। পরিমাণমতো ॥ জিনিসপত্র যথাপরিমিত আনা হয়েছে কিনা, য়ু-পত্র ১।৫৭১।১ ॥ য্য ॥ ◦ **পরিমিততা**। ইতিমধ্যে হঠাৎ সেই চারিদিকের যথাযোগ্যতা ও যথাপরিমিততার মধ্যে যদি একটা অসংগত ব্যাপারের অবতারণা হয় তবে আমাদের চিত্তপ্রবাহ অকস্মাৎ বাধা পাইয়া দুর্নিবার হাস্যতরঙ্গে বিক্ষুব্ধ হইয়া উঠে। পঞ্চভূত ২।৬১৮।২৬ ॥ [৪৩] ॥ ◦ **মতো**। ঠিকমতো ॥ যার যথামতো পায় বরাদ্দ, সো-তরী ৩।১১৭।১ ॥ [৪৩] ॥ ◦ **যথ্য**। যাথার্থ্য ॥ সরকারী যা আইনকানুন তাহার যথাযথ্য / অটুট, তবু যাত্রীজনের পৃথক বিশেষত্ব / রুদ্ধদুয়ার ক্যাবিনগুলোয় ঢাকা ; আ-প্রদীপ ২৩।১০৪।১৩ ॥ [২০।৪৪ ; ৪৩] ॥

**যদৃচ্ছা/চারিণী**। (স্ত্রী)। খুশিমতো বিচরণ করে যে ॥ রাগদ্বেষ-প্রসাদ-অপ্রসাদ-লীলা-চঞ্চলা যদৃচ্ছাচারিণী শক্তিই তখনকার কালের দেবত্বের চরমাদর্শ। সাহিত্য ৮।৪৪১।৮ ॥ [৪৩; ৪৪] ॥ ◦ **ভাসমান**। যে ইচ্ছামতো ভেসে বেড়ায় ॥ বায়ুস্রোতে যদৃচ্ছাভাসমান...। লোক-সা ৬।৬০৮।১৩ ॥ [৪৩] ॥

**যন্ত্র**। বাদ্য। বীণা ॥ দক্ষিণ করে ধরিয়া যন্ত্র / ঝনন রণন স্বর্ণতন্ত্র, / কাঁপিয়া উঠিবে মোহন মন্ত্র / নির্মল নীল গগনে। সো-তরী ৩।৮৬।২০ ; এখনও যদি কোনো সাধক তাঁহার জীবনের যন্ত্রে সংসারের সকল চাওয়া সকল পাওয়ার চেয়ে উচ্চতম সপ্তকে একটা বড়ো সুর বাজাইয়া তোলেন, ধর্ম ১৩।৪৩৭।২৩ ॥ **বেদনা** ◦। আমার বেদনাযন্ত্রে সকল সপ্তকের সকল সুর বাজাবার মতোই তার চড়িয়ে রাখা হয়েছে। প-প-প্রান্তে ৯৮।১৩ ॥ **মনো** ◦। আশায় মহেন্দ্রের মনোযন্ত্রের সমস্ত তার ঝংকৃত হইতে লাগিল। চোবালি ৩।৩৯২।২০ ॥ [১৫] ॥ ◦ **গরুড়রথ**। অনু. aeroplane. সংবাদ তার বেড়ায় উড়ে উড়ে / দিকে দিকে যন্ত্রগরুঢ় রথে / সেঁজুতি ২২।৪৮।১৭ ॥ [৪২] ॥ ◦ **তত্ত্ববিৎ**। অনু. engineer. তাতে যাঁরা অর্থশাস্ত্রবিৎ তাঁদের ভাবতে হবে, যন্ত্রতত্ত্ববিৎ তাঁদের খাটতে হবে, শিক্ষাতত্ত্ববিৎ রাষ্ট্রতত্ত্ববিৎ সকলকেই ধ্যানে এবং কর্মে লাগতে হবে। কালান্তর ২৪।৩৩২।২৮ ॥ [৪২ ; ৪৪] ॥ ◦ **পক্ষ**। অনু. propeller. 'দানব-পক্ষী' দ্রষ্টব্য। প্রান্তিক ২২।১৯। ৯ ॥ [৪২] ॥ ◦ **পক্ষীরাজ**। অনু. aeroplane. ডানা ঘুরিয়ে, ধুলো উড়িয়ে,

হাওয়া আলোড়িত করে ঘর্ঘর গর্জনে যন্ত্রপক্ষীরাজ তার গহ্বর থেকে বেরিয়ে পড়ল খোলা মাঠে। পারস্যে ২২।৪৩৪। ২১ ॥ [৪২] ॥ ০ বাহিনী। (স্ত্রী)। যন্ত্র বাহন যার ॥ দেশের অর্থশক্তিকে যন্ত্রবাহিনী করে ক্রমে ক্রমে কী পরিমাণে এরা সফলতা লাভ করছে। রা-চিঠি ২০।৩০১।২৬ ॥ [৪৪] ॥ ০ -আচারী। যান্ত্রিক ॥ তখন নিস্তেজতাই আধ্যাত্মিকতার অনুকরণ করিয়া অতি সহজে যন্ত্রাচারী এবং কর্মক্ষেত্রের সম্পূর্ণ অনুপযোগী হইয়া উঠিল। সমাজ ১২।৪৬২।১৭ ॥ [৪৪] ॥

যন্ত্রী। যন্ত্রবিশিষ্ট ॥ অনু. mechanic, engineer. কয়েক বৎসর খুদতে খুদতে দুই যন্ত্রিদল ঠিক মাঝামাঝি এসে পরস্পরের সমুখাসমুখি হয়। যু-পত্র ১।৫৪০।৮; আজ আমরা জলের মতো তরল আছি, যন্ত্রীর ইচ্ছামত যন্ত্রের তাড়নায় লোহার কলের মধ্যে শত শত শাখাপ্রশাখায় ধাবিত হইতেছি — জমাট বাঁধিবার শক্তি জন্মিলেই লোহার বাঁধনকে হার মানিতেই হইবে। আত্মশক্তি ৩।৬১৮।২৬; যতনভরে আনিল তবে মন্ত্রী / যেখানে যত আছিল জ্ঞানীগুণী / দেশে বিদেশে যতেক ছিল যন্ত্রী। কল্পনা ৭।১৫৩।২৪; যন্ত্ররাজের বিরুদ্ধে যন্ত্রীগণ এইরূপে নিজের স্বাধীন ইচ্ছা প্রচার করিতেছে। সমাজ ১২।৪৬৯।২৯; 'জগৎ-যন্ত্রের যন্ত্রীরূপে আমি যে ভালো এঞ্জিনিয়ার এটা নাই বা জানলে।' সা-পথে ২৩। ৩৯৭।১৮ ॥ [১৫] ॥ ০ ভবন। অনু. mechanisation. বস্তুত পৃথিবীর অধিকাংশ মানুষকেই এই যন্ত্রীভবনের পঙ্গুতা থেকে বাঁচাবে কিসে, এইটেই হয়েছে মস্ত সমস্যা। কালান্তর ২৪। ৪০৫।১৬ ॥ [২০।২৭; ৪১।১] ॥

যবনি। যবনিকা ॥ ধরণীর অন্তঃপুরে / রবিরশ্মি নামে যবে, তৃণে তৃণে অঙ্কুরে অঙ্কুরে / যে-নিঃশব্দ হুলুধ্বনি দূরে দূরে যায় বিস্তারিয়া / ধূসর যবনি-অন্তরালে, পরিশেষ ১৫।১৬১।২২ ॥ [২৫] ॥

যমদৌত্য। যমদূতের কর্ম॥ রণতরী-সকল মৃত্যুবাণে পরিপূর্ণ হইয়া পৃথিবীর সমস্ত সমুদ্রে যমদৌত্যে বাহির হইয়াছে। আ-সাহিত্য ৯।৫১১।১৫ ॥ [২০।৪৪] ॥

যাই। যেমনি ॥ মাথার উপরে কা কা শব্দ শুনিয়া যাই ঊর্ধ্বে ছেলেরা চাহিতেছে, অমনি কোঁচড়ের···ছুটির পড়া ৮২।১৮ ॥ [২৬] ॥

যাতন। যন্ত্রণা ॥ পহু গো কত শত পীরিত-যাতন / হিয়ে বিঁধাওল বাণ। ভা-পদা ২।১৪।২২ ॥ [২০।৭৫] ॥

যাত্রানেতা। অনু. leader. তোমাকে আমাদের যাত্রানেতার পদে আহ্বান করি। র-র ১৩।৩৮৮।৩১ ॥ [৪২] ॥

যাত্রীঘর। অনু. waiting room. যাত্রীঘরে বিছানাটা দিলেন পেতে, পলাতকা ১৩।১৪।৯, ১৫; ১৫।২৪ ॥ অন্যত্র— যাত্রিশালা (চো-বালি ৩।৪৩৬।২৫; ৪৮৪।৪; পলাতকা ১৩।১৩।২২; ১৪। ১) ॥ [৪২; ৪৪] ॥

যাথাযথ্য। অবিকলতা ॥ তথ্যের যাথার্থ্যে এবং সেটাকে প্রকাশ করবার যাথা-

যথ্যে বিজ্ঞান অল্পমাত্র স্খলন ক্ষমা করে না। বিশ্ব-প ২৫।৩৪৭।১৪ ॥ [২০।৪৪] ॥

**যান্ত্রিক**। যন্ত্রসম্বন্ধীয় ॥ অনু. machinist. ডাক্তারের কাছ থেকে স্বাস্থ্যরক্ষার উপদেশ, কেমিস্টের কাছ থেকে ওষুধপত্র, যান্ত্রিকের কাছ থেকে যন্ত্র আমরা মূল্য দিয়ে নিতে পারি। সাহিত্য ৮।৪৭৪।১ ; সেখানে যে বালুকণাটির অন্তরালে তিনি রয়েছেন সেই বালুকণাটিকে নিঃশেষে অতিক্রম করে এমন সাধ্য কোনো বৈজ্ঞানিকের কোনো যান্ত্রিকের নেই। শান্তি-নি ১৩।৫৩৪।১৩ ॥ [২০।৪৩, ৪১।১] ॥ ∘ ত্তা। অনু. mechanisation. যান্ত্রিকতাকে অন্তরে বাহিরে বড়ো ক'রে তুলে পশ্চিমসমাজে মানবসম্বন্ধের বিশ্লিষ্টতা ঘটেছে। শিক্ষা ১৮৯।২৩ ; এই যান্ত্রিকতায় যাদের মন পেকে যায় ফললাভের দিকে তাদের লোভের অন্ত থাকে না। ৩২ ॥ [২০। ৩৩ ; ৪১।১] ॥

**যাপনা**। (স্ত্রী)। যাপন ॥ নিবায়ে দীপ জীবননিশি / যাপনা ! সো-তরী ৩। ১০৫।২৪ ; সুপ্তিবিহীন মত্ত রাত্রি / জাগরণে করি' যাপনা। চিত্রা ৪।৭৪। ৪ ; মিছে কথা কয়ে, মিছে যশ লয়ে, মিছে কাজে নিশিযাপনা। গীত ১। ২৫৬।২৭ ॥ [২০।৭৫] ॥

**যুগ/যুগান্তরা**। এক যুগ থেকে অন্য যুগ ॥ গণনা কেহ না করে, রাত্রি আর দিন / আসে যায়, ফুটে ঝরে যুগ যুগান্তরা। / বিলম্ব নাহিক তব, নাহি তব ত্বরা — নৈবেদ্য ৮।৩৬।৩ ॥ [২০। ৭৫] ॥ ∘ লক্ষ্মী। যুগের অধিদেবতা ॥ তারা সকলেই অমিয়াকে যুগলক্ষ্মী বলে সম্ভাষণ করে। গল্প ২৪।২০৯।১৭ ॥ [৪৪] ॥

**যুবরাজী**। যুবরাজোচিত ॥ আমাকে যুবরাজী সঙ্ বানিয়েছো। তা-দেশ ২৩।১৬২।৩০ ॥ [২০।৫৭] ॥

**যে-হেতুক**। যে-কারণ ॥ অতএব যে-হেতুক শ্রীনকুড় কুণ্ডু আমার বাবা নন এবং ৺নফর কুণ্ডুর সঙ্গে আমার কোনো সম্পর্ক নেই, আমিই হচ্ছি অনার্য। হাস্য-কৌ ৬।৭৪।১৪ ; যে-হেতুক বাংলার শব্দশাস্ত্র এখনও রচিত হয় নাই, শব্দতত্ত্ব ১২।৫৪১।১১ ; মানুষ যে-হেতুক মানুষ এইজন্য সে নিজেকে নিজের মধ্যেই নিঃশেষ করিতে পারে না। পরিচয় ১৮।৫২৭।১২ ; যে-হেতুক বাড়িয়ে বলায় / বাজারে তুলনা এর নেই—প্রহাসিনী ২৩।৩০।৯ ॥ [৭] ॥

**যোগ**। উপায় ॥ যে দুর্ভাগার শীতকোর্তা আমরা বহন করে বেড়াচ্ছি ইণ্ডিয়া আপিসযোগে সে আমাদের একটি পত্র লিখেছে … য়ু-ডায়ারি ১।৬০৪।২ ; টেম্পেস্ট নাটকে মানুষ আপনাকে বিশ্বের মধ্যে মঙ্গলভাবে প্রীতিযোগে প্রসারিত করিয়া বড়ো হইয়া উঠে নাই—প্রাচীন-সা ৫।৫২৮।৩০ ; একদিন যখন বিমল কোনোমতেই জুতো পরতে চাইত না সেই সময়ে আমি ওর জন্যে আমার এক লক্ষ্ণৌয়ের সহপাঠী মুসলমান বন্ধুর যোগে এই জুতো আনিয়ে দিয়েছিলুম। ঘরে ৮। ২২০।১১ ; অন্য জাতির প্রকৃতি ও

ইতিহাসের সঙ্গে কল্পনাযোগে আপনাদের বিলীন করে দিয়ে আমাদের নবশিক্ষার ক্ষীণভিত্তির উপর প্রকাণ্ড দুরাশার দুর্গ নির্মাণ করতে হবে তাও নয়; স্বদেশ ১১।৪৭২।২৮; কমিশন কি সাংখ্যতথ্যযোগে দেখিয়েছেন রা-চিঠি ২০।৩৩৯।২; ধোবা বলেই প্রয়োজনের যোগে সে আমার খুব কাছে, সা-পথে ২৩।৪৪৮।২; এপারে মুখর হল কেকা ওই, ওপারে নীরব কেন কুহু হায়। / এক কহে, "আর-একটি একা কই, শুভযোগে কবে হব দুঁহু হায়?" গীত ২।৩৭১।২৪; আলোচিত পূর্বোক্ত বাড়িটাতে সিঁড়িযোগে ঊর্ধ্ব-পথযাত্রায় একতলার প্রয়োজন ছিল; শিক্ষা ২৩০।৮; এই দালানের নিভৃত খ্যাতিহীনতা ছেড়ে আমার সতীর্থ আত্মীয় দুজন যখন অশ্বরথ-যোগে সরকারি বিদ্যালয়ে প্রবেশাধিকার পেলেন তখন মানহানির দুঃসহ দুঃখে অশ্রুপাত করেছি ··· ২৩৭।৯ ॥ [১৮]॥ ০ সংযোগ। সমার্থক যুগ্ম-শব্দ॥ একটি সুগভীর সামঞ্জস্যের আনন্দ, সংস্থান-সমাবেশের আনন্দ, দূরবর্তীর সহিত যোগ-সংযোগের আনন্দ, পার্শ্ববর্তীর সহিত বৈচিত্র্য-সাধনের আনন্দ—এইগুলি মানসিক আনন্দ। বিচিত্র-প্র ৫।৪৫৪।২৯॥ [৪২।৪]॥

**যোগ্যতা**। ক্ষমতা। আস্পর্ধা॥ বেটা তোর এতবড়ো যোগ্যতা! বউ-হাট ১।৪৫১।১১॥ [১৫]॥

**যোজনশীলতা**। যোগ করার ধর্ম॥ বালুকার মধ্যে এই যোজনশীলতার অভাববশতই বাল্যস্থাপত্যের পক্ষে তাহা সর্বোৎকৃষ্ট উপকরণ। লোক-সা ৬।৫৮২।৩০॥ [৪৪]॥

**যৌবনকাতর**। যৌবনপীড়িত॥ এস যৌবনকাতর হৃদয়ে, মা-খেলা ১।২৫৩। ৪; কোথা কুসুমিত তনু পূর্ণবিকশিত, / কম্পিত পুলকভরে, যৌবনকাতর। কড়ি-কো ২।৮৯।৬॥ [৪৪]॥ ০ ঘন। ঘনীভূত যৌবন॥ তুমি সুন্দর যৌবন-ঘন / রসময় তব মূর্তি, নবীন ২২।৬৮। ১৬॥ [৪৪]॥ ০ -আবেশবিধুর। যৌবনের বিহ্বলতা ক্লিষ্ট॥ যৌবনা-বেশবিধুর কালিদাস ছয়ঋতুর ছয় তারে নর নারীর প্রেম কী সুরে বাজিতে থাকে তাহাই বর্ণনা করিয়াছেন; বিচিত্র-প্র ৫।৪৫৬।২৩॥ [৪৪]॥

# র

**রংকানা**। অনু. colour blind. সুশীল নিশ্চয় রংকানা। শোধবোধ ১৭।৭৭। ৭॥ তু. রঙকানা॥ [৪২]॥

**রক্ত/কান্ত**। লালরঙ॥ অশোকের রক্ত-কান্তে / চিত্রি পদতল, চিত্রা ৪।৮১। ১৩॥ [৪৪]॥ ০ কায়। রক্তবর্ণদেহ-বিশিষ্ট॥ য়ুরোপীয় খ্রীস্টানজাতির মধ্যেও এই বিশ্বগ্রাসী প্রবৃত্তিক্ষুধা কিরূপে সাংঘাতিক তাহা সমুদ্রতীরের বিলুপ্ত ও লুপ্তপ্রায় কৃষ্ণ ও রক্তকায় জাতিরা জানে। আ-সাহিত্য ৯।৪৯৬। ১৭॥ [৪২।১]॥ ০ **মেঘ**। লাল মেঘ॥

বায়ুকোণে রক্তমেঘ দেখিয়া হঠাৎ আপনার নীড়ের সন্ধানে উড়িবার উপক্রম করিয়াছে — বজ্রগর্জনকে সে সার্বভৌমিক প্রেমের মঙ্গলধ্বনি বলিয়া কল্পনা করিতেছে না। ভারত ৪। ৪৫৩।২৩ ; শতাব্দীর সূর্য আজি রক্ত -মেঘ মাঝে অস্ত গেল, নৈবেদ্য ৮।৫১। ২১ ; সেই রক্তমেঘের ঝড় পশ্চিম থেকে ভিন্ন ভিন্ন দমকায় ··· রা-চিঠি ২০।৩৩৫।২৭ ॥ [৪২।৭] ॥ ° **শোষী**। রক্তশোষণ করে যে ॥ রক্তশোষী কীটদের / দলন করিয়া ফেলো চরণের তলে। রা-রানী ১।২৯৩।২৪ ॥ অন্যত্র— রক্তপায়ী ( শান্তি-নি ১৬।৪৪৭।২৮ ) ॥ [২০।৯] ॥ ° **সমুদ্র**। রক্তের সমুদ্র ॥ য়ুরোপ আজ কোন্ রক্তসমুদ্রের তীরে আসিয়া দাঁড়াইয়াছে। আ-সাহিত্য ৯।৫১১।১১ ॥ [২৮] ॥ ° **স্রাবী**। যা থেকে রক্ত মোক্ষণ হচ্ছে ॥ তার রক্ত-স্রাবী ক্ষত শীঘ্র নিরাময় হবে না। র-র ১৩।৩৮৭।১৮ ॥ [২০।৯] ॥

**রক্তিম (মে)**। রক্তবর্ণ ॥ কে দেখে তার হাত-পা নাড়া, চক্ষু দুটোর রক্তিমে। কড়ি-কো ২।৫১।৪ ॥ [২০।২১ ; ২৬] ॥ ° **চ্ছটা**। ঈষৎ রক্তাভ ॥ সমস্ত শয়ন-ঘরটিকে নববিবাহের রক্তিমচ্ছটায় রঞ্জিত করিয়া ··· নৌকাডুবি ৫।৪২৩। ১২ ॥ [২০।২১] ॥ ° **বর্ণ**। ঈষৎ রক্তবর্ণ ॥ উজ্জ্বল রক্তিমবর্ণ সুধাপূর্ণ সুখ / রেখো ওষ্ঠাধর পুটে ··· সো-তরী ৩।৬৬।১০ ॥ [২০।২১] ॥

**রক্ষণপটু**। অনু. conservative. দেশ রক্ষণপটু স্নেহশীল নারীদের নিকট কৃতজ্ঞ হইবে। আত্মশক্তি ৩।৬২৪।১১ ॥ [৪২ ; ৪৪] ॥

**রঙ-কানা**। অনু. colour blind. কেউ কেউ যেমন রঙ-কানা থাকে আমি তেমনি তারিখকানা এই কথাটি বলে রাখা ভালো। বিশ্ব-প, ২৫।৩৪৯।৮ ॥ তু. রংকানা ॥ [৪২] ॥

**রঙি/নতা**। বর্ণাঢ্যত্ব ॥ শীতের দেশে শরৎকালের বনভূমিতে যখন মৃত্যুর হাওয়া লাগে তখন পাতায় পাতায় রঙিনতার বিকাশ বিচিত্র হয়ে ওঠে, সে তাদের বিনাশের উপক্রমণিকা। বাংলা-প ২৬।৩৮৮।১৩ ॥ [২০।৩৩] ॥ ° **য়ে**। না-ধা। রঙিন ক'রে ॥ অনেক সময়ে অলস স্বপ্নের মতো সূর্যের আলোতে রঙিয়ে উঠে ··· ভা-পত্রা ৩১।১৩ ॥ [৩৭] ॥

**রঙ্গভূম**। নাট্যভূমি ॥ ধরণীর রঙ্গভূমে রচি দিল কী ভূমিকা—বীথিকা ১৯। ৬০।২০ ॥ [২৬] ॥ ° **শাল**। নাট্যগৃহ ॥ কত মহাদ্বীপ মহাবন / এ তরল রঙ্গ-শালে রূপে প্রাণে কত নৃত্যে গানে / দেখা দিয়েছে কিছুকাল ··· পূরবী ১৪। ৭৩।১৫ ॥ [২৬] ॥ ° **স্থলী**। রঙ্গভূমি ॥ ইতিহাসের রঙ্গ-স্থলীতে, ··· শে-স ১৮। ৪৩।৯ ॥ তু. রঙ্গস্থল ( কাহিনী ৫।১৫৫। ২২ ) ॥ [৪৪] ॥

**রঙ্গিমা**। ১. রঙ্, রক্তিমা ॥ বৈশাখে দাড়িম্ববনে যে-রাগরঙ্গিমা ··· মহুয়া ১৫।৭৪।১০ ; শুভ্র শাড়ির প্রান্তধারার রঙ্গিমা ··· প্রহাসিনী ২৩।৪৮।২৫ ॥ ২. রঙ্গ ॥ মনে হল আজো আছে কম বয়সের রঙ্গিমা / পূরবী ১৪।১৯।৩ ;

দেখেছিনু সুন্দরের অন্তর্লীন হাসির রঙ্গিমা ··· ২৩।১ ; ব্যক্ত হতে থাকে নিত্য নানাভঙ্গে নানা রঙ্গিমায় ··· আ-প্রদীপ ২৩।১০১।২৯ ॥ [২০।২১ ; ৪২।৪] ॥

**রচ্**। না-ধা ॥ রচনা কর্ ॥ আসন রচিয়া দিব দিয়ে শত শতদল ! ভগ্ন অ-১।১৮৪।২৭ ; রচে দিস সমাধিশয়ন ···সন্ধ্যা-সং ১।৩।৬ ; রচিয়াছি কমল-আসন ··· ২৬।১৭ ; রচিতাম কত আশা কত ভয় ··· ছ-গান ১।১৬১। ১৮ ; রচিব নির্জন ··· প্র-প্রতি ১। ১৭৮।১৪ ; রচি দিবে আনন্দের কারা; ··· কড়ি-কো ২।৩৫।১০ ; রচে কারা-গার ··· ৫৭।৪ ; রচিব শয়ন ··· ৬৮। ১১ ; ৯৩।১৮ ; কলধ্বনি রচে···মানসী ২।১৪৩।২৪ ; রচিছে সুদূর ভবিষ্যৎ ··· ২২৫।১৬ ; রচিতে মধুর গীতে ··· ২৭৫। ১৫ ; ইতিহাস রচিতে হইবে, আত্ম-শক্তি ৩।৫৯৭।৬ ॥ অন্যত্র—রচনা কর্ ( বউ-হাট ১।৪৭৫।২৩ ) ॥ [৩৭] ॥

**রচন**। রচনা ॥ মহাকাব্য করিলা রচন ··· প্রভাত-সং ১।৮৬।১৬ ; আমার প্রকাশ নতুন বচন ধ'রে / আপনাকে আজ নতুন রচন ক'রে, মহুয়া ১৫। ১৬।১৬ ; চাটু বচনের / মিষ্টি রচন জানে ; প্রহাসিনী ২৩।২২।১০ ; গুণী তুমি অচিন সবার চেয়ে / তোমার আপন রচন-অন্তরালে। সানাই ২৪। ১০৬।৩ ; অনেক বচন করেছি রচন, স্ফুলিঙ্গ ২৭।২।১ ॥ কবিতা ◦। আদেশ করিলা মোরে কবিতা রচনে / মিছা দিন না যাপিয়া প্রলাপবচনে। রূপান্তর ১১৩।১৬ ॥ বিশ্ব ◦। তিনি কবি বিশ্ব-রচনের, / তিনি পতি মানবমনের, রূপান্তর ১৭।৫ ॥ [২০।৭৫] ॥

**রচনা/কণ্ডু**। রচনার সুড়সুড়ি ॥ তাহাকে আমরা আকস্মিক এবং ক্ষণস্থায়ী একটা বিশেষ ধরনের সংক্রামক রচনাকণ্ডু বলিয়া স্থির করিতে পারি না। আ-সাহিত্য ৯।৫০৯।৪ ॥ [৪২।৭]॥ ◦ রেখা। অনু. style. রবিঠাকুর সম্বন্ধে আমার দ্বিতীয় বক্তব্য এই যে তাঁর রচনারেখা তাঁরই হাতের অক্ষরের মতো—গোল বা তরঙ্গ রেখা, গোলাপ, বা নারীর মুখ বা চাঁদের ধরণে। শে-কবিতা ১০।২৭৮।৮ ॥ [৪২] ॥

**রজন্ময়**। রৌপ্যময় ॥ তরঙ্গের ধারে ধারে রঞ্জিয়া রজতধারে / সুনীল সলিলে ভাসে রজন্ময় কর। বনফুল অ-১।৮৯। ১২ ॥ [২০।৩৯ ; ২৮ ; ৩১।১] ॥

**রটিত**। প্রচারিত ॥ কত যে ছন্দে কত সংগীতে রটিত, চিত্রা ৪।২১।১২ ॥ [২০।৪]॥

**রণন**। শব্দকরণ ॥ দক্ষিণ করে ধরিয়া যন্ত্র / ঝনন রণন স্বর্ণতন্ত্র, / কাঁপিয়া উঠিবে মোহনমন্ত্র / নির্মল নীল গগনে। সো-তরী ৩।৮৬।২১ ॥ বীণ ◦। কুসুম সুরভি - মাঝে বীণরণন শুনি যে / প্রেমে প্রেমে বাজে। রূপান্তর ১৩৫। ১৯ ॥ [২২।১] ॥

**রণি/ত**। ঝংকৃত ॥ সুরে সুরে রণিত তন্ত্রীতে···পূরবী ১৪।১০।১৬ ॥ [২২।১]॥ ◦ য়া (য়ে)। না-ধা। ঝংকৃত হয়ে ॥ আমারো হৃদয় রণিয়া রণিয়া / বাজিবে তবে। উৎসর্গ ১০।৩৩।২৩ ; অরুণবীণা

যে-সুর দিল রণিয়া / সন্ধ্যাকাশে সে সুর উঠে ঘনিয়া, নটরাজ ১৮।২৪৫।২২; পাশের গলির চিক-ঢাকা ঐ ঝাপসা আকাশতলে / হঠাৎ যখন রণিয়ে ওঠে / সংকেত ঝংকার, জন্মদিনে ২৫।৯৬ ॥ [৩৭] ॥

**রথ্যা**। অনু. street. দন্তরাকৃতি প্রাচীর-বেষ্টনের অন্তর্ভাগে সংকীর্ণ রথ্যায়; অনু. অ-২।৫৪৩।২১ ॥ [১০] ॥

**রবি/বার বিদ্রোহী**। যে রবিবারের বিধিনিষেধ মানতে চায় না ॥ প্রায় পঞ্চাশষাটজন রবিবারবিদ্রোহী মেয়ে পুরুষে একত্র হয়েছেন। য়ু-পত্র ১। ৫৬৬।৩০ ॥ [৪৪] ॥ • **বারিক**। যা রবিবারে হয় ॥ এখানকার একটি রবিবারিক সভার সভ্যেরা এই বোট-যাত্রার উদ্‌যোগী। য়ু-পত্র ১।৫৬৬।২৫, ২৭ ॥ [২০।৪৩] ॥ ০ **বাসরিক স্কুল**। অনু. sunday school. রবিবাসরিক স্কুলে বন্দোবস্ত করা, য়ু-পত্র ১।৫৬৩। ২৩ ॥ [২০।৪৩; ৪১।১] ॥

**রভস**। আবেশ ॥ ঐ আসে ঐ অতি ভৈরব হরষে জলসিঞ্চিত ক্ষিতিসৌরভ-রভসে / কল্পনা ৭।১২২।২২; গন্ধভারে আমন্থর বসন্তের উন্মাদন-রসে / ভরি' তব কমণ্ডলু নিমজ্জিল নিবিড় আলসে / মাধুর্য-রভসে। পূরবী ১৪।২২।৩॥ [১০]॥

**রসভারতী**। রসের দেবী ॥ দময়ন্তী যেমন সকল দেবতাকে ছাড়িয়া নলের গলায় মালা দিয়াছিলেন, তেমনি রসভারতী স্বয়ম্বরসভায় আর-সকলকেই বাদ দিয়া কেবল রসিকের সন্ধান করিয়া থাকেন। সা-পথে ২৩।৩৬২।১৮ ॥ [৪৪] ॥

**রসায়নী**। অনু. chemist. তারপর এলেন এক জর্মন রসায়নী। বিশ্ব-প ২৫।৩৫৯।৩; বিখ্যাত রসায়নী র‍্যামজে … ৩৬৯।৭; রসায়নী ফ্রেডরিক সডি … ৩৭০।১৯ ॥ [২০।১৯] ॥ (স্ত্রী)। সং—মাংসচ্ছদা ॥

**রসালসজড়ত্ব**। রস, আলস্য ও জড়ত্ব ॥ যাহাকে আমরা ভাবসম্ভোগ বা অহং-কার তৃপ্তির উপায়স্বরূপ করিয়া রসালস-জড়ত্বের মধ্যে উপস্থিত হইয়াছি। আত্মশক্তি ৩।৫৯১।৬ ॥ [৪২।১] ॥

**রসিত**। স্বাদযুক্ত ॥ লংকা •। তোমা-দের উত্তরবঙ্গীয় মেজাজ তোমাদের লঙ্কারসিত চাপড়ঘণ্টর মতোই ঝাঁঝালো। চিঠি ৯।১২৯।১০ ॥ [২০। ১৮] ॥

**রহঃসখী**। রতিসহচরী ॥ মাঝে মাঝে কটুস্বাদ দুখে / তীব্ররস দিতে ঢালি রজনীর অনিদ্র কৌতুকে / যবে তুমি ছিলে রহঃসখী। সানাই ২৪।৭২।২১; এ মেখলা তব প্রথমা রহঃসখী / গতি-হারা দেহে নিক্কণ হারালো কি? রূপান্তর ৬৩।৯ ॥ [২১।২] ॥

**রহস্যগূঢ়**। রহস্যগভীর ॥ সমুদ্র হইতে যে মেঘ উৎপন্ন হইয়া পর্বতের রহস্য-গূঢ় গুহা হইতে নদীরূপে বাহির হইল … ধর্ম ১৩।৪৪০।২৯ ॥ [৪৪] ॥

**রা**। শব্দ ॥ মুখে কুলু কুলু রা'। ছ-গান ১।১২৫।৮ ॥ [৯] ॥

**রাখ্**। ধাতু—রক্ষা কর্ ॥ দেবী দুর্গে, চাহো, ত্রাহি এ বনে—রাখো অধীনী জনে … বা-প্রতিভা ১।২০৭।১২; যতদিন দূরে রবি রাখিবেন তোরে /

দেবগণে ··· বিসর্জন ২।৩৫৫।১৪ ॥ [১৩] ॥
রাখ্য। রাখা উচিত ॥ ঐ দেখ ওটা বুঝি হল শ্লেষবাক্য। / এ রকম বাঁকা কথা ঢাকা দিয়ে রাখ্য ॥ প্রহাসিনী ২৩।৬।২৮ ॥ [২৬।১] ॥
রাগ/রক্ত। সমার্থক শব্দ ॥ লালফুলের পাপড়িতে রাগরক্ত ··· ভা-পত্রা ৩২। ৮ ॥ [৪২।৪]॥ রাগরঙ্গিমা। রঙ্গিমা দ্র.।
রাঘু বংশিক। রঘুবংশ কাব্যে বর্ণিত ॥ রাঘুবংশিক চেহারা 'শালপ্রাংশু মহাভুজ'···বাঁশরি ২৪।১৫৯।৬॥ [২০।৪৩] ॥
রাঙা/কর্। সং-ধা। অনু. put to the blush? আমাদের দুর্ভাগ্য এই যে, ইংরেজ নানামতে আমাদিগকে অবজ্ঞা দেখাইয়া আমাদের অহংকারকে অত্যন্ত রাঙা করিয়া তুলিয়াছে। আমাদের এই কথাই কেবল বলিবার প্রবৃত্তি হইতেছে, আমরা কিছুতেই কম নই। সাহিত্য ৮।৫১৫।২২ ॥ [৩৬] ॥ • রঙিন। অরুণাভ ॥ সূর্য-ওঠার রাঙারঙিন বেলায় / পূরবী ১৪।৫।২১ ॥ [৪২।২] ॥
রাঙিমা। লাল রঙ্ ॥ চরণের পরশ রাঙিমা রেখে যায় যমুনার কূলে ··· কড়ি-কো ২।৯২।৩ ; অধর কিসলয়-রাঙিমা - আঁকা, / যুগল বাহু যেন কোমল শাখা, / প্রাচীন-সা ৫।৫২৬। ২০ ; অরুণ রাঙিমা দিগন্তে গেল ঘুচে, বীথিকা ১৯।১৪।৫ ; ওই দেখো অশোকের শ্যামঘন আঙিনায়/কৃপণতা কিছু নাই কুসুমের রাঙিমায়। ৬১।২১ ; পলাশের রাঙিমারে···সানাই ২৪।৭৮। ২২ ; অধররক্ত-রাঙিমা যাক মিলায়ে/ অশোকবনে, হে অনঙ্গদেব। নৃ-চিত্রা ২৫।১৫২।৬ ॥ তু. রঙিনতা—বাংলা-প ২৬।৩৮৮।১৩ ॥ [২০।২১] ॥
রাজক। রাজা ॥ আত্মরাজকতা। স্বেচ্ছাচারিতা ॥ এর মধ্যে ছন্দরাজকতার নিয়ন্ত্রিত শাসন না থাকলেও আত্মরাজকতার অনিয়ন্ত্রিত সংযম নেই কি। ছন্দ ২১।৪২২।২৭ ॥ [১০ ; ২০।৩৩ ; ৪৪]॥ ছন্দরাজকতা। ছন্দতন্ত্রতা ॥ পূর্বশব্দের উদ্ধৃতি দ্র. ॥ **পুলিশরাজকতা**। অনু. police rule. গুর্খা, প্যুনিটিভ পুলিস ও পুলিসরাজকতা ; সমূহ ১০।৫০৩।২৭ ॥ [১০ ; ২০।৩৩ ; ৪২ ; ৪৪] ॥ বাহুরাজকতা। অনু. polyarchy. রাজা-প্রজা ১০।৪৪২ পৃ. প্রবন্ধের নাম ॥ [২০।৩৩ ; ৪২ ; ৪৪] ॥ **বৈশ্য** ০। বণিক রাজা যার ॥ সম্প্রতি পৃথিবীতে বৈশ্যরাজক যুগের পত্তন হইয়াছে। বাণিজ্য এখন আর নিছক বাণিজ্য নহে ; সাম্রাজ্যের সঙ্গে একদিন তার গন্ধর্ব বিবাহ ঘটিয়া গেছে ॥ কালান্তর ২৪।২৭১।১৭ ॥ [১০ ; ৪৪] ॥ ভৃত্যরাজকতন্ত্র। ভৃত্যের রাজত্ব ॥ জীবনস্মৃতি ১৭।২৭৬ পৃ. অধ্যায়ের নাম ॥ সরাজকতা। রাজার বিদ্যমানতা ॥ রাজার রাজত্ব চাই। সেই সরাজকতার পরম কল্যাণ কখন উপভোগ করি ? শান্তি-নি ১৪।৩৪২। ৯ ॥ [১০ ; ৪৪]॥ সহস্র ০। সহস্র রাজা যার ॥ অরাজক কে বলিবে ? সহস্ররাজক। রা-রানী ১।২৭৭।১৩ ॥ [১০]॥

**রাজ/ঘর**। রাজার ঘর ॥ অনেক রাজ-ঘরের দূত ··· প্র-নির্বন্ধ ৪।২১৯।১২ ॥ [৪৪] ॥ • **পথী**। রাজপথে গেয় ॥ রাজপথী কীর্তন গাহিতে পারিব। চিঠিপত্র ২।৫২৯।১২ ॥ [২০।৫৭] ॥ • **রাজ**। সম্রাট ॥ ওগো রাজরাজ, একাকী নীরবে / দাঁড়াব তোমারি সম্মুখে। নৈবেদ্য ২।৭।১৫ ॥ [৪২।৫] ॥ • **রাজন্য**। রাজাবর্গ ॥ ভারতবর্ষ তাহার সমস্ত রাজরাজন্য লইয়া ··· ভারত ৪।৪৪৭।৫ ॥ [৪২।১] ॥ • **শ্রী**। রাজলক্ষ্মী ॥ সেইজন্য রাজশ্রী যখন দেশ হইতে নির্বাসিত, সমাজলক্ষ্মী তখনো বিদায় গ্রহণ করেন নাই। আত্মশক্তি ৩।৫২৯।২৯ ॥ [১০] ॥ • **-অনুচিত**। রাজার পক্ষে অশোভন ॥ রাজানুচিত কৃপণতা ··· শিক্ষা ২০৮।৮ ॥ [৪২।১] ॥

**রাজাগিরি**। রাজাভাব ॥ ওর মন্ত্রী আর চাকরবাকরদের মনে রাজাগিরির উচ্চভাব ··· শারদোৎসব ৭।৪০৫।২০ ; আমার মতো ফকির আর তোমার মতো ছেলের উপর রাগ ক'রে সে কেমন রাজাগিরি ফলায় তা দেখা যাবে। ডাকঘর ১১।৪০১।৩ ॥ [২০।৬৩] ॥

**রাজ্যনীতি**। অনু. politics. এক অরিষ্টটল দর্শনও লিখিয়াছেন, রাজ্যনীতিও লিখিয়াছেন। সমালোচনা অ-২।১০৭। ১৮ ॥ [৪২ ; ৪৪] ॥ • **ভ্রংশন**। রাজ্যনাশ ॥ রমনীয় এই গিরি দেখে রাজ্যভ্রংশনও আমাকে দুঃখ দিচ্ছে না। শান্তি-নি ১৪।৪৭০।১২ ॥ [৪২।১] ॥ • **-অধিরাজ**। রাজার রাজা ॥ প্রিয়ার পুণ্যে হলেম রে আজ / একটা রাতের রাজ্যাধিরাজ, ক্ষণিকা ৭। ২১৭।৪ ॥ [২৪] ॥

**রাতকাপড়**। অনু. night dress. খালি পায়ে রাতকাপড়পরা পুরুষগণ ··· য়ু-ডায়ারি ১।৬১৯।২০ ; রাত-কাপড় পরা, পাতলা সিল্কের শেমিজ। তিন-সঙ্গী ২৫।৩০১।২১ ; রাত-কাপড়ের ভিতর থেকে নীলার নিখুঁত দেহের গঠন ভাস্করের মূর্তির মতো অপরূপ হয়ে ফুটে উঠল, ৩০২।১৩ ॥ তু. রাত্রির কাপড়—গোরা ৬।১৬৮।৭ ॥ [৪২] ॥

**রাতিয়া**। রাত ॥ বিজন দিবস-রাতিয়া কাটে ··· গীত ২।৩০২।১ ॥ [৯] ॥

**রাঁধু/নিক**। পাচক ॥ শুঁটকি মাছের যারা রাঁধুনিক / হয়তো সে দলে তুমি আধুনিক। প্রহাসিনী ২৩।৬৫।২৩ ॥ [২০।৬১ ; ৪১] ॥ • **নে**। পাচক ॥ রাঁধুনেরা সার বেঁধেছে পৃথল-কলেবর। আ-প্রদীপ ২৩।১০৫।২২ ॥ [২৬] ॥

**রামায়ণিক**। রামায়ণ আবৃত্তিকারক। রামায়ণ বিষয়ক ॥ রামায়ণিক লড়াইয়ের মূল হচ্ছে, র-র ১৩।৬।২ ॥ [১৭ ; ২০।৪৩] ॥

**রায়রায়াঁ**। মোগলরাজত্বে জমিদার ও বিশিষ্ট রাজকর্মচারী-প্রভৃতিকে প্রদত্ত উপাধি ॥ পূর্বে যাঁহারা বাদশাহের দরবারে রায়রায়াঁ হইয়াছেন···আত্ম-শক্তি ৩।৫৩০।১২ ॥ [৭] ॥

**রাশীয়**। রুশদেশীয় ॥ তখনকার কালের ইংরেজি বা রাশীয় বিশেষ একটা পদ্ধতির···সা-পথে ২৩।৪৯৯।৮ ॥ [২০। ২৯ ; ২৬।২] ॥

**রাষ্ট্র/তাত্ত্বিক**। অনু. politician. উদ্ধৃতির জন্য 'অর্থতাত্ত্বিক' শব্দ দ্র.। র-র ১৩।২৬।৪ ॥ [২০।৪৩; ৪২] ॥ • **নীতিক**। ১. অনু. political. রাষ্ট্রনীতিক ঐক্যচেষ্টাকে উপেক্ষা করিতে পারি না। আত্মশক্তি ৩। ৫২২।১৩; রাষ্ট্রনীতিক চেষ্টায় যে কোনো ফল নাই, তাহা নহে; ৫২৫।২৫ ॥ তু. রাষ্ট্রনৈতিক—আত্মশক্তি ৩।৫৬৭।১৫; ৫৮১।২৩॥ ২. অনু. politician. অত্যন্ত লুব্ধভাবে যদি কোনো রাষ্ট্রনীতিক এমন অস্বাভাবিক কথা ধ্যান করিতে থাকেন…আত্মশক্তি ৩।৫৫৯।২০ ॥ [২০।৪৩; ৪২] ॥

**রাষ্ট্রিক**। রাষ্ট্রীয় ॥ রাষ্ট্রিক আন্দোলনের কাজে … যাত্রী ১৯।৩৬৯।১৯, ২১; কালান্তর ২৪।২৪৪।১৯; ২৪৭।১৯; ৩৭৯। ৩০; ৪০৮।২৫, ২৮; ৪১২।২০; ৪৩৮।১; স-সংকট ২৬।৬৩৭।২৮; সা-স্বরূপ ২৭। ২৮৩।৫, ৬; ২৮৪।৫; ম-গান্ধী ২৭। ২৯৬।৪, ৬; ৩০১।৫; ৩০২।১০, ১৬; ৩০৯।২৭; ৩১২।৬; স-নীতি ২৭।৪৬৩। ২৭; ৪৬৪।১; ৪৬৯।২৫; পল্লী-প্র ২৭। ৫৪৩।১৯, ২০; ৫৪৭।১৯; ৫৯৭।৫; চিঠি ৯।১০৭।৪; ২০৯।২১; শিক্ষা ২২১। ১৯; ২৩২।১৯; ২৫১।৩১; ২৫৬।১৯; র-র ১৩।১১।২৮; ৩৮৩।১৮; ৩৮৪।২৬, ৩২; ৩৮৮।৮; রাষ্ট্রিক উদ্যোম …। অনু. political activities. র-র ১৫। ১৯৫।৫ ॥ [১০; ২০।৪৩] ॥

**রিক্ত/কুসুম**। পুষ্পশূন্য ॥ রিক্তকুসুম শুষ্ককুঞ্জে/বৈশাখ রহে ক্রুদ্ধ, পরিশেষ ১৫।১১৫।২৭ ॥ তু. রিক্তপুষ্প ॥ [৪৩] ॥ • **জলা**। জলশূন্য ॥ রিক্তজলা সৈকতিনী। পল্লী-প্র ২৭।৫৯৭।১৮ ॥ [৪৩] ॥ • **পুষ্প**। পুষ্পনিঃস্ব ॥ আমার বসন্তশেষে রিক্তপুষ্প দীনবেশে/নীরবে যেদিন/চিত্রা ৪।৯৫।৩॥ তু. রিক্তপুষ্প॥ [৪৩]॥ • **প্রাণ**। প্রাণশূন্য ॥ অল্পকালের মধ্যেই আপনার ভিতরকার সমস্ত খাদ্য নিঃশেষ করিয়া রিক্তবল রিক্তপ্রাণ হইয়া পড়ে। র-র ১৩।৮৬৭। ২৫ ॥ [৪৩] ॥ • **বল**। বলহীন ॥ উদ্ধৃতির জন্য 'রিক্তপ্রাণ' দ্র. ॥ [৪৩] ॥ • **বিত্ত**। বিত্তনিঃস্ব ॥ রিক্তবিত্ত শুভ্রমেঘ সন্ন্যাসী উদাসী … মহুয়া ১৫।৪৭। ৩ ॥ তু. বিত্তবিহীন মেঘ—সেঁজুতি ২২। ৫৫।১ ॥ [৪৩] ॥ • **বৃক্ষ**। তরুশূন্য ॥ যথা রুক্ষ রিক্তবৃক্ষ শৈল বক্ষ ভেদি অহরহ … মহুয়া ১৫।৫৬।২৩ ॥ [৪৩] ॥ • **বৃষ্টি**। বৃষ্টিনিঃস্ব ॥ রিক্তবৃষ্টি মেঘ সাথে … পূরবী ১৪।২০।১০; আজ শুধু রহিল তাহার/রিক্তবৃষ্টি জ্যোতিঃশুভ্র মেঘে মেঘে মুক্তির লিখন, নটরাজ ১৮।২১৫।৫ ॥ [৪৩] ॥ • **ভূষণ**। ভূষণনিঃস্ব ॥ যেথায় তুমি ফের/রিক্তভূষণ দীনদরিদ্র সাজে—গীতাঞ্জলি ১১।৮৪। ২৬ ॥ [৪৩] ॥ • **শক্তি**। শক্তিহীন ॥ যাতে সে রিক্তশক্তি হয়ে পশ্চাতের আসন গ্রহণ না করে, র-র ১৩।৩৯০। ১০ ॥ [৪৩] ॥

**রুগ্ণ**। অনু. morbid. Morbid অর্থাৎ রুগ্ণ অবস্থা বলিয়া থাকে। ধর্ম ১৩। ৪২১।১৪ ॥ [১১] ॥

**রুচি/রোচন**। রুচিরোচক ॥ তারপরে যা লেখালেখি/হবে না সে রুচি-

রোচন। **ক্ষণিকা** ৭।২৫৮।৮ ॥ [৪২।১]॥ ০ র্। সুন্দর ॥ **শুচি** ০। শুচিরুচির সন্ধ্যাকাশে···ভারত ৪।৪৭৪।১ ; শুচিরুচির চন্দ্রকলা ··· গীত ১।২১৪।১৭ ॥ [১০] ॥

**রুদ্রবীণা**। ১. একপ্রকার বীণা ॥ যে যন্ত্র ছিল ক্ষীণধ্বনি একতারা তাকে অবজ্ঞা করে ত্যাগ করলেন না, তাতেই তিনি গম্ভীর সুরের নানা তার চড়িয়ে তাকে রুদ্রবীণা ক'রে তুললেন ··· সা-পথে ২৩।৫২৩।৩ ॥ ২. রুদ্রের বীণা ॥ হে রুদ্রবীণা, বাজো, বাজো, বাজো, গীতাঞ্জলি ১১।৮২।২৩ ; হে বিধাতা, আমারে রেখো না বাক্যহীনা, / রক্তে মোর জাগে রুদ্রবীণা। মহুয়া ১৫।৪২।২৮ ; বাজিল না রুদ্রবীণা নিঃশব্দ ভৈরব নবরাগে, প্রান্তিক ২২।১৩।১১ ; রুদ্রবীণার ওস্তাদজি তাঁর এই রুদ্রবীণার শাকরেদকে ফেনিল তরঙ্গ তাণ্ডবের মধ্যে দুটো একটা চক্রহাওয়ার দ্রুততালের তান শুনিয়ে দিলেন। সা-পথে ২৩। ৩৮০।২, ২ ; রুদ্রবীণায় এই কি বাজিল / সুপ্রভাতের রাগিণী। সঞ্চয়িতা ৪৫৫। ১৮ ॥ [১০, ১৭] ॥

**রুধি**। না-ধা। রোধ ক'রে॥ দেখে গেলেম পথের ধারে ব্যবসা চালায় মুদি ; / দেখে গেলেম নতুন বধূ আধেক দুয়ার রুধি / ঘোমটা থেকে ফাঁক করে তার কালোচোখের কোণা / দেখছে চেয়ে পথের আনাগোনা। সেঁজুতি ২২।৪৭।৮ ॥ ০ **য়া**। না-ধা। রোধ ক'রে ॥ ওরে প্রাণের বাসনা প্রাণের আবেগ / রুধিয়া রাখিতে নারি। প্রভাত-সং ১।৫৮।১৮ ॥ ০ **ল (লো)**। না-ধা। রোধ করল ॥ শূন্যপানে চক্ষু মেলি / দীর্ঘশ্বাস ফেলি / দূরযাত্রী নাম নিল দেবতার, / তালা দিয়ে রুধিল দুয়ার। সেঁজুতি ২২।৫০।২৬ ॥ শুনিয়া নৃপসুত ঈষৎ হেসে / রুধিলা নয়নের বারি, কথা ৭।২৩।৪ ॥ [৩৭] ॥

**রুষ্টমি**। রুষ্টভাব॥ অকল্যাণের কথা কিছু লিখুন অত্র, / বানিয়ে-লেখা ওটা মিথ্যে দুষ্টুমি। / তদুত্তরে তুমিও যখন লিখবে পত্র / বানিয়ে তখন কোরো মিথ্যে রুষ্টমি। প্রহাসিনী ২৩।৫০।২০ ॥ [২০।৭০] ॥

**রূঢ়িক**। মৌলিক ॥ সমস্ত পুরাতন মহাসভ্যতার গোড়াতেই একটা জাতি-সংঘাত আছে। ··· এইরূপ সংঘাতেই মানুষ রূঢ়িক হইতে যৌগিক বিকাশ লাভ করে এবং তাহাকেই বলে সভ্যতা। পরিচয় ১৮।৪২৪।২১ ; ধ্বনির দুই মাত্রা এবং তিন মাত্রা বাংলা ছন্দের আদিম এবং রূঢ়িক উপাদান। ছন্দ ২১।৪২৯।২২ ; সৃষ্টি ব্যাপারে রূঢ়িক শ্রেষ্ঠ না যৌগিক শ্রেষ্ঠ এ তর্কের কোনো অর্থ নেই। ভালো যা তা ভালো বলেই ভালো—রূঢ়িক বলেও না, যৌগিক বলেও না। র-র ১৪।৯২২।১৪, ১৫ ॥ [২০।৪৩] ॥

**রূঢ়ী**। মৌলিক ॥ তাই য়ুরোপীয় গান শুনিতে শুনিতে যখন অভ্যাস হইয়া আসে তখন তার স্বরসংস্থানটা রূঢ়ী [রুঢ়ি] নয়, ইহা যৌগিক। র-র ১৪। ৯০০।১ ॥ [৩৩] ॥

**রূপ**। আকৃতি। অনু. creation. গল্প জিনিসটাও রূপ; ইংরেজিতে যাকে বলে ক্রিয়েশন। গ্রন্থ ৯।৫৪৫।২৬॥ [১৫]॥ ◦ **করণ**। রূপদান॥ তার নামকরণ, তার রূপকরণ, এদেশের সঙ্গে সঙ্গত নয়; শিক্ষা ২০১।৩॥ [২০। ২]॥ ◦ **কল্প**। অনু. pattern. রূপকল্প অর্থাৎ প্যাটার্‌ন্‌…ছন্দ ২১।৩৪২।২২; রূপকল্প বা প্যাটার্‌ন্‌…৩৫০।৯॥ [৪২]॥ ◦ কানা। যে রূপ চেনে না॥ অনেকের মন রূপকানা…মা-ধর্ম ২০।৩৯৬। ১৮॥ তু. রংকানা, রঙ্‌কানা॥ [৪৪]॥ ◦ **কার**। রূপশিল্পী॥ হে রূপকার, হে রূপরসিক, … পুনশ্চ ১৬।৯৯।১২; বিশ্বচিত্রের রূপকার; শে-স ১৮।১৭। ১৫; হায় রে রূপকার, বীথিকা ১৯। ৫৬।৭; রূপকারের রচনাতেও তেমনি করেই স্রষ্টাব্যক্তিটি আপন প্রতিভার স্বরূপ দিয়ে আপন সৃষ্টির রূপটিকে দ্রষ্টা ব্যক্তিটির কাছে সুনির্দিষ্ট করে দেয়। যাত্রী ১৯।৪৩২।২৭; চলতি ভাষায় যাকে সুন্দর বলে তাকে নিয়ে কবি কিম্বা রূপকার আপনাদের রচনায় খুব ব্যবহার করে থাকেন। ৪৩৪।৯; স্বভাবতই জাপানি রূপকার। ছন্দ ২১।৩৬৩।১৯; রূপকার ঘোড়ার যে ছবি আঁকে তার চরম উদ্দেশ্য খবর নয় খুশি, এই খুশিটা বিচলিত চৈতন্যের বিশেষ উদ্‌বোধন। ৩৬৫।৭; রূপকারের রেখায় রেখায় তার তুলি মৃদঙ্গের রোল বানিয়েছে, দিয়েছে সুষমার নাচের দোলা। ১১; পুরুষ যে রূপকার, আ-প্রদীপ ২৩।১১৪।৩; কবির চিত্তে, রূপকারের চিত্তে, এই যথার্থ-বোধের সীমানা বৃহৎ ব'লে সত্যের সার্থকরূপ তিনি অনেক ব্যাপক ক'রে দেখাতে পারেন। সা-পথে ২৩।৪০৩।৭; কচু গাছ আঁকতে রূপকারের তুলিতে সংকোচ নেই। ৪০৪।১০; কালসমুদ্রের তীরে / বিরলে রচেন মূর্তিখানি / বিচিত্রিত রহস্যের যবনিকা টানি / রূপকার আপন নিভৃতে। নবজাতক ২৪।৪৪।১১; একথা কল্পনা কর যবে / তখন আমার / আপন গোপন রূপকার / হাসেন কি আঁখি কোণে, ৪৫।৮; সেই আদি ধ্যান মূর্তিটিরে / সন্ধান করিছে ফিরে ফিরে / রূপকার মনে-মনে / বিধাতার তপস্যার সংগোপনে। সানাই ২৪। ১১০।২১; নিজেরে চিনিতে পারে / রূপকার নিজের স্বাক্ষরে, শেষলেখা ২৬।৪৪।২৩; এই জগৎ-সৃষ্টিতে যে-সকল বড়ো বড়ো রূপকার আপন বিশ্বজনীন প্রতিভা খাটিয়েছেন সেই-সব সৃষ্টিকর্তাদেরকে মানুষ চিরস্মরণীয় বলে স্বীকার করেছে। বাংলা-প ২৬। ৪০৮।১২; আত্মপরিচয় ২৭।২৪৩।১৫; চিঠি ৯।২১।১২; রূপকার রবীন্দ্রনাথের নাম টিকতেও পারে, সূপকার রবীন্দ্রনাথকে কেউ জানবে না। ১১৫। ১৪-১৫; ৩৫৩।১০; প-প-প্রান্তে ১৩। ৯; ২৯।১৮; র-র ১৩।১৮।৪০॥ [৪৪]॥ ◦ **দক্ষ**। অনু. artist. রূপদক্ষ রচিত একটি ছবি … যাত্রী ১৯।৪৩৭।১৬; রূপদক্ষ যে রূপ রচনা করেন … সা-পথে ২৩।৩৮০।১০; এই রূপদক্ষ কথাটি

আমার নতুন পাওয়া। ··· আর্টিস্টের একটি চমৎকার প্রতিশব্দ ··· ১১; অসীম একের সেই আকুতি [আকৃতি] যা ঋতুদের ডালায় ডালায় ফুলে ফুলে বারে বারে পূর্ণ হয়েও নিঃশেষিত হল না, সেই সৃষ্টির আকুতিই [আকৃতিই] তো রূপদক্ষের কারুকলার মধ্যে আবির্ভূত হয়ে আমাদের চিত্তকে চিন্তার বাইরে উদাস ক'রে নিয়ে যায়। ৩৮৫।১৭, ৩০; গ্রন্থ-প ২৩। ৫৫১।৯; র-র ১৪।৯৩৬।৭ ॥ [১০] ॥ ◦ **নিঃস্ব**। রূপরিক্ত ॥ রূপনিঃস্ব হাহাকার / অদৃশ্য বুভুক্ষু ভিক্ষু ফিরিছে বিশ্বের তীরে তীরে, পূরবী ১৪।৭৪।৮ ॥ [৪৪] ॥ ◦ **ভাবক**। 'ভাবক' দ্র.। ◦ **ভাবন**। রূপসৃষ্টি ॥ কবিতার মুখ্য জিনিস হচ্ছে সৃষ্টি – অর্থাৎ রূপভাবন। চিঠি ৯।২০।২২-২৩ ॥ [৪২।১] ॥ ◦ **শিল্পী**। অনু. artist. কোনো বিখ্যাত রূপশিল্পী শারীরতত্ত্বের যাথাতথ্যে ভুল করেও চিত্রকলায় প্রশংসিত হয়েছেন ···বাংলা-প ২৬।৪৫৬।১৩ ॥ [৪২] ॥

**রেখা/চিত্রকর**। অনু draughtsman. কালিদাস মেঘদূত লিখে গেছেন, ওই কাব্যটি ছন্দোময় বাক্যের চিত্রশালা, রেখাচিত্রকর তুলি-হাতে এর আশে পাশে তাঁর রেখার ব্যাখ্যা যদি চালনা করেন তাহলে কবির প্রতিও যেমন অবিচার, পাঠকের প্রতিও তেমনি অশ্রদ্ধা প্রকাশ করা হয়। তপতী ২১।১১৬।৪-৫ ॥ [৪২] ॥ ◦ **-অলংকার**। অনু. lineation. পারস্যে শিল্পকলার রূপপরিবর্তন করাতে রেখালংকার ও ফুলের কাজ প্রাধান্য লাভ করেছিল। পারস্যে ২২।৪৮০।১০ ॥ [৪২] ॥ ◦ **য়িত**। রেখায় পরিণত ॥ তাঁর লেখনীচিত্রে দেখতে পাই এর অলংকরণ রেখায়িত শুক্তিরক্ত স্তম্ভশ্রেণী, শিক্ষা ২০৩।৩ ॥ [২০।৪; ২০।৬; ৩৭ ॥

**রেণুকা**। (স্ত্রী)। রেণু ॥ দখিন হাওয়ায় ছড়িয়ে গেল গোপন রেণুকা। গীত ২।৫০৩।১৯ ॥ [৭] ॥

**রোগ/ভীরু**। রোগকে ভয় করে যে ॥ রোগভীরু শ্রীশের অসময়ে খাইবার সাহস ছিল না, প্র-নির্বন্ধ ৪।২৮৫।৫ ॥ [৪৪] ॥ ◦ **-আতুর**। রোগকাতর ॥ প্রকৃতি তাঁহার মহত্ত্বের প্রতিদানস্বরূপ তাঁহাকে বলিয়াছিল, রোগাতুর দুঃখরাশির মধ্যে বাস করো। চারিত্র-পূ ৪।৫১০।৫ ॥ তু. রোগার্ত—চারিত্র-পূ ৪। ৪৮৫।২৬ ॥ [৪৪] ॥

**রোগিচর্যা**। পীড়িতের সেবা ॥ চিকিৎসা এবং রোগিচর্যা সম্বন্ধে ··· প্র-নির্বন্ধ ৪। ৩২৬।১ ॥ [৪৪] ॥

**রোচ/ন**। বর্ণ ॥ তোমার উজ্জ্বল শুভ্র-রোচন নবীন নির্মল বিভাতে ··· গীত ১।১৫৩।১৮ ॥ [১০] ॥ ◦ **না**। (স্ত্রী)। রোচকা ॥ সে অকালে তোমাদেরি বাণী হয় রোচনা। প্রহাসিনী ২৩।৭। ১০ ॥ [২০।৭৫] ॥

**রোটিকা**। রুটি ॥ এ মধু করিব ভোগ রোটিকার স্তরে স্তরে মেখে। প্রহাসিনী ২৩।৫৯।২৪ ॥ [২০।১৭] ॥

**রোদ/নস্ফীত**। কেঁদে কেঁদে ফুলেছে ॥ রোদনস্ফীত চক্ষু···চো-বালি ৩।২৮৮। ৩০ ॥ [৪৪] ॥ ◦ **না**। (স্ত্রী)। ক্রন্দন ॥

না মানে রোধ অতি অবোধ/রোদনা। / অমন দীন নয়নে তুমি / চেয়ো না। সো-তরী ৩।১০৫।৪ ; ভাষাহারা মম বিজন রোদনা/প্রকাশের লাগি করেছে সাধনা,/নৃ-চিত্রা ২৫।১৪৭।১৩ ॥ [২০। ৭৫] ॥ ০ **সী**। দ্যাবাপৃথিবী। অন্ত-রীক্ষ ॥ যে-প্রার্থনার যুগযুগান্তরব্যাপী ক্রন্দনে পরিপূর্ণ হয়ে উঠেছে বলেই বেদে এই অন্তরীক্ষকে ক্রন্দসী রোদসী বলেছে … শান্তি-নি ১৪।৩৮৬।১২ ; অসীম একের আকুতিই [ আকূতিই ] তো সে বেদনা যা বেদ বলেছেন, সমস্ত আকাশকে ব্যথিত করে রয়েছে। সে "রোদসী", "ক্রন্দসী" — সে কাঁদছে। সা-পথে ২৩।৩৮৫।২০ ॥ [১০; ১৭] ॥

**রোধ কর্**। সং-ধা। রুদ্ধ কর্ ॥ কে আমারে কারাগারে করেছিস রোধ… প্র-প্রতি ১।১৬৪।১৭ ॥ [৩৬।১] ॥

**রোধিয়া**। না-ধা। রোধ ক'রে ॥ রোধিয়া পথ আমি না রব থামি ; বীথিকা ১৯।৬৮।২২ ॥ [৩৭] ॥

**রোমাঞ্চিয়া**। না-ধা। রোমাঞ্চিত ক'রে ॥ যে-বন্ধুর মহাগানে একদিন সূর্যের আলোতে/রোমাঞ্চিয়া বাহি-রিলে প্রাণ যাত্রী, অন্ধকার হতে? বন ১৫।১৩৮।২ ; চন্দ্র দিল রোমা-ঞ্চিয়া তরঙ্গ সিন্ধুর…গীত ২।৩৪৯।৫ ॥ [৩৭] ॥

**রোষ / কর্**। সং-ধা। রাগ কর্ ॥ কাহারে করিবে রোষ, কার 'পরে দিবে দোষ/কথা ৭।১৯০।৩ ॥ [৩৬।১] ॥ • **গর্জিত স্বরে**। ক্রোধের সঙ্গে জোর গলায় ॥ মহেন্দ্র হঠাৎ দাঁড়াইয়া উঠিয়া মুষ্টিবদ্ধ করিয়া রোষগর্জিত-স্বরে কহিল, চো-বালি ৩।৪৬৮।৬ ॥ [৪৪] ॥ ০ **রক্ত**। ক্রোধে রক্তিম ॥ গ্রেফতার করিতে অক্ষম হইয়া রোষ-রক্ত গবর্মেণ্ট … রাজাপ্রজা ১০।৪২৫। ২৭ ॥ তু. রোষারুণ ॥ [৪২।১] ॥ ০ **-আবেশ**। ক্রোধজনিত বিহ্বলতা ॥ রোষাবেশ ক্ষণতরে / উত্তপ্ত করিল রক্ত ; কাহিনী ৫।১১০।১৫ ॥ [৪২।১ ; ৪৪] ॥ ০ **-অরুণ**। ক্রোধে রক্তিম ॥ তাঁহার রোষারুণ কুটিল কটাক্ষপাতে গ্রাম্য কবির কবিতা ছন্দে-বন্ধে-স্বরে-তালে মাঠে-ঘাটে জলে-স্থলে জাগিয়া উঠিতে থাকে। লোক-সা ৬।৬৩৯।১৬ ॥ তু. রোষরক্ত ॥ [৪২।১ ; ৪৪] ॥

**রোহিত / সমুদ্র**। অনু. Red Sea. দুর্লভ দিনাবসানে / রোহিত সমুদ্রের তীরে তীরে / পুনশ্চ ১৬।১৬।১৯ ; চিঠি ৪।১২০।৪ ॥ [৪২] ॥ ০ **সাগর**। অনু. Red Sea. গীতিমাল্য ১১।১৬৫ পৃ., ১৬৬ পৃ. ॥ তু. লোহিত সমুদ্র—গীতি-মাল্য ১১।১৫৬ পৃ. ॥ [৪২] ॥

**রৌদ্রবসনী**। (স্ত্রী)। রৌদ্রবসনা ॥ তোমার আঁচল ঝলে আকাশতলে, রৌদ্রবসনী। গীত ১।২৫৬।৮ ॥ [২০। ৭৭] ॥

**রৌদ্রী**। (স্ত্রী)। উগ্রা ॥ রুদ্ররসের অব-তারণা করিয়াছেন। রৌদ্রীশক্তিতে গৃহিণী জগদ্ধাত্রী আবার স্বামীকেও অভিভূত করিয়াছেন। আ-সাহিত্য ৯।৪৭২।২৪ ; রৌদ্রী রাগিণী … সানাই ২৪।৬৩।২ ॥ [২০।৭৬] ॥

# ল

**লংঘক**। লঙ্ঘনকর্তা ॥ এই সব পংক্তি-লংঘক ছন্দের ··· ছন্দ ২১।৩৭১।৫ ॥ [২০।৮ ; ৪৪] ॥

**লক্ষিয়া**। না-ধা। লক্ষ্য ক'রে ॥ কৌতুকে হাসেন উমা কটাক্ষে লক্ষিয়া কবি পানে ; পূরবী ১৪।২৬।২ ॥ [৩৭]॥

**লক্ষ্যত**। দৃশ্যত ॥ দেশের এই-সমস্ত বিচিত্র দাবি ইচ্ছায় অনিচ্ছায় লক্ষ্যত অলক্ষ্যত ধনীরা মিটিয়ে থাকে। রা-চিঠি ২০।৩৩৬।১৭ ॥ [২০।৩৪ ; ২৯] ॥

**লক্ষ্যি**। না-ধা। লক্ষ্য ক'রে ॥ আজি আষাঢ়ের মেঘলা আকাশে / মনখানা উড়ো পক্ষী / বাদলা হাওয়ায় দিকে দিকে ধায় / অজানার পানে লক্ষ্যি। সানাই ২৪।১৩৩।২৪ ॥ [৩৭] ॥

**লঘুচিক্কণ**। হালকা ও চিকন ॥ তেঁতুল-গাছ তাহার লঘুচিক্কণ ঘন পল্লবভার সবুজ মেঘের মতো ··· বিচিত্র-প্র ৫। ৪৪৪।১৮ ॥ [৪২।২] ॥

**লজঞ্জুসলুভি**। লজঞ্জুসে যার লোভ ॥ তাই, হে লজঞ্জুস-লুভি, / মতলব করি মনে মনে, প্রহাসিনী ২৩।৩৪।৪ ॥ [৪৪]॥

**লজিকগত**। অনু. logical. এই গীতার মধ্যে পণ্ডিতেরা লজিকগত অসংগতি দেখিতে পান। পরিচয় ১৮।৪৪১।২৯ ॥ [৪২ ; ৪২।৩ ; ৪৪] ॥

**লজ্জা / কম্পিত**। লজ্জায় যা কাঁপছে ॥ আশা বিহারীর সম্মুখে লজ্জাকম্পিত হস্তে ভালো করিয়া বাঁধিতে পারিল না। চো-বালি ৩।৩৩০।১২ ॥ [৪২।১]॥ • **কাতর**। লজ্জাপীড়িত ॥ সেই লজ্জাকাতর হতভাগ্য বালককে ··· গল্প ১৫।৪১৯।১৯ ॥ [৪৪]॥ • **-আতুর**। লজ্জার্ত ॥ নিত্যকাল রবে যা স্পন্দিত লজ্জাতুর ঐতিহ্যের / হৃৎস্পন্দনে ··· প্রান্তিক ২২।১৯।১৪ ॥ [৪৪] ॥ • **-অন্বিত**। লজ্জাযুক্ত ॥ সজ্জিত লজ্জান্বিত আশা ধীরে ধীরে শয়নগৃহে প্রবেশ করিল। চো-বালি ৩।৪০৮।২০ ॥ [৪৪] ॥ • **হত**। লজ্জায় আহত ॥ আলোক দেখি লজ্জাহত / পালাতে নাহি পারে ··· সো-তরী ৩।৮৫।১৯ ॥ [৪৪] ॥

**লজ্জিত / মুগ্ধমুখ**। লজ্জাজনিত মনোহর মুখ ॥ আশা সজ্জিত সুন্দর দেহে লজ্জিত মুগ্ধমুখে ··· চো-বালি ৩।২৯৫। ১৭ ॥ [৪৪] ॥ • **হাস্য**। লজ্জাযুক্ত হাস্য ॥ লক্ষ্মণ লজ্জিতহাস্যে মনে মনে কহিলেন, প্রাচীন-সা ৫।৫৫০।১ ॥ [৪৪] ॥

**লড়াইকারী**। যে লড়াই করে ॥ লড়াই-কারীর সে চেষ্টা বরাবর থাকে ··· পরিশিষ্ট ১০।৬১১।৫ ॥ [৪৪] ॥

**লবণাশ্রুসমুদ্রে**। অশ্রুসাগর ॥ বিনাশের লবণাশ্রুসমুদ্রে তলিয়ে যাওয়াকেই ··· ভা-রাম-রায় ১৯।৫ ॥ অন্যত্র—ছোটো একদল জ্ঞাতির চারিদিকে বৃহৎ অজ্ঞাতির লবণসমুদ্র—যাত্রী ১৯।৪৩৭। ৩ ; পরস্পরের মধ্যে অপরিমেয় অশ্রু লবণাক্ত সমুদ্র—প্রাচীন-সা ৫।৫০৯।৫ ॥ [৪২।১] ॥

**লক্ষিত**। লক্ষযুক্ত ॥ মোর ঠিকানায় পত্র দিতে হয় নি কলম কম্পিত, / কবিতাতে লিখতে চিঠি হুকুম এল

লম্ফিত, পূরবী ১৪।১৮।২৮ ; ধরাতল কম্পিত,/পশুপ্রাণী লম্ফিত, খাপছাড়া ২১।৯।১৬ ॥ [২০।১৮] ॥

**লম্বচঞ্চু**। লম্বা ঠোঁট ॥ বক অনতি-বিলম্বে লম্বচঞ্চু চালনা করে ভোজনে প্রবৃত্ত হল। য়ু-ডায়ারি ১।৬০৮।২ ॥ [৪২।১] ॥

**লম্বিকা**। আলজিব। জিব ॥ রায়-ঠাকুরাণী অম্বিকা।/দিনে দিনে তাঁর বাড়ে বাণীটার লম্বিকা। খাপছাড়া ২১।৬১।৪ ॥ [১৭] ॥

**ললাটিকা**। ললাটভূষণ। শ্রেষ্ঠা ॥ বুদ্ধি তার ললাটিকা ··· মহুয়া ১৫।৭০।১২ ; এস শান্তি, বিধাতার কন্যা ললাটিকা ··· নৈবেদ্য ৮।৫৪।১৪ ॥ [৭] ॥

**লহরিকা**। (স্ত্রী)। ছোটো ঢেউ ॥ সেথায় গাঁথিছে বেণী,/কুঞ্চিত লহরিকার শ্রেণী, আ-প্রদীপ ২৩।৮৭।১৪ ॥ [২০।১৭] ॥

**লাজ কুড়া**। সং-ধা। লজ্জিত হ ॥ না হলে ধুলায় পড়ে লাজ কুড়াবে। মুক্ত-ধারা ১৪।২২৮।১২ ॥ [৩৬।১] ॥ ∘ **ময়ী**। (স্ত্রী)। লাজুক ॥ সে ফুলে সাজাবি দেহ লাজময়ী ললিতার, ভগ্ন অ-১। ১২৮।২৭ ; ১৮২।৫ ; ২০৭।২৭ ; সদা-মৃদুহাসিময়ী লাজময়ী বালা। ২৩২। ১০ ; জগতের যত লাজময়ী যেন মোর আঁখির সকাশ/কাঁপিছে গোলাপ হয়ে, কড়ি-কো ২।৭৫।১২ ॥ তু. শরম-ময়ী ॥ [২০।৩৯] ॥

**লাঞ্ছনধারী**। চিহ্নধারী ॥ সেই রকম জবাব দেওয়া লাঞ্ছনধারী রচনা ··· র-১। ভূমিকা ॥৵০২৭ ॥ [৪৪] ॥

**লাবণ্য/প্রভাত**। কান্তির উন্মেষ ॥ কবিত্ব মানুষের প্রথম বিকাশের লাবণ্যপ্রভাত। আত্মপরিচয় ২৭।২০৮। ২১ ॥ [৪২।৭] ॥ ∘ **লক্ষ্মী**। লাবণ্যের অধিদেবতা ॥ সাজুক লাবণ্যলক্ষ্মী দৈন্যের ধূসর ধূলিবাসে। গীত ২।৪৩৬। ২১ ; লাবণ্যলক্ষ্মী বিরাজে ভুবন-মাঝে, ৪৭৯।৫ ॥ [৪৪] ॥

**লাভ/কর**। লাভজনক ॥ সমস্ত ব্যাপার-টাকে বিশেষ লাভকর করিয়া তুলিতে পারেন। আত্মশক্তি ৩।৫৩৩।২১ ॥ [৭] ॥ ∘ **লোলুপ**। লাভের জন্য লোলুপ ॥ তখন কলিকাতার গঙ্গা ও গঙ্গার ধার বণিকসভ্যতার লাভ-লোলুপ কুশ্রীতায় জলে স্থলে আক্রান্ত হইয়া তীরে রেলের লাইন ও নীরে ব্রিজের বেড়ি পরে নাই। গোড়া ৬। ২৪৫।১৪ ॥ [৪৪] ॥

**লাল/-উজানি**। অনু, infra red light. Infra red light আমরা বলতে পারি লাল-উজানি আলো ··· বিশ্ব-প ২৫।৩৫৮।২৭ ; ৩৫৯।১০ ॥ [৪২] ॥ ∘ ন **ললিত**। অতিস্নেহে ললিত ॥ নাই রে ঘরের লালনললিত যত্ন। মহুয়া ১৫। ৩৭।২ ॥ [৪২।১] ॥ ∘ **ন ললিতচিত্ত**। অতি স্নেহে যার চিত্ত সুকুমার ॥ বাজায়েছি বাঁশি/প্রমত্ত পঞ্চম সুরে, প্রকৃতির বুকে/লালনললিতচিত্ত শিশু-সম সুখে ··· নৈবেদ্য ৮।৪০।২২ ॥ [৪২। ১] ॥ ∘ **সিয়া**। না-ধা। লালসা ক'রে ॥ বসে আছি/তপ্ত বক্ষে শুধু এক শিশুর পরশ/লালসিয়া, বিসর্জন ২।২৮৯।৯ ॥ [৩৭] ॥

**লালিম**। লাল আভাযুক্ত ॥ বুকের লালিম রঙে রাঙানো / সেই ছবি স্বপ্নের অতিথি। সানাই ২৪।৭৭।২০ ॥ [২০।২১] ॥

**লিখক**। লেখক ॥ কিন্তু যমের পত্র-লিখককে তো সরানো যায় না। ফাল্গুনী ১২।৮৮।১৮; পুঁথিলিখকদের ···লিপিকা ২৬।১৩২।২৩ ॥ [২৬] ॥

**লিখিতি**। অনুলেখন রীতি ॥ সাবেক সাহিত্যের দুই বাহন,···শ্রুতি ও স্মৃতি, ··· তাদের জায়গায় যে যান এখন চলল, তার নাম দেওয়া যেতে পারে লিখিতি। ছন্দ ২১।৩৬৭।২০ ॥ [২৮] ॥

**লিপি / কর**। লেখক ॥ প্রকৃতির সবুজ-পত্রে বারোমেসে লিপিকর ক'টা আছে? চিঠি ৫।১৯৫।১৬ ॥ [৪৪] ॥ • কা। (স্ত্রী)। লিপি ॥ প্রত্যুষপটে প্রতিদিন লেখ / আলোকের নব-লিপিকা, পরিশেষ ১৫।১৮৬।১৬; আজি এ বিরহদীপনদীপিকা / পাঠাল তোমারে এ কোন্ লিপিকা, নটরাজ ১৮।২১২।১৬; গ্রন্থের নাম ২৬।৯৩ পৃ.; যেন পেয়েছে লিপিকা / আকাশের / স্ফুলিঙ্গ ২৭।৩।৯; স্বর্গের লিপিকা, ২৪।১২ ॥ [২০।১৭] ॥

**লিপীকৃত**। অনু. inscribed. সোনালি অক্ষরে তাঁদের ধর্মগ্রন্থ আবেস্তা লিপী-কৃত ··· পারস্যে ২২।৪৬৩।২৭ ॥ [২০। ২৭; ৪১।১] ॥

**লিপ্তি**। লেপন ॥ চিত্রলেখায় জানি আমি জানি / তব আলিপনলিপ্তি···পরিশেষ ১৫।১৭৬।১৬; রজনীর মসীলিপ্তি মাঝে ···সেঁজুতি ২২।৫১।১১ ॥ [২০।৫] ॥

**লীলান্বিত**। লীলাযুক্ত ॥ স্ত্রীপুরুষ পরস্পর সমীপবর্তী হইলে স্বভাবতই যে-একটি সংকোচে সাধ্বসে এমন কি সহাস্যে ছলনায় একটি লীলান্বিত কম্পমান মানসিক অন্তরাল আপনি বিরচিত হইতে পারে ··· প্রাচীন-সা ৫।৫৫৪। ১৯ ॥ [৪৪] ॥

**লুঠেল**। লুঠেরা ॥ পথের মধ্যে লুঠেল দস্যু···নবজাতক ২৪।৫২।২৬ ॥ [২৬] ॥

**লুণ্ঠিয়া**। না-ধা। লুণ্ঠন ক'রে ॥ নব নব রূপে ওগো রূপময় / লুণ্ঠিয়া লহ আমার হৃদয়, চিত্রা ৪।৬১।১৪ ॥ [৩৭] ॥

**লুণ্ঠ্যমান**। যে লোটাচ্ছে ॥ পদে পদে ত্রস্তচিত্তে হয়ে লুণ্ঠ্যমান / ধূলিতলে তোমারে যে করি অপ্রমাণ। নৈবেদ্য ৮।৪৯।৭ ॥ **ধূলি** •। এই ধূলিলুণ্ঠ্যমান ক্ষুদ্র মানবীকে ··· আ-সাহিত্য ৯। ৪৬৯।১১ ॥ **ভূমি** •। ভূমিলুণ্ঠ্যমান চাদরে ‥গল্প ১৯।২৪৭।১৬ ॥ [২০।১৪] ॥

**লুপ্তি**। লোপ ॥ তার প্রকাশ এবং তার লুপ্তি···র-১। ভূমিকা ৸৶৬; লুপ্তির কুয়াশা, পূরবী ১৪।৪৮।২২; সুপ্তির তীর / লুপ্তির কাছাকাছি। পরিশেষ ১৫।২৮৯।৪; লুপ্তিগুহা···প্রান্তিক ২২। ১৮।১৫; সৃষ্টির কাজ লুপ্তির সাথে চলে, নবজাতক ২৪।৫১।৭; ভর্তি করে লুপ্তির গহ্বর, জন্মদিনে ২৫।৮৬। ৪ ॥ [২০।৫] ॥

**লুব্ধদুরাশ**। লোভযুক্ত কিন্তু দুরাকাঙ্ক্ষ ॥ সেই সশব্দবিগলিত-নবনী-সুগন্ধি রুটি-খণ্ডের উপরে লুব্ধদুরাশ দৃষ্টি নিক্ষেপ ক'রে চুপ ক'রে ব'সে চিন্তার গান শুনতুম—ছিন্নপত্র ২১৭।১১ ॥ [৪২।২] ॥

**লেখকিয়ানা**। অম্. penmanship. পদার্থের তত্ত্ব যাহার মধ্যে দুর্লভ, আছে কেবল লেখকিয়ানা ... আ-সাহিত্য ৯।৫২৫।১৫ ॥ [২০।৫৪; ৪১।১] ॥

**লেখনীচিত্র**। অম্. pen sketch. উদ্ধৃতির জন্য 'রেখাচিত্র' দ্র.। শিক্ষা ২০৩।৩ ॥ [৪২] ॥

**লেখাঙ্কিত**। লিখনশোভিত ॥ লেখাঙ্কিত উড়ো কাগজ...চিঠি ৫।২৭৭।১২ ॥ তু. তৃণাঙ্কিত ॥ [৪৪] ॥

**লেজদোলা**। যে লেজ দোলায় ॥ ইংরেজি বানান ছেড়ে তুই চক্ষু যেত / লেজ-দোলা বাঁদরের দিকে। পুনশ্চ ১৬। ৮৮।৯ ॥ [৪২।১] ॥

**লেলিহ**। লেলিহান ॥ ওকি কোনো অনাদি ক্ষুধার লেলিহ লোল জিহ্বা। পুনশ্চ ১৬।১২৫।১২ ॥ [২৫]॥ ∘ **জিহ্ব**। যার জিব লকলক করছে ॥ লোলুপ লেলিহজিহ্ব সর্পসমক্রূর...কাহিনী ৭। ১০৩।২৫ ॥ [২৫] ॥

**লেহিয়া**। না-ধা। লেহন ক'রে ॥ ছোটো গ্রামখানি লেহিয়া লইল / প্রলয়লোলুপ রসনা। কথা ৭।৪৩।১ ॥ [৩৭] ॥

**লোক/খ্যাত**। জনপ্রসিদ্ধ ॥ লোকখ্যাত মুখর অনুষ্ঠানের...সাহিত্য ৮।৫০২।৬ ॥ [৪৩] ॥ ∘ **চক্ষুপাত**। লোকনজর ॥ এ পর্যন্ত হেমনলিনী সেরূপ কিছু করিতে পারে নাই, লোকচক্ষুপাতের সংকোচে বেদনাকে সে অত্যন্ত গোপনে আপনার মনের মধ্যেই পালন করিয়া আসিয়াছে। নৌকাডুবি ৫। ৩৩১।২৭ ॥ [৪৩; ৪৪] ॥ ∘ **চমক**। যা সাধারণকে চকিত করে ॥ জাঁক-জমক লোকচমকের / যত রকমের ভণ্ডামি আছে / কাহিনী ৫।১৫১।৮ ॥ [৪৩] ॥ ∘ **বৎসলা**। (স্ত্রী)। জন-স্নেহপরায়ণা ॥ লোকবৎসলা দেবী প্রতিদিবসের শিয়রে বাস করিয়া ... পঞ্চভূত ২।৫৬২।১৭-১৮ ॥ [৪৩; ৪৪] ॥ ∘ **লোকান্ত**। এক লোক থেকে অন্য লোক ॥ অসীম জগতে মোরা কে কোথায় থাকি, / মাঝে লোক-লোকান্তের ব্যবধান পড়ে। প্র-প্রতি ১।১৯২।১৯; তোমায় আমায় যত-দিনের মেলা / লোক লোকান্তে যত-কালের খেলা / উৎসর্গ ১০।৫০।২১ ॥ [২৫; ৪৩] ॥

**লোচনগ্রাহিণী**। (স্ত্রী)। নয়নাকর্ষিকা॥ নিদ্রার ন্যায় লোচনগ্রাহিণী...প্রাচীন-সা ৫।৫৪৮।৮ ॥ [২১।১] ॥

**লোপ্ত্র**। চোরাই মাল ॥ সেই প্রবল-জাতির নিকট পুনঃপুনঃ আন্দোলন করিলেই লোপ্ত্রদ্রব্য ফিরিয়া পাওয়া যায়। পরিশিষ্ট ১০।৬২০।৫ ॥ [১০] ॥

**লোভন**। লোভজনক ॥ সেই লোভন গন্ধ, সেই শোভন আকার কোথায়? পঞ্চভূত ২।৫৭৮।১৫; স্বর্ণে রত্নে শোভন লোভন জানি ... গীত ১।২০৪।১২ ॥ [২০।২] ॥

**লোভা/তুর**। লোভপীড়িত ॥ লোভা-তুর অতিথিকে ... চো-বালি ৩।৪০১। ২৬ ॥ [৪৪] ॥ ∘ **তে**। না-ধা। প্রলুব্ধ করতে ॥ মোর গৃহছাড়া এই পথিক-পরান / তরুণ হৃদয় লোভাতে। মানসী

২।২৩১।৬ ॥ ◦ য়। না-ধা। প্রলুব্ধ করে॥ শুনেছি আকাশ তারে/ নামিয়া মাঠের পারে/লোভায় রঙিন ধনু হাতে, শিশু ৯।২১।৬ ॥ [৩৭] ॥

**লোভিত**। লোভযুক্ত ॥ থালাথানি যবে ভরি স্বরচিত পিষ্টকে/মোদক-লোভিত মুগ্ধ নয়ন সঙ্গে সে। প্রহাসিনী ২৩। ৪৮।১৪; লোভিত মধুকর কৌশল অনুসরি—রূপান্তর ১৪৩।১ ॥ [২০।১৮]॥

**লোমাঞ্চিত**। উদ্‌গত লোম যাতে॥ লোমাঞ্চিত কলেবর ··· বনফুল অ-১। ৫৯।১৭; ৯৮।১০; লোমাঞ্চিতকেশ ···মানসী ২।২০৫।১৮; শরীর লোমাঞ্চিত হয় না···হাস্য-কৌ ৬।৫৮।১৯ ॥ [৪৪] ॥

**লোলজিহ্বা**। যার জিভ ঝুলে পড়েছে ॥ এরা শুধু/যজ্ঞভূমে কুকুরের মতো লোলজিহ্বা/একপাশে পড়ে থাকে, পায় ভাগ্যক্রমে/কভু যষ্টি উচ্ছিষ্ট কখনো। রা-রানী ১।২৭৭।৬; বিনোদিনী স্বহস্তে স্বচেষ্টায় মাটি খুঁড়িয়া মহেন্দ্রের হৃদয়ের অন্তস্তল হইতে এই যে একটা লোলজিহ্বা লোলুপতার ক্লেদাক্ত সরীসৃপকে বাহির করিয়াছে, চো-বালি ৩।৪৬৬।১৪ ॥ [৪২।১] ॥

**লোলুপায়মান**। যা লোলুপ হচ্ছে॥ লোলুপায়মান জোয়ারের জল···গল্প ২১।২২৬।১৩ ॥ [২০।৬; ২০।১৪] ॥

## শ

**শকুন**। পাখি ॥ **সিন্ধু** ◦। অনু. sea-bird. সিন্ধুশকুন উড়ে গেল/কূলে কুলায় পানে। খেয়া ১০।১৫৫।১৩ ॥ [১৩; ৪২] ॥

**শক্তি/দৈন্য**। শক্তির অভাব ॥ না হবার কারণ তার নিজের শক্তিদৈন্যের মধ্যে নেই, শিক্ষা ২১১।২১ ॥ [৪৪] ॥ ◦ **সংকুল**। শক্তিপূর্ণ ॥ শক্তিসংকুল জগতে ··· ধর্ম ১৩।৪১৫।৯ ॥ [৪৪] ॥

**শঙ্কাহরণ**। ভয়হারী ॥ মৃত্যুতরণ শঙ্কাহরণ দাও হে মন্ত্র তব ॥ উৎসর্গ ১০। ৮৯।২৭ ॥ [৪৪] ॥

**শঙ্কিল**। শঙ্কাযুক্ত ॥ অলস মনের আপনারি ছায়া/শঙ্কিল কায়া ধরে,/অতি নিরাপদ বিনাশের তলে/বাঁচিতে চেয়ে সে মরে। পরিশেষ ১৫।২১৫।২২ ॥ [৮] ॥ **মরণ** ◦। মরণশঙ্কিল পথে ··· জন্মদিনে ২৫।৮৬।২৬ ॥ [৮, ৪৪] ॥ **সংকটছায়া** ◦। কভু বা পন্থ গহন জটিল,/কভু পিচ্ছল ঘনপঙ্কিল,/কভু সংকটছায়া-শঙ্কিল,/বঙ্কিম দুরগম,— চিত্রা ৪।৫৭।১৭ ॥ [৮ : ৪৪] ॥

**শব্দায়িত**। না-ধা। নিনাদিত ॥ এখন যেমন সংবাদপত্রের নানা ছোটোবড়ো জয়ঢাক আছে যা সামান্য ঘটনাকে শব্দায়িত করে রটনা করে, বিশ্ব-ভা ২৭।৪১০।১৮ ॥ [২০।৬] ॥

**শয়ন/ঘর**। শোবার ঘর ॥ বিনোদিনী এই সুসজ্জিত শয়নঘরের দিকে চায় ··· চো-বালি ৩।৩১৭।২; ৩৬১।২৬; ৩৭৬।১৭; ৩৭৯।২৯; ৪৩৯।২১; ৪৫৩। ১৫; ৪৫৭।১৭; ৪৫৮।২০; ৪৬৪।২৪; ৪৯৩।৮; নৌকাডুবি ৫।১৯৫।৭; ১৯৭। ২২; ২৩৪।৮; ৩০৫।২; ৩৩১।৩০; ৪২৩।১২, ১৭; গোরা ৬।২৯৬।৮; কথা

৭।৭২।১৮; **ক্ষণিকা** ৭।২৮৪।১৮; যোগাযোগ ৯।২৩৫।১৬; বীথিকা ১৯।৩৬। ১৩; পরিত্রাণ ২০।১৪৬।৩; গল্প ২২। ১৮৪।১৯; ২৩৫।১৯; ২৪২।১; ২৪৭। ২৬; ২৪৯।৩০; ২৭১।২৩; গল্প ২৩। ২১৯।১২; সুন্দরী বিরহশয়নঘরে গেল —রূপান্তর ১৬৯।৯॥ তু. শয়নশালা— স্বদেশ ১১।৪৭৪।২৫॥ [৪৪]॥ ◦ **নিষণ্ণ**। শয্যায় আসীন॥ নিজ শয্যার অনতিদূরে শয়ননিষণ্ণ পুরুষসখা বৈশম্পায়নের সহিত … প্রাচীন-সা ৫।৫৫৪।২৪॥ [২১।১]॥

**শরৎলক্ষ্মী**। শরতের অধিদেবতা॥ তারপরে সবে শিউলিফুলের বাসে / শরৎলক্ষ্মী শুভ্র আলোয় ভাসে, পরিশেষ ১৫।৩০০।১৫; শিউলিবনের মধুর স্তবে জাগবে শরৎলক্ষ্মী যবে, গীত ২।৩৩৮। ৭॥ [৪৪]॥

**শরম / ভরম**। লজ্জাসম্ভ্রম॥ শরমভরম গয়ি দূর, ভা-পদা ২।১১।১৩; মরমে মরমে / শরমে ভরমে / জোড়া লাগিয়াছে একঠাঁই। মানসী ২।২৪২।১৭॥ [৯]॥ ◦ **ময়া**। (স্ত্রী)। লাজুক॥ শরমময়ীর পাশে / বিজড়িত আধভাষে, কড়ি-কো ২।৪৩।৯॥ তু. লাজময়ী॥ [২০।৩৯]॥

**শরীর / তত্ত্ববিৎ**। অনু. physiologist. সমাজ ১২।৪২৯।২৫॥ [৪২; ৪৪]॥ ◦ **তন্ত্র**। শরীরব্যবস্থা॥ কাজটুকু আদায় করিয়া সেই অকাজটুকুকে বহিষ্কৃত করিবার ব্যবস্থা আমাদের শরীরতন্ত্রে রহিয়াছে … ভারত ৪। ৩৯৯।২৩; ৪১২।১৬॥ [৪৪]॥ ◦ **বদ্ধ**। আকারপ্রাপ্ত॥ অনু. embodied. যখন কবিরা অশরীরী পদার্থকে শরীরবদ্ধ করেন তখন আমরা এত আনন্দ লাভ করি কেন? বিবিধ-প্র অ-১।৩৯৫।১১; সমালোচনা অ-২।৯৫। ৩০॥ তু. আকারবদ্ধ॥ [১০; ২১।২; ৪৪]॥

**শস্য/নিঃস্ব**। শস্যশূন্য॥ শস্যনিঃস্ব মাঠে… গ্রন্থ-প ২১।৪৩৬।১১॥ [৪৪]॥ ◦ **স্থলী**। অনু. granary. দক্ষিণ মাঞ্চুরিয়াও জাপানের একটি বৃহৎ শস্যস্থলী। অনু. অ-২।৫৬৩।৪॥ [৪২; ৪৪]॥ ◦ **-অংশ**। শাঁস॥ বীজের শস্যাংশের…ধর্ম ১৩। ৩৭৩।২১॥ তু. মঞ্জরীতে শস্য-অংশ (প-সঞ্চয় ২৬।৫১৬।৭)॥ [৪৪]॥

**শহরজাত**। যে শহরে জন্মেছে॥ যদি তাহাকে শহরজাত কোনো অদ্ভুত শ্রেণীয় পদার্থের মধ্যে…নৌকাডুবি ৫। ৩৪৫।৭॥ [৪২।৩; ৪৪]॥

**শাখা / পথ**। উপপথ॥ পাথর খসাইয়া এক শাখাপথ আবিষ্কার করিলেন, গল্প ২২।৩৬২।৮॥ [৪২।১; ৪৩]॥ ◦ **বান**। শাখাযুক্ত॥ শাখাবান মনসাসীজ … অনু. অ-২।৫৪৯।১৪॥ [২০।৩৭]॥ ◦ **য়িত**। শাখাসমৃদ্ধ॥ উদ্‌ঘাটিল আপনার নিগূঢ় আশ্চর্য পরিচয় / শাখায়িত রূপে রূপান্তরে। জন্মদিনে ২৫। ৭৩।৫; চারিদিকে শাখায়িত সুনিবিড় প্রয়োজন যত / ৮৯।২৩; দূরের সঙ্গে বাহিরের সম্বন্ধ শাখায়িত করে নদী, ভা-রাম-রায় ৯।৪; এই প্রশ্রয়ের সুরঙ্গপথে শহর পর্যন্ত গোপনে শিষ্যে প্রশিষ্যে শাখায়িত। শিক্ষা ২২০।১০॥

বহু •। তার বহু শাখায়িত বৈচিত্র্য, মালিনী ৪। সূচনা ৵১৬; এই বহু-শাখায়িত পরিব্যাপ্ত ধারাকে, শিক্ষা ২০২।২৯; বহু-শাখায়িত বিপুল বনস্পতির মতো। র-র ১৩।৩৮১।৬; জনসংগীতের প্রবাহ—সেও ছিল বহু-শাখায়িত। র-র ১৪।৯১১।৩৭; ৯৬০। ১১; ৯৬৯।৩১ ॥ [২০।৪; ২০।৬; ৩৭]॥

**শান্ত / নিশ্চল**। শান্ত ও নিশ্চল ॥ শিব একান্ত শান্তনিশ্চল যোগীর ভাবপ্রাপ্ত হইলেন। সাহিত্য ৮।৪৩৫।২৮ ॥ [৪২। ২]॥ ◦ **শীতল**। শান্ত ও শীতল ॥ ততক্ষণ মনটাকে শান্তশীতল ক'রে নিই। ছিন্নপত্র ২৬০।২ ॥ [৪২।২]॥ **সজল**। শান্ত ও জলপূর্ণ॥ সেই উজ্জ্বলকৃষ্ণ জ্যোতি যখন একটি শান্ত-সজল রেখায় ম্লান হইয়া আসিল … চো-বালি ৩।৩৩৯।১৯ ॥ [৪২।২]॥ ◦ **স্নিগ্ধভাবে**। শান্ত ও স্নিগ্ধভাবে ॥ হেমনলিনী নলিনাক্ষের সঙ্গে যোগ দিয়া শান্তস্নিগ্ধভাবে হাস্য করে। নৌকাডুবি ৫।৩৩২।১৭॥ [৪২।২; ৪৪]॥ ◦ **স্মিত**। শান্ত ও মৃদুহাস্যযুক্ত॥ বীর্য দেহো দুখে, / যাহে দুঃখ আপ-নারে শান্তস্মিত মুখে / পারে উপে-ক্ষিতে। নৈবেদ্য ৮।৭৪।২ ॥ [৪২।২]॥

**শান্তি মান্‌**। সং-ধা। শান্তি পা॥ তাই সদা হারাই হারাই / করে প্রাণ, তৃপ্তি নাহি পাই, শান্তি নাহি / মানি। চিত্রাঙ্গদা ৩।১৮৮।২৪-২৫ ॥ [৩৬।১]॥

**শান্তোজ্জ্বল**। শান্ত ও উজ্জ্বল॥ শান্তো-জ্জ্বল মুখের দিকে…নৌকাডুবি ৫। ৪০১।৩০ ॥ [৪২।২; ৪৪]॥

**শাব্দিক**। শব্দকারক। অনু. philologist. বপ্‌, বাম্নফ্‌ প্রভৃতি য়ুরোপীয় শাব্দিক ও বাঙালি ব্যাকরণজ্ঞ পণ্ডিত …শব্দতত্ত্ব ১২।৫৬৯।১২ ॥ [১৭; ২০।৪৩]॥

**শারদলক্ষ্মী**। শরতের অধিদেবতা॥ এসো গো শারদলক্ষ্মী, তোমার / শুভ্র মেঘের রথে, গীতাঞ্জলি ১১।১২।১৭; নীলাকাশের কিরণ-কমলের উপরে শারদলক্ষ্মী আসন গ্রহণ করেন, কিন্তু আমার আনন্দ-দৃষ্টি না পড়লে পরে সে পদ্মই ফোটে না। ভা-পত্রা ৫১। ১৩ ॥ [৪৪]॥

**শালীন**। সলজ্জ॥ হে হরিণশালীননয়নে, ব্যঙ্গ-কৌ ৭।৩৬২।৬ ॥ [১০]॥

**শাসন / মাত্রবিরহিত**। শাসনলেশশূন্য॥ শাসনমাত্রবিরহিত আদর ও আলস্যে পালিত হইলে মনুষ্য যেমন পুত্তলির মতো হইয়া উঠে, র-র ১৩।৮৩৪।২৫-২৬ ॥ [৪৪]॥ ◦ **সন্ধি**। শাসনগ্রন্থি॥ যেখানে তাহার শাসনসন্ধি শিথিল হইবার লেশমাত্র আশঙ্কা করিবে … আত্মশক্তি ৩।৫৬৬।১ ॥ [৪২।১]॥

**শাসয়িতা**। শাসক॥ সেখানে শাসয়ি-তার দল ও শাসিতের দল…রাজা-প্রজা ১০।৪৭৭।২, ৭, ২১, ২৭; আজ পৃথিবীতে যে যুগান্তকারী দ্বন্দ্বের সূচনা হয়েছে সে ভিন্ন ভিন্ন মহাজাতির মধ্যে নয়, মানুষের এই দুই বিভাগের মধ্যে, শাসয়িতা এবং শাসিত, শোষয়িতা এবং শুষ্ক। রা-চিঠি ২০।৩৬৭।১৯; রাষ্ট্রতন্ত্রেই কী আর শিক্ষাতন্ত্রেই কী কঠোর শাসননীতি শাসয়িতারই

অযোগ্যতার প্রমাণ। আ-রূ-বি ২৭। ৩২১।২৩ ॥ [২০।১২ ; ২৯] ॥

**শাস্ত্র / গড়া**। শাস্ত্রের দোহাইপাড়া ॥ দলগড়া শাস্ত্রগড়া নির্বিকার ক্ষমতার বিরুদ্ধে···যোগাযোগ ৯।৩৬৬।৩০ ॥ তু. ঘরগড়া, দলগড়া, সমাজগড়া ॥ [৪৪] ॥ ◦ **চর্চাবান**। যে শাস্ত্রের চর্চা করে ॥ পুরুষ শাস্ত্রচর্চাবান এবং স্ত্রী শাস্ত্রচর্চা-হীন···সমাজ ১২।৪৩৭।৭ ॥ [২০।৩৭ ; ২৯] ॥ ◦ **দ্রোহিতা**। শাস্ত্র না মানা ॥ তাঁহাকে শাস্ত্রদ্রোহিতা ও নাস্তিক-তার অপরাধে অভিযুক্ত করা হইল। অনু. অ-২।৫৫৭।১০ ॥ [২০।৩৩; ৪৪] ॥ ◦ **দ্রোহী**। যে শাস্ত্র মানে না ॥ সে শাস্ত্রদ্রোহী বলিয়া গণ্য হইত। অনু. অ-২।৫৬১।৮ ॥ [৪৪] ॥ ◦ **মত**। অনু. dogma. এই ডগমা অর্থাৎ শাস্ত্রমতকে···কালান্তর ২৪।২৭৪।২, ৬ ॥ [৪২] ॥

**শাস্ত্রিক**। শাস্ত্রজ্ঞ। শাস্ত্রীয় ॥ শাস্ত্রিক প্রথায় মঙ্গলাচরণের অপেক্ষা না রেখে ···সা-পথে ২৩।৫২৪।৫ ; শাস্ত্রিক এবং আর-একটিকে লৌকিক বলা যেতে পারে। শাস্ত্রিক শিব যতী বৈরাগী। কালান্তর ২৪।৩১৭।১৯, ১৯, ২৩ ; শাস্ত্রিক বুদ্ধি···সা-স্বরূপ ২৭।২৫৮।২০ ; পাণ্ডার পা পূজো করে যে আত্মাব-মাননা হয় তার দ্বারা ভক্তির সার্থকতা ব্যাখ্যা করবার মতো শাস্ত্রিক সূক্ষ্ম তর্ক আমার বুদ্ধির অতীত। চিঠি ৯। ২৬৫।১৭ ; শাস্ত্রিক শিক্ষা, শিক্ষা ২১৪। ১৭ ॥ [১৭ ; ৪৪] ॥

**শাহরিক**। ১. শহরবাসী ॥ তিনি আমাকে শহরের মধ্যে মানুষ করিয়া এতবড়ো শাহরিক করিয়া তুলিলেন, সে কি এই ঘোর পাড়াগাঁয়ের মধ্যে আমার জীবাত্মাটাকে একেবারে মাঠে মারিবার জন্য ? নৌকাডুবি ৫।৩৪৫। ১৬ ; ঘোরতর শাহরিক লোককেও ···আ-রূ-বি ২৭।৩২৭।৬ ॥ ২. শহর-সম্বন্ধীয় ॥ শাহরিক ভাব বড়ো নাই। বিচিত্র-প্র ৫।৪৮৫।১৭ ॥ [২০।৪৩] ॥

**শিংতোলা**। তোলা শিং যার ॥ সেথায় বাস করে শিংতোলা / যত বুনো ছাগ দাড়িঝোলা। নদী ৪।৯।২১ ॥ [৪২।১] ॥

**শিক্ষ**। ধাতুরূপ—শেখ ॥ ওরে মূর্খ, ইহা দেখি শিক্ষ— / ফল দিয়ে রক্ষা পায় বৃক্ষ। ফাল্গুনী ১২।১১৯।১৬ ॥ [২৬।১] ॥

**শিক্ষা পরিব্রজন**। ভ্রমণকেন্দ্রিক শিক্ষা ॥ আশা ছিল যদি সম্বল জোটে তবে কোনো একসময়ে শিক্ষাপরিব্রজন চালাতে পারব। রা-চিঠি ২০।৩১৬। ২৫ ॥ অন্যত্র—এই পাঠ দিতে হয়েছে পদব্রজে। পল্লী-প্র ২৭।৫৯৯।২৩ ; পথ-চলা শিক্ষাব্যবস্থা—যাত্রী ১৯।৪৭৭। ২২ ; আমি কিন্তু পণ্ডিত নই। পথ চলতে চলতে আমার যা কিছু সংগ্রহ। চিঠি ৯।২২।৯-১০ ॥ [৪:।৬] ॥

**শিঙে**। শৃঙ্গ নির্মিত বা ধাতু নির্মিত শুষির বাদ্যযন্ত্র বিশেষ। ১. অনু. whistle. শিঙে বাজিয়ে রেলগাড়ি··· বিশ্ব-প ২৫।৩৭৯।১ ॥ ২. অনু. horn. মোটর গাড়িটার শিঙের···সে ২৬। ২১১।১৫ ॥ [১৫] ॥

**শিথিলগুণ্ঠন**। বিস্রস্ত অবগুণ্ঠন ॥ ঘট-কক্ষবধূ এবং শিথিলগুণ্ঠন ব্যস্তসমস্ত

গৃহিণীগণ … লোক-সা ৬।৫৯১।২০ ॥ [৪২।১] ॥

**শিথিলিত**। শিথিলীকৃত ॥ মুঠি শিথিলিত করি…সেঁজুতি ২২।৩৬।২ ; নব আষাঢ়ের কেতকীগন্ধ / শিথিলিত নিদ্রাতে। সানাই ২৪।৮৪।৯ ॥ [২০।১৮] ॥

**শিরঃ / কম্প**। অনু. nod. শিরঃকম্পে পরিচিত বন্ধুবান্ধবদের সঙ্গে শুভ-প্রভাত অভিবাদন … য়ু-ডায়ারি ১। ৬১৯।২৯ ॥ [৪২] ॥ ০ **কম্পন**। অনু. nod. অপরিচিতের প্রতি শিরঃকম্পন ও সকলকে অভ্যর্থনা করছেন। য়ু-পত্র ১।৫৪৫।২০ ; অমনি মিস ও মিস্টার শিরঃকম্পন করেন…৫৪৬।১৪ ॥ [৪২] ॥

**শিরশ্চুম্বন**। মস্তকচুম্বন ॥ আনন্দময়ী সতীশকে কোলের কাছে টানিয়া লইয়া তাহার শিরশ্চুম্বন করিলেন, গোরা ৬।৫২৪।১০ ॥ [৪২।১] ॥

**শিরাছেঁড়া**। অনু. nerveshattering. লেখো এমন ভাষায় যা হৃৎপিণ্ডের শিরাছেঁড়া ভাষা … বাঁশরি ২৪।১৭৪। ২৩ ॥ [৪২] ॥

**শিরশিরিয়ে**। না-ধা। শির্‌শির্ ক'রে ॥ শিশির-হাওয়া শিরশিরিয়ে / কখন রাতারাতি / হিমালয়ের থেকে আসে / তোমার ছুটির সাথি। পলাতকা ১৩। ৫৯।২৩ ; হাওয়া উঠছে শিশিরে শির্‌শিরিয়ে, পুনশ্চ ১৬।১২১।৩ ; বাঁধানো জলকুণ্ডে জল উঠছে শিরশিরিয়ে, শে-স ১৮।২২।২৪ ; পাতাগুলি শির-শিরিয়ে / ঝরিয়ে দিল তালে তালে। নটরাজ ১৮।২৩০।২৬ ॥ [৩৭] ॥

**শিলবৃষ্টি**। শিলাবর্ষণ ॥ যে-শিশুশিক্ষা-বিভাগে মাস্টারের গলাই শোনা যায়, শিশুরা থাকে নীরব, সেখানে আমি বুঝি মরুভূমির উপর শিলবৃষ্টি হচ্ছে। যাত্রী ১৯।৪১৪।১৫ ॥ [৪২।১] ॥

**শিলা / বিকার**। অনু. fossil, metamorphosed. Fossil শব্দকে সংক্ষেপে শিলাবিকার বলিলে কিরূপ হয় ? শব্দতত্ত্ব ১২।৫৮০।১ ; শিলাবিকার metamorphosed rock-এর উপযুক্ত ভাষান্তর হয়, ৫৮০।৭ ॥ [৪২] ॥ ০ **বিকৃত**। অনু. fossilized. Fossilized শব্দকে বাংলায় শিলাবিকৃত অথবা শিলীভূত বলা যাইতে পারে। শব্দতত্ত্ব ১২।৫৮০।২ ॥ [৪২] ॥

**শিলীভূত**। প্রস্তরীভূত। অনু. fossilized. উদ্ধৃতির জন্য পূর্বশব্দ দ্র.। শব্দতত্ত্ব ১২।৫৮০।২ ॥ [১৭ ; ২০।২৭] ॥

**শিল্প / কার**। শিল্পী ॥ বছরে বছরে শিল্পকারের / অঙ্গুলিমুদ্রার গুপ্তসংকেত / অঙ্কিত হয় অন্তর ফলকে। শে-স ১৮। ৯।১৯ ; সৃষ্টিপীড়া ধাক্কা লাগায় / শিল্পকারের তূলির পিছনে। জন্মদিনে ২৫।৯৬।১০ ॥ [৪৪] ॥ ০ **কুশলা**। (স্ত্রী)। শিল্পে পটু ॥ কোনো শিল্পকুশলা কৌতুকপ্রিয়া যুবতী … য়ু-ডায়ারি ১। ৬২১।৭ ॥ [৪৪] ॥

**শিল্পিত**। শিল্পমণ্ডিত ॥ অনেক সময়ে এই শিল্পকলা শিল্পিতকে ডিঙিয়ে আপনার স্বাতন্ত্র্যকেই মুখ্য করে তোলে। সা-স্বরূপ ২৭।২৫৩।২১ ; ২৭১। ১৫ ; কোনো একজন ছাত্রী একখানি কাপড়কে সুন্দর করে শিল্পিত করেছিল। পল্লী-প্র ২৭।৫৫০।৫ ;

ভালো কারিগরের হাতে শিল্পিত প্রদীপের মুখে শিখা জ্বলে উঠে উৎসবসভা আলোকিত করল। র-র ১৪।৯১৬।১১ ॥ অন্যত্র — শিল্প-ভূষিত ( র-র ১৪।৯১৮।৩৬ ) ॥ [২০।১৮] ॥

**শিশির/চ্ছুরিত**। শিশিরখচিত ॥ যেন শেফালির শিশিরচ্ছুরিত উৎসুক আলোক। পূরবী ১৪।৪৪।৮ ॥ [৪৪] ॥ ° **বাষ্পাম্বরা**। (স্ত্রী)। শিশিরবাষ্পের কাপড়পরা ॥ শরৎকালের এই শিশির-বাষ্পাম্বরা উষা···নৌকাডুবি ৫।২৫২। ১৮ ॥ [৪২।১] ॥ ° **শিহরা**। শিশিরে শিহরিত ॥ শিশিরশিহরা পল্লব ঝল-মল···পূরবী ১৪।১১৯।৯ ॥ [৪২।১] ॥

**শিশিরিত**। শিশিরযুক্ত ॥ সুখসিক্ত নেত্র মম / শিশিরিত পুষ্পসম, চিত্রা ৪।১০২। ১৫ ॥ তু. শিশিরভেজা ( গীতাঞ্জলি ১১।৩২।১৫ ) ॥ [২০।১৮] ॥

**শিশু/ক্রোড়া**। ছেলেকোলে ॥ শিশু-ক্রোড়া জননী···রাজর্ষি ২।৪৮৭।২৬ ॥ [৪২।১] ॥ • **পালনাবাস**। অনু. nursery. প্রত্যেক ঐকত্রিক ক্ষেত্রে একটি করে শিশুপালনাবাস···রা-চিঠি ২০।২৯২।১১ ॥ [৪২] ॥ ° **রক্ষণী**। অনু. creche. Creche বাংলায় তার নাম দেওয়া যেতে পারে শিশুরক্ষণী। রা-চিঠি ২০।৩২৬।৫ ॥ [৪২] ॥

**শিষ্টতাশীলতা**। সমার্থক যুগ্মশব্দ ॥ ইহার মধ্যে শান্তি নাই, গাম্ভীর্য নাই, শিষ্টতাশীলতার সংযম নাই, শ্রী নাই। ধর্ম ১৩।৪৩৮।৪৬ ॥ [৪২।৪] ॥

**শিহরণী**। (স্ত্রী)। কম্পন ॥ পাঠায় নূতন জাগরণী, / অতি মৃদু শিহরণী / বাতাসের গায়ে ; মহুয়া ১৫।৭৯।২ ॥ [২০। ৭৭] ॥

**শীত/রক্ত**। অনু. cold blooded. তখন শ্রান্ত পুরাতন ভারতবর্ষে বৈদিক ধর্ম বৌদ্ধদের দ্বারা পরাস্ত এবং বৌদ্ধ-ধর্ম বিচিত্র বিকৃত রূপান্তরে ক্রমশ পুরাণ উপপুরাণের শতধাবিভক্ত ক্ষুদ্র সংকীর্ণ বক্র প্রণালীর মধ্যে স্রোতো-হীন মন্দগতিতে প্রবাহিত হইয়া একটি সহস্রলাঙ্গুল শীতরক্ত সরীসৃপের ন্যায় ভারতবর্ষকে শতপাকে জড়িত করিতেছিল। আ-সাহিত্য ৯।৪৯৫। ১৬ ॥ [৪২] ॥ ° **-অন্ত**। শীতশেষ ॥ শীতান্তে ফাল্গুনের মাঝামাঝি ... পঞ্চ-ভূত ২।৫৮৬।১১ ॥ [২৩ ; ৪৪] ॥

**শীর্ণ/চরিত্র**। দুর্বলচরিত্র ॥ বাঙালি জাতির শীর্ণচরিত্রের অপবাদ ঘুচিয়া ... চারিত্র-পূ ৪।৪৮৮।২৫ ॥ [৪২।১] ॥ ° **শুভ্র**। ক্ষীণ ও শ্বেত ॥ আশ্বিনের বৃষ্টিহারা শীর্ণশুভ্র মেঘের ভেলায় ... পূরবী ১৪.২১।১৬ ॥ [৪২।২] ॥

**শুচিস্মিতা**। (স্ত্রী)। বিমলহাস্যযুক্তা ॥ শুচিস্মিতে, কোন্ সুকঠোর ব্রত লাগি / চিত্রাঙ্গদা ৩।১৭১।১১ ; শুচিস্মিতে, / সহস্র বৎসর ধরি এ দৈত্যপুরীতে / এরি লাগি করেছি সাধনা ? বিদায়-অভি ৪।১৩১।৯ ॥ [২১।২] ॥

**/ব্রতা**। (স্ত্রী)। মঙ্গলব্রতিনী ॥ বনলক্ষ্মী শুভব্রতা / মহুয়া ১৫।৪৬।২১ ॥ [৪৪] ॥ • **লক্ষ্মী**। শুভের অধি-দেবতা ॥ ব্যাধির শুশ্রূষা, / দুর্দিনের শুভলক্ষ্মী, তামসীর ভূষা / উষা মূর্তি-মতী। কাহিনী ৫।৮৩।৭৯ ॥ [৪৪] ॥

• **স্মিত**। বিমল হাস্যযুক্ত॥ এসো শুভস্মিত শুকতারায়, এসো শিশির অশ্রুধারায়, গীত ২।২৯৯।৩ ॥ তু শুচি-স্মিতা ॥ [৪২।১ ; ৪৪] ॥

**শুশ্রূষা/কারিণী**। (স্ত্রী)। অনু. nurse. যে বিভাগে রাজকুমারী মেরি শুশ্রূষা-কারিণীর কার্যে নিযুক্ত আছেন, অনু. অ-২।৫১৮।২, ১৪, ২৩ ॥ [৪২ ; ৪৪] ॥ • **গার**। অনু. nursing home. অন্য নার্সিং হোমের দোষ হচ্ছে সেটা যে রোগীর আশ্রয় একথা তার সর্বাঙ্গে ছাপমারা, প্রকৃতির শুশ্রূষা-গারে আয়ডো ফর্মের গন্ধ নেই—জলে স্থলে আকাশে সবাই বলছে এটা নিরোগীনিকেতন। প-প-প্রান্তে ৪৮। ১৮ ; ডাক্তার বল্‌চেন আগামী সমস্ত অক্টোবর মাসটা ভিয়েনায় কোনো শুশ্রূষাগারে থেকে দেহযন্ত্রটাকে সম্পূর্ণ রকম মেরামত করলে আরো কিছুদিন এটাকে নিয়ে কাজ চালাতে পারব—চিঠি ৫।২৮৫।১১ ॥ [৪২] ॥ • **ব্রতী**। সেবাব্রতী ॥ শচীনের সঙ্গে আমরা দুই-একজন ছিলাম শুশ্রূষাব্রতী ... চতুরঙ্গ ৭।৪৪৭।২৫ ॥ [৪৪] ॥

**শূন্য/আঁখি**। উদাসদৃষ্টি ॥ আনমনে শূন্যআঁখি/চাহিয়া রহিত মুখপানে .. ছ-গান ১।১৩৪।১৪ ॥ [৪৩] ॥ • **প্রাণ**। প্রাণহীন ॥ শূন্যপ্রাণ প্রতিধ্বনি ... ছ-গান ১।১৫৫২৭ ॥ [৪৩] ॥ • **মনা**। উদাস-হৃদয় ॥ শূন্যমনা কাঙালিনী মেয়ে ... কড়ি-কো ২।৪০।২ ; ৪১।৫ ॥ [৪৩] • **ময়**। খালি ॥ সুরমা চারি-দিক শূন্যময় দেখিতে লাগিল ... বউ-হাট ১।৪২২।২৫ ; ৪৩৯।১ ; ৪৮৩।১৮ ; ৪৮৮।২২ ॥ [২০।৩৯ ; ৪৩] ॥ • **-আত্মক**। অনু. negative. মৃত্যুকে তখন সত্য বলে জেনে গ্রহণ করি ; তার একটা পূর্ণাত্মক রূপ দেখতে পাই বলে তার শূন্যাত্মকতার ভয় চলে যায়। যাত্রী ১৯।৪২৮।১৭ ॥ [২৯ ; ৪২ ; ৪৩ ; ৪৪] ॥

**শৃঙ্গ**। শৃঙ্গ বা ধাতুনির্মিত সুষির বাদ্য যন্ত্র। অনু. whistle. কেননা শৃঙ্গ-ধ্বনি বাতাসে যে ঢেউতোলা আওয়াজ আমাদের কানে বাজায়, গাড়ির কাছে এলে সেই ঢেউগুলো পুঞ্জীভূত হয়ে কানে চড়া সুরের অনুভূতি জাগায়। বিশ্ব-প ২৫।৩৭৯।২ ॥ ২. অনু. horn. একটিতে নবাঙ্কুরের মাধুর্য, পল্লবের মর্মর, আর-একটিতে শান বাঁধানো রাস্তার উপর দিয়ে দৈত্যরথের বীভৎস শৃঙ্গধ্বনি। গ্রন্থ ১৫।৫৪৮।১৩ ॥ তু. শিঙা ॥ [১৫] ॥

**শেষ-মোকাম**। অনু. terminus. শেষ মোকামে তো পৌছল গাড়ি, বাঁশরি ৪।১৭৪।১৩ ॥ [৪২ ; ৪২।৩] ॥

**শৈল্পিক**। শিল্পজাত ॥ শৈল্পিক উৎকর্ষ ...বাংলা-প ৬।৩৮৮।১৮ ॥ [২০।৪৩] ॥

**শোক/ঘটনা**। শোকাত্মক ঘটনা ॥ প্রাকৃত রোদন এমন প্রত্যক্ষ যে তাহার বেদনা আকারে ইঙ্গিতে কণ্ঠ-স্বরে চারিদিকের দৃশ্যে এবং শোক-ঘটনার নিশ্চয় প্রমাণে আমাদের প্রতীতি ও সমবেদনা উদ্রেক করিয়া দিতে বিলম্ব করে না। সাহিত্য ৮। ৩৫০।৯ ॥ [৪৪] ॥ • **বস্ত্র**। mourning dress. শোকবস্ত্রও সুশ্রী দেখতে

...যু-পত্র ১।৪৬১।২৫ ॥ [৪২] ॥ ০ -অন্ত। অনু. tragedy. জগতের শোকান্ত বা মিলনান্ত নাটক আমাতে আসিয়াই তাহার সমস্ত উপাদান কেন্দ্রীভূত করিয়াছে। বিবিধ-প্র অ-১।৩৫৯।৯ ॥ [২৯ ; ৪২ ; ৪৪] ॥

**শোণিমা**। রক্তিমা ॥ ত্রিলোকের হৃদি-রক্তে আঁকা তব চরণ শোণিমা ... চিত্রা ৪।৮৪।২ ॥ [২১।২] ॥

**শোষয়িতা**। শোষক ॥ শাসয়িতা এবং শাসিত, শোষয়িতা এবং শুষ্ক। রা-চিঠি ২০।৩৬৭।১৯ ॥ [২০।১২] ॥

**শ্মশান/চর**। শ্মশানে বেড়ায় যে ॥ ভূত-প্রেত প্রভৃতি শ্মশানচর পরিচয় ১৮। ৪৪৫।২১ ॥ [৪৪] ॥ ০ **চারী**। শিব ॥ ওই শ্মশানচারী পাগলের তরফ হইতে ...বিচিত্র-প্র ৫।৪৪৮।২৪ ; উমাপতি দরিদ্র হইলেও হেয় নহেন, এবং শ্মশানচারীর স্ত্রী পতিগৌরবে ইন্দ্রের ইন্দ্রাণী অপেক্ষা শ্রেষ্ঠ। লোক-সা ৬। ৬৪৪।১৪ ; বিষ্ণু, যিনি বেদে ব্রাহ্মণদের দেবতা ছিলেন, তিনিও একসময়ে হীনবল হইয়া এই শ্মশানচারী কপাল-মালী দিগম্বরের পশ্চাতে আশ্রয় লইতে বাধ্য হইয়াছিলেন। সাহিত্য ৮।৪৩৪।২৩ ; আমার ভিতরকার শ্মশানচারী সন্ন্যাসীটা অট্টহাস্যে আপনাকে আপনি পরিহাস করিতে বসিয়াছে। গল্প ২৩।২২১।৮ ॥ [৪৪] ॥ (স্ত্রী)। ● **চারিণী**। কালী ॥ তবে কোন্ / দোষ দেখে আমারে করিল মহামায়া / নিঃসন্তানশ্মশানচারিণী ? বিসর্জন ২।২৯০।৯ ॥ [৪৪] ॥

**শ্যাম/ল চিক্কণ**। সবুজ ও মসৃণ ॥ অপ-রাহ্ণের রৌদ্রে বেনারসির শাড়ির আঁচলা জড়িয়ে দিয়েছে বনশ্রীর শ্যামল-চিক্কণ দেহ ঘিরে। প-প-প্রান্তে ১২৫। ৫ ॥ তু. লঘুচিক্কণ, শ্যামলচিক্কণ। [৪২।২] ॥ ০ **লিম**। সবুজাভ ॥ সুধা-শ্যামলিম তীরে বীথিকা ১৯।১০৭। ৪ ॥ [৮ ; ২০।২১] ॥

**শ্রদ্ধাপ্রদীপ্ত**। শ্রদ্ধায় উজ্জ্বল ॥ শ্রদ্ধা-প্রদীপ্ত জীবনের সেই পরিণতির ছবিটি প-প-প্রান্তে ২৩।৩-৪ ॥ [৪২।১] ॥

**শ্রমপরতা**। শ্রমপরায়ণতা ॥ যে শিক্ষার সাহায্যে একান্ত দৈহিক শ্রমপরতার অসম্মান থেকে আত্মরক্ষা করতে পারে তার আয়োজন করতে পারলুম না। এই দুঃখ অনেকদিন থেকে আমাকে বাজছে। প-প-প্রান্তে ৯০। ৮ ॥ [২০।৩৩ ; ৪৪] ॥

**শ্রমী**। শ্রমশীল ॥ স্বয়ং য়ুরোপেই ধনী আপন ধনবৃদ্ধির পথ অব্যাহত রাখি-বার জন্য শ্রমীকে কিরূপ নাগপাশে বেষ্টন করিয়া ফেলিতেছে···সমূহ ১০। ৫১২।২৩ ; ৫১৪।২৮ ॥ [১০ ; ২০।১৯] ॥

**শ্রুতি/পরুষ**। শ্রুতিকটু ॥ শ্রুতিপরুষ অথচ বাৎসল্যগর্ভ উপদেশ শুনিয়া··· সমালোচনা অ-২।১৭৫।১১ ॥ [২৪] ॥ ০ **মধু**। শুনতে মিষ্টি ॥ কত শ্রুতিমধু নাম / কত দেশ কত গ্রাম / সো-তরী ৩।২৮।৯ ॥ [২৫] ॥ ● **যন্ত্র**। শ্রুতিসুখ-দায়ক যন্ত্র ॥ কর্মী ও চাষীদের ঘরে রেডিয়ো শ্রুতিযন্ত্র . রা-চিঠি ২০।৩২১। ৩ ॥ [৪২।১] ॥ ০ **লজ্জাজনক**। কানের পক্ষে লজ্জার কারণ ॥ "প্রেম" শব্দটাও

ক্রমে শ্রুতিলজ্জাজনক হয়ে উঠবে। চিঠি ৫।১০৭।১৮ ॥ [৪৪] ॥

**শ্রেণীগত**। অনু. type. তারা এক একটা টাইপ, তারা শ্রেণীগত···সা-পথে ২৩।৪৫৯।২৩ ॥ [৪২ ; ৪৪] ॥

**শ্লাঘী**। প্রশংসাকারী, গর্বী ॥ **আত্ম-শ্লাঘী**। নিজেরে জানান দেয় তীব্রকণ্ঠে আত্মশ্লাঘী সতী / রণচণ্ডা চণ্ডী মূর্তি-মতী ॥ সানাই ২৪।১২৩।৩ ॥ [২০।৯ ; ৪৩] ॥

**শ্বশুরবাড়ি প্রয়াণ**। শ্বশুরালয়ে গমন ॥ পুঁটুর শ্বশুরবাড়িপ্রয়াণের অনেক ছবি ...লোক-সা ৬।৬০১।২৫ ॥ [৪২।১] ॥

**শ্বসি/ছে**। না-ধা। শ্বাস ত্যাগ করছে ॥ মত্তশ্রমে শ্বসিছে হুতাশ। কল্পনা ৭। ১৯৭।৬ ; শুনিতে কি পাস / এই যে শ্বসিছে রুদ্র শূন্যে শূন্যে সন্তপ্ত নিশ্বাস / নটরাজ ১৮।২০৭।১২ ॥ ০ **য়া**। না-ধা। শ্বসিত হয়ে ॥ নিশীথের মাঝে মাঝে হু হু করি / উঠিছে শ্বসিয়া...ছ-গান ১।১৫২।২৪ ॥ [৩৭] ॥

**শ্বাশুরিক**। শ্বশুরসম্বন্ধীয় ॥ শ্বাশুরিক দুর্গে...গোরা ৬।৫১৫।৮ ; কিন্তু স্বভা-বের ব্যবহারে সে স্ত্রীর ঝোঁক হওয়া চাই পৈতৃকের চেয়ে শ্বাশুরিকের দিকে, র-র ১৪।৯৪৮।১৭ ॥ [২০।৪৩] ॥

**শ্বেত/চর্মী**। সংস্কৃতীকৃত—সাদা চামড়া ॥ শ্বেতচর্মী নরনারীরা সেই পাশব দৃশ্য উপভোগ করবার জন্যে ভিড় করে আসে। কালান্তর ২৪।২৫০।২৬ ॥ [২৩] ॥ ০ **ভুজা**। সরস্বতী ॥ শ্বেত-ভুজার বিলিতী কুঠরিতে ঢোকবার বেলা···চিঠি ৫।৮৩।১-২ ॥ [২৪] ॥

০ **-অম্বরী**। (স্ত্রী)। শুভ্রবসনা ॥ গৌরী নিরাভরণা শ্বেতাম্বরী ক্ষীণতনু-যষ্টি উজ্জ্বলমূর্তি রমা বাইয়ের···সমাজ ১২।৪৫০।২ ॥ [২০।৭৬] ॥ ০ **-আস্য**। সংস্কৃতীকৃত — সাদামুখো ॥ শ্বেতাস্য বিদেশীকে···সমাজ ১২।৪৮৫।৭ ॥ [১০ ; ২৩] ॥

## ষ

**ষত্বণত্বজ্ঞান**। বিধিবিধানবোধ ॥ আজ আর তাহার ষত্বণত্বজ্ঞান রহিল না— নৌকাডুবি ৫।১৯১।৫ ; ছুটুক বাণী যোজন যোজন / উড়িয়ে দিয়ে সত্ব নত্ব [ ষত্ব ণত্ব ]। ক্ষণিকা ৭।২১৭। ২০ ॥ অন্যত্র—আজ উল্লাসের বেগে সংগীতবিদ্যা সম্বন্ধে সর্বপ্রকার ন্যায়-অন্যায়-বোধ একেবারে বিসর্জন দিল। নৌকাডুবি ৫।১৯১।৮ ॥ [৩৮] ॥

**ষাণ্মাত্রিক**। ছ-মাত্রাবিশিষ্ট ॥ ষাণ্মাত্রিক ছন্দের . র-র ১৪।২০৬।৬, ১৯ ॥ [২০। ৪৩] ॥

**সংকট / শরণ্য**। সংকটকালের আশ্রয় ॥ সংকটশরণ্য তুমি দৈন্য দুঃখহারী— শারদোৎসব ৭।৪০৩।২৫ ॥ [৪২।১] ॥ ০ **-আতুর**। সংকটাপন্ন ॥ আসন্ন সংকটাতুর ভারতের 'পরে। মালিনী ৪।১৫৬।৯ ॥ [৪৪] ॥

**সংকল্প / বাঁধ্**। সং-ধা। পণ কর্ ॥ আজি বাঁধিতেছি বসি সংকল্প নূতন /

অন্তরে আমার। চিত্রা ৫।৩৯।১৭ ॥ [৩৬।১] ॥ ○ **কল্পনা**। পণের কল্পনা ॥ একদিন যে ব্যক্তি নিজের ধনপ্রাণ সমস্তই হঠাৎ দিয়া ফেলিবার জন্য প্রস্তুত হয় সে যখন দান করিবার কোনো লক্ষ্য নির্ণয় করিতে পারে না, কেবল সংকল্প-কল্পনা বিলাসভোগেই আপনাকে পরিতৃপ্ত করে, সে একদিন এমন কঠিনহৃদয় হইয়া উঠে যে, উপবাসী স্বদেশকে যদি সুদূরপথে দেখে, তবে টাকা ভাঙাইয়া সিকিটি বাহির করিবার ভয়ে দ্বার রুদ্ধ করিয়া দেয়। আত্মশক্তি ৩।৫৯০।৩০ ॥ [৪২।১]॥ ○ **ন**। পরিকল্পনা ॥ এই আশ্রম বিদ্যালয়ের সুদূর আরম্ভকালের প্রথম সংকল্পন, আ-রূ-বি ২৭।৩৪০।৮ ॥ [২০।২ ; ২২] ॥ ○ **না**। পরিকল্পনা ॥ সেই সময়ে আমার মনের মধ্যে নিয়ত ছিল শান্তিনিকেতন আশ্রমের সংকল্পনা। আ-রূ-বি ২৭।৩৩৭।১৪ ॥ [২০।২ ; ২০।৭৫ ; ২২] ॥

**সংকল্পিত**। পরিকল্পিত ॥ এ দিকে শিব তাঁহার সংকল্পিত দাম্পত্য-প্রহসনের নেপথ্য-বিধান শুরু করিলেন—লোক-সা ৬।৬৫৭।২৯ ; গোড়ায় জানা উচিত এই সংকল্পিত বিদ্যালয়ের কারণবীজটি কী, শিক্ষা ১২।২৯৫।১৮ ; আমাদের সংকল্পিত বিদ্যালয় প্রতিষ্ঠিত হইবে অথবা তাহা ভাঙিয়া চুরিয়া যাইবে তাহা জানি না। ৫২৮।১২ ॥ তু. প্রস্তাবিত বিদ্যালয় ( শিক্ষা ২৯৬।৪ ; ৫২৭।৫, ১১ ) ॥ [২০।১৮ ; ২২] ॥

**সংকুচিত / পদ**। কুণ্ঠিত চরণ ॥ আশা সংকুচিতপদে আসিয়া ছাদের প্রবেশ-দ্বারের কাছে দাঁড়াইয়া কহিল, চোবালি ৩।৩৪৪।৯ ॥ [৪৪] ॥ ○ **-শঙ্কিত**। দ্বিধা ও শঙ্কা-যুক্ত ॥ কেবলই সংকুচিত-শঙ্কিত হইয়া পৃথিবীর রাজপথে ভিক্ষাসম্বল দীনহীনের মতো ফিরিয়া বেড়াইব। ধর্ম ১৩।৪৪০।১৬॥ [৪২।২] ॥

**সংকেত**। ইশারা। অনু. warning. শিয়রেতে ঘড়ি / কর্কশ সংকেত দিল নির্মম ধ্বনিতে। সেঁজুতি ২২।৪৯।২০ ॥ [১৫] ॥

**সংকোচ / কাট্**। সং-ধা। দ্বিধা দূর হ ॥ এমনি করিয়া প্রথম আলাপের সংকোচ কাটিয়া গেল। গোরা ৬। ৪৩২।৩ ॥ [৩৬।১] ॥ ○ **ভাঙ্**। সং-ধা। দ্বিধা দূর কর্ ॥ পরিচয়ের আরম্ভেই রমেশ সংকোচ ভাঙিয়া দিয়াছিল। নৌকাডুবি ৫।২৮২।১৬ ; এমনি করিয়া সতীশ মাঝখানে থাকাতে অল্প অল্প করিয়া বিনয়ের সংকোচ ভাঙিয়া গেল, গোরা ৬।১৫০।১৫ ॥ [৩৬।১] ॥ ○ **পীড়িতা**। (স্ত্রী)। দ্বিধাতুরা ॥ আনন্দময়ী সংকোচপীড়িতা সুচরিতাকে তাহার কথা শেষ করিতে না দিয়া কহিলেন, গোরা ৬।৪১২।৩ ॥ [৪৪] ॥

**সংক্ষুব্ধ**। আলোড়িত ॥ নিমন্ত্রিত পরিজনবর্গের পরিবেশন ও পরিচর্যায় সমস্ত প্রকোষ্ঠ ও প্রাঙ্গণ সংক্ষুব্ধ হইয়া উঠিয়াছিল। গল্প ১৯।২৪৬।৩০ ॥ [২২] ॥

**সংক্ষোভ**। সঞ্চলন ॥ তাহা নানামুখী প্রবৃত্তির সংক্ষোভের দ্বারা দুর্লভ। ধর্ম ১৩।৩৫০।১৮ ॥ [২২] ॥

**সংগত**। মিলিত ॥ শিবের ন্যায় তপস্বী, গৌরীর ন্যায় কিশোরীর সঙ্গে বাহ্য সৌন্দর্যের নিয়মে ঠিক যেন সংগত হইতে পারেন না। প্রাচীন-সা ৫। ৫১৬।১৮; সাধারণ লোকের মনে শক্তিপূজার সঙ্গে একটি উলঙ্গ নিদারুণতার ভাব, নিজের উদ্দেশ্য-সাধনের জন্য বলপূর্বক দুর্বলকে বলি দেবার ভাব সংগত হয়ে আছে—কালান্তর ২৪।৩১৯।২৬ ॥ **সেবাসংগতা**। (স্ত্রী)। সেবাসূত্রে মিলিতা ॥ সেবাসংগতা অঙ্গনাগণ দিগ্‌বধূর ন্যায় ...প্রাচীন-সা ৫।৫৪৮।১ ॥ [১৩] ॥

**সংগতি**। মিলন। অনু. harmony. তোমরা কথার সংগতির দ্বারা যাহা চাও আমি কথার পৃথক্‌করণের দ্বারা তাহা লাভ করিতে প্রয়াসী। অথচ সংগতিও (harmony) ইচ্ছা করি কিন্তু তাহা স্বভাবসিদ্ধ যথাযোগ্য সংগতি; জোড়া-গাঁথার নৈপুণ্যমাত্রের দ্বারা যে-সংগতি রচিত তাহা চাই না। আ-সাহিত্য ৯।৫২১।১৪, ১৫, ১৬, ১৭ ॥ [১৫] ॥

**সংগ্রহবায়ু**। সংগ্রহের বাতিক ॥ এইরূপ সংগ্রহবায়ু দ্বারা খেপিয়া উঠিয়া কেহ বা চিনের বাসন, কেহ বা পুরাতন জুতা সংগ্রহ করিয়া মরিতেছে। সাহিত্য ৮।৩৫৬।২ ॥ [৪৪] ॥

**সংগ্রহী**। সংগ্রহকারী ॥ **বহুসংগ্রহী**। ত্রেতাযুগের বহুসংগ্রহী বহুগ্রাসী রাবণ বিদ্যুৎ-বজ্রধারী দেবতাদের আপন প্রাসাদদ্বারে শৃঙ্খলিত ক'রে তাদের দ্বারা কাজ আদায় করত। গ্রন্থ-প ১৫।৫৪৬।৫ ॥ [২০।১৯] ॥

**সংঘ**। সমূহ ॥ যাদের মধ্যে নুট্রন-প্রোটন-সংঘের অতিরিক্ত ঠেসাঠেসি ভিড়, বিশ্ব-প ২৫।৩৬৭।১০। **প্রজাপতি** ০। অরণ্যের শাখায় শাখায় / প্রজাপতি-সংঘ আনে পাখায় পাখায় / চিত্রলিপি, কুসুমেরি বিচিত্র অক্ষরে; মহুয়া ১৫। ৪৬।২ ॥ **মনুষ্য** ০। জাতিক সত্তার অন্তর্গত প্রত্যেকের মধ্যে নিয়ত এই ক্রিয়া চলছে ব'লে একটা বৃহৎ সীমানার মধ্যে একটা বিশেষ ছাঁদের মনুষ্যসংঘ তৈরি হয়ে উঠছে। বাংলা-প ২৬।৩৭৪।১৭ ॥ **মানব** ০। মনুষ্যত্বের মধ্যে ঈশ্বরের মহিমা যে শত শত অভ্রভেদী শিখরমালায় জাগ্রত-বিরাজিত সেখানে সেই উত্তুঙ্গ শৈলাশ্রমে আমরা মানবমাহাত্ম্যের ঈশ্বরকে মানবসংঘের মধ্যে বসিয়া পূজা করিতে আসিয়াছি। ধর্ম ১৩।৩৯৭।২৮ ॥ **লোক** ০। সে অবস্থায় সে লোক-সংঘের অনুপযুক্ত হয়ে পড়ে। ছিন্নপত্র ২১।৩ ॥ **সুর** ০। মানুষের বোধ যখন বাহন করে সুরকে / তখন বিদ্যুচ্চঞ্চল পরমাণুপুঞ্জের মতোই / সুরসংঘকে বাঁধে সীমায়। শে-স ১৮।৩৫।১১ ॥ তু. সঙ্ঘ। [১৩] ॥

**সংঘট্টন**। আলোড়ন ॥ যেটা আমাদের রাষ্ট্রপ্রচেষ্টার নানা সংঘট্টনে তৈরি, গ্রন্থ-প ১৩।৫৪৪।৬ ॥ [১০] ॥

**সংবাদ/পত্রবাহন**। যার বাহন সংবাদপত্র ॥ সেখান হইতে সংবাদপত্রবাহন খ্যাতি সমুদ্রপারে জয়ঘোষণা করিতে

যায় না, আত্মশক্তি ৩।৫৯২।২১ ॥ [৪৪]॥
• **পাত্রিক**। অনু. journalist. এমন সময় যতসব রাজদূত, রাষ্ট্রনায়ক, বণিকসম্রাট, লেখনী-বজ্রপাণি সংবাদ-পাত্রিকের ঘেঁষাঘেষি ভিড়ের মধ্যে একটা কোন্ ছোটো রন্ধ্র দিয়ে রাজার চোখে পড়ল এক অকুলীন আমেরিকানী। তিনসঙ্গী ২৫।৩১৫।২২ ॥ [২০। ৪৩ ; ৪২] ॥

**সংবাদী**। সম্ভাষী ॥ অনু. informed. দাঙ্গায় হাঙ্গামে মিছে ক'রে লোক গোনা, / সংবাদী সমাজের কখনো এ যোগ্য না। ছড়া ২৬।১১।৮ ॥ [১৭ ; ২০।১৯] ॥

**সংবাধ**। সংকট। প্রবলবাধা ॥ ভালোবাসারও সেই দশা, একদিকে আছে তার আন্তরিক সংরাগ, আর একদিকে তার বাহিরের সংবাধ। গ্রন্থ ১৩।৫৪৪।১ ॥ [২১।২] ॥

**সংবেগ**। ১. প্রচণ্ড বেগ ॥ কুমোরের ঘুর-খাওয়া চাকার সংবেগে / যেমন বিচিত্ররূপে উঠে জেগে জেগে। আ-প্রদীপ ২৩।১১৪।১৩ ॥ ২. আবেগ ॥ কবির মনের মেঘলা দিনের সংবেগ চড়ে বসল ছন্দ-পক্ষিরাজের পিঠে, চলল চিরকালের মনোহরণ করতে। ছন্দ ২১।৩৬৫।২০ ; তাই অনেক সময়ে অকস্মাৎ নারীর জীবনে যে সংবেগের উচ্ছ্বাস দেখতে পাওয়া যায় তা তর্কের অতীত — তা প্রয়োজন-অনুসারে বিধিপূর্বক খনন করা জলাশয়ের মতো নয়, তা উৎসের মতো যার কারণ আপন অহৈতুক রহস্যে নিহিত। কালান্তর ২৪।৩৭৭। ২৫ ॥ [২২] ॥

**সংবেদন**। অনুভূতি ॥ তার সংবেদন ভিন্ন লোকের কাছে ভিন্ন রকমের হওয়ারই কথা, গ্রন্থ-প ১৩।৫৪৪।৮ ॥ [২২] ॥ (স্ত্রী)। **সংবেদনা**। দরদ ॥ গুরুচণ্ডালির শাসনকর্তা যদি 'দরদের' বদলে 'সংবেদনা' শব্দ চালনার হুকুম করেন তবে সে হুকুম অমান্য করলে অপরাধ হবে না। বাংলা-প ২৬।৩৯৬। ১১ ॥ [২০।৭৫ ; ২২] ॥

**সংবেষ্টন**। পরিবেষ্টন ॥ যাহারা অপর্যাপ্ত ধনসম্পদ ও বাধাহীন ভোগসুখের মধ্যে মানুষ হইয়া উঠে, দুঃখসংঘাতের অভাবে, বিলাসলালিত্যের সংবেষ্টনে বাল্যকাল হইতে যাহাদের শক্তির চর্চা অসম্পূর্ণ, সংকটের সময় তাহাদের মতো অসহায় কে আছে! চারিত্র-পূ ৪।৫৩১।২১ ॥ [২২] ॥

**সংমিশ্রিত**। সম্যগ্ মিশ্রিত ॥ পরজাতি-শাসনতন্ত্রের বিবিধ কুটিলতার সহিত সংমিশ্রিত হইয়া ভারতবর্ষীয় ইংরাজের একটা বিশেষ স্বতন্ত্র কর্তব্যনীতি গঠিত হইতে থাকে, পরিশিষ্ট ১০। ৫৪৩।৩০ ॥ [২২] ॥

**সংযত / সম্পূর্ণ**। সংযত অথচ সম্পূর্ণ ॥ শকুন্তলার মতো এমন প্রশান্ত-গভীর, এমন সংযত-সম্পূর্ণ নাটক শেক্স্পীয়রের নাট্যাবলীর মধ্যে একখানিও নাই। প্রাচীন-সা ৫।৫৩৪।২৯ ॥ [৪২।২] ॥

**সংযমন**। ১. সংহরণ ॥ তখন ভগবান মরীচিমালী তাঁহার সহস্র রশ্মি সংযমন

পুরঃসর অস্তাচলচূড়াবলম্বী জলধর-পটলশয়নে বিশ্রান্ত মস্তক বিন্যাসপূর্বক অরুণবর্ণ নিদ্রাতুর লোচন মুদ্রিত করিলেন; যু-পত্র ১।৫৬৮।১৮ ॥ ২. নিয়ন্ত্রণ ॥ সমস্ত শ্রুতি স্মৃতি পুরাণ কাব্যকলা ধর্মতত্ত্ব রাজনীতি সমাজ-তন্ত্রের মর্মস্থলে তাঁহাদের জীবৎশক্তি তাঁহাদের চিৎশক্তি জাগ্রত থাকিয়া কীভাবে সমস্তকে সর্বদা সৃজন এবং সংযমন করিত—সাহিত্য ৮।৪১৫।১৭ ॥ [২০।২; ২২] ॥

**সংযমিত**। নিয়ন্ত্রিত ॥ সমাজবন্ধন যেমন মনুষ্যত্ববিকাশের পক্ষে অত্যাবশ্যক, তেমনি ভাষাকে কলাবন্ধনের দ্বারা সুন্দররূপে সংযমিত না করিলে সে ভাষা হইতে কদাচ প্রকৃত সাহিত্যের উদ্ভব হইতে পারে না। চারিত্র-পূ ৪। ৪৭৮।৭ ॥ [২০।১৮] ॥

**সংরচন**। রচন ॥ আমি নাবব মহাকাব্য-/ সংরচনে / ছিল মনে—ক্ষণিকা ৭। ২৪১।২১ ॥ [২২] ॥

**সংরচিত**। সম্যগ্‌রূপে সৃষ্ট ॥ বিধাতার অভিপ্রায়কে অপূর্ববিচিত্ররূপে সংরচিত করিয়া তুলিতেছে। রাজাপ্রজা ১০। ৪৫২।৩০ ॥ [২২] ॥

**সংরাগ**। প্রবল অনুরাগ ॥ সমাজে যখন হঠাৎ কোনো একটা সংরাগ অতি-প্রবল হয়ে ওঠে, তখন মাতাল সমাজ পা ঠিক রাখতে পারে না, ছন্দ থেকে হয় ভ্রষ্ট। ছন্দ ২১।৩৫২।২৭; উদ্ধৃতির জন্য 'সংবাধ' দ্র.। গ্রন্থ-প ১৩।৫৪৩। ২৯ ॥ [২২] ॥

**সংরুদ্ধ**। পরিবৃত ॥ ইহা মানুষের চিন্তাকে সংকীর্ণ ও কর্মকে সংরুদ্ধ করিবেই। পরিচয় ১৮।৪৪৯।১৭ ॥ [২২] ॥

**সংলালন**। সম্যগ্‌ লালন ॥ ছেলেকে কোলে লইলাম সংলালন-কারক; শব্দতত্ত্ব ১২।৫৬৬।৮ ॥ [২২] ॥

**সংলিপ্ত**। সম্যগ্‌ লিপ্ত ॥ কার্যবীর নেপোলিয়নও কখনোই আপনার কার্যের মধ্যে সংলিপ্ত হইয়া থাকিতেন না; পঞ্চভূত ২।৫৫৯।৩০; শিক্ষা এবং অশিক্ষা পরস্পর সংলিপ্ত না হইয়া ঠিক পাশাপাশি বাস করিত। সাহিত্য ৮।৪২২।৮; যেদেশে বিজ্ঞান-শাস্ত্রের আলোচনা বহুকাল হইতে প্রচলিত আছে সেদেশে বিজ্ঞান অন্তরে বাহিরে আচারে ব্যবহারে ভাষায় ভাবে সর্বত্র সংলিপ্ত হইয়া গেছে। ৪২৬।২৪; শরীরের সহিত বস্ত্র তেমন করিয়া সংলিপ্ত হয় না মনের সহিত ভাষা যেমন করিয়া জড়িত হইয়া যায়। ৪২৯।৬ ॥ [২২] ॥

**সংশয় / পর**। সংশয়ী ॥ উত্তরদেশীয় যে স্বৈরশাসকগণ তাহাদের আকাঙ্ক্ষা সম্বন্ধে অনভিজ্ঞ ও সংশয়পর তাহাদের কর্তৃক উত্তরের রাজধানী হইতে শাসিত হওয়া, ইহারা ঘৃণার সহিত দেখে। অনু. অ-২।৫৪৬।৪ ॥ তু. সংশয়পরায়ণ ( পঞ্চভূত ২।৬৪৪।১ ) ॥ [৪৪] ॥ • **বজ্র**। সংশয় বজ্রের তুল্য ॥ যখন কোণে ব'সে ব'সে কতকগুলো কৃত্রিম কল্পনার দ্বারা আপনার দেব-তাকে আচ্ছন্ন ক'রে নিজের মনটাকেও একটা অস্বাভাবিক সুতীব্র অবস্থায়

নিয়ে যাওয়া গেছে, এমন সময় যদি হঠাৎ একটা সংশয়বজ্র প'ড়ে সেই সমস্ত সুদীর্ঘকালের কৃত্রিম প্রাচীর ভেঙে যায়, ছিন্নপত্র ১৮৮।১৮ ॥ [৪৪]॥ ◦ **বিরহিত**। সংশয়শূন্য ॥ শকুন্তলাকে সংশয়-বিরহিত স্বভাবের পথে ছাড়িয়া দিয়াছেন। প্রাচীন-সা ৫।৫২৩।৩ ॥ [৪৪]॥ ◦ **-আকীর্ণ**। দ্বিধাপূর্ণ ॥ জীবন আমার তুচ্ছ, এতদিন যাহা নিশ্চয় বলিয়া জানিয়াছি তাহা সংশয়াকীর্ণ এবং প্রত্যহ যাহা করিয়া আসিতেছি তাহা অর্থহীন—গোরা ৬।২৬০।২০ ॥ [৪৪] ॥

**সংশয়িত**। সংশয়যুক্ত ॥ ভাদ্রশেষের নিরেট গুমটের উপরে / থেকে থেকে ধাকা লাগল / সংশয়িত উত্তুরে হাও-য়ার। পত্রপুট ২০।১০।৫ ॥ অন্যত্র—সংশয়কুণ্ঠিতা বাণী (মহুয়া ১৫।৩২।১৫)॥ [২০।১৮] ॥

**সংশয়ী**। সন্দেহী ॥ সংশয়ী বলিবেন, শিক্ষার ভার যেন আমরা লইলাম, কিন্তু কর্ম দিবে কে? আত্মশক্তি ৩। ৫৭৩।২৫ ; তাহার দ্বিধাবিহীন দেশ-ভক্তির বাণী শুনিলে সংশয়ীকে হার মানিতে হইত। গোরা ৬।১৬৬।৮ ; তাহারা আমাদের সংশয়ী চক্ষেও অতি-সংক্ষেপ বর্ণনায় ত্বরিতচিত্র আনিয়া উপস্থিত করে। লোক-সা ৬।৫৮৯।১৮ ॥ **আত্ম** ◦। আত্মসংশয়ী সংস্কার বলিত ..বউ-হাট ১।৩৭৭।৭ ॥ **ধর্ম** ◦। বিশ্বাসহীন চরিত্রহীন ধর্ম-সংশয়ীগণ অবাধে…পরিশিষ্ট ১০।৬৪১। ২৪ ॥ [২০।১৯ ; ৪৩] ॥

**সংশ্রব**। অঙ্গীকার। সংস্পর্শ ॥ এই বিদেশী রাজাদের কীর্তিকাহিনীর সংশ্রবে মারাঠা ও শিখের যেটুকু আমাদের ছাত্ররা পড়িতে পায় তাহা অতি অকিঞ্চিৎকর। ইতিহাস ৫৮। ১৬ ; আমার মনে হয় যেন তোমার ও ঘরের সঙ্গে কলকাতার Municipality র কোন সংশ্রব নেই। চিঠি ৮।১৮।১৮ ; এ সম্বন্ধে আমাদের কোন প্রকার সংশ্রব না থাকলেই হল। ২২৪।৫ ; ছিন্নপত্রাবলী ১৬১।২১ ; ২৯৯।১৯ ; ৩১০।৩ ; ৩৬৬।৮ ॥ [১৭] ॥

**সংসাধন**। সম্পাদন ॥ দুই কাব্যেই মদন যে মিলন সংসাধন করিতে চেষ্টা করিয়াছে তাহাতে দৈবশাপ লাগি-য়াছে, সে মিলন অসম্পন্ন অসম্পূর্ণ হইয়া আপনার বিচিত্রকারুখচিত পরমসুন্দর বাসরশয্যার মধ্যে দৈবাহত হইয়া মরিয়াছে। প্রাচীন-সা ৫।৫১২। ১৮ ॥ [২২] ॥

**সংসার / কানা**। সংসারে অনভিজ্ঞ ॥ এ-সব কথা কর্তাকে জানিয়ে ফল নেই, পুরুষরা যে সংসারকানা। চার-অ-১৩।২৭০।২০ ॥ তু. রং(ঙ)-কানা, রূপকানা ॥ [৪৪] ॥ ◦ **তল**। সংসার ॥ যেন জীবনের মধ্যাহ্ন রৌদ্রদগ্ধ কঠিন সংসারতল হইতে মৃত্যু তাঁহাকে স্নেহ সুশীতল জননীক্রোড়ে তুলিয়া লইয়া-ছেন। আ-সাহিত্য ৯।৪০৯।১১ ॥ [৪৪] ॥

**সংস্কার কাটু**। সং-ধা। সংস্কার দূর হ ॥ আমাদের অন্তরপ্রকৃতির চারিদিক থেকে সমস্ত মিথ্যা সংস্কার কেটে

যাক। শান্তি-নি ১৩।৫১৪।২-৩ ॥ [৩৬।১] ॥

**সংস্কৃতায়িত**। অনু. sanskritized. বাংলা নিম্ন প্রাইমারি স্কুলে প্রচলিত পাঠ্যপুস্তকগুলির অধিকাংশ ন্যূনাধিক সংস্কৃতায়িত (sanskritized) ভাষায় লেখা হইয়া থাকে, গ্রন্থ প ৩।৬৪৫।১ ॥ [২০।৪ ; ২০।৬ ; ৪১।১] ॥

**সংস্কৃতি**। ১. সম্যগ্‌রূপে পূর্ণতাসাধন ॥ শিল্পই হচ্ছে আত্মসংস্কৃতি। ছন্দ ২১। ৩৫২।১৪ ; সম্যগ্‌রূপদানই সংস্কৃতি, তাকেই বলি শিল্প। ১৫, ১৮, ২২ ; ৩৫৩।২৫ ॥ ২. সংস্কার ॥ গাছপালা জীবজন্তু প্রভৃতি প্রাণবান জন্তু মাত্রেরই মধ্যে একই সময়ে বিকৃতি ও সংস্কৃতি চলতেই থাকে, এই বৈপরীত্যের ক্রিয়াকে অত্যন্ত ভয় করতে গেলে প্রাণের সঙ্গে ব্যবহার বন্ধ করতে হয়। আ-রূ-বি ২৭।৩৩৬।৯ ॥ ৩. অনু. culture. তার 'কৃষ্টি'র ক্ষেত্র আছে তার চাষেবাসে আপিসে কারখানায়, তার সংস্কৃতির ক্ষেত্র সাহিত্যে, এখানে তার আপনারই সংস্কৃতি, সে তাতে আপনাকেই সম্যক্‌রূপে করে তুলছে, সে আপনিই হয়ে উঠছে। সা-পথে ২৩।৪৪৪।১৬, ১৬ ; ছন্দ তার সংস্কৃতির ধাত্রী, ছন্দ তার স্মৃতির ভাণ্ডারী। বাংলা-প ২৬।৪০১। ৫ ; স্বজাতির চিরাগত সংস্কৃতিকে খর্ব হতে দেখেও শাসনতন্ত্রের বর্বরতাকে শিরোধার্য করে নিয়েছে। সা-স্বরূপ ২৭।২৬৩।২৪ ; ২৭৫।২৩ ; ম-গান্ধী ২৭। ২৯০।১৫, ২২, ২৩ ; আ-রূ-বি ২৭। ৩৩১।২০ ; ৪১৬।৯ ; ৪১৭।১৯, ২০, ২১, ২৩, ২৭ ; পল্লী-প্র ২৭।৫৫০।১৮, ২১ ; সংস্কৃতিসম্পদ ; ৫৬২।১৮, ২১ ; বাংলা শব্দতত্ত্ব ১৭৮।৮ ; শিক্ষা ও সংস্কৃতি. শিক্ষা ২২৪ পৃ.। প্রবন্ধের নাম ; ২২৪।১৭, ২২ ; ২২৬।১৯, ২০, ২২ ; ২২৭।২৮, ২৯ ; ২২৮।৭ ; ২৩৩। ৮ ; ২৩৫।১২ ; ২৪১।১০ ; ২৫২।১৫, ১৬ ; ২৫৩।১৩, ২৪ ; ২৫৫।১৪ ; ২৫৮। ২৭ ; র-র ১৪।২৪৪।১৭ ; ৯১৩।২১ ; ৯১৮।২৪ ; ৯৪৭।২৭ ; যাকে সংস্কৃতি বলে থাকি অর্থাৎ কালচার ··· ৯৫৭।১, ২ ; ১০১৪।৯ ॥ [১১] ॥ ০ বান। যার সংস্কৃতি আছে ॥ সংস্কৃতিবান মানুষ···শিক্ষা ২২৬।২৭ ; আর্টিস্টের সংস্কৃতিবান মনের···র-র ১৪।৯৬১।৩৪ ॥ তু. সংস্কৃতিমান্ ॥ [২০।৩৭] ॥ ০ **মান্**। যার সংস্কৃতি আছে ॥ সংস্কৃতিমানদের বোধশক্তির রূঢ়তা যায় ক্ষয় হয়ে, তাঁদের অনুভূতির মধ্যে সূক্ষ্ম সুকুমার ভাবের প্রবেশ ঘটে সহজে। বাংলা-প ২৬। ৩৮১।৪ ; বাংলা শব্দতত্ত্ব ১৭৮।৯ ; ১৮১।৫ ॥ তু. সংস্কৃতিবান ॥ [২০।৩৮] ॥

**সংস্থান**। সন্নিবেশ ॥ অনু. composition. চিত্রবস্তুর সংস্থান, রা-চিঠি ২০। ৩০৬।২৫ ॥ [১৫] ॥ ০ **সমাবেশ**। সমার্থক যুগ্ম শব্দ ॥ একটি সুগভীর সামঞ্জস্যের আনন্দ, সংস্থান-সমাবেশের আনন্দ, বিচিত্র-প্র ৫।৪৫৪।২৮ ॥ [৪২।৪] ॥

**সংহতি**। ১. সমূহ ॥ তরু ০। ফসলে সবুজ মাঠ, মাঝে মাঝে তরুসংহতি,

পারম্ভে ২২।৪৮৮।২৪ ॥ ২. সঞ্চয় ॥ ধন ০। বণিকের ধনসংহতি গৃহস্থের ধনভাণ্ডারগুলিকে অভিভূত করিয়া ফেলে—ভারত ৪।৩৮২।৪ ॥ তু. সংঘ, সঙ্ঘ ॥ [১৩ ; ৪৪] ॥

**সংহরিতে**। না-ধা। সংবরণ করতে ॥ শিখায়েছ বীরে / ধর্মযুদ্ধে পদে পদে ক্ষমিতে অরিরে, / ভুলি জয়পরাজয় শর সংহরিতে। নৈবেদ্য ৮।৭০।২৩॥ [৩৭]॥

**সইবাহিক**। স্বাক্ষরবাহক ॥ পণ দেবে কত টাকা / লেখাপড়া হবে পাকা, / দলিলের খাতা নিয়ে / এসেছে সই-বাহিক। খাপছাড়া ২১।৩১।১৮ ॥ তু. দইবাহিক ॥ [৪১] ॥

**সকটাক্ষহাস্য**। কটাক্ষযুক্তহাসি॥ সে সকটাক্ষহাস্যে আশাকে টিপিল। চো-বালি ৩।৩৩২।১৭ ॥ [৪৩ ; ৪৪] ॥

**সকম্পিত**। অতিশয় কম্পিত ॥ সকম্পিত পরামর্শ উপদেশ নিয়ে/তোমরা চাহিয়া থাকো — রা-রানী ১।৩৩০।১১ ; সকম্পিত হস্তদ্বয়—রূপান্তর ৫১।১৭ ॥ [৪৩] ॥

**সকরুণ**। অতিশয় করুণ ॥ সকরুণ স্বরে...সন্ধ্যা-সং ১।২৭।১৫ ; ৪১।২ ; সকরুণ দুটি মিথ্যে কথা...রা-রানী ১।৩০০।২২ ; সকরুণ যুবকেরা...য়ু-ডায়ারি ১।৬২২।১০ ; ভা-পদা ২।১৮। ১৭ ; সকরুণ চোখ...কড়ি-কো ২।৬১। ২৬ ; সকরুণ আশা...মানসী ২।১৬০। ১৭ ; ২৩৫।১৭ ; পঞ্চভূত ২।৫৫৮।৬ ; সকরুণ ধৈর্য...৫৭২।৩ ; ৬৩৭।৩ ; সো-তরী ৩।১২।১০ ; সকরুণ কান্তি ৭৭।২ ; ১৪৪।৩, ২৩ ; সকরুণ অভিযোগ... চো-বালি ৩।৩২৮।৮ ; ৪৬৯।২৪ ; সকরুণচিত্তে...আত্মশক্তি ৩।৫৭০।২৪ ; চারিত্র-পূ ৪।৪৯৯।২১ ; সকরুণ কাজে .. চৈতালি ৫।২১।১৪ ; ৪৫।২৩ ; সকরুণ করপল্লবে...৫৫।২২ ; সকরুণ স্নেহ...নৌকাডুবি ৫।২১৬।২ ; সকরুণ কণ্ঠস্বরে...৪১১।৮ ; সকরুণচিত্তে ... ৪২৮।১৩ ; তাহার শান্তসকরুণ চোখের দৃষ্টি কমলার মনকে আঘাত দিতে লাগিল...৪২৯।৭ ; প্রাচীন-সা ৫।৫২৫। ১৫ ; ৫২৬।১৪ ; সকরুণ গাম্ভীর্য ও সংযমের ... ৫৩৫।৮ ; সকরুণভাব... গোরা ৬।১৫৬।১০ ; সকরুণ দুটি চক্ষু ...৩৮০।১ ; ৪৭৫।১৭ ; ৫২৭।১৯ ; সকরুণকাতর স্নেহ ... লোক-সা ৬। ৫৯৯।২০ ; কান্না যেন সবচেয়ে সকরুণ ...৬০০।৩০ ; কহিল মালতী সকরুণ অতি...কথা ৭।৪১।২৫ ; সকরুণ রবে ...৮৭।২৭ ; ৯৫।১৪ ; সকরুণ ক্ষীণ... ৯৭।১৯ ; সকরুণ আঁখি...কল্পনা ৭। ১২৮।১ ; ১৪৬।৬ ; সকরুণ নয়নে... ১৬৭।১৭ ; ১৯৮।১, ৫ ; শারদোৎসব ৭।৪১৫।১ ; ঘরে ৮।২১২।১০ ; সকরুণ দুর্বল কণ্ঠের ... সাহিত্য ৮।৪৩২।৭ ; ৪৪৫।৩০ ; সকরুণ হৃদয়ে . গ্রন্থ-প ৮। ৫২৬।২৬ ; যোগাযোগ ৯।১৮৯।১১ ; শান্তসকরুণ ... ৩৯২।১৩ ; সকরুণ অথবা সাভিমান স্বরে আবেদন বা অভিযোগ ... রা-প্রজা ১০।৪২২।৯ ; সকরুণ হম্বারব...পরিশিষ্ট ১০।৫৩৯। ২২ ; সকরুণ নেত্রযুগল ... ৫৫০।৪ ; সকরুণচিত্তে ... ৫৫০।২১ ; সকরুণ করে...গীতাঞ্জলি ১১।১৩।১০ ; সকরুণ

সংগীত…৪৫।১৯ ; সকরুণ ছায়াটিতে …গীতিমাল্য ১১।১৫৭।৬ ; দুইবোন ১১।৪২২।১৫ ; সকরুণ করুক আকাশ …বলাকা ১২।১৫।৪ ; সকরুণ বিপদে …সমাজ ১২।২৩৯।১১ ; ঋণশোধ ১৩। ২৫৪।৫ ; সকরুণ স্নেহ…চার-অ ১৩। ২৬৮। ; সকরুণ আপিল…২৭৩।২৩ ; ধর্ম ১৩।৪০৭।২৫ ; সকরুণ বর্ণচ্ছটা… পূরবী ১৪।৯৮।১৪ ; সকরুণ সারি গীতে …মহুয়া ১৫।৬৬।২৪ ; সকরুণ সান্ত্বনা, পরিশেষ ১৫।২৮০।২৮ ; সকরুণ সকল প্রত্যাশা .৩১০।১৯ ; সকরুণ অবজ্ঞা-ভরে…শান্তি-নি ১৫।৪৯৬।১৯ ; মধ্যাহ্ন সকরুণ … পুনশ্চ ১৬।৩৮।১৫ ; ১১৫। ২০ ; সকরুণ দৃষ্টিতে … ১১৩।১৭ ; সকরুণ শান্ত সুগম্ভীর … বিচিত্রিতা ১৭।২৭।৪ ; সকরুণ সংকোচপূর্ণ দৃষ্টি …গল্প ১৭।২১৩।১৩ ; সকরুণ স্নিগ্ধ গন্ধ শ্বাসে…শে-স ১৮।১০৭।১৬ ; সকরুণ গন্ধে…নটরাজ ১৮।২১৬।১০ ; পরিচয় ১৮।৪৯৪।৯ ; সকরুণ পূরবীতে …বীথিকা ১৯।১৫।১৬ ; সকরুণ ছায়া সুগম্ভীর, —৩৫।১৭ ; সকরুণ নিবে-দনের ১০৭।৭ ; সকরুণ স্বরে…২৫৪। ২১ ; নিষ্ঠুর বা সকরুণ…মা-ধর্ম ২০। ৩৯৯।১ ; সকরুণভাবে … ছ-ছবি ১। ৬৬।১৮ ; সকরুণ স্নিগ্ধ আলিঙ্গন … সেঁজুতি ২।৫১।২৫ ; ধীরমন্দ সকরুণ, পারম্ভে ২২।৪৬২।১ ; সকরুণ সুরে, প্রহাসিনী ২৩।২১।২৮ ; সা-পথে ২৩। ৪২২।২৫ ; সানাই ২৪।১২২।৮ ; শ্রাবণ-গাথা ৫।১১৭।১ ; সকরুণ তাহারি বারতা, :শেষলেখা ৬।৪৩।৪ ; সেটা হাস্যকর অথচ সকরুণ…প-সঞ্চয় ২৬। ৫৫৮।৮ ; সকরুণ করপল্লব…গীত ১। ১০৯।১৮ ; সে করুণা জাগায় সকরুণ নয়নে…গীত ২।২৯৭।৩ ; সকরুণ নত নয়নে …৩৬৫।২১ ; সকরুণ অরুণ আঁখি…৩৬৭।২২ ; সকরুণ বেণু বাজায়ে …৩৭১।১৩ ; সকরুণ নিবেদনের গন্ধ ঢালা … ৪৭১।৮ ; সকরুণ সংগীত … ৫২৭।৪ ; সকরুণ নম্রতাগুণে … গীত ৩।৬৫৬।৯ ; সকরুণভাবে . চিঠি ৪। ১১২।৬ ; চিঠি ৮।১২৭।১৩ ; সকরুণ দরখাস্ত পেশ করব, চিঠি ৯।২৩২।২ ; সকরুণ আশঙ্কাভরা অপরিণত এই মানুষগুলির মতো … ছিন্নপত্র ৫২।৬ ; সকরুণ সংগীত … ১৪৩।১৪ ; একটি সকরুণ সুন্দর সুগম্ভীর রাগিণীর মতো …২২১।১৭ ; সকরুণ শান্তি ২৮৫। ৬ ; ছিন্নপত্রাবলী ৩৭৪।১১ ; ৩৭৫।১৩; ৫১৪।৫ ; প-প-প্রান্তে ২৪।১১ ; সকরুণ আলো…৪০।১০ ; সৌন্দর্যও সকরুণ …৬৩।৪ ; র-র ১৪।৯৮৬।২২, ২৫ ॥ তু. করুণাপূর্ণ রাগিণী ছিন্নপত্রাবলী ৩৭৬। ২১ ॥ [৪৩]॥ (স্ত্রী)। সকরুণা। কল্পনা ৭।১৬৭ ॥ কবিতার নাম ॥ [২০।৭৫] ॥ ০ তা। এই কবিতায় যে সকরুণতা প্রকাশ পেয়েছে সেটা কেবল এ নিয়ে নয় ॥ আ-প্রশ্ন অ-২।৬৮০।২৩ ; ছিন্ন-পত্রাবলী ৯৪।২২ ॥ [১৮ ; ২০।৩৩] ॥

**সকর্মক**। কার্যবান ॥ পুরুষজাত এই-জন্যেই তো সকর্মক, ঘরে ৮।২৫১।৮ ॥ [১৩ ; ৪৩] ॥

**স-কল**। কলাসহ ॥ সে স-কল অর্থাৎ তার মধ্যে সমস্ত অংশ আছে, তবু

সে নিষ্ফল, তাকে খণ্ডিত করলেই সে থাকে না। সা-পথে ২৩।৪১৮।২৬॥ [১৩; ৪৩]॥ ● ময়। সর্বত্র॥ আমি সকল দুয়ার খুলেছি আজ / যাব সকলময়। অচলায়তন ১১।৩৭১।৮॥ [২০।৩৯]॥

**সকাতর**। ভীরু। অত্যন্ত কাতর। সকাতরে গান গেয়ে...প্রভাত-সং ১। ১০১।৮; ওই শোনো ক্রন্দনের ধ্বনি —সকাতরে / পূজার আহ্বান। রা-রানী ১।২৭৫।২৩; রামচন্দ্র রায় সকাতরে কহিলেন, বউ-হাট ১।৪১৬।২৫; থাকিয়া থাকিয়া তিনি সকাতরে উদয়াদিত্যের হাত ধরিয়া কহিলেন, ৪২৯।১২; তারি মাঝে কুহুস্বর / এক-তান সকাতর .. মানসী ২।১৫২।১৫; শিশু কাঁদে সকাতরে ··· ১৭৪।৭; শান্তি পেত এই চিরতৃষা / চিত্ত চঞ্চল সকাতর, ২৫১।১২; স্পর্শক্লেশ সকাতর ...চিত্রাঙ্গদা ২৩।১৯৫।৭; সকাতরে মাথায় হাত দিয়া বসিয়া.. হাস্য-কৌ ৬।৬৯।৩; সকাতরে কেরানির প্রতি ··· ৭৩।১৬; সকাতরে ··· ৯০।২১; সকাতরে...চিঠি ৩।১৪১।৮॥ [৪৩]॥

**সকারণ**। হেতুসহ॥ সেই অকারণ হাত-পা ছোঁড়া ক্রমে যদি তাহাকে সকারণ চেষ্টার জন্য প্রস্তুত করিয়া না তোলে তবে তাহা ব্যাধি বলিয়াই গণ্য হইবে। আত্মশক্তি ৩।৫৮৯।১৩; অকারণে এমন কি সকারণে ··· আ-সাহিত্য ৯।৪৫৮।২৩; সকারণ ও অকারণ হাসির দ্বারা ··· চার-অ ১৩। ২৬৯।২৭; আমি তো বলি অকারণ ওড়ার চেয়ে সকারণ খাঁচায় বদ্ধ থাকাও ভালো। তা-দেশ ৩।১৬১। ১১, ১২॥ [২৯; ৪৩]॥

**সকারী**। অনু. active. সে ম্যুজিয়ম আমাদের শান্তিনিকেতনের লাইব্রেরির মতো অকারী (passive) নয়, সকারী (active)। রা-চিঠি ২০।৩০৫।১৮॥ ২০।৯; ২৯]॥

**সকৃতজ্ঞ**। অতিশয় কৃতজ্ঞ॥ স্রোতস্বিনী আর কিছু না বলিয়া সকৃতজ্ঞ স্নেহ-দৃষ্টির দ্বারা ··· পঞ্চভূত ২।৫৬৬।২০; মাঝে মাঝে বিশাল নয়নে সকৃতজ্ঞ শান্ত দৃষ্টি মেলি, বিদায়-অ ৪।১২৭।৭; তাঁদেরও সহযোগিতা শ্রদ্ধার সঙ্গে সকৃতজ্ঞ চিত্তে আমার স্বীকার্য। বিশ্ব-ভা ৭।৪১৯।২; সবুজ সমুদ্রের ঢেউগুলি মেঘমেদুর আকাশের দিকে সকৃতজ্ঞ জয়ধ্বনি বিস্তার করে নিস্তব্ধ হয়ে আছে। চিঠি ৯।৩৫৫।৫॥ [২৯; ৪৩]॥

**সকৌতূহল**। কৌতূহলসহ॥ যেন বিহারী সকৌতূহলে তাহার একটা ভিতরকার কথা খুঁজিয়া ··· চো-বালি ৩।৩৬৮।৩০; সকৌতূহল কৃপাদৃষ্টি বর্ষণের···৪৭৯।১৪॥ [৪৩]॥

**সখীবিরহিতা**। (স্ত্রী)। সখীহীনা॥ নাটকের ওই ক'টি পত্রে সখীবিরহিতা শকুন্তলা এতই সুস্পষ্টরূপে, অসহায় অসম্পূর্ণ অনাবৃত ভাবে চোখে পড়ে যে, তাহার দিকে যেন ভালো করিয়া চাহিতে সংকোচ বোধ হয়—প্রাচীন-সা ৫।৫৫২।১॥ [৪৪]॥

**সখ্যতা**। বন্ধুতা॥ তাহার দিন চারেক পরে স্বরূপবাবুর সহিত সখ্যতা জন্মিল। গল্প ৭।১২৮।৮॥ [২০।৩৩]॥

**সগর্জন**। সশব্দ ॥ নেপথ্যের দিকে চাহিয়া সগর্জনে···প্রায়শ্চত্ত ৯।১১৩।৩; লক্ষ লক্ষ তরঙ্গ সগর্জনে তাণ্ডবনৃত্যে ... ধর্ম ১৩।৩৬৫।১৭ ; বিড়াল-ছানার খেলা মিথ্যা ইঁদুর মিছামিছি ধরা, কুকুর-ছানার খেলা নিজের লেজের সঙ্গে লড়াই করার সগর্জন ভান। মা-ধর্ম ২০।৩৭৭।২৭ ॥ [৪৩] ॥

**সগর্বস্মিত**। গর্বের সহিত মৃদুহাস্যযুক্ত ॥ আজকের পাঠক সগর্বস্মিত হাস্যে ... প-প-প্রান্তে ৯২।১৬ ॥ [৪৩ ; ৪৪] ॥

**সঘন**। অতিশয় ঘন ॥ সঘন আঁধার জাল, শৈশব-সং ১।৪৭০।৮; সঘন নয়ন জল মুছয়ি। ভা-পদা ২।২৭।১৯ ; সঘন সারি দিয়ে দাঁড়ায় ঘেঁষে। মানসী ২।১৮৪।১০ ; সঘনসংগীত মাঝে। ২৫৮।৬ ; সঘন অশ্রুমগন হাস্যে। সো-তরী ৩।৮৬।১৬ ; সঘনবরষা, ৯৩।১৬ ; জননী, লহ গো মোরে / সঘনবন্ধন তব বাহুযুগে ধরে — ১৪১।২ ; সঘন আনন্দ-মেলা···চিত্রা ৪।৩৭।২৩ ; সমীরণ / প্রলাপ বকিতেছিল প্রচ্ছায় সঘন / পল্লবশয়নতলে, ৯৫।১২ ; সন্ন্যাসী ফুকারে লয়ে শূন্য ঝুলি / সঘনে—কথা ৭।১৩।২ ; ঝিল্লিস্বনে / তরুমূল-অন্ধকার কাঁপিছে সঘনে / বীণার তন্ত্রের মতো। ৩৫।২০ ; রমণী বিদ্যুৎবেগে ছুটিয়া পড়িয়া / বন্যার তরঙ্গ-সম দিল আবরিয়া / আলিঙ্গনে কেশপাশে স্রস্ত-বেশবাসে / আঘ্রাণে চুম্বনে স্পর্শে সঘন নিশ্বাসে / সর্ব অঙ্গ তার ; ৩৭।২৮ ; সঘনে বলে 'বাহা বাহা'। কাহিনী ৭।৯৩।৬ ; সঘনে পাখা নাড়ি কেহ বা বলে, ৯৪।২০ ; দাদুরি ডাকিছে সঘনে। ক্ষণিকা ৭।২৯১।১৬ ; ঢেকেছে আমারে তোমার ছায়ায় / সঘন সজল বিশাল-মায়ায়, ৩২৬।৫ ; সে যদি দুষ্টস্বভাব বা আলস্যবশত শাশুড়ির সহিত ঝগড়া করে ও সঘনে হাতনাড়া দিয়া কঠিন পণ করিয়া বসে, সমাজ ১২। ৪৩৪।১০ ॥ [৯ ; ৪৩] ॥

**সঙ্কটসংকুল**। সঙ্কটময় ॥ এই সঙ্কটসঙ্কুল সংসারে একজায়গায় চুপ বসে থাকলেও উদ্বেগের চরম কারণ ঘটা অসম্ভব নয়। চিঠি ৫।৮৫।৩ ॥ [৪৪] ॥

**সঙ্কল**। সংযোগ। অনু. simple. যার অংশগুলির মধ্যে সুগঠিত ঐক্য, সেই হচ্ছে সিম্প্‌ল্। যদি নতুন কথা বানাতে হয় তাহলে সেই জিনিসকে বলা যেতে পারে সঙ্কল, অর্থাৎ তার সমস্ত কলাগুলি সুসঙ্গত। র-র ১৪। ৯৩৮।১৫ ॥ [২২] ॥

**সঙ্গ / কাঙাল**। সাহচর্যাকাঙ্ক্ষী ॥ যারা তোমার সঙ্গকাঙাল / পূরবী ১৪।১১৩। ২৯ ॥ [৪৪]॥ ০ **ত**। মিলিত ॥ তাঁহার মত সকলকে বাইবেলের মতের সহিত সঙ্গত করিতে হইবে। অনু. অ-২। ৫৫৮।৬ ॥ তু. সংগত ॥ [১৩] ॥ ০ **ম**। মিলন ॥ **দুঃখ সঙ্গম** ॥ মানুষের নিতান্ত আপন সামগ্রী যে দুঃখ, প্রেমের দ্বারা তাহাকে ঈশ্বরও আপন করিয়া এই দুঃখসঙ্গমে মানুষের সঙ্গে মিলিয়াছেন —ধর্ম ১৩।৪০৭।১৫ ॥ **ধর্ম সঙ্গম** ॥ যে-সব উদার চিত্তে হিন্দু-মুসলমানের বিরুদ্ধধারা মিলিত হতে পেরেছে, সেই সব চিত্তে সেই ধর্মসঙ্গমে ভারত-

বর্ষের যথার্থ মানসতীর্থ স্থাপিত হয়েছে। র-র ১৪।৯৬৪।৭ ॥ **বন্ধু সঙ্গম**॥ আজকাল আমাদের এখানে বর্ষা পড়েছে। ঘন মেঘ ও অবিরাম বৃষ্টি। এই সময়ই তো বন্ধুসংগমের সময়। ছিন্নপত্র ২২।১৯ ॥ [১৩] ॥ ০ **রক্ষা**। অনু. keeping company. সুচরিতা তাঁহার সঙ্গরক্ষার জন্য তাঁহার কাছে থাকিতে অনেক চেষ্টা পাইয়াছিল, গোরা ৬।২৮৪।২০ ॥ [১১] ॥

**সঙ্গীয়**। সঙ্গের ॥ সঙ্গীয় চিঠিখানি কিছুকাল পূর্বে তোমাকে লিখেচি। চিঠি ৯।২৫৮।২ ॥ [২০।২৯] ॥

**সঙ্ঘ**। সমূহ ॥ আম নারকেল তেঁতুল বটের সবুজসঙ্ঘ ··· চিঠি ৩।৩৭।৭ ॥ **জন** ০। ভজনালয়গুলি ভয়াভিহত জনসঙ্ঘে পূর্ণ হইয়া গেল। অনু. অ-২।৫৮৫।২১ ॥ [১৩] ॥

**সঙ্ঘাত**। সমূহ ॥ তুষারসঙ্ঘাত রাশি ··· বনফুল অ-১।১১।৩০ ॥ [১৩; ৪২।১] ॥

**সচকিবে**। না-ধা। সচকিত করবে ॥ মোর চিত্ত / সচকিবে আলোকে আলোকে। পূরবী ১৪।৪৭।৩ ॥ **সচকিয়া**। না-ধা। ১. সচকিত ক'রে ॥ সচকিয়া আলোকে পুলকে ··· সোনার তরী ৩।১৩১।২১ ; দেবর্ষি নারদ সন্ধ্যাকালে / শাখাসুপ্ত পাখিদের সচকিয়া জটারশ্মিজালে, কাহিনী ৫।৯৪।১৫ ॥ ২. সচকিত হয়ে ॥ হেলায় খেলায় যে আছে যেথায় / সচকিয়া উঠে অমনি। কল্পনা ৭।১৪৬।১০ ; সচকিয়া চিকনিয়া কাঁপে তব কিশলয় রাজি / সর্ব অঙ্গে নিমেষে নিমেষে, / ওগো আম্রবন। বনবাণী ১৫।১২২।৮ ; সচকিয়া লভিল সে গভীর রহস্য আপনার। সানাই ২৪।৯০।২ ॥ [৩৭] ॥

**সচঞ্চল**। অতিশয় চঞ্চল ॥ প্রভাতে যে বায়ুদল / ফিরেছিল সচঞ্চল / যাক থেমে যাক। কল্পনা ৭।১৮৩।১১ ; ছিন্নপত্রাবলী ২৫৪।১১ ॥ [৪৩] ॥

**সচল**। অতিশয় চল ॥ ০ **ধর্মী**। আমাদের এই শব্দগুলি সচলধর্মী ··· শব্দতত্ত্ব ১২।৩৮১।৭ ॥ [৪৩; ৪৪] ॥ ০ ভাব। আমরা নিজে যাহা তাহাই সজ্ঞানভাবে, সবলভাবে সচলভাবে, সম্পূর্ণভাবে হইয়া উঠা। আত্মশক্তি ৩। ৫৫০।৫ ॥ [৪৩; ৪৪] ॥

**সজন**। জনপূর্ণ ॥ সজন তাঁহার পক্ষে বিজন, রাজর্ষি ২।৪৪৬।১ ; ৪৮৬।১৬, ১৯ ; এইখানে নির্জন-সজনের নিত্যসংগম চলেছিল আমার জীবনে। সোনার তরী ৩। সূচনা ২।১৬ ; নির্জনে নহে, যোগে নহে—সজনে, কর্মের মধ্যে। ভারত ৪।৪৬০।১০ ; আমার হৃদয়ে দেহে, সজনে নির্জনে। নৈবেদ্য ৮।২৯। ৬ ; শুনে মনে পড়ে দুজনে / খেলেছি সজনে বিজনে, উৎসর্গ ১০।৮৩।১১ ; সজনে নির্জনে নানাক্ষেত্রে উৎসবের নানা ভিন্ন ভাব, আনন্দের নানা ভিন্ন মূর্তি। শান্তি-নি ১৩।৪৯১।১৪ ; নির্জনে তাঁর ধ্যান, সজনে তাঁর সেবা ··· শান্তি-নি ১৫।৫০২।১৭ ; সজন রাজপথ ··· পুনশ্চ ১৬।১০৮।২ ; সজন জগৎ... গল্প ১৭।২৩৮।৫ ; সজনে বিজনে···গীত ১।১৬৮।১৩ ; নির্জনে সজনে ··· ১৭০।

১৭ ; হেরিব সজনে নরনারী মুখে, হেরিব বিজনে বিরলে হে / গভীর অন্তর-আসনে। ১৭৪।১২ ॥ [২৯ ; ৪৩] ॥

**সজল / নিবিড়**। জলপূর্ণ ও ঘনসন্নিবিষ্ট ॥ তাহার পুঞ্জ পুঞ্জ সজলনিবিড় মেঘ লইয়া ··· শিক্ষা ১২।৩০৩।১১ ॥ ৪২।২ ∘ **সঘন**। জলপূর্ণ ও ঘনসন্নিবিষ্ট ॥ আষাঢ় সজলসঘন আঁধারে ··· গীত ২।৩৭২।৩ ॥ [৪২।২] ॥

**সজীবসচেতন**। জীবন্ত ও সতর্ক ॥ এই সজীবসচেতন বিপুল দেবালয়···ভারত ৪।৪৫৭।৩০ ; তাহাকে সজীবসচেতন করিয়া তুলিতে পারে না। ইতিহাস ৭৪।৭ ॥ [৪২।২] ॥

**সজ্জিতসুন্দরদেহ**। সজ্জিত ও সুশ্রী শরীর ॥ আশা সজ্জিতসুন্দরদেহে লজ্জিতমুগ্ধমুখে আপন নূতন সংসারে প্রথম পদার্পণ করিল ; চো-বালি ৩। ২৯৫।১৭ ॥ [৪২।২ ; ৪৪] ॥

**সঞ্চ / য়িতা**। সঞ্চয়কারী ॥ পৃথিবীতে ধন-উৎপাদক এবং **অর্থসঞ্চয়িতার** মধ্যে সেই সাংঘাতিক বিচ্ছেদ বৃহৎ হয়ে উঠেছে। পল্লী-প্র ২৭।৫৪৪।২৫ ॥ [২০। ১২] ॥ ২. (স্ত্রী)। সঞ্চিতা ॥ কবিতা সংকলনের নাম। [২০।৪] ॥ ∘ **ল-মান**। যা প্রবলভাবে চলছে ॥ মৃত্যু বিপদকে তুচ্ছ করেছে সকলের সম্মিলিত সঞ্চলমান ইচ্ছার বেগ। পুনশ্চ ১৬।১৩০।২৫ ॥ [২০।১৪ ; ২২]॥ ∘ **লে**। না-ধা। সঞ্চলিত হয় ॥ মৃদু সমীর সঞ্চলে / হরয়ি শিথিল অঞ্চলে, ভা-পদা ২।৬।১৩ ॥ [৩৭] ॥

**সঞ্চার**। গতি ॥ অদৃশ্য বিহারীর সঞ্চার সমস্ত ঘর ভরিয়া জমা হইয়া আছে ; চো-বালি ৩।৪৮৬।১ ; মানবের মধ্যে দেবতার প্রকাশ, সংসারের মধ্যে দেবতার প্রতিষ্ঠা, আমাদের প্রতি-মুহূর্তের সুখদুঃখের মধ্যে দেবতার সঞ্চার, ইহাই নবহিন্দুধর্মের মর্মকথা হইয়া উঠিল। ভারত ৪।৪৫৮।২০ ॥ [১৩] ॥

**সঞ্চি**। না-ধা। সঞ্চিত ক'রে ॥ শুঁড়ে সুড়্‌সুড়ি দিতে / নিয়ে গেল কঞ্চি, / সাত জালা নস্যি ও / রেখেছিল সঞ্চি, খাপছাড়া ১।২২।২০ ॥ ∘ **য়া**। না-ধা। সারা রাত নয়নের সলিল সিঞ্চিয়া / রেখেছে কাহার তরে যতনে সঞ্চিয়া / সে হাসিটি কে আসিয়া করিবে চয়ন, কড়ি-কো ২।৮৪।২৪ ; যত মনে ভাবি, রাখি তারে সঞ্চিয়া, বীথিকা ১৯।৫৩।১৯ ॥ [৩৭] ॥

**সৎকুলপ্রদীপ**। সংস্কৃতীকৃত—সদ্‌বংশের বাতি ॥ উদ্ধৃতির জন্য 'অষ্টকুষ্ঠী' দ্র.। গল্প ১৫।৪২৫।১ ॥ [২৩] ॥

**সতিমির**। তমস্বিনী ॥ সতিমির রজনী, সচকিত সজনী, ভা-পদা ২।১৩।১৯ ॥ [২১।২ ; ৪৩] ॥

**সত্তম**। উত্তম ॥ হে দ্বিজসত্তম, ব্যঙ্গ-কৌ ৭।৩৫৮।২ ॥ তু. দ্বিজোত্তম ( কথা ৭। ২০।১৮ ) ॥ [১০ ; ৪২।১] ॥

**সত্য / চারিতা**। সত্যনিষ্ঠা ॥ স্বজাতিকে মাতৃভাষায় শিক্ষাদানেব মূলপত্তন তাঁহারাই করিয়া গিয়াছেন—অথচ নির্ভীক বলিষ্ঠতা, সত্যচারিতা, লোকহিতৈষা, দৃঢ়প্রতিজ্ঞা এবং আত্ম-নির্ভরতায় তাঁহারা বিশেষরূপে য়ুরো-

পীয় মহাজনদের সহিত তুলনীয় ছিলেন। চারিত্র-পূ ৪।৪৮০।২২ ॥ [২০। ৩৩; ৪৪] ॥ ◦ **পরতা**। সত্যপরায়ণতা ॥ ইহাতে যে সৌভ্রাত্র, যে সত্যপরতা, যে পাতিব্রত্য, প্রাচীন-সা ৫। ৫০৭।২৩; ইহার ব্যবহার অন্যের কাছে নিন্দনীয় ছিল বলিয়াই ললিতার আচরণের মধ্যে যে একটি সত্যপরতা আছে সেইটিকে তিনি বিশেষ করিয়া শ্রদ্ধা করিয়াছেন। গোরা ৬।৩১৪।২৭; সেখানকার মানুষ যারা—সাঁওতাল—সত্যপরতায় তারা ঋজু এবং সরলতায় তারা মধুর। পল্লী-প্র ২৭।৫৯৯।২ ॥ [২০।৩৩; ৪৪] ॥ ◦ **প্রকৃতি**। নিত্যপ্রকৃতি ॥ ভারতের অন্তরতম সত্যপ্রকৃতিই ভারতকে এই সমস্ত নিরর্থক বাহুল্যের ভীষণ বোঝা হইতে বাঁচাইবেই। পরিচয় ১৮।৪৫০। ১৬ ॥ [৪৪] ॥ ◦ **বান**। সত্যযুক্ত ॥ ধনবানের ধন ধনীর একমাত্র নিজের হতে পারে, কিন্তু সত্যবানের সত্য বিশ্বের। বিশ্ব-ভা ২৭।৩৭৯।২৬ ॥ তু. সত্যশালী ॥ [১৩; ২০।৩৭] ॥ ◦ **ময়**। সত্যযুক্ত ॥ এই প্রেম যা যেখানে আছে কিছুকেই ত্যাগ করে না, সমস্তকেই সত্যময় করে পূর্ণতম করে উপলব্ধি করে। শান্তি-নি ১৪।৪৪৮।২০ ॥ [২০। ৩৯] ॥ ◦ **মূলক**। অনু. realistic. এই নাটকটি সত্যমূলক। রক্তকরবী ১৫।৩৪৩।১ ॥ [৪২; ৪৪] ॥ ◦ **শালী**। যার সত্য আছে ॥ এইরূপে তাঁরা যে পরিমাণে সত্যশালী হন সেই পরিমাণেই ঐশ্বর্যশালী হয়ে উঠতে থাকেন। শান্তি-নি ১৩।৫৩৩।১৮ ॥ [৪৪] ॥

**সত্বরচঞ্চল**। ক্ষিপ্র ও চঞ্চল ॥ রাজহংস দল / আকাশে বলাকা বাঁধি সত্বরচঞ্চল / চিত্রা ৪।৯৭।১৮ ॥ [৪২।২] ॥

**সদ / নুরাগ**। সুপ্রীতি ॥ স্বদেশের সদনুষ্ঠানে আপনার সদনুরাগ—হাস্যকৌ ৬।৭০।৩ ॥ [৪৩] ॥ ◦ **ভিসন্ধি**। সুমতলব ॥ গবর্ণমেণ্টের পরম উদার সদভিসন্ধি তাহার নিকট হার মানে। পরিশিষ্ট ১০।৫৪১।৫ ॥ [৪৩] ॥ ◦ **র্থক**। অনু. positive. এর নঙর্থক [নঞর্থক] দিকটা জবরদস্তির দিক সেটা পাপ। কিন্তু সদর্থক দিকটা দেখেছি, সেটা হল শিক্ষা, জবরদস্তির একেবারে উলটো। রা-চিঠি ২০।৩৪১।১২; এমনতরো আত্মপ্রকাশের চেষ্টাকে বলি নঙর্থক [নঞর্থক], এ সদর্থক নয়; মা-ধর্ম ২০।৩৮৮।৩০; এইটিই সদর্থক, কেবলমাত্র পঞ্চশীল বা দশশীল নঙর্থক [নঞর্থক]। কালান্তর ৪।৪৫৭।২১; সেটা নঙর্থক [নঞর্থক] নয়, সদর্থক, অর্থাৎ তার মধ্যে একটা হাঁ আছে। ম-গান্ধী ২৭।২৯০।২০; যিনি সেই মুক্তির কথা বলেছেন, যে মুক্তি নঙর্থক [নঞর্থক] নয়, সদর্থক; বুদ্ধদেব ১২।৫ ॥ [৪২; ৪৩; ৪৪] ॥

**সদাব্রত**। নিত্যনিয়মপূর্বক অন্নাদিদানরূপব্রত; সদাদান ॥ প্রেমের উন্মুক্ত সদাব্রতই প্রেমিকের স্মরণচিহ্ন, পাষাণভিত্তির মধ্যে নিহিত শোকের কঙ্কাল নহে। গ্রন্থ-প ৫।৫৬৩।১২; এক সময় ভারতবর্ষের অন্যান্য

জাতিকেও বঙ্গসাহিত্যে আপন জ্ঞানান্নবিতরণের অতিথিশালায়, আপন ভাবামৃতের অবারিত সদাব্রতে আকর্ষণ করিয়া আনিবে তাহার লক্ষণ এখন হইতেই অল্পে অল্পে পরিস্ফুট হইয়া উঠিতেছে। সাহিত্য ৮।৪২১।১১ ; অনাবৃষ্টিক্লিষ্ট দিনে, / বিশীর্ণ বিপিনে, / বন্যবুভুক্ষুর দল ফেরে রিক্ত পথে, / দুর্ভিক্ষের ভিক্ষাঞ্জলি ভরে তারা তোর সদাব্রতে। মহুয়া ১৫। ৬০।১২ ; আপনার প্রাণসূত্রে যুগ যুগান্তর / গেঁথে গেঁথে চলে গেল না রাখি স্বাক্ষর, / ব্যথা যদি পেয়ে থাকে না রহিল কোনো তার ক্ষত, / লভিল মৃত্যুর সদাব্রত। মহুয়া ১৫।৮৯।৮ ; ছিল তব অবিরত / হৃদয়ের সদাব্রত, পরিশেষ ১৫।৩১২।৪ ; অনেক করেছি সংগ্রহ মানুষের কথার হাটে, / কিছু করেছি সঞ্চয় প্রেমের সদাব্রতে। শে-স ১৮।১১।২ ; সাহিত্যে অক্ষরের অতিথিশালায় বাক্যের এত বড়ো সদাব্রতের আয়োজন যখন ছিল না তখন ছন্দের সাহায্য ছিল অপরিহার্য। ছন্দ ১।৩৬৭।২৪ ; সকলের আগেই উৎসবের সদাব্রত ও শুরু করেছিল। নবীন ২২।৮৪।২২ ॥ [৪২।৬ ; ৪৪] ॥

**সদ্য(ঃ) / কর্ষণ**। সদ্য চাষ ॥ সদ্যঃকর্ষণে মাটি হইতে যে সৌরভটি বাহির হয়, লোক-সা ৬।৬০৯।২ ॥ [৪৩]॥ • **পাতী**। সদ্যভগ্ন ॥ পদ্মপাত্রে শিশিরের মতো তাহা সদ্যঃপাতী। প্রাচীন-সা ৫।৫৩৪। ৯ ; সে চলে গেছে এই ব্যথার বোঝা নিয়ে তাঁর সকালবেলাটা যেন বৃষ্টি বিন্দুর ভারে সদ্যঃপাতী ফুলের মতো নুয়ে পড়েছে। শে-কবিতা ১০।৩৪৪। ৫ ; ভারতবর্ষের সদ্যঃপাতী জীবিকা এই অতিক্ষীণ বৃন্তের উপর নির্ভর করে আছে। রা-চিঠি ২০।৩৩২।২৫ ; আশুপ্রয়োজনের সদ্যঃপাতী আয়োজনের যবনিকা সরিয়ে ফেলে অহৈতুকের রসস্বরূপকে বিশুদ্ধ ক'রে দেখাতে। সা-পথে ৩।৪৮৭।১৭ ; সংশয়ের আবেগ কাঁপায় / সদ্যঃপাতী শিথিল চাঁপায় / তারি স্পর্শ লেগে / সাহানার রাগিণীতে বৈরাগিণী ওঠে যেন জেগে, সানাই ৪।৮৩।৪ ॥ [২১। ২]॥ • **স্থাপিত**। এইমাত্র যা স্থাপন করা হয়েছে॥ তবু সে সদ্যস্থাপিত ইয়ার্কির খাতিরে প্রাণের মায়া পরিত্যাগ করিয়া মৃদুমন্দ টান দিতে লাগিল এবং কোনো গতিকে কাসি চাপিয়া রাখিল। প্র-নির্বন্ধ ৪।২৩৩।৮ ॥ [৪৩] ॥

**সদ্যোজাগ্রত**। এইমাত্র জাগরিত ॥ সেই জন্যেই আমাদের সদ্যোজাগ্রত চক্ষুর উপরে জননীর মাতৃদৃষ্টিপাত হইবামাত্রই এমন অনায়াসেই বাঙালি বাঙালির এত কাছে আসিয়া পড়িল —ভারত ৪।৪৭০।১৮ ; আমাদের সদ্যোজাগ্রত হৃদয় ব্রতগ্রহণের জন্য তোমার সম্মুখে উপবিষ্ট হইয়াছে। ধর্ম ১৩।৩৯১।৮ ॥ [৪৩ ; ৪৪] ॥

**সধর্মিণী**। (স্ত্রী)। সমস্বভাবধর্মবিশিষ্টা ॥ কিন্তু বিলেতে যারা বিজ্ঞানের তপস্বী ; তাদের তো উপযুক্ত তপস্বিনী জোটে, যেমন ছিল অধ্যাপক কুরির সধর্মিণী

মাদাম কুরি। তিনসঙ্গী ২৫।২৬১।১০ ॥ [১০ ; ৪৩] ॥

**সনিশ্বাস**। নিশ্বাস সহ ॥ ( সনিশ্বাসে ) গো-গলদ ৩।২৫১।২৫ ; ( সনিশ্বাসে ), প্র-নির্বন্ধ ৪।৩১৮।৪ ; জাহাজের হাঁস্‌-ফাঁসানি, আগুনের তাপ, খালাসিদের গোলমাল, মায়াবদ্ধ দানবের মতো দীপ্তনেত্র এঞ্জিনের গোঁ-ভরে সনিশ্বাস খাটুনি, দুই পাশে অবিশ্রাম আবর্তিত দুই সহস্রবাহু চাকার সরোষ ফেন-উদ্‌গার — এ-সকল, গঙ্গার প্রতি অত্যন্ত অত্যাচার বলিয়া বোধ হয়। বিচিত্র-প্র ৫।৪৯৬।২৪ ; ( সনিশ্বাসে ), হাস্য-কৌ ৬।৯০ ৯ ; ( সনিশ্বাসে ), ৯৪।৭ ; ( সনিশ্বাসে ), ৯৭।২০ ; আমি সনিশ্বাসে বলিলাম, 'মনে হইতেছে, শশিশেখর হইয়া জন্মিলে বেশ হইত।' গল্প ১৬।৩২৪।২৫ ; মুসলমান-রাজলক্ষ্মী যেন শতাধিক বৎসর পরে তাহার সেই অনাথ - পুরীর মধ্যে গোপনে প্রবেশ করিয়া একে একে তাহার পূর্বপরিচিত কীর্তি-মালার ভগ্নচিহ্নসকল অনুসরণ করিয়া সনিশ্বাসে দূরস্মৃতি-আলোচনায় বিরত হইয়াছে। ইতিহাস ১৫৩।১২ ॥ [৪৩] ॥

**সন্তরণ/-আকুল**। সন্তরে আন্দোলিত ॥ নিভৃত দীর্ঘিকার সন্তরণাকুল অগাধ-শীতল জলের তরঙ্গভঙ্গ মিশ্রিত হইয়া একটি মনোহর সৌন্দর্য সৃষ্টি করিয়া-ছিল। আ-সাহিত্য ৯।৪৭৪।১২ ॥ [৪৩] ॥ • **মূঢ়**। যে সাঁতার জানে না ॥ সন্তরণমূঢ় জলের মধ্যে পড়িয়া যেমন উন্মত্তের মতো হাত-পা ছুঁড়িতে থাকে, রমেশ সংগীতের হাঁটুজলে তেম্‌নিতরো ব্যবহার করিতে লাগিল। নৌকাডুবি ৫।১৮৯।৫ ; এখনও এ আমাদের গভীরতর স্বভাবের অনুগত হয় নাই বলিয়াই সন্তরণমূঢ়ের সাঁতার কাটার মতো ইহাকে লইয়া আমা-দিগকে এমন উন্মত্তের ন্যায় আস্ফালন করিতে হয়। ধর্ম ১৩।৪৩৯।২৫-২৬ ॥ [৪৪] ॥

**সন্ত/রি**। না-ধা। সন্তরণ ক'রে ॥ সবে দেখা দিল অকূল তিমির সন্তরি / দূর দিগন্তে ক্ষীণ শশাঙ্ক বাঁকা ; কল্পনা ৭।১২২।১ ; সন্তরি সমুদ্রউর্মি দুর্গম দ্বীপের শূন্য তীরে / শ্যামলের সিংহাসন প্রতিষ্ঠিলে অদম্য নিষ্ঠায়, বন ১৫।১১৬।৪ ॥ • **রিয়া**। না-ধা। সন্তরণ ক'রে ॥ অন্ধকারে সূর্যালোতে / সন্তরিয়া মৃত্যু স্রোতে / নৃত্যময় চিত্ত হতে / মত্ত হাসি টুটে। মানসী ২। ১৯৯।২ ॥ • **রে**। না-ধা ॥ সন্তরণ ক'রে ॥ কে আমার ভাষাহীন অন্তরে / চিত্তের মেঘলোকে সন্তরে, বীথিকা ১৯।১৯।১১ ॥ [৩৭] ॥

**সন্তাড়ন**। সম্যক্‌তাড়ন ॥ তাহাকে মারিলাম সন্তাড়ন-কারক। শব্দতত্ত্ব ১২।৬৬১৭ ॥ [২২] ॥

**সন্তোষবলিষ্ঠ**। সন্তোষবলিষ্ঠ ॥ আমরা সুকঠিন সুনির্মল সন্তোষবলিষ্ঠ ব্রহ্মচর্যের দ্বারা মহিমান্বিত হইয়া উঠিতে চাহি। ধর্ম ১৩।৩৭১।৩ ॥ [৪৪] ॥

**সন্দেহ/জীবী** সংশয়ী ॥ আমার মতো সন্দেহজীবী মানুষ কাউকে যদি

বিশ্বাস না করতে পারে তাহলে দম আটকে মরে। চার-অ ১৩।৩০৫।৩০ ॥ [৪৪] ॥ • **মোচন**। সংশয় নিরসন ॥ যদি জানা যাইত অন্য দেশের তুলনায় আমাদের দেশে বিবাহিত পুরুষের অধিকাংশই বারস্ত্রীসক্ত নহে তবে হিন্দুবিবাহের পবিত্র প্রভাব সম্বন্ধে সন্দেহমোচন হইত। সমাজ ১২।৪২৪। ২৮ ॥ [৪৪] ॥

**সন্দেহী**। সন্দেহচিত্ত ॥ অন্নদার মতো এতবড়ো সন্দেহী, সে থাকলে আজ যোগের বল প্রত্যক্ষ করতে পারত। ব্যঙ্গ-কৌ ৭।৩৭৪।১ ॥ তু অন্যত্র— সন্দিগ্ধপ্রকৃতি ( নৌকাডুবি ৫।২১৪। ৩০ ) ॥ [২০।৯] ॥

**সন্ধ**। সংশয় ॥ ভুর্‌ভুর্ করে পদ্মগন্ধ / — মনে কত কথা হতেছে সন্ধ / কাহিনী ৫।১৩১।২ ; কিন্তু মোর হতেছে মনে সন্ধ / মাটির ভয়ে রাজ্য হবে মাটি / দিবস রাতি রহিলে আমি বন্ধ। কল্পনা ৭।১৫৫।৮ ॥ [২৬] ॥

**সন্ধান / তৎপর**। সন্ধানপটু ॥ এইসকল গুরুতর বিঘ্নসত্ত্বে কোনো চিন্তাশীল সন্ধানতৎপর ব্যক্তি যদি বাংলা ভাষা-তত্ত্ব-নির্ণয়ে নিযুক্ত হন তবে তাঁহার কার্য অসম্পূর্ণ হইলেও ভবিষ্যতের পথ খনন করিয়া রাখিবে। সাহিত্য ৮। ৪৯২।২০ ॥ [৪৪] ॥ • **পর**। অনুসন্ধানরত ॥ ভালোমানুষ লোক তাদের সন্ধানপর আড়কাঠির হাতে ঠকে যায়। শিক্ষা ১৮৯।৯ ॥ [৪৪] ॥ • **পরতা**। অনুসন্ধাননিষ্ঠা ॥ যাহারা সকল বিশ্বাসকেই প্রশ্ন করে এবং নানা বিপরীত ভাবকে পরখ করিয়া দেখে তাহাদের মুখে একটা বুদ্ধির তীব্রতা ও সন্ধানপরতার পটুত্ব প্রকাশ পায়, কিন্তু ভাবের গভীর স্নিগ্ধ সৌন্দর্য হইতে সে অনেক তফাত। পঞ্চভূত ২।৫৭২।৬ ; তাঁহাদের আশ্চর্য অধ্যবসায় ও সন্ধানপরতার দৃষ্টান্ত দেখিয়া আমাদের স্বদেশী-ভাষার-সহিত-সম্পর্কশূন্য স্বদেশহিতৈষী-আখ্যা-ধারীদের লজ্জা ও বিনতি অনুভব করা উচিত। সাহিত্য ৮।৪৮৯।৮ ॥ [২০।৩৩ ; ৪৪] ॥

**সন্ধানি**। না-ধা। সন্ধান ক'রে ॥ যে বন্দী গোপন গন্ধখানি / কিশোর কোরক মাঝে স্বপ্নস্বর্গে ফিরিছে সন্ধানি / পূজার নৈবেদ্যডালি, পরিশেষ ১৫।১৬২।৬ ॥ [৩৭] ॥

**সন্ধায়ী**। যোজনা ( ধনু ও শরের )। সন্ধানী ॥ মধুসন্ধায়ী, প্রহাসিনী ২৩। ৫৮ পৃ.। কবিতার নাম ॥ [২০।৯] ॥

**সন্ধি / বন্ধন**। মিলনের গ্রন্থি ॥ সমাজের-ও সন্ধিবন্ধন প্রতিদিন বিশ্লিষ্ট হইয়া আসিতেছে। ভারত ৪।৩৯০।২ ॥ [৪৫] ॥ ◦ **তে**। না-ধা। সন্ধান করতে ॥ সন্ধিতে পারে লক্ষ্য / কীণাঙ্কিত তার বাহু, নৃ-চিত্রা ২৫।১৪৯।১৪ ; বাণ সন্ধিতে — রূপান্তর ৫৩।১৬ ॥ ◦ **য়া**। না-ধা। সন্ধান ক'রে ॥ তড়িৎশিখা ছুটে দিগন্ত সন্ধিয়া, ভয়ার্ত যামিনী উঠিছে ক্রন্দিয়া—গীত ২।৪৭০।৬ ; ঘুমন্ত বিহগে কেন বধে রে/ সঘনে খর শর সন্ধিয়া। গীত ৩।৬৪৭। ২ ॥ [৩৭] ॥

**সন্ধ্যারম্ভ**। সন্ধ্যার শুরু॥ সূর্যাস্তের আভা অন্ধকারে মিশাইয়া গেল; সন্ধ্যারম্ভের ক্ষণিক বসন্তের বাতাস গিয়া শীতের হাওয়া দিতে লাগিল— চো-বালি ৩।৩৭৬।১৫ ॥ [৪২।১] ॥

**সন্নত**। সম্যক্‌নত॥ আসিবে আমার ঘরে সন্নত নয়নে, চিত্রা ৪।৮৭।১৬; ঘিরি তার চারিপাশ / নিখিল বাতাস আর অনন্ত আকাশ / যেন এক ঠাঁই এসে আগ্রহে সন্নত / সর্বাঙ্গ চুম্বিল তার, —৯৮।২৬; সন্নতদেহে বারম্বার সেলাম করিতে করিতে ইংরেজবেশধারী আমার এক প্রিয় বয়স্যকে ঘরে লইয়া গেলেন। গল্প ২০।২১৪।৭ ॥ [২২] ॥

**সপাদুক**। জুতোসুদ্ধ॥ আজ সকালে আমার আপিসের বৃন্দাবন নন্দী যখন আমার সপাদুক চরণ স্পর্শ করে প্রণাম করলে তখন আমার পদ-মর্যাদায় যে বিদীর্ণতা প্রকাশ পেয়েছে তারই অগৌরব মনে অন্দোলিত হল। দুইবোন ১১।৪৪৯।১১ ॥ [৪৩] ॥

**সপুলক**। সানন্দ॥ শ্যামা। ( সস্নেহে সপুলকে ) কেন বাবা, তুমি আমার ছেলের মতো, তোমাকে দেখা দিতে দোষ কী? ব্যঙ্গ-কৌ ৭।৩৭২।১ ॥ [৪৩] ॥

**সপ্তরথিনী**। (স্ত্রী)। স্ত্রী-সপ্তরথী॥ যে দুর্ভাগিনীকে দূরের থেকে পাল্লা দিতে হয় / অন্তত পাঁচ-সাতজন অসামান্যার সঙ্গে— / অর্থাৎ, সপ্তরথিনীর মার। পুনশ্চ ১৬।৭৩।২০ ॥ [২০।১৬] ॥

**সপ্রমাণ**। প্রমাণযুক্ত॥ ইহাই জীবনের প্রতি কীটের আকৃষ্টিপরতা সপ্রমাণ করে। অনু. অ-২।৫৭২।১৭; য়ু-ডায়ারি ১।৬০৪।৬; রাজর্ষি ২।৪২১।১২; ৪২৩। ৫; আত্মশক্তি ৩।৫১৯।২৩; ৫৪০।২৩; চারিত্র-পূ ৪।৫২৭।৮; ৫৩০।৯; প্র-নির্বন্ধ ৪।৫৪৯।২২, নৌকাডুবি ৫। ২৪৩।৩; বিচিত্র-প্র ৫।৪৫১।২২; ৪৫৪। ১; ৪৬০।১৮; ৪৬২।১৪; প্রাচীন-সা ৫।৫০৫।৯; গোরা ৬।৩২৯।২২; লোক-সা ৬।৬৬১।৬; সাহিত্য ৮।৩৪৯।১৪; ৪১০।২৭-২৮; ৫০২।৭-৮; গ্রন্থ-প ৮। ৫২৮।২৮; ৫৩৯।২৫; গ্রন্থ-প ৯।৫৪৬। ৭; রাজাপ্রজা ১০।৪১১।৬; ৪৩২।২৯; ৪৫৫।২৮-২৯; সমূহ ১০।৫১০।২২; পরিশিষ্ট ১০।৬৩৪।২৪; স্বদেশ ১১। ৪৮৫।১২; শিক্ষা ১২।৩১৭।১৫; শব্দ-তত্ত্ব ১২।৩৪৩।২৪; সমাজ ১২।৪১৬।১২; ধর্ম ১৩।৩৫২।১৪; ৪১০।৪; শান্তি-নি ১৪।৩৪০।২৩; ৩৭৩।১৫; ৪৬০।২৩; শান্তি-নি ১৫।৪৫০।১৮; শান্তি-নি ১৬। ৪০৯।১; গল্প ১৭।১৮১।৯; সঞ্চয় ১৮। ৩৫৩।১১; ক-ই-কর্ম ১৮।৫৬৩।২২; সা-পথে ২৩।৩৬২।১৬; ৩৯৫।১৪; ৪১৬।৬; ৫১৭।১৫; ৫২৭।২; প-সঞ্চয় ২৬।৫৫৯।২; স্ফুলিঙ্গ ২৭।৪৬।৯; আ-রু-বি ২৭।৩১৬।৫; ৩১৭।৭; বিশ্ব-ভা ২৭।৩৭৩।৩০; ৩৭৯।১০; খৃষ্ট ২৭।৪৯০। ১৫; ইতিহাস ৫৭।২; ৭০।১৪; চিঠি ৬।১১২।৭; চিঠি ৯।১১।১৭; ৯৬।১৮; প-প-প্রান্তে ১১৫।১৬; বুদ্ধদেব ৩৭।১৯; ভা-রাম-রায় ১৩।৯; শিক্ষা ১৩৯।৩১; র-র ১৩।৪০৪।১৪, ১৮; র-র ১৪।৯৫৮। ৪১ ॥ [১৮; ৪৩] ॥

**সব্যসাচিতা**। দুহাতে সমানভাবে কাজ করার ক্ষমতা॥ চলা আর পথবাঁধা

এই দুই উদ্যোগের সব্যসাচিতায় জীবন ছিল সর্বদাই চঞ্চল। চিঠি ৬।১২১।১০ ॥ [২০।৩৩] ॥

**সভয়সম্ভ্রম**। অনু. awe. মানুষের প্রতি এমনি তাদের একটি সভয়সম্ভ্রম ছিল। শান্তি-নি ১৪।৪৭১।১৬ ॥ [৪২] ॥

**সভর্তৃক**। সনাথ ॥ কিছুকাল হোলো সভর্তৃক অন্তর্ধান করেছে। চিঠি ৯। ২৭৯।১৯ ॥ [৪৩] ॥

**সভা / ফাঁদ্**। সং-ধা। সভা স্থাপন কর্ ॥ সভা ফাঁদিলেই তাহার পরে দেশের লোক বিজ্ঞানী হইয়া উঠিবে এরূপ মনে করা ঘোর কলিযুগের কল-নিষ্ঠার পরিচয়। শিক্ষা ১২।২৯৯। ২৩ ॥ [৩৬।১] ॥ • **ঘর**। যে গৃহে সভা বসে ॥ নির্বাক্ সে সভাঘরে ব্যথিত নগরী 'পরে / বুদ্ধের করুণ আঁখি দুটি / সন্ধ্যাতারাসম রহে ফুটি। কথা ৭।৪৭।১৮ ॥ [৪৪] ॥ • **নায়ক**। অনু. speaker. এখান থেকে গেলেম পার্লামেন্টের সভানায়কের বাড়িতে। পারস্যে ২২।৪৮৭।১৪ ॥ [৪২ ; ৪৪] ॥ • **পত্নী**। (স্ত্রী)। অনু. president. তুই যদি বাংলায় কবিতা লিখে কিছুদিন প্রবাসীতে ছাপাতিস্ তাহলে তোকে সভাপত্নী করে দিতুম। চিঠি ৪।১৮৯। ১৩ ॥ তু. সভাপেত্নী ( হাস্য-কৌ ৬। ১০০।৪, ৭ ) ॥ [৪১।১] ॥ • **লক্ষ্মী**। স্ত্রীসভাপতি ॥ ইনি আমাদের সভার সভালক্ষ্মী। প্র-নির্বন্ধ ৪।৩১৯।৯ ॥ [৪৪] ॥

**সভ্য / তা কর্**। সং-ধা। সভ্যভাবে আচরণ কর্ ॥ সভায় কী রকম সভ্যতা করতে হয়, সে আমি কিছুই জানিনে। প্র-নির্বন্ধ ৪।২২৮।১৪ ॥ [৩৬।১] ॥ • **তাছাড়া**। সভ্যতা-বহির্ভূত ॥ কবিতা সভ্যতাছাড়া একটা আকাশকুসুম নহে। সমালোচনা অ-২। ১০৫।৫ ॥ [৪৪] ॥ • **তারুদ্ধ**। সভ্যতা জন্য রুদ্ধ ॥ সভ্যতারুদ্ধ বধির কর্ণ-কুহরে প্রবেশ করিল। ব্যঙ্গ-কৌ ৭। ৫১২।১৫ ॥ [৪৪] ॥ • **নামিক**। সভ্য-নামীয় ॥ সভ্যনামিক পাতালে যেথায় / জমেছে লুটের ধন। নবজাতক ২৪।৯। ৭ ॥ [২০।৪৩ ; ৪৪] ॥ • **মি**। সভ্য হওয়ার ভান ॥ তা হলে আমি সভ্যমি করে তোমাদের পুষ্যি হতে যেতে চাই নে। ছিন্নপত্রাবলী ১৬৬।২৫ ॥ [২০।৭০] ॥

**সম / জদারি**। অনু. connoisseur-ship. এখন সে ছবির সমজদারিতে পরিপক্ক বলেই নিজের প্রমাণ নির-পেক্ষ পরিচয় দেয়। শে-কবিতা ১০। ৩৫২।৩ ॥ [২০।৫৬] ॥ • **তলীন**। সমানতলবিশিষ্ট ॥ মাঝখান দিয়ে একটি অপ্রশস্ত খামখেয়ালী ঝরনা নানা ভঙ্গিতে কলশব্দে বহমান—কোথাও-বা উপর থেকে নীচে পড়ছে ঝরে, কোথাও বা তার সমতলীন স্রোত রৌদ্রে ঝলমল করছে, পারস্যে ২২।৪৯০।৬ ॥ [২০।২৮ ; ৪৩] ॥ • **দ্বিভক্ত**। সমান দুভাগে বিভক্ত ॥ বাংলা পয়ারের সনাতন সমদ্বিভক্ত আল ভেঙে দিয়ে তার উপর অমিত্রা-ক্ষরের যে-বন্যা বইয়ে দিলেন সেও নূতন, সা-পথে ২৩।৫২৪।২ ॥ [৪৩] ॥

• নস্ক। একমত। মনোযোগী॥ আনমনা সাহিত্য তখন লোকালয়ের মাঝখানে এসে প'ড়ে সমনস্ক হয়ে ওঠে। যাত্রী ১৯।৪৫৮।১২॥ [২১।২; ২৯; ৪৩]॥ • নোযোগ। মনো-যোগসহ॥ সমনোযোগে সকল কথা শুনিয়া যায় যে, পঞ্চভূত ২।৫৪৬।৩॥ [২৯; ৪৪]॥ • পাত। সমানতল॥ তোমার কলম তোমার জীবনের সম-পাতে লাইন কাটিয়া যায় না। পঞ্চভূত ২।৫৪৫।১৭॥ তু. সমরেখা॥ [৪৩]॥ • বায়। মিলন॥ স্নেহবৃত্তির সহিত সংযত নিষ্ঠার সুন্দর সমবায় যেন অনায়াসে ফুটিয়া উঠিয়াছে। আ-সাহিত্য ৯।৪৯৪।১॥[১৩]॥ • বেদক। অনু. sympathetic. একজন ইঙ্গবঙ্গ তাঁর সমবেদক বন্ধুদের দ্বারা বেষ্টিত হয়ে বলেছিলেন যে, য়ু-পত্র ১।৫৫৮।৬॥ [২০।৮; ৪২; ৪৩]॥ • ভূম। ভূমি-সমান॥ ভারতবর্ষ স্টীম্ রোলার বুলা-ইয়া বৈচিত্র্যকে সমভূম সমতল করিয়া দেয়। আত্মশক্তি ৩।৫৫৭।১১; তবে তাহাকে দলিয়া সমভূম করিয়া দিতে ইহারা বিচারমাত্র করে না। ৬০৪।১১; মনোনীত না হইলে অনায়াসে তাহাকে সংশোধন করা সহজ এবং শ্রান্তি বোধ হইলেই তৎক্ষণাৎ পদা-ঘাতে তাহাকে সমভূম করিয়া দিয়া লীলাময় সৃজনকর্তা লঘু-হৃদয়ে বাড়ি ফিরিতে পারে। লোক-সা ৬।৫৮৩।৪; চারিদিকের দিগন্তপ্রসারিত মূঢ়তা দিনে নিশীথে অলক্ষ্যভাবে আকর্ষণ করিয়া সংকীর্ণমূল উচ্চতাকে আপনার সহিত সমভূম করিয়া আনিবে। শিক্ষা ১২।৫০৮।২৮; এমন বাহ্য সাম্যকে যারা চায় তারা ভাষা-বৈচিত্র্যের উপর স্টীম-রোলার চালিয়ে দিয়ে আপন রাজরথের পথ সমভূম করতে চায়। সা-পথে ২৩।৪৭৫।৩॥ তু. সম-ভূমি করিয়া ফেল হস্তিনানগরী—রুদ্রদেব অ-১।৩০৮।১৭॥ [২৬]॥ • ভ্যর্থন। সম্যক্ অভ্যর্থনা॥ সম্মান, সমাদর, সম্ভ্রম, সমভ্যর্থন প্রভৃতি উদাহরণ উপস্থিত করা যাইতে পারে। শব্দতত্ত্ব ১২।৫৫৩।১॥ [২০।৭৫; ২২]॥ • মাত্রক। সমানমাত্রাবিশিষ্ট॥ এই ভাব সমমাত্রক ছন্দে নিবিষ্ট হইলে অনেকটা নিষ্ফল হইয়া পড়ে। ছন্দ ২১।৩৮১।২০॥ তু. পরশব্দ॥ [২০।২৫; ৪৩]॥ • মাত্রিক। সমান মাত্রা-বিশিষ্ট॥ বাংলার সমতল ক্ষেত্রে নদীর ধারা যেমন স্বচ্ছন্দে চারিদিকে শাখায় প্রশাখায় প্রসারিত হইয়াছে, তেমনি সমমাত্রিক ছন্দে স্বর আপন প্রয়োজন-মতো যেমন-তেমন করিয়া চলিতে পারে। ছন্দ ২১।৩৯৫।২৮॥ তু. পূর্ব-শব্দ॥ [২০।৪৩; ৪৩]॥ • যোগ্য। সমতুল্য॥ এদেশে তিনি তাঁহার সমযোগ্য সহযোগীর অভাবে আমৃত্যু-কাল নির্বাসন ভোগ করিয়া গিয়াছেন। চারিত্র-পূ ৪।৫০১।১৫; সমযোগ্য লোককে দূরে পরিহার করিয়া অনেকে স্বকপোলকল্পিত মহত্ত্বলাভ করে, সাহিত্য ৮।৪৬২।১; সম্পূর্ণ ক্ষমতা-সত্ত্বেও আপন সমযোগ্য লোকের উৎসাহ ··· আ-সাহিত্য ৯।৪০২।৮;

দুটি সমযোগ্য নরনারীর মিলনদৃশ্য দেখিতে রমণীর যেমন সুন্দর লাগে এমন আর কিছু নয়। গল্প ১৬।৩১৭। ৮; এমন অবস্থায় অনাথবন্ধু আপনার একবস্ত্র পরিহিতা অবগুণ্ঠনবতী অগৌরবর্ণা স্ত্রীকে কোনো অংশেই আপনার সমযোগ্য জ্ঞান করিবেন না, ইহা বিচিত্র নহে। গল্প ১৯।২৪৪।২১; আমার সমযোগ্য লোক হয়তো জাহাজে এক-আধজন মিলতেও পারে, কারণ, যাত্রী অনেক এবং বিপুলা চ তরণী। যাত্রী ১৯।৪৩০।৭; আমি অবিচলিতচিত্তে নিক্তি ধরিয়া তাহাদের যোগ্যতা ওজন করিয়া লইতেছিলাম, কোনোটাই আমার সমযোগ্য বোধ হয় নাই। গল্প ২০।২১২।৬; র-র ১৩।৮৫৮।৬ ॥ [৪৩] ॥ ◦ **রয়ি**। না-ধা। স্মরণ ক'রে ॥ তুঁহুক বাত তব সমরয়ি প্রিয়তম / ডর অতি লাগত মোয়। ভা-পদা ২।১৯।১১ ॥ [৯; ৩৭] ॥ • **রেখা**। সমপর্যায় ॥ কথাটা আমাদের আলোচ্য বিষয়ের ঠিক সমরেখায় পড়ল কিনা জানি নে। সাহিত্য ৮। ৪৮৫।২৩ ॥ তু. সমপাত ॥ [৪৩] ॥ • **রোৎসাহ**। অনু. jingoism. বৈদিক এবং হোমেরিক কাব্যে আমাদের সম্মুখে যে জীবনের চিত্র ধরিয়াছে তাহার মধ্যে বলিষ্ঠ স্বাস্থ্য এবং আনন্দপূর্ণ সমরোৎসাহ দেখা যায়—সমাজ ১২।৪৮১।৪ ॥ [৪২; ৪৪] ॥ ◦ **র্থ**। যৌবনপ্রাপ্ত ॥ বউ বলিতেছে, তাহার মতো সমর্থবয়সের বিধবা মেয়ে পরের বাড়ি বেশি দিন থাকিলে লোকে নিন্দা করিবে। চো-বালি ৩। ৩৩৪।১০; তিনি জানেন সৎপাত্রকে উপেক্ষা করা সমর্থবয়সের বাঙালি-মেয়ের পক্ষে অপরাধ। চার-অ ১৩। ২৭০।২৬ ॥ [১০] ॥

**সমাজ / কৃত্য**। সমাজের প্রতি কর্তব্য ॥ আমাদের দেশে সাধারণ গৃহস্থ সমাজকৃত্য শেষ করিয়া নিজের স্বাধীন ভোগের জন্য উদ্বৃত্ত কিছুই পাইত না, ভারত ৪।৪৩৮।১৮; যে-সকল অশ্রদ্ধাপরায়ণ পরদেশীর কোনোপ্রকার আমোদআহ্লাদে সমাজকৃত্যে আমাদের কোনোদিন কোনো আদর কোনো আহ্বান নাই তাহাদিকে আমাদের দেবপূজায় ও বিবাহাদি শুভকার্যে গড়ের বাদ্যসহকারে প্রচুর মদ্যমাংস সেবন করানোকে উৎসবের অঙ্গ বলিয়া আমরা গণ্য করি—ইহার বীভৎসতা আমাদের হৃদয়ে কোথাও বাজে না। সাহিত্য ৮।৫০২।২৩; এইজন্য সাধারণ লোকের সমাজকৃত্য দুঃসাধ্য হইয়া পড়িয়াছে। সমাজ ১২।২১৮।৩০ ॥ [৪৪] ॥ ◦ **গড়া**। সমাজের সৃষ্টি ॥ মানুষ ব্রাহ্ম কি হিন্দু এই সমাজগড়া কথাটাকেই বিশ্বসত্যের চেয়ে বড়ো করে তুলে একটা পাক তৈরি করে—গোরা ৬।৩৯৯।১ ॥ তু. সমাজরচিত (খৃষ্ট ২৭।৪৯১।২); ঘরগড়া, দলগড়া ॥ [৪৪] ॥ • **পালন**। সমাজের কর্তব্যপালন ॥ সমাজপালনটা তাহলে কি কেবল ভদ্রতাপালন? গোরা ৬।১৭৫। ১১ ॥ [৪৪] ॥ • **বর্তী**। সমাজভুক্ত ॥ সমাজবর্তী লোকদের মধ্যে... কালান্তর

২৪।৩৪২।২০ ॥ তু. সমাজস্থ ॥ [৪৪] ॥ • **রাজতন্ত্র**। সমাজতন্ত্র ও রাজতন্ত্রের সমন্বিত রূপ ॥ কাজে প্রবৃত্ত হইলে এই সমাজরাজতন্ত্র দেখিতে দেখিতে প্রস্তুত হইয়া উঠিবে—আত্মশক্তি ৩। ৫৪৩।২৬ ॥ [৪২।৬ ; ৪৪] ॥ • **লক্ষ্মী**। সমাজশ্রী ॥ সেইজন্য রাজশ্রী যখন দেশ হইতে নির্বাসিত, সমাজলক্ষ্মী তখনো বিদায় গ্রহণ করে নাই। আত্মশক্তি ৩।৫২৯।২৯ ॥ [৪৪] ॥ • **স্থ**। সমাজান্তর্গত ॥ সমস্ত উন্নত সমাজই সমাজস্থ লোকের নিকট প্রাণের দাবী করিয়া থাকে, ভারত ৪।৩৯৭।২২ ; সমাজস্থ বন্ধুদিগকে বহুমূল্য পাত্রে বহুমূল্য ভোজ দিয়া বিলাতের ধনী তৃপ্ত, আহুত-রবাহুত-অনাহূতদিগকে কলার পাতায় অন্নদান করিয়া আমাদের ধনীরা তৃপ্ত। ভারত ৪।৪৩৮।২৫ ; ভ্রমক্রমেই হউক বা সুবিচারপূর্বকই হউক সমাজ যেখানেই আবশ্যক বোধ করিয়াছে সেখানে ব্যক্তিগত হৃদয়ের ভাবকে নিজের বিধি অনুসারে প্রকাশ করিতে সমাজস্থ ব্যক্তিগণকে বাধ্য করিয়াছে। আ-সাহিত্য ৯।৫৩১।২৯ ; বানপ্রস্থের বয়সে সমাজস্থের মতো ব্যবহার করতে গেলে বিপদে পড়তে হয়। রা-চিঠি ২০।৩১২।১৩ ॥ [৪৪] ॥

**সমাদরণীয়**। সমাদরের যোগ্য ॥ কিন্তু সেটা কাব্যকলায় হয়নি বরণীয়, / সেই কারণেই কণ্ঠে আমার সমাদরণীয়। প্রহাসিনী ২৩।৩৭।৯ ॥ [২০।৩ ; ২২] ॥

**সমা / ধান**। সমাধি ॥ আমি ধ্রুবের মধ্যে আত্মসমাধান করিয়া ধ্রুবের মধ্যে পুনর্জন্মলাভ করিব। রাজর্ষি ২। ৪৭০।৪ ॥ [১৩] ॥ • **ধিঘর**। কবরের উপরকার ঘর ॥ তারা আপন সমাধিঘর রচনা করেছে। মা-ধর্ম ২০।৩৯৪। ২১ ॥ তু. সমাধিভবন — সমালোচনা অ-২।৭৭।১৬ ; বিচিত্র-প্র ৫।৪৭৭।১৩ ; সমাধিমন্দির—কবি-কা অ-১।৪৫।২৪ ॥ [৪৪] ॥ • **পিনু**। সমাপন করলাম ॥ তাই আজ সমাপিনু ব্রত। পরিশেষ ১৫।২১১।১৪ ॥ • **পিব**। সমাপন করব ॥ নির্জন চরণতলে করি প্রণিপাত / এ জন্মের পূজা সমাপিব। নৈবেদ্য ৮।৩৪।১৩ ॥ • **পিয়া**। না-ধা। সমাপন ক'রে ॥ নিয়মের পাঠ সমাপিয়া / সাধ গেছে খেলা করিবারে, প্রভাত-সং ১।৯০।১১ ॥ • **পিলে**। না-ধা। সমাপন করলে ॥ একদিন শুধু মোরে ছায়া দিয়ে, শেষে / সমাপিলে খেলা, বিচিত্রিতা ১৭।১৪।১২ ॥ [৩৭] ॥ • **য়ত**। সমান দৈর্ঘ্যবিশিষ্ট ॥ এইজন্য তাহাতে সর্বত্রই একপ্রকার দুর্বল সমায়ত সানুনাসিক ক্রন্দনস্বর ধ্বনিত হইতে থাকে। ছন্দ ২১।৩৮২।১৬ ॥ [৪৩] ॥

**সমীরিত**। ১. কথিত ॥ যে ভাষা দেশের সর্বত্র সমীরিত, অন্তঃপুরের অসূর্যম্পশ্য কক্ষেও যাহার নিষেধ নাই ··· শিক্ষা ১২।৫০৩।৮ ॥ ২. সঞ্চালিত ॥ সেখানে তোমার উদারবায়ু নিঃশ্বাস জোগায় মাত্র, অন্তঃকরণের মধ্যে বিশ্বপ্রাণকে সমীরিত করিতে পারে না···ধর্ম ১৩। ৩৪০।১৭ ; সে মহা-আনন্দ যাহা পরিব্যাপ্ত লোকে লোকান্তরে, / বিচ্ছুরিত সমীরিত আকাশে আকাশে,

প্রান্তিক ২২।৯।১০ ; এখনও সেখানে উষ্ণ নিশ্বাস সমীরিত। গল্প ২২।২০৫। ৯ ; আমাদের এই ভূলোককে বেষ্টন করে আছে ভুবর্লোক, আকাশমণ্ডল যার মধ্য দিয়ে আমাদের প্রাণের নিশ্বাসবায়ু সমীরিত হয়। খৃষ্ট ২৭। ৫০৯।২ ; বিকালের নিস্তব্ধ তন্দ্রালোকে সকালের চাঞ্চল্য সমীরিত করবার চেষ্টা করেছি। চিঠি ৫।২৫২।১৯ ; শিক্ষিত লোকেদের মধ্যেও ভাবের সমীরণ চতুর্দিকে সঞ্চারিত, সমীরিত নয়। ছিন্নপত্রাবলী ২৯৯।১৮॥ তু. নিঃশ্বসিত ॥ [২১।২] ॥

**সমু/খাসমুখি**। সামনাসামনি ॥ ঠিক মাঝামাঝি এসে পরস্পরের সমুখা-সমুখি হয়। য়ু-পত্র ১।৫৪০।৯ ॥ [২৮]॥ ॰ **চ্চ**। অত্যুচ্চ ॥ সমুচ্চ পর্বত...কবি-কা অ-১।৯।১৪ ; ধৈর্য আদি সমুচ্চ মহান্—১২।২৮ ; সমুচ্চ সে গিরিবর, ১৪।১৫ ; সমুচ্চ স্বরে, ৩২।৫ ; হিমাদ্রি হতে ও বুঝি সমুচ্চ.. ৩৮।২৪ ; সমুচ্চ স্বরে। বনফুল অ-১।৬১।৭ ; সমুচ্চস্বরে··· ৮২।২৪ ; সমুচ্চে কাঁদিয়া...১০২।১৭ ; সমুচ্চ স্বরে...১১০।১৩ ; সমুচ্চ শিখর... ১১৩।১৭ ; সমুচ্চ শিখর ··· ১১৫।১৩ ; নীরব সমুচ্চ কণ্ঠস্বরে আশ্বস্ত হইয়া ... প্র-নির্বন্ধ ৪।২৫৬।২৯ ; গতিশীল, কর্মরত, ধূলিলিপ্ত সংসারের প্রতিকৃতি নিঃসংকোচে সমুচ্চ হইয়া উঠিয়া দেবতার প্রতিমূর্তিকে আচ্ছন্ন করিয়া রহিয়াছে। ভারত ৪।৪৫৭।২১ ; সমুচ্চ ধিক্কারে···কাহিনী ৫।৬৮।১১ ; সমুচ্চ-খুর-ওয়ালা জুতোজোড়ার ... শে-কবিতা ১০।৩৫৩।৪ ; সমুচ্চ চুম্বক শৈল ··· পরিশিষ্ট ১০।৫৮১।৭ ; সমুচ্চ প্রাসাদ-বাতায়ন ··· শিক্ষা ১২।৫০৭। ১৮ ; সমুচ্চ গৃহের ··· গল্প ১৭।২১০।৪ ; সমুচ্চভাবে ··· গল্প ১৯।২৫৯।৭ ; মানু-ষের অন্তরের গভীরে এবং সমুচ্চে সেইরকম একটি বিরাট শান্ত পুরুষ আছে — জাপানযাত্রী ১৯।৩০৪।৩০ ; সমুচ্চ সুন্দর বেদিকা ··· গল্প ২০।২০২। ১৩ ; সমুচ্চ পিরামিড ··· ২০৮।১৯ ; সমুচ্চ স্নেহে ··· ২২০।২১ ; সভ্যতা সমুচ্চ থাকবে···রা-চিঠি ২০।২৭৪।৩ ; সমুচ্চ আকাশ ... গল্প ২১।২০৫।১৩ ; সমুচ্চ হাঁই হাঁই শব্দে···২১৬।১ ; সমুচ্চ গম্ভীর ও সযত্ন সুন্দর...পারস্যে ২২। ৪৭১।১৩ ; সমুচ্চ পাথরের ৪৭৭।১২ ; ভুলাইতে ছদ্মবেশী সমুচ্চ তুচ্ছতা আপ-নার। নবজাতক ২৪।১৮।২০ ; তাদে-রই ধনসঞ্চয় সবচেয়ে সমুচ্চ, কালান্তর ২৪।২৭৮।৩০ ; সমুচ্চ আকাশ···জন্ম-দিনে ২৫।৯৫।৭ ; সেইজন্য কৃত্রিম প্রাচীরগুলাকে যত সমুচ্চ করা সম্ভব সেই চেষ্টাই কেবল চলিতেছে। প-সঞ্চয় ২৬।৪৮১।১২ ; ইহার পশ্চাতে স্তরে স্তরে কত চিন্তা কত সাহসের সঞ্চয় সমুচ্চ হইয়া রহিয়াছে ; ৪৮৩। ১৩ ; আকাশে সমুচ্চ করি / গাঁথিছে আশা। স্ফুলিঙ্গ ২৭।৪৭।৭ ; শৈলের সমুচ্চ শিখরে, গল্প ২৭।১১৩।৩০ ; সমুচ্চ শাখাপুঞ্জ, আ-রূ-বি ২৭।৩৩৫।২৫ ॥ [২২] ॥ ॰ **চ্চয়**। সংগ্রহ ॥ তার সমুচ্চয় তৈরি করে যাচ্ছিলুম···ভা-পদা ২। সূচনা ১।১৭ ॥ [১০] ॥ ॰ **চ্ছল**।

অতিশয় উচ্ছলিত ॥ বলো কে বুঝিতে পারে / তাহার অগাধ শান্তি, তাহার অপার ব্যাকুলতা, / তার সুগভীর মৌন, তার সমুচ্ছল কলকথা, / তার হাস্য, তার অশ্রুরাশি ! সো-তরী ৩। ৫৬।১৩ ; প্রভাত যেন হাসি-অশ্রুর গলিত মিলিত গীতধারায় সমুচ্ছল। পুনশ্চ ১৬।১৩২।১১ ॥ [২২]॥ • চ্ছ্বাসি। না-ধা। সমুচ্ছ্বাসিত হয়ে ॥ অদূরে সুনীল সাগরে ঊর্মিরাশি / উত্তালবেগে উঠিছে সমুচ্ছ্বাসি। বিচিত্রিতা ১৭।১৩। ৮ ; বাঁধন যারে বাঁধিতে নারে, বন্দী করি তারে / তোমার হাসি সমুচ্ছ্বাসি উঠিছে বারে বারে। নটরাজ ১৮। ২২৮।১২ ; অরূপের মর্ম হতে সমুচ্ছ্বাসি / উৎসবের মধুচ্ছন্দ বিস্তারিছে বাঁশি। সানাই ২৪।৮২।১৯ ॥ [৩৭]॥ • জ্জ্বল। অনু. bright. ইংরেজি ভাষায় এই রকম লেখাকেই বলে সমুজ্জ্বল...চিঠি ৫।১০৭।১৬ ॥ [১১ ; ২২] ॥ • ৎকর্ষ। অতিশয় উৎকর্ষ ॥ যুক্তি ও ছন্দে-বাঁধা শিল্প ছন্দের সমুৎকর্ষ থেকেই তার শক্তি। ছন্দ ২১।৩৫৪।২৯ ॥ [২২] ॥ • ৎকৃষ্ট। অতিশয় উৎকৃষ্ট ॥ যে চলায় সমস্যার সমুৎকৃষ্ট মীমাংসা সেই চলাই সুন্দর। ছন্দ ২১।৩৫৪।১৪ ॥ [২২] ॥ • দার। অতিশয় উদার ॥ এ যেন ভক্তের মন / বট অশ্বত্থের বন। / রচে তার সমুদার কায়াটি / ধ্যানঘন গম্ভীর ছায়াটি। স্ফুলিঙ্গ ২৭।১০।৭ ॥ [২২]॥ • দিত। উদয়প্রাপ্ত ॥ সমুদিত প্রেমচন্দ্র। গীত ১।২১২।৫ ॥ [২২]॥ • দ্রপাখি। অনু. seabird. সমুদ্র-পাখির পক্ষে সেই ক্ষণে উঠিবে হুংকার / মহুয়া ১৫।৪২।২৪ ॥ তু সিন্ধুশকুন ॥ [৪২] ॥ • দ্রবিশাল। সাগরের তুল্য প্রশস্ত ॥ মহাদেবের অগাধস্তম্ভিত সমুদ্রবিশাল হৃদয়…লোক-সা ৬।৬৪৬। ৮ ॥ [৪২।১] ॥

**সমূলক**। সহেতুক ॥ বাস্তবজীবনের পক্ষে তাহা অমূলক, কিন্তু কাব্য জীবনের পক্ষে তাহা সমূলক। সাহিত্য ৮।৪৫৫।৭ ; সমুচিত পদ্ধতি অবলম্বন করিয়া সমস্ত মহাভারতের সমূলক অংশ উদ্ধার করা একজন লোকের জীবিত-কালে সম্ভব কি না সন্দেহ। আ-সাহিত্য ৯।৪৫২।২৬ ; স্বজাতি সম্বন্ধে পরের নিকট হইতে নিন্দোক্তি শুনিলে ক্রোধ হইতেই পারে। সমূলক হইলেও। ৫০২।৪ ; যে-সকল সমূলক, অমূলক ও অতিরঞ্জিত বিবরণ পাঠ করিয়া … ৫০৪।১৩ ; আমরা যে অবিচারের আশঙ্কা করিয়া থাকি তাহা সমূলক কিনা ; রাজাপ্রজা ১০। ৪২৩।১৭ ; বাহিরের প্রবল শত্রু সম্বন্ধে এইরূপ সচকিত সতর্কতার সমূলক কারণ থাকিতেও পারে, ৪২৫।১৪ ; জনসাধারণ যখন অমূলক অথবা সমূলক আশঙ্কায় ত্রস্ত হইয়া উঠে… পরিশিষ্ট ১০।৫৫৩।৩ ; এ বিশ্বাস সম্পূর্ণ সমূলক নহে। শব্দতত্ত্ব ১২।৩৩৮।৩০ ; কোনো একটি বিশেষ নদীর জলে স্নান করলে নিজের অথবা ত্রিকোটি-সংখ্যক পূর্বপুরুষের পারলৌকিক সদ্‌গতি ঘটার সম্ভাবনা আছে এ-বিশ্বাসকে আমি সমূলক বলে মেনে

নিতে রাজি নই এবং এ-বিশ্বাসকে আমি বড়ো জিনিস বলে শ্রদ্ধা করি নে। শান্তি-নি ১৪।৪৭৩।২২; এইরূপে নানাপ্রকার অমূলক ও সমূলক কারণে নয়নতারা ক্রমশ উত্তপ্ত হইয়া উঠিতে লাগিল। গল্প ২০।২২০।৩; এইরকমের অমূলক কি সমূলক তত্ত্বালোচনা রসশাস্ত্রে সম্পূর্ণই অসংগত। সা-পথে ২৩।৪২০।১; ছিন্নপত্রাবলী ৪৬৮।১১ ॥ [১০; ২৯; ৪৩]॥ • **তা**। অমূলকতাকে নিপুণভাবে মাটি চাপা দিয়া ঠিক সমূলকতার মতো সাজাইয়া তুলিতে পারে। ভারত ৪।৪৪৯।৫ ॥ [২০।৩৩; ৪৩] ॥

**সমৃদ্ধিমান্**। প্রাচুর্যবান ॥ সমৃদ্ধিমান্ জাতির ইতিহাস … ভা-রাম-রায় ১৫।৭ ॥ [২০।৩৮] ॥

**সম্পদবান**। যার সম্পদ আছে ॥ জাপান কি রকম সম্পদবান হয়ে উঠল। স-সংকট ২৬।৬৩৭।১৪; তিনি সম্পদবান ও প্রতাপশালীদের, খৃষ্ট ২৭। ৫০২।১৩॥ অন্যত্র—সম্পৎশালী (আত্মশক্তি ৩।৬১৬।২৫); সম্পদশালী (বিশ্বভা ২৭।৩৯৪।২১) ॥ [২০।৩৭] ॥

**সম্বন্ধ / গড়্**। সং-ধা। সম্বন্ধ স্থাপিত হ ॥ চক্রবর্তী—সম্বন্ধ ভাঙিয়া গেছে? ক্ষেমংকরী গড়েই নি, তার ভাঙিবে কী? নৌকাডুবি ৫।৪১৮।৬ ॥ [৩৬।১]॥ • **পাতা**। সং-ধা। সম্পর্ক স্থাপিত করা ॥ ঈশ্বরের সঙ্গে সম্বন্ধ পাতাইতে গেলে নিজেকে জড় পদার্থ করিয়া তুলিলে চলে না, নিজেও একস্থানে ঈশ্বর হইতে হয়। আত্মশক্তি ৩।৫৭২। ২০ ॥ [৩৬।১]॥ • **বাধ্**। সং-ধা। সম্বন্ধ স্থাপিত হ ॥ অনেক বড়ো বড়ো জাতির সঙ্গে আমাদের সম্বন্ধ বাধিয়াছে। সমাজ ১২।৪৭৫।৭-৮ ॥ [৩৬। ১]॥ • **সংকুল**। সম্পর্কবহুল ॥ শান্তকে শক্তিসংকুল জগতে উপলব্ধি করিতে হইবে, শিবকে সম্বন্ধসংকুল সংসারে উপলব্ধি করিতে হইবে। ধর্ম ১৩।৪১৫।১০ ॥ [৪৪] ॥

**সম্বন্ধী**। সম্বন্ধবান ॥ এই 'চাই' ক্রিয়াটা সংস্কৃত ব্যাকরণের কোন্ জিনিসটার কোন্ সম্বন্ধী। শব্দতত্ত্ব ১২।৫৬৭।১৬ ॥ [১৩] ॥

**সম্বরণীয়**। সম্বরণযোগ্য ॥ তখন ভদ্র স্ত্রীরা কি করিয়া শুদ্ধমাত্র একখানি বহু যত্নে সম্বরণীয় সূক্ষ্ম শাড়ি পরিয়া ভদ্রসমাজে বাহির হইবেন। সমালোচনা অ-২।১৪৩।১৮ ॥ [২০।৩] ॥

**সম্বাহিত**। সম্যক্‌বাহিত ॥ জীবনের অলক্ষ্য গভীরে / আমার এই পত্রদূতগুলির সম্বাহিত দিনরাত্রির যে সঞ্চয় / অসংখ্য অপূর্ব অপরিমেয় / যা অখণ্ড ঐক্যে মিলে গিয়েছে আমার আত্মরূপে, পত্রপুট ২০।৪০।৬ ॥ [২২] ॥

**সম্বেদন**। সম্যক্ অনুভূতি ॥ মনোবৃক্ষের এই ছড়িয়ে-পড়া / রসলোলুপ পাতাগুলির সম্বেদনে। পত্রপুট ২০।৩৯।১৬ ॥ [২২] ॥

**সম্ভাবিত**। সম্ভাবনাময় ॥ ভাবী সম্ভাবিত যশ, বিবিধ-প্র অ-১।৩৪৭।২৪ ॥ **পুত্রসম্ভাবিতা**। (স্ত্রী)। পুত্রসম্ভবা ॥ বৌমা পুত্রসম্ভাবিতা, গোরা ৬।৩৩৬।১৭ ॥ [১৯; ৪২।১] ॥

**সম্ভাষণা**। (স্ত্রী)। সম্ভাষণ॥ নয়নে তোমার উঠিছে জ্বলিয়া / নীরব কী সম্‌ভাষণা। শ্যামলী ২৫।১৮৯।২১॥ [২০।৭৫]॥

**সম্ভূতি**। উৎপত্তি॥ উপনিষদ বলে, অসম্ভূতি ও সম্ভূতিকে এক করে জানলেই তবে সত্য জানা হয়। অসম্ভূতি যা অসীমে অব্যক্ত, সম্ভূতি যা দেশে কালে অভিব্যক্ত। মা-ধর্ম ২০।৪১৩।৩, ৪॥ [২১।১; ২৯]॥

**সম্ভো / গী**। সম্ভোগকারী॥ **ছুটি** •। মোটরবাসভর্তি করে চলেছে সব ছুটিসম্ভোগীর দল। পারস্যে ২২।৪৯০। ১১; তবু বাইরে থেকে ছুটিসম্ভোগীদের দলের আনাগোনা চলচে। চিঠি ৩। ১৪৫।২॥ [১০; ২০।১৯; ২২]॥ • **জন**। সম্যক্ ভোজন॥ সন্দেশ খাইলাম সম্ভোজনকারক। শব্দতত্ত্ব ১২।৫৬৬। ৮॥ [২০।২; ২২]॥

**সম্মান / লক্ষ্মী**। সম্মানস্বরূপা শ্রী॥ স্ত্রীই দরিদ্রের ধন, ভিখারির অন্নপূর্ণা, রিক্তগৃহের সম্মানলক্ষ্মী—লোক-সা ৬। ৬৪৪।২৯॥ [৪৪]॥ • **-আস্পদ**। সম্মানভাজন॥ কবি ওয়ার্ডস্‌ওআর্থ এই কারণে আমাদের নিকট এত সম্মানাস্পদ হয়েছেন। সাহিত্য ৮। ৪৭৩।৯; স্বামীর মহত্ত্ব আজ অযোগ্য স্ত্রীকে বিশ্বসংসারের নিকট সম্মানাস্পদ করিয়া তুলিল। গল্প ১৯।২৪৭।১২॥ [৪৪]॥

**সম্মি / তি**। সমতাসাধন॥ অনু. symmetry. বিষমমাত্রার ঘন ঘন পুনরাবৃত্তির দ্বারা তারও একটা সম্মিতি রক্ষা হয়। ছন্দ ২১।৩৬০।২; সংস্কৃত ছন্দে বিবিধ মাত্রার এই গতিবৈচিত্র্য যা সম্মিতি উপেক্ষা করেও ভঙ্গিলীলা বাঁচিয়ে চলে, বাংলায় তার অনুকৃতি এখনো যথেষ্ট প্রচলিত হয় নি। ২৪; দুই পা দুই হাত নিয়ে দেহটা দাঁড়ালো, দুই কাঁধে দুটো মুণ্ড বসালেই সম্মিতি অর্থাৎ symmetry ঘটত। ৪৩০।৯॥ [১৭; ২২]॥ • **লন**। মিলন॥ **আনন্দ** •। সেখানে শ্রাবণে দ্যুলোকে ভূলোকের আনন্দসম্মিলনের মাঝখানে কোনো বিরোধ নাই। নৌকাডুবি ৫।১৮৬।১॥ **চিত্ত** •। আজ আমাদের বাঙালির চিত্তসম্মিলনের ক্ষেত্র···ভারত ৪।৪৭২।১৪; সব নিয়ে যে সমগ্রতা সেইটিই বড়ো—আশ্রমও স্বতোধাবিত হয়ে সেই পথেই চলেছে, অনেক মানুষের চিত্তসম্মিলনে আপনি গড়ে উঠছে। বিশ্ব-ভা ২৭।৪১২।১॥ **দেবতা** •। সেই মৃত্যুর পারেই আমাদের স্বর্গ, আমাদের দেবতাসম্মিলন, আমাদের সম্পূর্ণতা, আমাদের অমরতা। ছিন্নপত্রাবলী ৪৬৩।১০॥ **স্বামি** •। আশার চুল বাঁধিয়া সাজাইয়া তাহাকে স্বামিসম্মিলনে পাঠাইয়া দিত। চোখের বালি ৩।৩১৭।৬॥ [১৩; ৪২।১; ৪৪]॥ • **শ্রণ**। সম্যক্ মিশ্রণ॥ আমি এই পল্লীপ্রান্তে বসিয়া আমার সাদাসিধা তানপুরার চারটি তারের গুটিচারেক সুন্দর সুর সম্মিশ্রণের সহিত মিলাইয়া য়ুরোপীয় সভ্যতাকে বলিতেছি ‘তোমার সুর এখনো ঠিক মিলিল না’; পঞ্চভূত ২।৫৭৫।১২; তাহাদের সেমেটিক-

ভাবের সঙ্গে হিন্দুভাবের কোনো স্বাভাবিক সম্মিশ্রণ কি ঘটিতে পায় নাই; সাহিত্য ৮।৪১২।২১; ভারতবর্ষের কটাহে আর্য অনার্য নানা জাতির সম্মিশ্রণ হইয়াছিল। ৪৩৪।৮; ব্যর্থ চরিতার্থের জটিল সম্মিশ্রণের মধ্য থেকে / যে আমার মূর্তি / তোমাদের শ্রদ্ধায়, শে-স ১৮।৯৬।৭; বৌদ্ধযুগে যখন নানা জাতির সম্মিশ্রণ হইল... ইতিহাস ৭৯।২২ ॥ [২২] ॥ • **শ্রিত**। সম্যক্‌মিশ্রিত॥ তাঁহাদের কুঞ্জবনে যাহা পুষ্প আকারে প্রফুল্ল এখানে তাহা বাসিব্যঞ্জনাকারে সম্মিশ্রিত। লোক-সা ৬।৬৩৫।৬; অতএব এক হিসাবে শেক্‌স্‌পীয়রের রচনাও আত্ম-প্রকাশ, কিন্তু খুব সম্মিশ্রিত বৃহৎ এবং বিচিত্র। সাহিত্য ৮।৪৭০।৬ ॥ [২২] ॥

**সম্মুখ / গমতা**। অগ্রগমন ॥ অপরপক্ষে সম্মুখগমতাও ব্যক্ত করে, শব্দতত্ত্ব ১২। ৫৫৮।২২ ॥ তু. পরশব্দ ॥ [২০।১; ২০।৩৩] ॥ • **গামিতা**। অগ্রগমন ॥ প্রো সম্মুখগামিতা, শব্দতত্ত্ব ১২।৫৫৮। ১২ ॥ তু. পূর্বশব্দ ॥ [২০।৯; ২০।৩৩] ॥

**সযত্নসচেতন**। সযত্ন ও সচেতন॥ ব্যক্তি-বিশেষ খরচপত্র করিয়া কৃত্রিম উপায়ে মাটি আমদানি করিতে পারেন এবং দিনরাত সযত্নসচেতন থাকিয়া তাহাকে কোনোমতে খাড়া রাখিতে পারেন। সমাজ ১২।২৩১।২৭-২৮ ॥ [৪২।২] ॥

**সরণ**। গমন। পথ ॥ ওগো, এর চেয়ে ভালো প্রখর দহন, / নিঠুর আঘাত চরণে। / যাব আজীবন কাল পাষাণ কঠিন / সরণে। মানসী ২।২৩৫।২৪; নির্ঝর ঝরে উচ্ছ্বাস ভরে / বন্ধুর শিলা সরণে। / ছন্দে ছন্দে সুন্দর গতি/পাষাণ হৃদয়-হরণে। সো-তরী ৩।৮৮।৮ ॥ অন্যত্র—যখন আঁধারে ভরিবে সরণী, মহুয়া ১৫।১০৬।১৩ ॥ [১৭] ॥ • **শীল**। গমনশীল ॥ ধন বল, আয়ু বল, অন্য-মনস্ক ব্যক্তির ছাতা বল, সংসারের যত কিছু সরণশীল পদার্থ আছে বাংলা বই হচ্ছে সকলের চেয়ে সেরা। গল্প ৩।৩১৯।১১ ॥ [৪৪] ॥

**সরস**। সরোবর ॥ সোনালি রুপালি সবুজে সুনীলে / সে এমন মায়া কেমনে গাঁথিলে, / তারি সে আড়ালে চরণ বাড়ালে / ডুবালে সে সুধাসরসে। গীতিমাল্য ১১।১৫২।১১; চেতনা আমার কল্যাণরস সরসে / শতদলসম ফুটিল পরম হরষে / সব মধু তার চরণে তোমার ধরিয়া। গীত ১।১৩৩।১৩; আমাকে মগন করো তোমার মধুর করপরশে / সুধাসরসে। গীত ৩।৮৮৫। ৬ ॥ [১০] ॥

**সরূপ**। রূপবান ॥ এমনি করেই সসীম অসীমের, অরূপ সরূপের, অপরূপ মিলন ঘটে গেছে। শান্তি-নি ১৬।৪৭৫। ২৯ ॥ [১০; ২৯; ৪৩] ॥

**সরেজল**। জলভাগ ॥ সরেজমিনে না হউক সরে-জলে বটে—বিচিত্র-প্র ৫। ৪৯৩।২২ ॥ [২৮; ৪২।৩] ॥

**সরোদন**। সক্রন্দন ॥ সরোদনে, মানসী ২।২৪৩।৬; দারুণ দুর্ভিক্ষে ক্ষুধিত বালক যেমন খাদ্যের জন্য মাতাকে আঘাত করিতে থাকে, তেমনি জাগ্রত সুখের স্মৃতি আপনার খাদ্য চাহিয়া

আশার বক্ষে বারংবার সরোদন করাঘাত করিতে লাগিল। চো-বালি ৩। ৪৭২।২৭ ; ( সরোদনে চীৎকারপূর্বক ) হাস্য-কৌ ৬।৪৭।৪, ১৩ ; (সরোদনে), প্রায়শ্চিত্ত ৯।১৪৬।৭ ; ( সরোদনে ) ১৬৯।১ ; ( সরোদনে ), শোধবোধ ১৭। ৯১।২৩ ; ( সরোদনে ), ৯২।৯ ॥ [৪৩]॥

**সর্জন**। সৃষ্টি ॥ কর্মের দ্বারা সে নিজেকে দান করে, সৃষ্টি করে, অর্থাৎ সর্জন করে, অর্থাৎ যে শক্তিকে পরের ঘরে বন্দীর মতো থেকে কেবলই বদ্ধ করে রেখেছিল সেই শক্তিকেই আত্মীয় ঘরে নিয়তই ত্যাগ করে সে হাঁপ ছেড়ে বাঁচে। শান্তি-নি ১৪।২৯৮।১১ ; যে সৃষ্টিকর্তা সে আপনাকে সর্জন করে ; আপনাকে ত্যাগ করেই সে সৃষ্টি করে। শান্তি-নি ১৫।৪৬১।৭ ; নির্মাণ করা মানে মাপে তৈরি করা, অর্থাৎ যেটা তৈরি হচ্ছে সেইটেই চরম নয়, সেইটেকে অন্যকিছুর মাপে তৈরি করা — নিজের প্রয়োজনের মাপে বা অন্যের প্রয়োজনের মাপে। আর সৃষ্টি করা অন্য কোনো কিছুর মাপের অপেক্ষা করে না, সে হচ্ছে নিজেকে সর্জন করা, নিজেকেই প্রকাশ করা। জাপানযাত্রী ১৯।২৯৯।২৪ ; সৃষ্টি আর সর্জন হল একই কথা। সা-পথে ২৩।৩৭৯।৮ ॥ [১০] ॥

**সর্জ্যমান**। যা সৃষ্টি হচ্ছে ॥ এই সর্জ্যমান অনন্ত বিশ্বচরাচরের সঙ্গে নিজের যোগ উপলব্ধি করি। ছিন্নপত্র ২৮৩।১২ ॥ [২০।১৪] ॥

**সর্ব/ গ্রহ**। সর্বভক্ষণকারী। সকলগ্রহণকারী ॥ ব্রিটিশ শাসনও সর্বগ্রহ ও সর্বব্যাপী হইয়া আমাদের গ্রাম্য সমাজের সহজ ব্যবস্থাকে নষ্ট করিয়া দিয়াছে। সমূহ ১০।৫১৫।১৯ ॥ তু. পরশব্দ ॥ [১৭; ৪৩; ৪৪] ॥ • **গ্রাহী**। সকলগ্রহণকারী ॥ যার দ্বারা জীবন একটি সর্বগ্রাহী সমগ্রের মধ্যে সর্বতোভাবে সত্য হয়ে উঠতে পারে, শান্তি-নি ১৬।৩৮১।২২ ॥ তু. পূর্বশব্দ ॥ [২০। ৯ ; ৪৩ ; ৪৪] ॥ • **জনীন**। সর্বজনসম্বন্ধীয় ॥ সর্বজনীন মঙ্গলেচ্ছা…অনু. অ-২।৫৩৯।১ ; সেইরূপ এমন সর্বজনীন ধর্মসমাজ আমরা কল্পনা করিতে পারি না…চারিত্র-পূ ৪।৫৩৭।৪ ; নৌকাডুবি ৫। সূচনা ১।২০ ; জীবনস্মৃতি ১৭। ৩৫০।১৮, ২৫, ৩০ ; পরিচয় ১৮।৫২৭। ৭ ; ৫২৮।৬ ; জাপানযাত্রী ১৯।৩৪৮। ১০, ১১, ১২ ; তিনি সর্বজনীন সর্বকালীন মানব। মা-ধর্ম ২০। ভূমিকা-১।১৮ ; ৩৭৩।১৪, ১৪ ; ৩৯০।১ ; ৪২৬। ২১ ; ছন্দ ২১।৪১৭।১৭ ; পারস্যে ২২। ৪৫৯।১১ ; সেখানে মানুষের জ্ঞান সর্বজনীন ও সর্বকালীন হয়ে মানবাত্মার সর্বত্র প্রবেশের অধিকারকে ঘোষণা করে। সা-পথে ২৩।৩৭৬।১০ ; ৪০৮। ২২ ; ৪০৯।৩ ; ৪৬৮।৩০ ; ৪৬৯।১৮ ; বঙ্কিম এমন একটি সাহিত্যরূপে আনন্দ পেয়েছিলেন, এবং সেই রূপকে আপন ভাষায় গ্রহণ করলেন, যার মধ্যে সর্বজনীন আনন্দের সত্য ছিল। ৪৯৫। ২৭ ; কালান্তর ২৪।২৪৯।৯ ; ৩৩৪। ২০ ; ৩৩৮।১৬, ২৬ ; ৩৫৯।২৫ ; ৩৬৮। ১৮ ; ৪৩৮।৭ ; প-সঞ্চয় ৬।৫৪৪।১০ ;

৫৪৬।২৫ ; সা-স্বরূপ ২৭।২৭৩।১৫, ২৪ ; ২৮২।৯ ; বিশ্ব-ভা ২৭।৩৭৩।২৫ ; ৩৯৪। ১৭ ; পল্লী-প্র ২৭।৫৮৭।১৪ ; চিঠি ২। ৫৮।১৬ ; চিঠি ৯।৬৮।১৮ ; ৩০০।৬ ; এই দুর্‌বুদ্ধিরই নাম ন্যাশন্যালিজ্‌ম্‌, দেশের সর্বজনীন আত্মম্ভরিতা। শিক্ষা ১৯৫।৩১ ; ২০২।১৮ ; ২৫ ; ২০৩।২৮ ; ২১৮।২২ ; র-র ১৩।৭।১৯ ; ৩৮৫।৩০ ; ৩৯০।১ ; ৫৬৩।১৭ ; র-র ১৪।১০১৪।৭ ॥ তু. সার্বজনীন [১৮ ; ৪৩] ॥ • **জনীনতা**। মা-ধর্ম ২০। ভূমিকা-১।১৯ ; পারস্যে ২২।৪৭৩।১৩ ; বাংলা-প ২৬।৩৯৯।২, ৭ ; চিঠি ৯।১০৭। ৮ ; র-র ১৩।৩৯০।২৭ ॥ [১৮ ; ২০।৩৩ ; ৪৩] ॥ • **নাশিয়া**। সর্বধ্বংসী ॥ দেখি সে মুরতি সর্বনাশিয়া / কবির পরান উঠিল ত্রাসিয়া, / পরিহাসছলে ঈষৎ হাসিয়া / সো-তরী ৩।১০৯।১৯ ॥ [৭] ॥ • **পাবক**। সব যাতে পবিত্র হয় ॥ সেটিও সেই সর্ব-পাবক-আঁচল দিয়ে মোছা হয়েছে, যু-পত্র ১।৫৬২।১৬-১৭ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **ভূমীনতা**। সর্ব-দেশাভিন্নতা ॥ বস্তুত ন্যায়-আদর্শের সর্বভূমিনতা [ সর্বভূমীনতা ] স্বীকার করে এক জায়গায় ইংরেজরাজের প্রভূত শক্তি আপনাকে অশক্তের সমানভূমিতেই দাঁড় করিয়েছে। কালা-ন্তর ২৪।২৪৭।৬ ॥ [২০।২৮ ; ২০।৩৩ ; ৪৩] ॥ • **মঙ্গলবাদী**। সকলের শুভে যে বিশ্বাসী ॥ কিন্তু বাহ্যজগৎ যে মানুষের ধর্মশিক্ষাস্থল, সর্বমঙ্গলবাদী স্টোয়িকদের নিকটও তাহা ক্রমশ অপ্রমাণ হইতে লাগিল। সমাজ ১২। ৪৮০।১ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **রিক্ত**। সর্বনিঃস্ব ॥ বহু ধৈর্যে নম্র স্তব্ধ দুঃখের তিমিরে / সর্বরিক্ত অশ্রুসিক্ত দৈন্যের দীক্ষায় / নৈবেদ্য ৮।৫৩।১৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **সম্পূর্ণ**। সকল বিষয়ে সম্পূর্ণ ॥ আমাদের সমাজ যে সর্বশ্রেষ্ঠ সর্বসম্পূর্ণ এবং আমাদের স্ত্রীলোকদের অবস্থা তার একটা প্রমাণ, এ-কথা বলা আমার অভিপ্রায় নয়। সমাজ ১২।২৪২।৬ ॥ তু. সর্বাঙ্গসম্পূর্ণ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **সম্ভব**। সবই সম্ভব যাতে ॥ সর্বসম্ভব রূপকথার রাজ্যে একটা নূতন রূপ, গল্প ১৯।২৭২।২৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **অঙ্গমন**। সকল দেহমন ॥ কমলা সর্বাঙ্গমনে পুলকিত হইয়া বসিয়া ভাবিতে লাগিল, নৌকাডুবি ৫।৩৭৩।১৫ ॥ [৪৩] ॥ • **অঙ্গসচে-তন**। সকল অবয়বে সচেতন ॥ মনুষ্য যেখান হইতে জীবন বল এবং স্বাস্থ্য সঞ্চয় করে, যেখানে নানা বর্ণ নানা রূপ নানা গন্ধ, বিচিত্র গতি এবং গীতি, প্রীতি ও প্রফুল্লতা সর্বদা হিল্লোলিত হইয়া আমাদিগকে সর্বাঙ্গ-সচেতন এবং সম্পূর্ণ বিকশিত করিয়া তুলিবার চেষ্টা করিতেছে···শিক্ষা ১২। ২৮০।২৯ ॥ তু. সযত্নসচেতন ॥ [৪৩ ; ৪৪] ॥ **অঙ্গসম্পন্ন**। সকল অঙ্গই-সম্পন্ন যার ॥ কালিদাস তাঁহার কাব্যের রসপ্রবাহকে সেই স্বর্গমর্ত-ব্যাপী সর্বাঙ্গসম্পন্ন শান্তির মধ্যে মিলিত করিয়া তাহাকে মহান্ পরিণাম দান করিয়াছেন, প্রাচীন-সা ৫।৫১১।৬ ॥ [৪৩] ॥ • **অঙ্গসম্পূর্ণ**। সকল অঙ্গে

পূর্ণ॥ আমার তৎপূর্বকালে অভিজ্ঞতা সর্বাঙ্গসম্পূর্ণ যদি না হয়, তবু সত্য। য়ু-পত্র ১।৫২৭।২১ ; অতএব সভার উদ্দেশ্যকে সর্বাঙ্গসম্পূর্ণভাবে সাধন করতে গেলে তোমারও যেমন দরকার স্ত্রীসভ্যেরও তেমনি দরকার। প্র-নির্বন্ধ ৪।২৭৩।৯-১০ ; সাহিত্যে এ রকম সুযোগ সর্বদা ঘটে না, সকলেই সর্বাঙ্গ-সম্পূর্ণ মত প্রকাশ করতেই ব্যস্ত— সাহিত্য ৮।৪৬৭।৩০ ; অতএব একটা সোসাইটি নভেল যতই চিত্রবিচিত্র করে রচিত হোক, তার ভাষা এবং রচনা-কৌশল যতই সর্বাঙ্গসম্পূর্ণ হোক, ৪৭৮।১১ ; এমন অবস্থায় একথা বলিতে প্রবৃত্তি হয় না যে, তাঁহার সকল কাজ সর্বাঙ্গসম্পূর্ণ হয় নাই। ৪৮৯।৯ ; আমাদের যাহা-কিছু আছে তাহাই সর্বোৎকৃষ্ট ও সর্বাঙ্গসম্পূর্ণ ইহা আমরা কিছু অধিক উচ্চস্বরে এবং প্রাণপণ বল সহকারে ঘোষণা করিতে প্রবৃত্ত হইলাম। আ-সাহিত্য ৯।৪৪৬। ১৭ ; কাব্যহিসাবে সর্বাঙ্গসম্পূর্ণ করিতে হইলে সমগ্র ইতিহাসকে অবিকৃত-ভাবে গ্রহণ করা যায় না। ৪৪৮।২৬ ; আমাদের পুরস্কৃত সংজ্ঞালেখকের সংজ্ঞা যে সর্বাঙ্গসম্পূর্ণ ও যথেষ্ট সংক্ষিপ্ত হইয়াছে তাহা বলিতে পারি না। শব্দতত্ত্ব ১২।৫৩৩।৯ ; চিঠি ৩।৭০।২০ ; 'সর্বাঙ্গসুন্দর' বিশেষণটা প'ড়ে হয়তো তোমার ওষ্ঠাধার হাস্যকুটিল হয়ে উঠবে। ওর মধ্যে একটুখানি সাই-কোলজির খেলা আছে। বাক্যটা যখন মনের মধ্যে রচিত হয়েছিল তখন কথাটা ছিল 'সর্বাঙ্গসম্পূর্ণ', প-প-প্রান্তে ৮৫।২১ ; অবসরের মধ্যেই সর্বাঙ্গসম্পূর্ণ সাহিত্যের বিকাশ, কিন্তু তাই বলিয়া আলস্যের মধ্যে নহে। র-র ১৩।৮৩২।৯ ॥ • **অঙ্গসম্পূর্ণতা**। দেশের লোকের পক্ষে মাতৃভাষাগত শিক্ষার ভিতর দিয়ে জ্ঞানের সর্বাঙ্গ-সম্পূর্ণতা আমরা কল্পনার বাইরে ফেলে রেখেছি। রা-চিঠি ২০।৩৬১।৬ ; ছিন্ন-পত্রাবলী ৫১৪।১ ॥ [২০।৩৩ ; ৪৩ ; ৪৪] ॥ • **-অনুভু**। সর্বঅনুভূতিময়॥ যে তেজোময় অমৃতময় পুরুষ সর্বানুভূ হয়ে আছেন তিনিই ব্রহ্ম। সর্বানুভূ ; অর্থাৎ সমস্তই তিনি অনুভব করেছেন এই তাঁর ভাব। শান্তি-নি ১৪।৫১০।৮, ৮ ; এই আত্মাতেও তিনি সর্বানুভূ। যে আকাশ ব্যাপ্তির রাজ্য সেখানেও তিনি সর্বানুভূ, যে আত্মা সমাপ্তির রাজ্য সেখানেও তিনি সর্বানুভূ, তাহলেই দেখা যাচ্ছে যদি এই সর্বা-নুভূকে পেতে চাই তাহলে অনুভূতির সঙ্গে অনুভূতি মেলাতে হবে। ২০, ২১, ২২ ; গৃহেই বল, সমাজেই বল, রাষ্ট্রেই বল, যে-পরিমাণে সকলের মধ্যে আমরা সেই সর্বানুভূকে উপলব্ধি করি সেই পরিমাণেই সত্য হই ; যে-পরিমাণে না করি সেই পরিমাণেই আমাদের বিনাশ। ৫১৪।৩০ ; ৫১৬। ২৫ ; আমরাই তো জগৎপ্রকৃতির সঙ্গে মানবপ্রকৃতির মিলন ঘটাইয়া চিত্তের বোধকে সর্বানুভূ, ধর্মের সাধনাকে বিশ্বব্যাপী করিয়া তুলিব, সেইজন্যই এই ভারতবর্ষে জন্মগ্রহণ করিয়াছি।

সঞ্চয় ১৮।৩৯১।৭ ॥ [২১।১ ; ৪৩] ॥ ◦ **আশ্রয়**। সকলের শরণ ॥ তুমি সর্বাশ্রয়, একি শুধু শূন্যকথা ? নৈবেদ্য ৮।৪৫।১ ॥ [৪২।৫ ; ৪৩ ; ৪৪] ॥

**সলজ্জ / মুখ**। লজ্জামণ্ডিত মুখ ॥ হেম সলজ্জমুখে কহিল, নৌকাডুবি ৫।৩০৯। ১৭ ॥ [৪৪] ॥ ◦ **স্বজন**। লজ্জিত আত্মীয় ॥ চল দূর তীর্থবাসে / সলজ্জ-স্বজন আর সক্রোধসমাজ / পরিহরি, কাহিনী ৫।৯৯।৬ ॥ [৪২।১] ॥

**সলজ্জিত**। অত্যন্তলজ্জিত ॥ দ্বিধায় জড়িত পদে, কম্প্রবক্ষে নম্র নেত্রপাতে / স্মিতহাস্যে নাহি চল সলজ্জিত বাসর শয্যাতে / স্তব্ধ অর্ধরাতে। চিত্রা ৪। ৮২।৬ ॥ [৪৩] ॥

**সলাজ**। লজ্জিত ॥ কী যেন বাঁশির ডাকে জগতের প্রেমে / বাহিরিয়া আসিতেছে সলাজ হৃদয়, কড়ি-কো ২।৭৭।৮ ॥ [৪৩] ॥

**সশঙ্কিত**। অত্যন্ত শঙ্কিত ॥ সর্বদা সশঙ্কিত, বিবিধ-প্র অ-১।৩৫১।৭ ; এইজন্য আমরা মনকে অতি সাবধানে রাখি, একটি কঠোরহস্ত তাহাকে ছুঁইবামাত্র আমরা সশঙ্কিত হইয়া উঠি। ১১ ; বঁধু নিদারুণ না হইতে হইতেই সে ভয়ে সশঙ্কিত। সমালোচনা অ-২।১১৬।১০ ; শুনিয়া সকলেই সশঙ্কিত হইয়া উঠিল। পঞ্চভূত ২।৬০৪।২৮ ; আশা বিনোদিনীর এই প্রশ্নমাত্রেই সংশয়ান্বিত সশঙ্কিত হইয়া উত্তর করিল, চো-বালি ৩। ৩৪৭।১৯ ; প্রথমেই বিবাহের কথা পাড়িয়া দুই পক্ষকে সশঙ্কিত করিয়া তুলিলে চলিবে না। নৌকাডুবি ৫। ৩১৬।১৮ ; আমরা দুজনেই মুখচোরা সশঙ্কিত লোক — চিঠি ৮।১৭।১৫ ; মলিন বৃত্তিগুলিকে সশঙ্কিতভাবে আর ঢাকিয়া বেড়াইতে হইবে না, র-র ১৪। ৪৪।১।২৮ ॥ [৪৩] ॥

**সশেষ**। সান্ত ॥ সেই অশেষকে সশেষ করতে চায় এমন ভয়ংকর নির্বোধ সে নয়। শান্তি-নি ১৪।৪৪১।২৮ ॥ [১০ ; ২৯ ; ৪৩] ॥

**সশ্রেণীয়**। সমানশ্রেণীভুক্ত ॥ আর্যদের সশ্রেণীয় বা সমকক্ষ নহে। পরিশিষ্ট ১০।৫৫৭।৫ ॥ [৪৩] ॥

**সসজ্জ**। সজ্জিত ॥ সসজ্জ খানসামা ··· ছিন্নপত্র ১৫২।১৩ ॥ [৪৩] ॥

**সস্নেহ কণ্ঠ**। স্নেহমিশ্রিত স্বর ॥ খুড়া রমেশের হাত ধরিয়া সস্নেহকণ্ঠে কহিলেন, নৌকাডুবি ৫।৪২৬।২৫ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ **কৌতুক**। স্নেহসিক্ত কৌতুক ॥ সীতা কেবল সস্নেহকৌতুকে একটিবার মাত্র তাহার উপরে তর্জনী রাখিয়া দেবরকে জিজ্ঞাসা করিলেন, 'বৎসে, ইনি কে ?' প্রাচীন-সা ৫।৫৪৯। ৩০ ॥ [৪৩] ॥

**সহ / চরসৃষ্টি**। অঙ্গসৃষ্টি ॥ সেই সকল অমর সহচর-সৃষ্টিই মহাকবিদের কাজ। সমালোচনা অ-২।৭৯।২৮ ॥ [৪২।১] ॥ ◦ **জ**। স্বাভাবিক ॥ যে সহজ তোর রয়েছে সম্মুখে / আদরে তাহারে ডেকে নে রে বুকে, ক্ষণিকা ৭।২০৮।১৩ ॥ [১৩] ॥ ◦ **জ চক্ষে**। সাধারণ দৃষ্টিতে ॥ সহজচক্ষে যাহাদের মধ্যে আকাশ-পাতাল, তাহারাও অভেদাত্মা হইয়া

দাঁড়াইতেছে। আলোচনা অ-২।১৩। ২৫ ॥ [৪৪] ॥ ০ **জ জ্ঞান**। সহজাত-জ্ঞান॥ ওগুলো তো সহজজ্ঞান থেকে জোগান দেওয়া যায় না, ওর শিক্ষা চাই। চিঠি ৫।২২।১১ ॥ [১৩]॥ ০ **জতা**। স্বাভাবিকতা ॥ সুগমতা, সরলতা, সহজতাই যথার্থ সভ্যতা—শিক্ষা ১২। ৩০৬।৮; শিশু-অবস্থার সহজতাকে চিরকাল বেঁধে রাখবার ইচ্ছা ও চেষ্টার মতো বিড়ম্বনা আর কী আছে। বিশ্ব-ভা ৭।৪১১।৭ ॥ [১৩; ২০।৩৩] ॥ ০ **জ প্রত্যক্ষ**। অনায়াস-লক্ষ্য ॥ সহজপ্রত্যক্ষ জিনিসের মধ্যে সে যতক্ষণ তাহা সহজেই করে তত-ক্ষণ সে নিজেকে যেন পুরাপুরি দেখিতেই পায় না। সাহিত্য ৮।৩৭৫। ২৬ ॥ [৪২।২] ॥ ০ **জ প্রবৃত্তি**। অনু. instinct. সহজপ্রবৃত্তি, যাহাকে ইংরেজিতে ইন্‌স্‌টিংকট্‌ বলে তাহার ভালো আছে মন্দও আছে। পঞ্চভূত ১।৫৬৮।১৩ ॥ [৪২] ॥ ০ **জ শোভন**। স্বভাবসুন্দর ॥ উদ্ধৃতির জন্য 'নিত্য-নন্দিত' দ্র., নবীন ২২।৬৯।৫ ॥ [১৩; ৪২।২]॥ ০ **জ সংস্কার**। অনু. instinct. ইংরেজিতে তাহাকে বলে ইন্‌স্‌টিংকট্‌, বাংলায় তাহার নাম দেওয়া যাইতে পারে সহজসংস্কার। সমাজ ১২।২০৯। ১২, ১৪, ১৫ ॥ [৪২] ॥ ৪ **ধর্ম**। একই ধর্ম ॥ ইহাকে উচিতমতে স্বামীর সহিত সহধর্ম বলা যায় না। সমাজ ১২।৪৩৭।২৩, ২৪ ॥ [৪৩] ॥ ০ **ধর্মা**। সহধর্মী ॥ সহধর্মিণী নেই, খোঁজে সহধর্মা। খাপছাড়া ১।১৭।১৫ ॥



[৪৩] ॥ ০ **পাঠিকা**। (স্ত্রী) ॥ সহা-ধ্যায়িনী ॥ হরিদাসী বিদ্যালয়ের সহ-পাঠিকা। গল্প ১৮।৩১৯।১৯; বোধ করি, তাহার সহপাঠিকা বালিকার নিয়তদৌরাত্ম্য চলল সৌন্দর্য অলক্ষিত-ভাবে তাহার হৃদয়ের উপর বন্ধন বিস্তার করিতেছিল। ২০।২৫৭।১১ ॥ [২০।৭৫; ৪৩] ॥ ০ **বর্তিনী**। (স্ত্রী)। একত্র অবস্থানকারিণী ॥ ইংরেজি-ভাষায় অবগুণ্ঠিত বিদ্যা স্বভাবতই আমাদের মনের সহবর্তিনী হয়ে চলতে পারে না। শিক্ষা ২১৮।৩২ ॥ [৪৩; ৪৪] ॥ ০ **প্রবাহী**। সহপ্রধারায় বয় যা ॥ তোমার মানবহৃদয়ের সহপ্রবাহী সুখ দুঃখ ঘৃণা ও প্রীতি, র-র ১৩। ৮৩০।২ ॥ [৪৪] ॥

**সহায় / কর্‌**। সা-ধা। সাহায্য গ্রহণ কর্‌ ॥ উমেশকে সহায় করিয়া কমলা দিনের বেলাকার সমস্ত কাজকর্ম শেষ করিয়া ফেলিল। নৌকাডুবি ৫।৩৯৬। ২৯ ॥ [৩।৬১] ॥ ০ **কারী**। সাহায্য-কারী ॥ সেই বিনয়কে আজ শত্রু-পক্ষের শিবিরের মধ্যে প্রতিষ্ঠিত দেখিয়া তাঁহার মনের মধ্যে যেন একটা দাহ উপস্থিত হইল এবং নিজের কন্যা ললিতাকে বিনয়কে পুনঃপতনের সহায়কারী দেখিয়া তাঁহার চিত্তজ্বালা যে আরও দ্বিগুণ বাড়িয়া উঠিল সে কথা বলা বাহুল্য। গোরা ৬।৩৫৬। ২৫; ছিন্নপত্রাবলী ৫০৯।১ ॥ [৪৪] ॥ ০ **বান**। সহায়যুক্ত ॥ দুই বন্ধুকে একত্র দেখিলেই তিনি সমস্ত মানব-জাতিকে বন্ধুপ্রেমে সহায়বান অনুভব

করিতেন। রাজর্ষি ২।৪৮৭।২৮; কিন্তু এইরূপ একমনে ধ্যান করিয়া প্রাণপণ শক্তিতে কামনা করিতে থাকিলে নিজেকে যেন সহায়বান্ মনে হয়। চো-বালি ৩।৪৩৪।২৯; স্বর্গের বেদ-রাজের দ্বারা উৎসাহিত এবং বসন্তের মোহিনী শক্তির দ্বারা সহায়বান্ মদনকে কেবলমাত্র পরাস্ত করিয়া ছাড়েন নাই, তাহার স্থলে যাহাকে জয়ী করিয়াছেন তাহার সজ্জা নাই, সহায় নাই, তাহা তপস্যায় কৃশ, দুঃখে মলিন। প্রাচীন-সা ৫.৫১৪।২; ইহাতে তাঁহাদের কৃতবিদ্যতা ও ইংলণ্ড-প্রত্যাগমনের গৌরব ক্ষুণ্ণ হইবে না, অথচ আমিও যথেষ্ট সম্মানিত ও সহায়বান হইব। শব্দতত্ত্ব ১২।৫৭৮। ২৩ ॥ [২০।৩৭] ॥

**সহাস**। হাস্যযুক্ত ॥ ঝটিকার অবসানে প্রকৃতি সহাস, শৈশব-সং অ-১।৫০৩। ৩; দিতে যদি হয় দে মা, প্রসন্ন সহাস — / কেন এ মাথার ঘাম পায়েতে বহাস। কণিকা ৬।১৫।১৬; কিসের সুখে সহাস মুখে / নাচিছ বাছনি। শিশু ৯।৯।১১ ॥ [৪৩] ॥

**সহৃদয়তা**। কাব্যরসজ্ঞতা ॥ যে সহৃদয়তা ও রসবোধ থাকিলে জগতের সর্বত্রই অক্ষয় সৌন্দর্যের সুধাভাণ্ডার উদ্‌ঘাটিত হইয়া যায় ... আ-সাহিত্য ৯।৪৩৫। ৮ ॥ [১৩; ২০।৩৩; ৪৩] ॥

**সাংখ্যতথ্য**। অনু. statistics. কমিশন কি সাংখ্যতথ্যযোগে দেখিয়েছেন, রা-চিঠি ২০।৩৩৯।২ ॥ [৪২] ॥

**সাংখ্যিক**। ১. statistical. ভেবেছিলুম, ওদের সাংখ্যিক তালিকা নেড়েচেড়ে দেখতে পাব ওদের কজন চাষী নাম সই করতে পারে আর কজন চাষীর নামতা দশের কোঠা পর্যন্ত এগিয়েছে। রা-চিঠি ২০।২৮৬।২০ ॥ ২. সংখ্যা-বিষয়ক ॥ সেই সাংখ্যিক তথ্য মনে নিয়ে কালের ও আয়তনের পরিমাণে মানুষের ক্ষুদ্রতা বিচার ক'রে কোনো কোনো পণ্ডিত অভিভূত হয়ে পড়েন। মা-ধর্ম ২০।৪১৫।২৬ ॥ [২০।৪৩] ॥

**সাংগীতিক**। সংগীতসুলভ ॥ তাতে বাধা পেত শব্দের অতিব্যয়িতা, আর ছন্দ আপন সাংগীতিক গতিবেগের দ্বারা স্মৃতিকে রাখত সচল করে। ছন্দ ২১। ৩৬৭।২৬; সাংগীতিক চরক সংহিতার মতে তাকেই বলে সংগীত যার থেকে গীতরস পাওয়া যায়। র-র ১৪।৯১৬। ৪ ॥ [২০।৪৩] ॥

**সাক্ষ্যদাতা**। সাক্ষী ॥ মিথ্যা সাক্ষ্য-দাতার মতো বাড়াইয়া বলে। প-সঞ্চয় ২৬।৫০৬।১ ॥ [৪৪] ॥

**সাঁচা**। সত্য ॥ লাগবে লড়াই মিথ্যা এবং সাঁচায়। বলাকা ১২।২।৯ ॥ [৯] ॥

**সাচীকৃত**। বক্রীকৃত ॥ উমার শরীর তখন পুলকাকুল, দুইচক্ষু লজ্জায় পর্যস্ত এবং মুখ একদিকে সাচীকৃত। প্রাচীন-সা ৫।৫১৪।২৮ ॥ [২১।১] ॥

**সাজনা**। সাজ ॥ তপন শশী হেরিছে বসি / তোমার সাজনা। শিশু ৯।১০। ১০ ॥ [২০।৫৩] ॥

**সাজাই**। সজ্জিত ॥ পছন্দ করা, বাছাই করা, সাজাই করা, এখন আর চলবে

না। সা-পথে ২৩।৪২৩।১১ ॥ [২০। ৪৮] ॥

**সাথিনী**। (স্ত্রী)। সঙ্গিনী ॥ তাঁতিনীর নাতিনীর সাথিনী সে হাসে; ছড়া ২৬।৩৬।১৩ ॥ [২০।৭৯] ॥

**সাদরপত্র**। অনু. testimonial. প্রমথনাথ বিলাতের বড়ো বড়ো লোকের কাছ হইতে অনেক সাদরপত্র আনিয়া ভারতবর্ষীয় ইংরাজমহলে কিঞ্চিৎ প্রতিপত্তি লাভ করিলেন। গল্প ২১। ২৩৮।৭ ॥ [৪২; ৪৪] ॥

**সাদৃশ্যবান**। যার মিল আছে ॥ কেবল মাড়োয়ারী ও মেবারি রো বিভক্তি বাংলার র বিভক্তির সহিত সাদৃশ্যবান। শব্দতত্ত্ব ১২।৩৬৬।৮; এই হেরু হার এবং হরা সাদৃশ্যবান। ২৪ ॥ [২০।৩৭] ॥

**সাঁধ করা**। সং-ধা ॥ ঢোকা ॥ পোলিটিক্যাল মতলবকে সাঁধ করাইবার চেষ্টা করিতেছেন। শিক্ষা ১২।২৯৩। ৭ ॥ [৩৬।১] ॥

**সাধ/ন দুর্লভ**। সাধনেও যা দুর্লভ ॥ ওহে জীবন বল্লভ, ওহে সাধনদুর্লভ, গীত ১।১৮৯।১২ ॥ [৪২।১] ॥ ○ **নশীল**। সচেষ্ট ॥ সঞ্চয়ও রক্ষা করিবার জন্য সমাজে যে ভীরু স্ত্রীশক্তি আছে সেই শক্তিই কৌতূহলপর পরীক্ষাপ্রিয় সাধনশীল পুরুষশক্তিকে পরাভূত করিয়া একাধিপত্য লাভ করিল। আত্মশক্তি ৩।৫৪৮।১২ ॥ [৪৪] ॥ ○ **না**। সাধন ॥ প্রয়োজন সাধনায়···ভা-রামরায় ১৮।৮ ॥ [২০।৭৫] ॥ ○ **নি**। সাধন ॥ আজিকার মতো যাক যাক চুকে / যত অসাধ্য-সাধনি। ক্ষণিকা ৭।২০৮।১৬ ॥ [২০।৫৬] ॥ ○ **ব্য**। সধবার দশা ॥ কিন্তু সাধব্যের লক্ষণ ফুটাইয়া তুলিবার জন্য চওড়া তার লাল পাড়, এবং কল্যাণীর সিঁথির অর্ধেকটা জুড়িয়া মোটা একটা সিন্দুরের রেখা। গল্প ২৩।৩১৪।১৫ ॥ [২০। ৪৪] ॥

**সাধারণ্যক**। অনু. public. আরণ্যআশ্রম নেই, কিন্তু তার জায়গা জুড়েছে সাধারণ্য-আশ্রম। এখন দেশে আরণ্যক পাওয়া যায় না, কিন্তু সাধারণ্যকের সংখ্যা কম নয়। তাঁরা পাব্লিক নামক বৃহৎ সংসারের ঘোরতর সংসারী। যাত্রী ১৯।৩৭০।২৬; বর্তমান বয়সে আমার জীবনের প্রধান সংকট এই যে, যদিচ স্বভাবত আমি আরণ্যক তবু আমার কর্মস্থানের কুগ্রহ সকৌতুকে আমাকে সাধারণ্যক করে দাঁড় করিয়েছেন। ৩৭১।১৪ ॥ [২৮] ॥

**সাধুসাধক**। সমার্থক যুগ্মশব্দ ॥ বুদ্ধ থেকে আরম্ভ করে ভারতে মধ্যযুগের সাধুসাধক যাঁদেরই দেখি, কালান্তর ২৪।৪০৩।২৫; একদা পাড়াগাঁয়ে যখন বাস করতুম তখন সাধু সাধকের বেশ-ধারী কেউ কেউ আমার কাছে আসত; শিক্ষা ২২০।৭ ॥ [৪২।৪] ॥

**সাধ্বস**। ভয়। ১. সম্ভ্রম ॥ পত্রলেখা তাহার অপূর্ব সম্বন্ধবশত অন্তঃপুর তো ত্যাগই করিয়াছে কিন্তু স্ত্রীপুরুষ পরস্পর সমীপবর্তী হইলে স্বভাবতই যে-একটি সংকোচে সাধ্বসে এমন-কি সহাস্যছলনায় একটি লীলান্বিত কম্পমান মানসিক অন্তরাল আপনি

বিরচিত হইতে পারে, ইঁহাদের মধ্যে সেটুকুও হয় নাই। প্রাচীন-সা ৫।৫৫৪। ১৯। ২. ত্রস্ত॥ খাতাখানা চারুর হাতে দিয়া সাধ্বসে ভূপতি বাহিরে চলিয়া গেল। সরল ভূপতির এ ছলনাটুকু চারুর বুঝিতে বাকি রহিল না। গল্প ২২।২৫৬।১০॥ ৩. ব্যাকুলতা॥ তাঁহার বলিবার ধরনও আবেগ ও সাধ্বসে পূর্ণ… চিঠি ৬। ১১০।৯॥ [২১।২]॥

**সানা**। ধাতু—চেতনা সঞ্চার কর্॥ তাতে তার আর সানায় না। সা-পথে ২৩।৪০৯।২৯॥ [৫]॥ • ড়ি। অভিজ্ঞ॥ আনাড়ির মস্ত সুযোগ এই যে সানাড়ির চেয়ে তার অভিজ্ঞতার সুযোগ বেশী। র-র ১৪।৮৯২।২৭॥ [১০; ২৯]॥

**সান্ত্বন**। সান্ত্বনা॥ চিরপ্রাণের আলয়-মাঝে / বিপুল সান্ত্বন। গীতালি ১১। ৩০১।১৭; শান্তি নিরাময়, কান্তি সুনন্দন, সান্ত্বন অন্তবিহীন। গীত ১। ১১৪।৮॥ [২০।৭৫]॥

**সাফাই কর্**। সং-ধা। অস্বীকার কর্॥ রমেশ বেশ বুঝিল অপরাধ সাফাই করিবার কোনো উপায় নাই। নৌকাডুবি ৫।১৮১।১৫॥ [৩৬।১]॥

**সাবধানিতা**। হুঁশিয়ারি॥ তবে সাবধানিতা বিজ্ঞতা আসিয়া পড়ে। সমালোচনা অ-২।১৫১।১॥ [২০।৩৩]॥

**সামর্থ্যবান**। যার সামর্থ্য আছে॥ যে দারিদ্র্য শক্তিহীনতা থেকে উদ্‌ভূত সে কুৎসিত। কথা আছে: শক্তস্য ভূষণং ক্ষমা। তেমনি বলা যায়, সামর্থ্যবানেরই ভূষণ অকিঞ্চনতা। শিক্ষা ২২৫।৯॥ [২০।৩৭]॥

**সামিষ**। যাতে আমিষ আছে॥ শরীরের বলসাধনের পক্ষে সামিষ এবং নিরামিষ আহারের কাহার কিরূপ ফল সে বিষয়ে আমার কিছু বলা শোভা পায় না এবং ডাক্তারের মধ্যেও নানামত। সমাজ ১২।৪৬৫।১; সামিষ এবং নিরামিষ আহারের তুলনা করা আমার উদ্দেশ্য নহে। ৪৬৬।২৮॥ [১০; ২৯; ৪৩]॥

**সাম্প্রত**। অনিত্য॥ নিরালা মাঠের মাঝে বসি / সাম্প্রতের আবরণ মন হতে দ্রুত গেল খসি। বিচিত্রতা ১৭। ৯।১৩॥ [১০]॥

**সাম্বৎসরিক**। বৎসরে অনুষ্ঠিত॥ সেই দার্জিলিংযাত্রার সাম্বৎসরিক দিনে… দুইবোন ১১।৪৪৯।২৯; বিবাহের সাম্বৎসরিক…৪৫৮।২৭; দীক্ষা-দিনের সাম্বৎসরিক . শান্তি-নি ১৬।৪৭৯। ২১; দীক্ষার সাম্বৎসরিক ৪৮৯।৮; এইবার ৭ই পৌষের সাম্বৎসরিকে এ'কে সাধারণের হাতে দেব। চিঠি ৫।২৭৩। ২॥ [২০।৪৩]॥

**সাম্যধর্মী**। অনু. neutral. প্রোটন হাঁ-ধর্মী। তার কেন্দ্রের শরিকটিকে পরখ করে দেখা গেল সে সাম্যধর্মী, হাঁ-ধর্মী ও নয়, না-ধর্মীও নয়। বিশ্ব-প ২৫। ৩৬৪।২২, ২৬॥ [৪২; ৪৪]॥

**সাম্রাজ্যিক**। অনু. imperial. এইজন্যেই সকল সাম্রাজ্যিক দেশেই অস্ত্রশস্ত্রের কাঁটাবনের চাষ অনেক চাষকে ছাপিয়ে বেড়ে চলেছে। রা-চিঠি ২০।

২৮৭।১২ ; তার পরেও দীর্ঘকাল পারস্যের ইতিহাসক্ষেত্রে সাম্রাজ্যিক দ্বন্দ্ব। পারস্যে ২২।৪৯১।২১ ; গুপ্ত-রাজাদের আমলে ভারতবর্ষ একবার আপন সাম্রাজ্যিক একসত্তা অনুভব করবার সুযোগ পেয়েছিল, কিন্তু তার প্রভাব গভীর ও স্থায়ী হয় নি। তার প্রধান কারণ, ভারতবর্ষ অন্তরে অন্তরে আর্যে অনার্যে বিভক্ত, সাম্রাজ্যিক ঐক্য সামাজিক ঐক্যের উপর ভিত পাততে পারে নি। ৪৯২।৭, ৯ ॥ [২০।৪৩; ৪১।১]॥ ০ তা। অনু. imperialism. আমরা আজ দেখতে পাচ্ছি পাশ্চাত্ত্যদেশে এই চেষ্টা সাম্রাজ্যিকতাবোধে গিয়ে পৌঁছেছে। শান্তি-নি ১৪।৫১২।১০ ; সাম্রাজ্যিকতাবোধকে য়ুরোপ যেমন পরম মঙ্গল বলে মনে করছে ··· ১৬ ; এতকাল আমাদের নিঃসাহসের উপরে দুর্গ বেঁধে বিদেশী বণিকরাজ সাম্রাজ্যিকতার ব্যবসা চালিয়েছে। ম-গান্ধী ২৭।২৯৬। ৩০ ॥ [২০।৩৩ ; ২০।৪৩ ; ৪১।১]॥

**সায়/কর্**। সং-ধা। শেষ কর্ ॥ সে গান তোমার করো সায় / আজি জল-ভরা বরষায়। ক্ষণিকা ৭।৩২৫।৭ ; ৩২৭।১২ ॥ [৩৬।১] ॥ ০ ং**কালীন**। সান্ধ্য ॥ সায়ংকালীন উপাসনা ··· গোরা ৬।১৬৩।১ ॥ [২০।২৮]॥ ০ **ন্তন**। সায়ংকাল সম্বন্ধীয় ॥ সায়ন্তনের ক্লান্ত ফুলের গন্ধ হাওয়ার 'পরে / অঙ্গবিহীন আলিঙ্গনে সকল অঙ্গ ভরে। গীত ১। ২৩৭।২০ ॥ [২১।২] ॥

**সায়াহ্নিক**। সায়াহ্নসম্বন্ধীয় ॥ সায়াহ্নিক দিগন্তের সীমন্তে বিলীন/কুঙ্কুম-আভায় আনে — / বিচিত্রিতা ১৭।২১।১৬ ॥ [২০।৪৩] ॥

**সার/থি**। রথচালক। অনু. ১. pilot. বায়ুরথের সারথি ··· অনু. অ-২।৫৫৩। ৮ ॥ তু. মাঝি ॥ ২. coachman. সারথির সঙ্গে গাড়িঘোড়ার এমন অসামঞ্জস্য যে কী বলব! য়ু-পত্র ১। ৫৩৮।৩০ ; সারথির বয়স চোদ্দো হবে, ৫৩৯।১ ; আত্মীয় এবং বান্ধব, দ্বারী এবং সারথি সকলেই অবাক হইয়া তাকাইত, জীবনস্মৃতি ১৭।৩৫০।২৮ ॥ [১৫] ॥ ০ **থ্য**। সারথির কর্ম ॥ এখন যাঁহারা বঙ্গসাহিত্যের সারথ্য স্বীকার করিতে চান, আ-সাহিত্য ৯।৪০৪।২৩ ; কিন্তু আপিসের জানালার বাহিরে রাস্তার ধুলার উপর দিয়া বিশ্বদেবতা তাঁর রথযাত্রায় অতিদীনকেও যে নিজের সারথ্যেই চালাইতেছেন এই চালনাকে তারা অশ্রদ্ধা করে। কালান্তর ২৪।২৮২।২৩ ; কাজ উদ্ধারের দিকে দৃষ্টি রাখলে শেষ পর্যন্ত তাঁরই হাতে সারথ্যভার দেওয়া সংগত। ৪৪৯।২ ; তার সবগুলোই যদি ঘোড়া হত তাহলেও এক রকম করে সারথ্য করা যেতে পারত। প-প-প্রান্তে ৩৭। ২১ ॥ তু. সারথিগিরি (গ্রন্থ-প ১৫। ৫৩৬।১৬ ) ॥ [২০।৪৪] ॥ ০ **বান**। যাতে সার আছে ॥ লেখা হবে সারবান — চিত্রা ৪।৬৫।২২ ; সারবান সাহিত্য — ব্যঙ্গ-কৌ ৭।৫১৩ পৃ., প্রবন্ধের নাম ; ৫১৬।১০ ; সারবান সাহিত্য—সাহিত্য ৮।৩৪৫।২৭, ২৯ ;

সারবান সমালোচক ... ৪৬৭।৮ ; লেখাটি যাকে বলে "সারবান"। নিন্দাও করাও শক্ত, হজম করাও তাই। এ সব লেখা ভোগ করবার যোগ্য নয় অথচ জমিয়ে রাখবার যোগ্য। চিঠি ৫।১৮৭।৪ ॥ তু. লেখাটিও বেশ সারালো ধারালো এবং রসালো হয়েচে। চিঠি ৫।২৩৪।১১ ; আমাদের সাহিত্য সারগর্ভ নয় বলে একে নিন্দা করা সহজ, কিন্তু কী করলে একে সারালো করা যায় তার পন্থা নির্ণয় করা ত সহজ নয়। শিক্ষা ২২০।১৬, ১৭ ॥ [২০।৩৭]॥ ০ **স্বত**। ১. সরস্বতী সম্বন্ধীয় ॥ আমাদের বাংলাদেশেও যে জ্যোতির্ময় সারস্বত ছায়াপথ রচিত হইয়াছে, বঙ্গীয়-সাহিত্য-পরিষৎকে তাহারই একটি কেন্দ্রবদ্ধ সংহত অংশ বলা যাইতে পারে, ছাত্রমণ্ডলী তাহার চতুর্দিকে জ্যোতির্বাষ্পের মতো বিকীর্ণ অবস্থায় আছে। আত্মশক্তি ৩।৫৭৯। ১১; তাহারা সারস্বত-প্রাসাদের দেউড়িতে বসিয়া হাঁকডাক, তর্জনগর্জন, ঘুষ ও ঘুষির কারবার করিয়া থাকে, অন্তঃপুরের সহিত তাহাদের পরিচয় নাই। সাহিত্য ৮।৩৫৪।১৩; বঙ্গের সারস্বত কুঞ্জে মৃত্যু ব্যাধের ন্যায় প্রবেশ করিয়াছে। আ-সাহিত্য ৯। ৮১১।২ ; পাণিনি রস পানের বেলা দিয়েছে এরা ফাঁকি, / অমরকোষ-ভ্রমর এরা নহে। / নহে তো কেহ সারস্বত-রস-সারস পাখি, / গৌড়পাদপাদপে নাহি রহে। প্রহাসিনী ২৩।৪৬।১১ ; চৈন চিত্রবিশ্লেষণে প্রমাণ হতে পারে যে, তার কোনো অংশে ভারতীয় বৌদ্ধ সংস্রব ঘটেছে; কিন্তু সেটা নিছক ইতিহাসের কথা, সারস্বত বিচারের কথা নয়। সা-পথে ২৩। ৪১৬।২১ ; 'সারস্বত ভাণ্ডার' ৪৮০। ২৭ ॥ ২. বিদ্বান ॥ তোমাদের সেই অনাঘ্রাত পুষ্প অখণ্ড পুণ্যের ন্যায় নবীন হৃদয়ের সমস্ত আশা-আকাঙ্ক্ষাকে আমি আজ তোমাদের দেশের সারস্বত বর্গের নামে আহ্বান করিতেছি—ভোগের পথে নহে, ভিক্ষার পথে নহে, কর্মের পথে। আত্মশক্তি ৩।৫৯২।৩ ; সারস্বতদিগকে অভ্যর্থনা করিয়া লইবার ভার যাঁহাদের উপরে আছে তাঁহারাও নিজে সরস্বতীর সন্তান ; সাহিত্য ৮।৩৫৪।২২ ॥ [১৮] ॥

**সারা কর্**। সং-ধা। যাপন কর্ ॥ এ গান যেন রে হয় তোর ধ্রুবতারা / অন্ধকারে অনিমেষে নিশি করে সারা। কড়ি-কো ২।৬৩।২২ ॥ [৩৬।১] ॥

**সার্থ/ক্য**। সাফল্য ॥ সকল বড়ো জাতির ইতিহাসেই এই গতির দুর্নিবার আবেগ ব্যর্থতা ও সার্থক্যের উপলবন্ধুর পথে গর্জিয়া ফেনাইয়া, বাধা ভাঙিয়া চুরিয়া, ঝরিয়া পড়িতেছে। কালান্তর ২৪।২৭৭।১২ ॥ [২০। ৪৪] ॥ ০ **বাহী**। বণিক ॥ আপনার সম্পদের বোঝাটি আপনার মাথায় তুলে নিয়ে গৃহত্যাগী সার্থবাহী সংসার-পথ দিয়ে একলা চলে···সমাজ ১২। ২৪৫।৩ ॥ [২৬] ॥

**সার্ব/জনিক**। সকলজনসম্বন্ধীয় ॥ সে যেন রসসৃষ্টির সার্বজনিক যজ্ঞ। সা-

স্বরূপ ২৭।২৬২।১৮; সূক্ষ্মদৃষ্টি জিনিসটা যে রস আহরণ করে সেটা সকল সময় সার্বজনিক হয় না। ২৭২।১১; একদা মহাত্মা গোখ্‌লে যখন সার্বজনিক অবশ্যশিক্ষা প্রবর্তনে উদ্যোগী হয়েছিলেন···শিক্ষা ২৩২।১৬ ॥ [২০।৪৩]॥ • জনীন। সর্বজনসম্বন্ধীয় ॥ য়ুরোপীয় সভ্যতার রক্তচক্ষু এঞ্জিনটা সার্বজনীন ভ্রাতৃত্বের পথে ধক্‌ধক্‌ শব্দে ছুটিয়া চলিয়াছে। ভারত ৪।৪৫৩।১৯; সার্বজনীন ভয় ··· বিচিত্র-প্র ৫।৪৪১।৬; এখনকার দিনে সার্বজনীন শিক্ষা সকল সভ্য দেশেই মানিয়া লওয়া হইয়াছে। পরিচয় ১৮।৪৯৯।৪, ১৩; মানুষের সার্বজনীন উন্নতির প্রতি অনুরাগ আছে; প-সঞ্চয় ২৬।৫৩৫।৭; সমাজনীতির সেই সার্বজনীন উৎকর্ষ ... স-সংকট ২৬।৬৩৮।১১; সার্বজনীন সমতা ··· র-র ১৪।৮৮৪।২ ॥ তু. সর্বজনীন ॥ **সার্বজনীন উদারতা**। অনু. humanity. আজকাল সার্বজনীন-উদারতা (humanity) প্রভৃতি কতকগুলি প্রশস্ত কথা উঠিয়াছে, বিবিধ-প্র অ-১।৩৭৭।৯॥[১৮; ৪২]॥ • জনীনতা। আপনার সার্বভৌমিকতা — সার্বজনীনতা—উদারতা — হাস্য-কৌ ৬। ৭০।১৬ ॥ [২০।৩৩]॥ ◦ **জাতিক**। অনু. international. এ বছর কোপেন হেগেনে সার্বজাতিক ম্যাথামাটিক্‌স্‌ কনফারেন্স্‌ হবে। তিনসঙ্গী ২৫।২৩৮। ২৮; সেইজন্য য়ুরোপে আমরা সকল সময়ে পাদ্রিদিগকে শান্তির পক্ষে, সার্বজাতিক ন্যায়পরতার পক্ষে দেখিতে পাই না। প-সঞ্চয় ২৬।৫৩৯।২৫; চিঠি ২।৫৫।২০; কেননা কালকের দিনের ইতিহাস সর্বজাতিক সহযোগিতার অধ্যায় আরম্ভ করবে। শিক্ষা ১৯৬।২০ ॥ [২০।৪৩; ৪১।১; ৪২]॥ ◦ **জাতিকতা**। অনু. internationalism. একবার সার্বজাতিকতা যাহাকে ঘরছাড়া করিতেছে একবার স্বাজাতিকতা তাহাকে ঘরে ফিরাইয়া আনিতেছে। পরিচয় ১৮। ৪৫১।১৭ ॥ [২০।৩৩; ৪১।১; ৪২]॥ ◦ ত্রিক। সর্বস্থানের উপযোগী ॥ এর ব্যবহার সার্বত্রিক নয়। বাংলা-প ২৬। ৪৪১।১৭ ॥ [২০।৪৩]॥ ◦ **ভৌমক**। অনু. cosmopolitan. সেই মূলতত্ত্ব অনুসারে আমরা সংসারে বিরক্ত অথবা অনুরক্ত, স্বদেশবদ্ধ অথবা সার্বভৌমক, পার্থিব অথবা আধ্যাত্মিক, কর্মপ্রিয় অথবা চিন্তাপ্রিয়। সাহিত্য ৮।৪৭১।২ ॥ [২০।২৫; ৪২]॥ ◦ **ভৌমিক**। সর্বপৃথিবী ব্যাপী। অনু. cosmopolitan. নির্বাপিত জঠরানলে সার্বভৌমিক প্রেম অত্যন্ত সহজ হইয়া আসে। মন্ত্রি-অভি অ-২। ১৭০।৭; বজ্রগর্জনকে সে সার্বভৌমিক প্রেমের মঙ্গলশঙ্খধ্বনি বলিয়া কল্পনা করিতেছে না। ভারত ৪।৪৫৩।২৫; আমাদের জঠরানলেরও যেমন এমন সার্বভৌমিক উদারতা নাই যে সমস্ত খাদ্যকে সমান পরিপাক করিতে পারে, আমাদের হৃদয়েরও সেই দশা —কী করা যায়, উপায় নাই। চারিত্র-পূ ৪।৫২৩।১৩; ভারতবর্ষের

যাহা শ্রেষ্ঠ ধন তাহাও সার্বভৌমিক, য়ুরোপের যাহা শ্রেষ্ঠ ধন তাহাও সার্বভৌমিক; ৫২৭।১৭, ১৮; তখন পিতৃদেব সার্বভৌমিক ধর্মের স্বদেশীয় প্রকৃতিকে একটা বিমিশ্রিত একাকারত্বের মধ্যে বিসর্জন দিতে অস্বীকার করিলেন। ২৭; যে-সকল ইংরাজি ভাব যথার্থরূপে আমাদের দেশের লোক গ্রহণ করিতে পারে, অর্থাৎ যাহা বিশেষরূপে ইংরাজি নহে, যাহা সার্বভৌমিক, তাহাই থাকিয়া যায় এবং বাকি সমস্ত নষ্ট হইতে থাকে। সাহিত্য ৮।৪২৮।৪; সার্বভৌমিক শিক্ষার ··· পরিচয় ১৮।৪৮৭।১৭; যে মানুষ সংকীর্ণভাবে একান্তভাবে স্বাদেশিকতার মধ্যে বদ্ধ, তিনি স্বদেশকে প্রকাশ করেন না, কেন না, মূর্তি আপন দেশের মাটিতে গড়া হলেও যে আলো তাকে প্রকাশ করবে সে আলো যে সার্বভৌমিক। পারস্যে ২২।৪৮৮।১৯; হোমরের মহাকাব্যের কাহিনীটা গ্রীক, কিন্তু তার মধ্যে কাব্যরচনার যে-আদর্শটা আছে যেহেতু তা সার্বভৌমিক এইজন্যেই সাহিত্যপ্রিয় বাঙালিও সেই গ্রীক কাব্য প'ড়ে তার রস পায়। সা-পথে ২৩।৪০৮।২৪; যে-বিদ্যার মূল্য সার্বভৌমিক, কালান্তর ২৪।৩৮১।১৬; সার্বভৌমিক ধর্মনীতিকে···ম-গান্ধী ২৭।২৯৩।২১; ধাত্রী ভূমিটি যদি সার্বভৌমিক না হত, বিশ্ব-ভা ২৭।৩৮২।১৩ ॥ [১৭; ২০।৪৩; ২৯; ৪১।১] ॥ • **ভৌমিকতা**। চারিত্র-পূ ৪।৫২৩।১৬; হাস্য-কৌ ৬।৭০।১৬; কালান্তর ২৪।২৪৭।২১; সা-স্বরূপ ২৭।২৬৪।১৫; চিঠি ৯।২৯৬।৩ ॥ [২০।৩৩] ॥

**সাসূয়**। ঈর্ষান্বিত ॥ সাসূয় কৌতূহলে সে অনেকবার থিয়েটার দেখিতে যাইবার ইচ্ছা প্রকাশ করিত, গল্প ২০।২০০।১৫ ॥ [৪৩] ॥

**সাহিত্য/ওয়ালা**। সাহিত্যিক॥ আমার মতো সাহিত্যওয়ালা বিপদে পড়িয়া বিজ্ঞানের দোহাই মানিলে লোকে হাসিবে। শব্দতত্ত্ব ১২।৪০৯।১৯ ॥ [২০।৬০]॥ • কার। সাহিত্যিক ॥ বিশ্বের উপর সাহিত্যকারের হৃদয়ের অধিকার কতখানি; সাহিত্য ৮।৩৪০।১৪; কলাকৌশলপূর্ণ রচনা ভাবের দেহের মতো। এই দেহের মধ্যে ভাবের প্রতিষ্ঠায় সাহিত্যকারের পরিচয়। ৩৪৭।১; ৩৫০।১; জগতের সহিত মনের যে সম্বন্ধ মনের সহিত সাহিত্যকারের প্রতিভার সেই সম্বন্ধ। ৩৫২।১১; প্রকৃত সাহিত্যকারের অন্তঃকরণে যদি তাহার নিজত্ব ও মানবত্বের মধ্যে কোনো ব্যবধান থাকে তবে তাহা কল্পনার কাচের শাসির স্বচ্ছ ব্যবধান। ২৩, সাহিত্যকারের সেই মানবত্বই সৃজনকর্তা। ২৭; সাহিত্যকারদের শ্রেষ্ঠ চেষ্টা কেবল বর্তমান কালের জন্য নহে। ৩৫৩।১৪; ৪১৭।১৮; ৪৩২।১৭; ৪৯০।২০ ॥ [৪৪]॥ • বিচার। সাহিত্যের উৎকর্ষ অপকর্ষ নির্ণয় ॥ সাহিত্য বিচার, সা-পথে ২৩।৪১৪ পৃ, অধ্যায়ের নাম; ৪১৫।২, আমাদের দেশের সাহিত্যবিচারে ব্যক্তির পরিচয়

বাদ দিয়ে শ্রেণীর পরিচয়ের দিকেই ঝোঁক দেওয়া হয়। ১৭; ৪১৮।১, ১০; সাহিত্যবিচারে বিশ্লেষণমূলক পদ্ধতি শ্রদ্ধেয় কিনা। ২০; গ্রন্থ-প ২৩।৫৫৪।১৪; যাকে সাধারণত আমরা সাহিত্য-সমালোচনা বলি সাহিত্য-বিচার শব্দটাকে আমি সেই অর্থে ব্যবহার করেছি। ২০; বিশেষ রচনার পরিচয় দেওয়াই সাহিত্যবিচারের লক্ষ্য। ২৩; সাহিত্যবিচারে পরিচয়টি সাহিত্যিক পরিচয় হওয়া চাই, একথা বলাই বাহুল্য। ২৮; ৫৫৫।২৬; সাহিত্য বিচার, সা-স্বরূপ ২৭।২৭২ পৃ, প্রবন্ধের নাম; সাহিত্যবিচারের মাপ-কাঠি একটা সজীব পদার্থ। ১৭; সাহিত্যবিচারমূলক গ্রন্থ পড়বার সময় প্রায়ই কমবেশি পরিমাণে যে জিনিসটি চোখে পড়ে সে হচ্ছে বিচারকের বিশেষ সংস্কার, এই সংস্কারের প্রবর্তনা ঘটে তাঁর দলের সংস্রবে, তাঁর শ্রেণীর টানে, তাঁর শিক্ষার বিশেষত্ব নিয়ে। ২৭৩।৮; চিঠি ৯।২৮।২১; প-প-প্রান্তে ৯২।১৮ ॥ তু. সাহিত্যের বিচার হচ্ছে সাহিত্যের ব্যাখ্যা, সাহিত্যের বিশ্লেষণ নয়। সা-পথে ২৩।৪২০।৩ ॥ [৪২।৭] ॥ • **বিচারক**। সাহিত্যের বিচারকর্তা ॥ যে গূঢ়দর্শী ভাবুক, কবির কাব্যের ভিতর হইতে এই সমস্তারূপটিকে দেখিতে পান তিনিই যথার্থ সাহিত্য-বিচারক। সাহিত্য ৮।৪০৫।৪ ॥ [৪২।৭] ॥ • **ব্যবসায়ী**। সাহিত্য যার পেশা ॥ যে লোকসাহিত্যব্যবসায়ী সে আমার কথা বুঝিবে। পঞ্চভূত ২।৫৪৬।৮, সাহিত্যব্যবসায়ীকে নিজের অন্তরের মধ্য হইতে নানা ভাব এবং নানা চরিত্র বাহির করিতে হয়। ৯; ১৩, ১৮, ২০; আ-সাহিত্য ৯। ৪০৩।৩; ৪০৮।৩০; র-র ১৩।৮৬৩। ২২ ॥ [৪৪] ॥ • **রস**। সাহিত্যের রস ॥ যে রস মানবের সর্বপ্রকার প্রয়োজনমাত্রাকে অতিক্রম করিয়া বাহিরের দিকে ধাবিত হয় তাহাই সাহিত্যরস। সাহিত্য ৮।৪৯৮।২৮ ॥ [৪৪] ॥ • **লক্ষ্মী**। সাহিত্যের অধি-দেবতা ॥ সম্প্রতি যে-দেশে বিজ্ঞা-নের অপ্রতিহত প্রভাবে অলজ্জ কৌতূহলবৃত্তি দুঃশাসনমূর্তি ধরে সাহিত্যলক্ষ্মীর বস্ত্রহরণের অধিকার দাবি করছে, সা-পথে ২৩।৪০৮।২ ॥ [৪৪] ॥

**সিংহের ভাগ**। অনু. lion's share. কিন্তু যেদিন অধিকারের ভাগ-বাঁটো-য়ারার সময় উপস্থিত হয় সেদিন সিংহের ভাগটা বিদৃসশ রকমের বড়ো হয়ে ওঠে, তার কারণটা তার থাবার মধ্যে। কালান্তর ২৪।৩৫৫।১৪ ॥ [১১] ॥

**সিংহিনী**। (স্ত্রী)। সিংহী ॥ সিংহিনীর মতো চারিদিকে আপনার / বৎসগণে রয়েছেন আগলিয়া, চিত্রাঙ্গদা ৩।১৯৪। ১৮; অভিমানিনী স্বল্পভাষিণী নারী অপমানে আহত সিংহিনীর ন্যায় অন্তরে অন্তরে উদ্দীপ্ত হইতে লাগিলেন এবং এই উন্মত্ত সন্দেহ দম্পতির মাঝ-খানে প্রলয় খড়্গের মতো পড়িয়া উভয়কে একেবারে বিচ্ছিন্ন করিয়া দিল। গল্প ২২।১৭৯।২ ॥ [৯; ২০।৭৮] ॥

**সিঁচ্‌**। ধাতু—সেচন কর্‌॥ গোপন বীণা সুরেই ছিল বাঁধা, / ঝংকার তায় দিয়েছিল আধা, / সংশয়ে আজ তলিয়ে গেল কোথা / পাব কি তায় দুঃখসাগর সিঁচে। পরিশেষ ১৫।২৩৭। ২২ ॥ [২৬।১] ॥

**সিচন**। সেচন ॥ কোনো ফল ফলিবে না আঁখি জল-সিচনে ; / শুকনো হাসিটা তবে রেখে যাই পিছনে। প্রহাসিনী ২৩।৮।৩; মধুপগুঞ্জে সে লহরী তুলিবে, / কুসুমপুঞ্জে সে পবনে দুলিবে, ঝরিবে শ্রাবণের বাদল সিচনে। গীত ২।২৮৬।১১ ॥ [২৬] ॥

**সিঞ্চ/ন**। সেচন ॥ গীতরসধারা করি সিঞ্চন, সো-তরী ৩।১২৬।১৩; রুক্ষ মাটিতে ফসল ফলাতে গেলে কি জলসিঞ্চনের প্রয়োজন হয় না? প্র-নির্বন্ধ ৪।২২৮।২২; সকল-কলুষ-তামস-হর, জয় হোক তব জয়— / অমৃতবারি সিঞ্চন কর' নিখিল ভুবনময়। গীত ১। ১৫৬।১৩ ॥ [৩১] ॥ ০ হ। না-ধা। সেচন করো ॥ প্রেমসলিলধারে সিঞ্চহ শুষ্ক নয়ান। গীত ১।৫২।২০ ॥ [৩৪; ৩৭] ॥

**সিঞ্চি/ত**। সিক্ত ॥ কবি কমণ্ডলু হইতে একবিন্দু অভিষেকবারিও কেন তাঁহার চিরদুঃখাভিতপ্ত নম্রললাটে সিঞ্চিত হইল না। প্রাচীন-সা ৫।৫৪৮।২৭ ॥ **জলসিঞ্চিত** ॥ জলসিঞ্চিত ক্ষিতি-সৌরভ রভসে; কল্পনা ৭।১২২।২২ ॥ **শ্রাবণসিঞ্চিত** ॥ শ্রাবণসিঞ্চিত, তপন-চুম্বিত সুদীর্ঘ স্বপ্নাবিষ্ট দিন। চিঠি ৮। ১০২।২০ ॥ **স্নেহসিঞ্চিত** ॥ স্নেহ-সিঞ্চিত নিঃশব্দ আশীর্বাদ আশার গভীর হৃদয়ের মধ্যে প্রবেশ করিয়া … চো-বালি ৩।৪৭৫।১২ ॥ [৩১] ॥ ০ য়া। না-ধা। সেচন ক'রে ॥ আশালতা লাগাইনু / নয়নের নীর সিঞ্চিয়া। রূপান্তর ১৭৯।১০ ॥ [৩৭] ॥

**সীট্‌কার**। সংস্কৃতীকৃত — সিটকানো ॥ পৃথিবীর অধিকাংশ উদ্‌যোগপরায়ণ মানবজাতীয়ের প্রতি খর্ব নাসিকা সীট্‌কার করা, স্বদেশ ১১।৪৭৮।১০ ॥ তু. তাই নিয়ে গৃহিণীর কী যে নাক-সিট্‌কিনি। খাপছাড়া ২১।৫৭।১৪ ॥ [২৩; ৪৪] ॥

**সীবনপটু**। সেলাইয়ে দক্ষ ॥ কিছুদিন হইতে তাহার এক সীবনপটু সখীর কাছে একাগ্রমনে সে সেলাই শিখিতে প্রবৃত্ত হইয়াছে। নৌকাডুবি ৫।১৮৪। ২৩ ॥ [৪৪] ॥

**সীমান্তর**। গ্রামসীমা ॥ ১. অন্য সীমা ॥ এক সীমা হইতে সীমান্তর পর্যন্ত … সমালোচনা অ-২।৬৩।২৯; গানেতে মনের মধ্যে এনে দেয় একটা দূরত্বের পরিপ্রেক্ষণী। বিষয়টা যত কাছেরই হোক সুরে হয় তার রথযাত্রা, তাকে দেখতে পাই ছন্দের লোকান্তরে, সীমান্তরে, প্রাত্যহিকের করস্পর্শে তার ক্ষয় ঘটে না, দাগ ধরে না। গ্রন্থ-প ২৫।৪৩৪।৬; তাকে দেখতে পাই ছন্দের লোকান্তরে, সীমান্তরে। র-র ১৪।৯৭১।৫ ॥ ১. প্রত্যন্ত সীমা ॥ এই বিপুল পোলিটিক্যাল ক্ষেত্রের সীমান্তরে পড়িয়া আছি, আত্মশক্তি ৩।৫৬৭।১৭; তাহা কলেজক্লাস হইতে

দূরে, তাহা ক্রিকেট ময়দানেরও সীমান্তরে ··· ৫৮৩।২ ॥ [৪৩] ॥

**সুখিত**। সুখী ॥ সকল জীব সুখিত হোক, নিঃশত্রু হোক, মা-ধর্ম ২০। ৪১৭।৯ ॥ [২১।১] ॥

**সুগতি**। সুখাবস্থা ॥ নানা বাধাবিপত্তি দুর্গতি-সুগতির মধ্যে ভারতবর্ষ ইহাই করিতেছে। ভারত ৪।৩৮৪।২২ ॥ [১০; ২৯] ॥

**সুগন্ধিত**। সুবাসিত ॥ পুণ্যগন্ধে পূর্ণবায়ু হল সুগন্ধিত—রূপান্তর ১০৭।৩ ॥ [২০। ১৮; ২১।১] ॥

**সুগ্রহ**। শুভগ্রহ ॥ পুরুষ কবির ভালে আছে কোনো সুগ্রহ, / চিরকাল তাই তারে এত মহানুগ্রহ। প্রহাসিনী ২৩। ৬।১৫ ॥ [২২] ॥

**সুনন্দন**। শ্রীকৃষ্ণপুত্র। পরম আনন্দকর ॥ শান্তি নিরাময়, কান্তি সুনন্দন সান্ত্বন অন্তবিহীন। গীত ১।১১৪।৮ ॥ [১৭; ২২] ॥

**সুনিয়ত**। সুসংযত ॥ পাখি যখন ওড়ে তখন সুন্দর দেখিতে হয়, কারণ, তাহার ওড়ার মধ্যে দ্বিধা নাই, তাহা সুনিয়ত অর্থাৎ তাহা আপনার নিশ্চিত সীমাকে পাইয়াছে। প-সঞ্চয় ২৬।৫৬২।২২ ॥ [২২] ॥

**সুন্দরা**। (স্ত্রী)। সুন্দরী ॥ প্রথম মিলন দিন, সে কি হবে নিবিড় আষাঢ়ে, / যেন গৈরিক বস্ত্র ছাড়ে / আসন্নের আশ্বাসে সুন্দরা / বসুন্ধরা? মহুয়া ১৫। ৪৫।৩ ॥ [২০।৭৫] ॥

**সুন্দরিপনা**। সুন্দরীর ভাব ॥ বেয়াই, এ আমাদের দুঃখের জায়গা, ও-যে এখানে অষ্টপ্রহর কেবল সুন্দরিপনা করে বেড়ায়, এ আমরা দেখতে পারি নে। রক্তকরবী ১৫।৩৫৭।২০ ॥ [২০। ৬৬] ॥

**সুপ্তশান্ত**। নিদ্রিত ও শান্ত ॥ আহার-পরিতৃপ্ত সুপ্তশান্ত ব্যাঘ্রটি ··· আ-সাহিত্য ৯।৪৪১।১ ॥ [৪২।২] ॥

**সুপ্রশস্ত / ভোজন**। অনু. elaborate feed. মধ্যে একবার চা রুটি প্রভৃতি আসে, তার পরে রাত আটটার সময় আর-একটি সুপ্রশস্ত ভোজনের আয়োজন হয়ে থাকে; য়ু-পত্র ১।৫৪৭।২৭ ॥ [২২; ৪২] ॥

**সুবর্ণ**। সুন্দরবর্ণযুক্ত ॥ একটি সুরম্য সুগন্ধ সুবর্ণ সুশীতল প্রভাতকাল অনতিবিলম্বে হৃদয়কে আচ্ছন্ন করিয়া ধরে। প্রাচীন-সা ৫।৫৪৪।২১ ॥ [১৩; ২২] ॥ ◦ ময়। **সুবর্ণময় ভ্রাতুষ্পাত্র**। সংস্কৃতীকৃত — সোনার ভাইপো ॥ উদ্ধৃতির জন্য 'অষ্টকুষ্ঠী' দ্র.। গল্প ১৫। ৪২৫।৩ ॥ [২৩] ॥

**সুবাধ্য**। অতি বশ্য ॥ সুবাধ্য বালকের মতো ··· নৌকাডুবি ৫।৩৭৭।২৭ ॥ [২২; ২৯] ॥

**সুবিজন**। অত্যন্ত নির্জন ॥ সুবিজন পথে চলিতে চলিতে ··· ছ-গান ১।১৪৩। ১৩; সুবিজন নিলয়ে ··· ভা-পদা ২। ১৩।১১ ॥ [২২] ॥

**সুবিধাকর**। সুবিধাজনক ॥ পাত্রটি আমাদের কাছে যতই প্রিয় এবং যতই সুবিধাকর হউক, তাহা কখনোই পৃথিবীর সকলেরই কাছে সমান প্রিয় এবং সমান সুবিধাকর হইতে পারে

না। চারিত্র-পূ ৪।৫৩৬।২৯, ৩০; বীরত্ব জিনিসটা কোথাও বা সুবিধাকর কোথাও বা অসুবিধাকর হইতেও পারে। কিন্তু ওটার প্রতি মানুষের একটা গভীর শ্রদ্ধা আছে। জীবনস্মৃতি ১৭।৩৪৯।২৩॥ [২৯; ৪৪]॥

**সুভদ্র**। সুমঙ্গল॥ তাঁহারা দারিদ্র্যকে সুভদ্র করিয়া সমস্ত দেশকে সুস্থস্নিগ্ধ রাখিয়াছিলেন। শিক্ষা ১২।৩০৬।৩; সমস্তই সুভদ্র, শোভন, সুপরিপুষ্ট। রা-চিঠি ২০।৩৩৫।১০॥ [২২]॥

**সুভিক্ষ**। সুলভ ভৈক্ষদ্রব্য॥ জগতে জড়কে সচেতন করিয়া তুলিবার একইমাত্র উপায় আছে — আঘাত, অপমান ও একান্ত অভাব—সমাদর নহে, সহায়তা নহে, সুভিক্ষ নহে। পরিশিষ্ট ১০।৬১৯।৮; কত সুভিক্ষ এবং কত দুর্ভিক্ষ প্রতীক্ষা করে রয়েছে তার ঠিকানা নেই। শস্তি-নি ১৫।৪৮১।৭; অর্থাৎ সুভিক্ষে দুর্ভিক্ষে উভয়ের ভাগ প্রায় সমান হয়ে থাকে। রা-চিঠি ২০।৩৩৫।১০॥ [১০; ২২; ২৯]॥

**সুভিক্ষা**। সুলভ ভৈক্ষদ্রব্য॥ জগতে জড়কে সচেতন করিয়া তুলিবার একইমাত্র উপায় আছে — আঘাত অপমান ও অভাব, সমাদর নহে, সহায়তা নহে, সুভিক্ষা নহে। আত্মশক্তি ৩।৬১৯।২৯॥ [১০; ২২]॥

**সুমিতি**। সুপ্রতিষ্ঠিতত্ব। সুসমঞ্জস পরিমিতি॥ প্রাণের ধর্ম সুমিতি, আর্টের ধর্মও তাই। সা-স্বরূপ ২৭।২৬০।১৭, ১৭, ১৮॥ অন্যত্র — পরিমাণ সুষমা (গ। ২৩।৩২৫।১৭)॥ [১৭; ২২]॥

**সুর/কানা**। সুরজ্ঞানহীন॥ কাঁটাবনবিহারিণী সুর-কানা দেবী/তাঁরি পদ সেবি, করি তাঁহারি ভজনা/বদ্কণ্ঠলোকবাসী আমরা কজনা। গীত ২। ৫৯৬।১৬॥ [৪৪]॥ ০ ঙ্গমা। (স্ত্রী)। সুরগতা॥ 'রাজা' নাটকের পাত্রী। রাজা ১০।১৯৩ পৃ.॥ [২০।১]॥ ০ ভ। সুরভিত॥ তেমনি বিমল/তেমনি সুরভ ধাম। ভগ্ন অ-১।১৫৭।২০॥ [২৬]॥

**সুরুচিবান**। যার সুরুচি আছে॥ সুরুচিবান লোকদের … সমালোচনা অ-২।৯৩।১২॥ [২০।৩৭]॥

**সুসংস্কারী**। শুভসংস্কারসাধক॥ দেশের কুসংস্কার আছে অতএব আমরা সুসংস্কারীর দল আলাদা হয়ে থাকব। গোরা ৬।১৭০।১৪॥ [২০।৯; ২২]॥

**সুস্থস্নিগ্ধ**। সুস্থ ও স্নিগ্ধ॥ তাঁহারা দারিদ্র্যকে সুভদ্র করিয়া সমস্ত দেশকে সুস্থস্নিগ্ধ রাখিয়াছিলেন। শিক্ষা ১২। ৩০৬।৩॥ [৪২।২]॥

**সুহাসি**। সুন্দর হাসি যার। শুচিস্মিতা॥ সুহাসি কমলা। ভগ্ন-হৃদয় অ-১।২৪২। ২৪॥ [২২]॥

**সূক্ষ্ম/দর্শিনী**। (স্ত্রী)। অতিশয় সূক্ষ্ম জিনিসও যার দৃষ্টি এড়ায় না॥ আজ ললিতার সম্বন্ধে তাহার মনের কথা সূক্ষ্মদর্শিনী আনন্দময়ীর কাছে এক রকম করিয়া সমস্ত প্রকাশ হইয়া গেছে তাহা অনুভব করিয়া বিনয় উল্লসিত হইয়া উঠিল। গোরা ৬। ৩২২।১৯; লেখকও তাঁহার সূক্ষ্মদর্শিনী হাস্যবর্ষিণী কল্পনা-শক্তি দ্বারা আমা-

দের সম্পূর্ণ বিশ্বাস আকর্ষণ করিতে পারিয়াছেন। আ-সাহিত্য ৯।৪৭৯। ১৪॥ [১০]॥ ০ **রেখিণী**। (স্ত্রী)। সূক্ষ্ম রেখায় রেখায়িতা॥ তুমি যেন ছিলে সূক্ষ্মরেখিণী / ছবির মতো— / সানাই ২৪।১১৩।১৬॥ [২০।১৯]॥ ০ -**অনুসূক্ষ্ম**। সূক্ষ্মাতিসূক্ষ্ম॥ এইজন্য চিত্রে নৌকার আয়তন অপেক্ষাকৃত ক্ষুদ্র হইয়াছে, তাহার প্রত্যেক সূক্ষ্মানুসূক্ষ্ম অংশ দৃষ্টিগোচর হইতেছে না। আ-সাহিত্য ৯।৪৬৯।২০॥ [২৮]॥

**সূত্রচ্ছিন্ন**। সূত্র ছিন্ন যার॥ সূত্রচ্ছিন্ন মালা … শান্তি-নি ১৬।৩৫৭।৩০ ; কলকাতার সূত্রচ্ছিন্ন জীবনে … প-প-প্রান্তে ২৭।১৯ ; সূত্রচ্ছিন্ন রত্নগুলি … শিক্ষা ২০১।২১॥ [৪২।১]॥

**সূর্যাস্তভূমি**। অনু. The West. সূর্যাস্তভূমি হইতে বিদেশী আসিয়া আমাদের ধর্মে কোনো হস্তক্ষেপ করে না— কিন্তু সেই নির্লিপ্ততা প্রেম না রাজনীতি? রাজাপ্রজা ১০।৩৯২।৬॥ [৪২]॥

**সৃজন/কর্তা**। সৃষ্টিকর্তা॥ মনোনীত না হইলে অনায়াসে তাহাকে সংশোধন করা সহজ এবং শ্রান্তি বোধ হইলেই তৎক্ষণাৎ পদাঘাতে তাহাকে সমভূম করিয়া দিয়া লীলাময় সৃজনকর্তা লঘুহৃদয়ে বাড়ি ফিরিতে পারে। লোক-সা ৬।৫৮৩।৪ ; সাহিত্যকারের সেই মানবত্বই সৃজনকর্তা। সাহিত্য ৮।৩৫২। ২৭ ; তখন, আমিই চরাচরের সৃজনকর্তা বলিয়া ব্রহ্মার মনে দর্প হইয়াছিল। ৪৩৫।১৯॥ [৩১ ; ৪৪]॥ ০ **কর্তৃত্ব**। আমাদের স্বজাতীয় প্রকৃতির সৃজনকর্তৃত্ব আমরা দেখিতে পাই না। শিক্ষা ১২।৫১১।৬॥ [৩১]॥ ০ **কার্য**। সৃষ্টিকর্ম॥ সেখানে যারা মিলিত হয়েছে তাদের দ্বারা সৃজনকার্য নিরন্তর চলেছে। বিশ্ব-ভা ২৭। ৩৫৯।২৩॥ [৩১ ; ৪৪]॥ ০ **ধর্মী**। সৃষ্টিধর্মী॥ সাহিত্য সেইরূপ সৃজনধর্মী ; দর্শন বিজ্ঞান প্রভৃতি নির্মাণধর্মী। র-র ১৩।৮২৮।২১॥ [৩১ ; ৪৪]॥ ০ **শক্তি**। সৃষ্টিক্ষমতা॥ মানুষের সৃজনশক্তি সেখানে আপনার প্রাচীন অধিকার হারিয়ে চলে আসছে। সা ৮।৪৮২।৩০ ; সৃজনশক্তিশীল, আ-রূ-বি ২৭।৩১৬।১৮ ; দেশের কাজ করবার জন্যে আমাদের বিভিন্ন প্রকৃতিতে যে বিভিন্ন রকমের শক্তি ও উদ্যম আছে তাদের যথাভাবে চালনা করবার যদি কোনো উপযুক্ত ব্যবস্থা দেশে না থাকে তবে আমাদের সেই সৃজনশক্তি প্রতিরুদ্ধ হয়ে প্রলয়শক্তি হয়ে উঠবে। পল্লী-প্র ২৭।৫১৭।১১॥ তু. সৃজনীশক্তি॥ [৩১ ; ৪৪]॥ ০ **হস্ত**। সৃষ্টিশীল হাত॥ তাহার উপরে সর্বদাই ভালোবাসার সৃজনহস্ত পড়িয়া সেও কখন একটা মানুষ হইয়া উঠিয়াছে। লোক-সা ৬।৬০৫।২৯॥ [৩১]॥

**সৃজনীশক্তি**। সৃষ্টি ক্ষমতা॥ এই প্রাণের ভিতরকার সৃজনীশক্তিই হচ্ছে তার ধর্ম। আত্ম-প ২৭।২১৩।৯॥ তু সৃজনশক্তি॥ [৩১ ; ৪৪]॥

**সৃজিত**। রচিত॥ সর্বব্যাপী নিশীথের অন্ধকার গর্ভে / এখনো পৃথিবী যেন হতেছে সৃজিত। কবি-কা অ-১।১২।

৫ ; জানে না তাহার ঐ জীবনাংশের অভিনয়ে সমস্ত নাটকের উপাখ্যান-ভাগ কিরূপে সৃজিত হইতেছে। বিবিধ-প্র অ-১।৩৭৪।১৩ ; প্রথমে সৌরজগৎ একটি বাষ্পচক্র ছিল মাত্র, পরে তাহা হইতে ছিন্ন বিচ্ছিন্ন হইয়া গ্রহ উপগ্রহ সকল সৃজিত হইল। সমালোচনা অ-২।১০৮।১০ ; তথাপি ছড়ার এই সকল অযত্নরচিত চিত্রগুলি কেবল যে বালকের সহজ সৃজনশক্তি-দ্বারা সৃজিত হইয়া উঠে তাহা নহে ; লোক-সা ৬।৫৮৯।১৭ ; যখন বঙ্গদেশে প্রথম ইংরাজিশিক্ষা প্রচলিত হয়, যখন আমাদের সমাজে সেই মানসিক বায়ুমণ্ডল সৃজিত হয় নাই, সাহিত্য ৮। ৪২২।৭ ; আমাদের জ্ঞানরাজ্যের চতুর্দিকে মানসিক বায়ুমণ্ডল এম্‌নি করিয়া সৃজিত হয়। ৪২৩।১৬ ; সেই ছবি-গুলির মিশ্রণে যে কল্পনালোক সৃজিত হইত তাহা পূর্বেকার হইতে অনেক স্বতন্ত্র এবং অধিকতর রঙিন। গল্প ২০।২৫৮।২৪ ; সকল সমাজেই যেটি শ্রেষ্ঠ পদার্থ তাহাকে ঘিরিয়া, তাহার আলোক ধার করিয়া লইয়া, একটা ভাণের মণ্ডল সৃজিত হইয়া থাকে। প-সঞ্চয় ২৬।৪৬৬।৬ ; চলে যাবে সত্তারূপ / সৃজিত যা প্রাণেতে কায়াতে / স্ফুলিঙ্গ ২৭।২০।১২ ; আমার অন্তর-সমুদ্রও আজ একলা বসে বসে সেই রকম তরঙ্গিত হচ্ছে, তার ভিতরে ভিতরে কী একটা যেন সৃজিত হয়ে উঠছে। ছিন্নপত্র ১৫৯।১২ ॥ [৩১] ॥

**স্রপ্ত**। স্খলিত ॥ স্রপ্ত হয়ে পড়ে গেছে ধূসর সে কুণ্ঠিত গোধূলি,—বিচিত্রিতা ১৭।২৩।২২ ॥ [১০] ॥

**সৃষ্টি / কর**। সৃষ্টিকর্তা ॥ সৃষ্টিকরের ধন কি মেলে জাদুকরের ঝোলায়। গীত ১।২৬৭।১২ ॥ তু. সৃষ্টিকার ॥ [৪৪] ॥ ◦ **কার**। সৃষ্টিকর্তা ॥ যেমন অন্ধকার পটে / সৃষ্টিকার আঁকছেন বিশ্বচ্ছবি / শে-স ১৮।১৫।৪ ॥ তু. পূর্বশব্দ ॥ [৪৪] ॥ ◦ **কুশলী**। সৃষ্টিপটু ॥ অন্তরের প্রেরণ-তার আঙুলগুলিকে সৃষ্টিকুশলী করে-ছিল। সা-পথে ২৩।৪২১।১৮ ॥ [৪৪] ॥ ◦ **পরতা**। নির্মাণ পরায়ণতা ॥ সৃষ্টি-পরতার জায়গায় নির্মাণপরতা আধি-পত্য স্থাপন করে। আত্ম-প ২৭।২৪৭। ৪ ॥ [২০।৩৩ ; ৪৪] ॥ ◦ **শক্তিমতী** (স্ত্রী)। যার সৃষ্টিশক্তি আছে ॥ প্রবলে-মের গ্রন্থিমোচন ইন্‌টেলেক্‌টের বাহা-দুরি, কিন্তু রূপকে সম্পূর্ণতা দেওয়া, সৃষ্টিশক্তিমতী কল্পনার কাজ। সা-স্বরূপ ২৭।২৬১।৩ ॥ [২০।৩৮] ॥

**সেঁ(শেঁ)উ(ও)লি**। শেওলা ॥ স্রোতের সেঁওলি … আত্মশক্তি ৩।৫৩১।১৩ ; সে যেন শেঁউলি ভাসে ক্ষীণ মৃদুস্রোতে, / কোথায় তাহার দেশ / নাই সে উদ্দেশ।' বিচিত্রিতা ১৭।৩৯।১৬ ; স্রোতের সেঁউলিসম যারা .. প্রান্তিক ২২।১৪।৯ ॥ [৯] ॥

**সেচনী**। সেঁউতি ॥ সেচনী দিয়ে ক্রমা-গত জল সেঁচে সেঁচে কতদিন চলবে আমাদের জীর্ণ ভাগ্যের তরী বাওয়া? ভা-রাম-রায় ১৯।১৬ ॥ [৭] ॥

**সেজ**। ১. দীপরক্ষার্থ কাচাবরণ, shade. ঘরে জ্বলছে কাঁচের সেজে মিট্‌-

মিটে শিখা, পুনশ্চ ১৬।৫৬।১৪ ॥ ২. শেজের মধ্যস্থ দীপ ॥ আমাদের পড়বার ঘরে জলত দুই সলতের একটা সেজ। ছেলেবেলা ২৬।৫৯০।৪ ; ভেরেণ্ডা তেলের সেজের প্রদীপে দুটো সলতের মধ্যে একটা সলতে নিবিয়ে দিতুম, শিখার তেজ হ্রাস হত কিন্তু হত আয়ুবৃদ্ধি। আ-রূ-বি ২৭।৩২৭। ১৬ ॥ [৭] ॥

**সেবক**। পরিচর্যাকারী। অনু. steward. আমাদের যে স্ট্‌অর্ড (যাত্রীদের সেবক)—য়ু-পত্র ১।৫৩২।৩ ॥ [১৫] ॥

**সেবা / কারিণী**। (স্ত্রী)। অনু. nurse. মহেন্দ্র সেবাকারিণীদের প্রতি ভ্রূক্ষেপমাত্র না করিয়া ··· চো-বালি ৩।৪৫৭। ১৩-১৪ ; অনাথাসদনের সেবাকারিণী ··· গল্প ২৪।২১৩।২৮ ॥ [৪২ ; ৪৪] ॥ ০ **কুশলা**। (স্ত্রী)। শুশ্রূষাদক্ষ ॥ সেবাকুশলা নারী ··· গোরা ৬।২৩৮। ২১ ॥ [৪৪] ॥ ০ **তৎপর**। শুশ্রূষাব্যগ্র ॥ এইজন্যে চিরজীবনই তিনি কোমল সরস স্নেহশীল সেবাতৎপর হয়ে থাকেন। সমাজ ১২।২৪১।১৫ ; প্রেমনামক আত্মার যে চরম শক্তি, যাহার ধৈর্য অসীম, আপনাকে ত্যাগ করাতেই যাহার স্বাভাবিক আনন্দ, সেই সেবাতৎপর প্রেম নহিলে আরকিছুতেই পরকে আপন করা যায় না ; প-সঞ্চয় ২৬।৪০।২৩ ॥ [৪৪] ॥ ০ **পর**। শুশ্রূষাবতী ॥ বিষ্ণু এই বর চাহিলেন, যেন আমি তোমারই সেবাপর হইতে পারি। সাহিত্য ৮। ৪৩৪।১৭ ॥ অন্যত্র—সেবাপরায়ণ (দুইবোন ১১।৪৪৫।১ ; প-পঞ্চয় ২৬।৪৭০। ২৭) ; সেবাপরায়ণা (চো-বালি ৩। ৩৭১।৩ ; ৪৪৯।২৩) ॥ [৪৪] ॥ ০ **সূত্র**। সেবাক্রম ॥ যেখানে সেবাসূত্রে দেশের ছোটো বড়ো, দেশের পণ্ডিত মূর্খ সকলের মিলন ঘটিবে। আত্মশক্তি ৩। ৫৭৬।৫ ॥ [৪৫] ॥

**সেবিত**। আশ্রিত, অধ্যুষিত ॥ দুইচন্দ্র সেবিত গ্রহ ··· চো-বালি ৩।৪১১।৭ ; কিন্নরজাতি সেবিত হিমাদ্রি···সাহিত্য ৮।৪৩৫।২৯ ; ম্লেচ্ছজনসেবিত . চিঠি ৯।১৩০।৩ ॥ [১০] ॥

**সেব্য**। সেবার্হ ॥ যাহাকেই সর্বসাধারণের সেব্য এবং যোগ্য করিতে হইবে তাহাকেই অনেকটা জড় কৃত্রিমতার দ্বারা দৃঢ় আকারবদ্ধ করিয়া লইতে হইবে। আ-সাহিত্য ৯।৫৩০।৭ ॥ [১৩] ॥

**সেহা**। হিসাবের খাতা ॥ কবিযশের পাকা সেহায় সেগুলি জমা হইতেছে ... জীবনস্মৃতি ১৭।৩৮৬।৩ ॥ [১০] ॥

**সৈকতিনী**। ১. বালুকাতটযুক্ত ॥ সৈকতিনী নদীর তীরে তীরে, নটরাজ ১৮। ২২৩।১৬ ॥ ২. নদী ॥ দেখেছি অম্লান তীরে তীব্র রৌদ্রদাহে / শুষ্কশীর্ণ দৈন্য দিনে বহি যায় অক্লান্ত প্রবাহে সৈকতিনী, বন ১৫।১৫০।৯ ; আমি যখন এসেছি আমাদের পরিবারে তখন আমাদের অর্থসম্বল হয়ে এসেছে রিক্তজলা সৈকতিনী। পল্লী-প্র ২৭।৫৯৭। ১৮ ॥ [১০, ১৭] ॥

**সোঁতা**। স্বল্পস্রোত ক্ষুদ্রনদী ॥ ঐ দেখা যায় মরা নদীর সোঁতা। শিশু ৯।৩৭। ৪ ॥ চিঠি ৪।২২৬।২ ॥ [১০] ॥

**সোঙরি**। ধাতুরূপ — স্মরণ ক'রে ॥ সোঙরি সে মুখশশী পরান মজিল সই। কড়ি-কো ২।৪৪।২০ ॥ [৩৪] ॥

**সৌগন্ধ (ন্ধ্য)**। সুবাস রুদ্ধদ্বার বাসর-গৃহের গোপন বাতায়নপথ হইতে অনন্ত সৌন্দর্যের সৌগন্ধ এবং সংগীত আসিয়া আমাদিগকে স্পর্শ করিতেছে, পঞ্চভূত ২।৬৩৯।৭ ॥ [২০।৪২]; আজি আম্রমুকুল সৌগন্ধ্যে, গীতাঞ্জলি ১১। ৪৫।২৫; সমস্ত সৌন্দর্য সৌগন্ধ্য সংগী-তের আভাস আমাকে আহ্বান করে বাইরে নিয়ে এল। শান্তি-নি ১৩।৪৫৭। ২৭; সৌন্দর্য ও সৌগন্ধ্য বহুদূর পর্যন্ত কৃতজ্ঞতা বিস্তার করছে। চিঠি ৯। ২২৪।১২ ॥ [২০।৪৪] ॥

**সৌজাত্য**। অনু. eugenics. এতদিন ওকে সৌজাত্য, অভিব্যক্তিবাদ এবং রেডিয়ো-চাঞ্চল্য সম্বন্ধে যা কিছু বলেছি নিশ্চয়ই অনিলা তার মূল্য কিছুই বোঝে নি। গল্প ২৩।৩২২।২৭; পাশ্চাত্যে আজকাল সৌজাত্য নিয়ে (Eugenics) যে আলোচনা চলছে, র-র ১৩।১১।১৮ ॥ [২০।৪৪; ৪১।১] ॥ • **বিদ্যা**। অনু. eugenics. সৌজাত্য-বিদ্যাই বল (Eugenics), মেণ্ডেলতত্ত্বই বল, গল্প ২৩।৩২১।২১-২২ ॥ [২০।৪৪; ৪১।১; ৪২; ৪৪] ॥

**সৌন্দর্যসূত্র**। সৌন্দর্যক্রম ॥ সৌন্দর্যসূত্রে নরনারীর প্রেমের আকর্ষণ সকল দেশের সাহিত্যেই প্রচারিত; লোক-সা ৬।৬৪৫।৭ ॥ [৪৫] ॥

**সৌভাগ্যসূত্র**। সৌভাগ্যরূপ সূত্র ॥ দোষীরে দণ্ডিতে / সেই হস্তে এক দিন হইবে খণ্ডিতে / তোমারি সৌভাগ্য-সূত্র হে বৎসে আমার। কাহিনী ৫। ১০৫।৯ ॥ [৪৫] ॥

**সৌম্য / গম্ভীর**। সৌম্য ও গম্ভীর ॥ সূর্যাস্তদীপ্ত সৌম্যগম্ভীর সায়াহ্ন···শিক্ষা ১২।৩০৩।৭ ॥ [৪২।২; ৪৪] ॥ • **নির্মল**। সৌম্য ও নির্মল ॥ দেবতার মতো এমন সৌম্যনির্মল প্রসন্নসুন্দর! নৌকাড়ুবি ৫।৩৭৩।১৬ ॥ [৪২।২; ৪৪] ॥ • **সুন্দর** সৌম্য ও সুন্দর ॥ চিরদিনই তাহার প্রভাত কী সৌম্যসুন্দর, ধর্ম ১৩। ৩৬৫।২৪ ॥ [৪২।২; ৪৪] ॥ • **উজ্জ্বল মুখচ্ছবি**। সৌম্য ও উজ্জ্বল মুখের ছবি ॥ সেই দিন সকালে কোথা হইতে গৌর-তনু সৌম্যোজ্জ্বল মুখচ্ছবি দীর্ঘকায় এক নবীন সন্ন্যাসী আসিয়া আমার সম্মুখস্থ ওই শিবমন্দিরে আশ্রয় লইলেন। গল্প ১৪।২৪৯।২২ ॥ [৪২।১] ॥

**সৌষম্য**। সুষমার ভাব, সুসামঞ্জস্য ॥ কেবল যে শিল্পে সে আপনার সৌষম্য-বোধ প্রকাশ করেছে তা নয়, প্রকাশ করছে আপন ব্যবহারে। ছন্দ ২১।৩৬৩। ১৯; উচ্চ অঙ্গের গণিতের মধ্যে যে একটি গভীর সৌষম্য, যে-একটি ঐক্যরূপ আছে, সা-পথে ৩।৪৩৬। ২৯; আজকেকার অবাধ্যতার যুগে এদিকে ওদিকে তার গোটাকতক ডালপালা বিদ্রোহী হয়ে সাম্য-সৌষম্যকে অতিক্রম করে যদি বেরিয়ে পড়বার দুষ্টলক্ষণ দেখায়, কালান্তর ২৪।৪০৩।১২; ভারতচন্দ্রই প্রথম ছন্দকে সৌষম্যের নিয়মে বেঁধেছিলেন। র-র ১৪।২৪৬।১৮ ॥ [২০।৪৪] ॥

**সৌসাম্য**। সুসাম্যের ভাব, সুসমতা ॥ আমরা জানি, যে গ্রীস একটা সভ্যতার উচ্চ-চূড়ায় উঠেছিল তার নৃত্যগীত চিত্রকলা নাট্যকলায় সৌসাম্যের অপরূপ ঔৎকর্ষ্য কেবল বিশিষ্ট সাধারণের জন্যে ছিল না, ছিল সর্বসাধারণের জন্যে। পল্লী-প্র ৭।৫৫০।১৬ ॥ [২০।৪৪] ॥

**সৌহৃদ্য**। সৌহার্দ্য ॥ হৃদয় যাঁদের বড়ো তাঁদেরই এই-রকম অকারণ সৌহৃদ্য। গোরা ৬।৪৩১।১২ ; যাহাদিগকে ভালোবাসে তাহাদের শ্রদ্ধা ও আদরের জন্য বিনয় চিরদিন কাঙাল, নানাপ্রকারে তাহাদের সৌহৃদ্য আকর্ষণ করিবার শক্তি ও তাহার যথেষ্ট আছে। ৪৩৯।৪ ; এই মিলনে আমার জীবন যে কতবড়ো একটা সার্থকতা লাভ করেছে, তা যদি মনের মধ্যে অনুভব করতে পার তা হলে কখনো তুমি আমাদের এই বিবাহকে তোমার সৌহৃদ্য থেকে নির্বাসিত করতে পারবে না—সে আমি তোমাকে জোর করেই বলছি। ৫৩৭।৬ ; আমার দিকে ওর সৌহৃদ্য স্ফুটতর হয়ে উঠছে, তিনসঙ্গী ২৫।৩৩০।৯ ; সেই জন্যেই এত বড়ো ধিক্কারের কথা মনে করতে পারলে যে … র সঙ্গে তোমার সৌহৃদ্য ভেঙে দেবার জন্যে আমার দরবার আছে। চিঠি ৯।২৪৭।১৬ ॥ [২০।৪৪] ॥

**স্তনিত**। ১. ধ্বনিত ॥ কখনো বা ঘোর ঘটায় বিদ্যুতে স্ফুরিত ও গর্জনে স্তনিত … আ-সাহিত্য ৯।৪৯০।৬ ॥ ২. শব্দিত ॥ প্রতিধ্বনি যেন অতীতকালের আরো অনেক হতাশ্বাস ব্যক্তির নিশ্বাস একত্রিত করিয়া ভীষণ গাম্ভীর্যের সহিত পাতাল হইতে স্তনিত হইয়া উঠিল। গল্প ১৭।২০৩।১৭ ; বজ্র-স্তনিত রবে … আ-সাহিত্য ৯।৪৬৫।২৬ ; সমুদ্রস্তনিত পৃথ্বী…বলাকা ১২।১৮।২৫ ॥ [৭] ॥

**স্তবন**। স্তব ॥ নীরব স্তবনে / সূর্যের বন্দনা গান গাহিয়াছে প্রভাত পবনে/ বন ১৫।১১৮।১৩ ; দিনে দিনে কঠিন স্তবনে / কখনো মধ্যাহ্নরৌদ্র কখনো-বা ঝঞ্ঝার পবনে। পরিশেষ ১৫।১৬৬। ১১ ; যূথীগুলি সকরুণ গন্ধে / আজি তারে বন্দে, / নীপবন মর্মর ছন্দে / জাগে তার স্তবনে। নটরাজ ১৮।২১৬। ১৩ ; নীতিবিশারদ যদি করে নিন্দা অথবা স্তবন' রূপান্তর ৮৯।১৫ ॥ [৭ ; ২০।২] ॥

**স্তব্ধস্তর**। অনু. stratosphere. Stratosphere, বাংলায় আমরা বলব স্তব্ধস্তর। বিশ্ব-প ৫।৪০৯।৭-৮ ॥ [৪২ ; ৪৪] ॥

**স্তব্ধি**। না-ধা। স্তব্ধ হয়ে ॥ ভাষার নাগালছাড়া কত উপলব্ধি / ধেয়ানের মন্দিরে আছে তার স্তব্ধি / নবজাতক ৪।৩৬।১২ ॥ [৩৭] ॥

। থাম। অনু. ১. column. সাধারণে এখনকার সমালোচনা কেবল বিজ্ঞাপনস্তম্ভ সজ্জিত করিবার আয়োজনস্বরূপে দেখে। গ্রন্থ-প ৯।৫৫২। ১৫ ; টাইম্‌স্‌-এর জগৎ-প্রকাশক স্তম্ভে … স্বদেশ ১১।৪৭২।৭ ; সম্পাদকীয় স্তম্ভ … তা-দেশ ২৩।১৭৬।২১, ২২

সেই স্তম্ভের গর্জনে সবাইকে স্তম্ভিত করে দিতে হবে। ···২৩ ; সম্পাদকীয় স্তম্ভ ... ১৭৭।১৭ ; সম্পাদকীয় স্তম্ভ··· ১৮৯।৭ ॥ তু. বীথিকা ॥ [১১] ॥ ২. tower. এক ভোজনগৃহের বিরাট স্ফটিকশালার প্রান্ত টেবিলে বসে অল্প আহার করে এবং বিস্তর মূল্য দিয়ে ইফেল স্তম্ভ দেখতে গেলাম। য়ু-ডায়ারি ১৬০২।৪ ॥ [১৫] ॥

**স্তম্ভি/কা**। স্তম্ভ ॥ নারীসমাজের তিনি তোরণের স্তম্ভিকা। খাপছাড়া ২১। ৬১।৭ ॥ [২০।১৭] ॥ ০ ত। পূর্ণ ॥ **তুষারস্তম্ভিত** ॥ তুষারস্তম্ভিত গিরি করিল লঙ্ঘন। কবি-কা অ-১।২৮। ১২ ॥ [১৩ ; ৪২।১] ॥ ০ **ত কর্**। সং-ধা। স্তব্ধ কর্ ॥ পূজার আবেগ ভাষাহীন প্রস্তরস্তূপে স্তম্ভিত করিয়া তুলিতেছিল। সাহিত্য ৮।৩৪৫।৭ ॥ তু. নিত্য কর্ ; স্তব্ধি ? [৩৬।১] ॥

**স্ত্রীবন্ধু**। অনু. female friend. তার য়ুরোপীয় বন্ধুদের (অধিকাংশই স্ত্রীবন্ধু) কাছ থেকে তিন শ চিঠি এসে তার কাছে জমেছে, য়ু-ডায়ারি ১৬২২।১৯ ॥ তু. বন্ধুনী ॥ [৪২] ॥

**স্থকিত**। মুলতুবী ॥ সেখানে বিরহ নিত্য থাকে পাখির পাখায়, / স্থকিত ওড়ার মধ্যে। শে-স ১৮।২৬।২০ ॥ [২৬] ॥

**স্থগিদ**। মুলতুবী ॥ উদ্বৃত্ত সময়ের ছোটোবড়ো কাজগুলি সব স্থগিদ আছে। চিঠি ৯।৩৬৯।১১ ॥ [২৬] ॥

**স্থানিক**। স্থানীয় ॥ এই সমস্ত স্থানিক ও সাময়িক জ্বালা যন্ত্রণার মূলে ··· আত্মশক্তি ৩।৫৬৪।২৪ ; স্থানিক বা সাময়িক ··· শান্তি-নি ১৬।৪৮৭।৫ ; যা কেবলমাত্র স্থানিক, সাময়িক বর্তমান কাল তাকে যত মূল্যই দিক, সা-পথে ২৩।৪৪১।৩ ; 'কন্যার বিবাহ' নামক অত্যন্ত সাধারণ ঘটনাকে তার সাময়িক ও স্থানিক আত্মপ্রচারের আশুম্লানতা থেকে যদি কোনো কবি তাঁর ভাষায় ছন্দে দীপ্তিমান সাহিত্যের সামগ্রী করে তোলেন, ৪৪৯।৭ ; কারণটা স্থানিক নয়, এবং ক্ষণিক নয়—কালান্তর ২৪।৩৩৭।২২ ; মানুষ সাময়িক ও স্থানিক কারণে গণ্ডীর মধ্যে সত্যকে পায় ··· শিক্ষা ১৯৫। ১০ ॥ [১০ ; ২০।৪৩] ॥ ০ **তথ্যসন্ধান**। অনু. region study. রাশিয়ার region study অর্থাৎ স্থানিক তথ্যসন্ধানের উদ্যোগ সর্বত্র পরিব্যাপ্ত। রা-চিঠি ২০।৩০৫।১৯, ২৬ ॥ [৪২] ॥

**স্থিতি**। ১. প্রথা ॥ লোক ০। লোকস্থিতি রক্ষা করতে হবে যে প্রভু, পুনশ্চ ১৬।১০১।২০। বিশুদ্ধ শ্রেয়োনীতি ও লোকস্থিতি একতালে চলতে পারে না। মা-ধর্ম ২০।৪০৩।১২ ॥ [১৩; ৪৩ ; ৪৪] ॥ ২. ব্যবস্থা ॥ সংসার ০। সংসারস্থিতির সঙ্গে এই-যে মিলিয়ে কাজ করা, এতে আমাদের যথেষ্ট স্বাধীনতা আছে—ভা-পত্রা ৫২।১০ ॥ [৪৪] ॥ সমাজ ০। সেই সত্যের শক্তিতেই তিনি পার হয়ে গিয়েছিলেন সেই ক্ষুদ্র সংস্কারগত ঘৃণাকে যা নিষ্ঠুর হয়ে মানুষে মানুষে ভেদ ঘটিয়ে সমাজস্থিতির নামে সমাজধর্মের মূলে আঘাত করে। মা-ধর্ম ২০।৪১১।১১ ;

জাপানে গিয়ে দেখা গেল জাপানি সমাজস্থিতি। ছন্দ ২১।৩৬৩।১২; আইনের শাসনে সমাজস্থিতি, অন্তরের ছন্দে আত্মপ্রকাশ। ৩০; দীর্ঘকাল যে-সমাজস্থিতিকে একান্ত বিশ্বাস ক'রে সে নিশ্চিন্ত ছিল তা এক মুহূর্তে দীর্ণবিদীর্ণ হয়ে গেল; সা-পথে ২৩।৪২৯।৫; শেষকালে মানুষের সমাজস্থিতি বিভক্ত হয়ে পঞ্চত্ব পায়। স-নীতি ২৭।৪৭০।২৪; আজ ধূমকেতু উড়িয়ে কলের শৃঙ্গ বাজল, মানুষকে দলে দলে তার স্নিগ্ধ সমাজস্থিতি থেকে লোভ দেখিয়ে বের করে নিলে। পল্লী-প্র ২৭।৫৩৩।১৩॥ [৪৪]॥ ◦ কর্। সং-ধা। অবস্থান কর্॥ নহিলে, মিউজিয়মে প্রাচীনকালের জীবেরা যেমন করিয়া স্থিতি করিতেছে আমাদিগকেও ঠিক তেমনি করিয়া পৃথিবীতে অবস্থান করিতে হইবে। চিঠিপত্র ২।৫১৩।১৫॥ [৩৬।১]॥ ◦ প্রধান। অনু. static. আমাদের স্থিতিপ্রধান সভ্যতায় পদে পদে যে ত্যাগ ক্ষমা ও আত্মনিগ্রহের প্রয়োজন হয় রামের চরিত্রে তাহাই ফুটিয়া উঠিয়া রামায়ণ হিন্দুসমাজের মহাকাব্য হইয়া উঠিয়াছে। সাহিত্য ৮। ৪১১।১॥ [৪২; ৪৪]॥ ◦ প্রবণ। অনু. static. দুই সংখ্যাটা স্থিতিপ্রবণ, তিন সংখ্যাটি গতিপ্রবণ। ছন্দ ২১।৪০৩।৭॥ [৪২; ৪৪]॥ ◦ শীল। অনু. conservative. উদ্ধৃতির জন্য 'গতিশীল' দ্র.। যু-পত্র ১।৫৭৪।২০॥ [৪২; ৪৪]॥

**স্থির / নীরব**। নিশ্চল ও নিঃশব্দ॥ কমলা স্থিরনীরব হইয়া বসিয়া আকাশের দিকে চাহিয়া রহিল। নৌকাডুবি ৫।৩৮৩।২৩॥ [৪২।২]॥ ◦ শান্ত। নিশ্চল ও শান্ত॥ ওই-যে নারী স্তব্ধ হইয়া দাঁড়াইয়া, উহার স্থির-শান্ত মূর্তিটি উহার অন্তঃকরণকে কেমন করিয়া বহন করিতেছে? নৌকাডুবি ৫।৪১৫।১৩॥ তু. সুপ্তশান্ত॥ [৪২।২]॥ ◦ শুভ্র। নিশ্চল ও নিষ্কলঙ্ক॥ ইহার স্থিরশুভ্র মঙ্গলমূর্তিকে বিচিত্রবেশী উদ্‌ভ্রান্ত সৌন্দর্যের তুলনায় উজ্জ্বল করিয়া তুলিবার জন্য। প্রাচীন-সা ৫।৫১৭।৯॥ [৪২।২]॥

**স্থূল / হস্তাবলেপ**। স্থূলহস্তের স্পর্শ॥ অভ্যাসের স্থূলহস্তাবলেপ দূর হবামাত্র মুক্তি এল মনোরাজ্যে। মানসী ২। সূচনা-২১৬; এই দিঙনাগের স্থূলহস্তাবলেপ থেকে কুমুকে উদ্ধার করবার তো কোনো উপায় নেই। যোগাযোগ ৯।৩৪৩।২০; এইজন্যই তিনি এই সকল বিদেশীয় দিঙ্‌নাগদের "স্থূলহস্তাবলেপ" হইতে তাঁহার এই আপন লোকদিগকে রক্ষা করিবার জন্য এমন ব্যাকুল হইয়া উঠিতেন, পরিচয় ১৮।৪৯৪।২৫; সইতে হবে স্থূলহস্ত-অবলেপের দুঃখ, / কলিযুগের চালচলনটা একটুও নয় সূক্ষ্ম। প্রহাসিনী ২৩।৫৩।৭; শোনা যায় নাকি, মেঘদূতে স্থূলহস্তাবলেপের প্রতি ইঙ্গিত আছে। সা-স্বরূপ ২৭।২৬৯। ১৫; চারিদিকের এই ঔদাসীন্য থেকে এই স্থূলহস্তাবলেপ থেকে নিজের মনে

উৎসাহের নবীনতাকে বাঁচিয়ে রাখা কঠিন হয়। প-প-প্রান্তে ৪৭।৫ ॥ [২১।২] ॥ ০ -আয়তন। মোটা ॥ তখন কবির আশ্রয়দাতা রাজা হইল সর্বসাধারণ-নামক এক অপরিণত স্থূলায়তন ব্যক্তি, লোক-সা ৬।৬৩২। ২৩ ॥ [৪২।১] ॥

**স্নানকারী**। যে স্নান করে ॥ যদি লক্ষ লক্ষ লোক বলে, কোটি যোজন দূরে কোনো বিশেষ গ্রহনক্ষত্রের সমবায়ে কোনো-একটি প্রদেশের জলধারায় এমন অভৌতিক জাদুশক্তির সঞ্চার হয় যাতে স্নানকারীর নিজের ও পূর্বপুরুষের আন্তরিক পাপ যায় ধুয়ে, মা-ধর্ম ২০।৪১০।২২ ॥ [৪৪] ॥

**স্নায়ব**। স্নায়ুজাত ॥ এমন সময়ে মধ্যমা এবং বৃদ্ধাঙ্গুষ্ঠের ঘর্ষণজনিত বায়ব তাপের কারণভূত স্নায়ব তাপ সৌর তাপের সঙ্গে মিলিত হয়ে জীবদেহের ভৌতিক তাপের আত্যন্তিক প্রলয়-দশা ঘটতে দেয় না। হাস্য-কৌ ৬। ৭৭।১ ॥ [২০।৪২] ॥

**স্নিগ্ধ / করুণ**। স্নিগ্ধ ও করুণাদ্রেক-কারী ॥ তখন হেমনলিনী তাহার স্নিগ্ধকরুণ দুচক্ষু তুলিয়া রমেশের মুখের দিকে স্থির করিয়া রাখিল। নৌকা-ডুবি ৫।২০৫।২ ; ইহার পূর্ব অঙ্কেই শকুন্তলা ঋষিবৃদ্ধ কণ্বের আশীর্বাদ ও সমস্ত অরণ্যানীর মঙ্গলাচরণ করিয়া বড়ো স্নিগ্ধকরুণ, বড়ো পবিত্রমধুর ভাবে পতিগৃহে যাত্রা করিয়াছে। প্রাচীন-সা ৫।৫৩০।২০ ॥ [৪২।২ ; ৪৩ ; ৪৪] ॥ ● **কোমল**। স্নিগ্ধ ও কোমল ॥ নলিনাক্ষ সেই স্নিগ্ধকোমল ফুলটিকে নিজের মুখের উপরে, চোখের পল্লবের উপরে বুলাইতে লাগিল! নৌকাডুবি ৫।২৪৪।২ ॥ [৪২।২ ; ৪৩ ; ৪৪] ॥ ● **গম্ভীর**। স্নিগ্ধ ও গম্ভীর ॥ আজ যেন তাঁহার পরলোকগতা পত্নীর মঙ্গলমধুর আবির্ভাব তাঁহার কন্যাকে পরিবেষ্টিত করিয়া রহিয়াছে এবং সুদূরব্যাপ্ত অশ্রুজলের আভাসে সুখের অত্যুজ্জ্বলতাকে স্নিগ্ধগম্ভীর করিয়া তুলিয়াছে। নৌকাডুবি ৫।৪০২।৩ ॥ [৪২।২ ; ৪৩ ; ৪৪] ॥ ● -**নিঃশব্দ**। স্নিগ্ধ ও নীরব ॥ ইহাতে প্রতি-যোগিতা-চকমকির ঠোকাঠুকি শব্দ ও স্ফুলিঙ্গবর্ষণ নাই, কিন্তু হীরকের স্নিগ্ধ-নিঃশব্দ জ্যোতি আছে। ভারত ৪। ৩৭৫।২২ ॥ [৪২।২ ; ৪৩] ॥ ● **নিভৃত**। স্নিগ্ধ ও নির্জন ॥ আমাদের ভক্তি শক্তির অভ্রভেদী সিংহদ্বারে নহে, পুণ্যের স্নিগ্ধ-নিভৃত দেবমন্দিরেই মস্তক নত করে। ভারত ৪।৪৩৫।১৩ ॥ [৪২।২ ; ৪৩] ॥ ● **নির্মল**। স্নিগ্ধ ও নির্মল ॥ সেইজন্য আর-একদিন প্রাতঃ-কালের আলোকে, গৃহের মধ্যে, সত্যের মধ্যে, সেই শুভদৃষ্টিকে সম্পূর্ণ করিয়া লইবার অপেক্ষা আছে। নৌকাডুবি ৫।২৯৮।১৭ ; স্নিগ্ধনির্মল প্রাতঃকালে সূর্যোদয় তাহাদের প্রত্যেক দিনকে জ্যোতির্ময় অঙ্গুলির দ্বারা উদ্ঘাটিত করুক এবং সূর্যাস্ত-দীপ্ত সৌম্যগম্ভীর সায়াহ্ন তাহাদের দিবাবসানকে নক্ষত্রখচিত অন্ধকারের মধ্যে নিঃশব্দে নিমীলিত করিয়া দিক।

শিক্ষা ১২।৩০৩।৫ ॥ [৪২।২ ; ৪৩ ; ৪৪] ॥ • সুন্দর। স্নিগ্ধ ও সুন্দর ॥ ইহা অপেক্ষা সাধারণ তৃণের খ্যাতিহীন স্নিগ্ধসুন্দর বিনম্রকোমল নিষ্ফলতা ভালো। বিচিত্র-প্র ৫।৪৬৪।৭-৮ ॥ [৪২।২ ; ৪৩ ; ৪৪] ॥

**স্নেহ** / কাড়্। সং-ধা। স্নেহআকর্ষণ কর্ ॥ আহার লোলুপতা দেখাইয়া বিহারী মাতৃহৃদয়শালিনী রাজলক্ষ্মীর স্নেহ কাড়িয়া লইত। চো-বালি ৩। ৪০১।২৪ ॥ [৩৬।১] ॥ • রাখ্। সং-ধা। স্নেহ কর্ ॥ স্নেহ রাখবেন। আশীর্বাদ করবেন, এই অনুগ্রহ থেকে কখনো বঞ্চিত না হই। ব্যঙ্গ-কৌ ৭।৭২।৩ ॥ [৩৬।১] ॥ • **কোমলহাস্য**। স্নেহে কোমল যে হাস্য ॥ অন্নদা স্নেহকোমল-হাস্যে হেমের মুখের দিকে চাহিলেন—নৌকাডুবি ৫।৩২০।২৯ ॥ [৪৩ ; ৪৪] ॥ • নেত্র। স্নেহপূর্ণ নয়ন ॥ স্নেহনেত্র করে নাই পাত … ভগ্ন অ-১।২৩০। ২২ ॥ তু. অশ্রুচোখ, অশ্রুনেত্র, অনুরাগবীক্ষণ, স্নেহবীক্ষণ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **বীক্ষণ**। স্নেহপূর্ণ দৃষ্টি ॥ খোকার প্রত্যেক অঙ্গপ্রত্যঙ্গের মধ্যে এই নৃত্যকে স্বতন্ত্র সীমাবদ্ধ করিয়া দেখ সেও বিজ্ঞানের দূরবীক্ষণ বা অণুবীক্ষণের দ্বারা সাধ্য নহে, স্নেহবীক্ষণের দ্বারাই সম্ভব। লোক-সা ৬।৬০৬।১৫-১৬ ॥ তু. অনুরাগবীক্ষণ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **ব্যগ্র**। স্নেহে ব্যগ্র ॥ রাজলক্ষ্মীর স্নেহব্যগ্র মুখের ভাব এক মুহূর্তের মধ্যে পাথরের মতো শক্ত হইয়া যেন জমিয়া গেল। চো-বালি ৩।৩০৮।২৮ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **মুখচ্ছবি**। স্নেহপূর্ণ মুখের ছবি ॥ কয়দিন সর্বদা ধর্ম পরায়ণা অন্নপূর্ণার স্নেহমুখচ্ছবির সম্মুখে থাকিয়া, সংসারের কর্তব্য-পালন এমনি সহজ ও সুখকর মনে হইতে লাগিল যে, তাহার পূর্বেকার আতঙ্ক হাস্যকর বোধ হইল। চো-বালি ৩।৩৬৫।১৩ ॥ তু. সৌম্যোজ্জ্বল-মুখচ্ছবি ॥ [৪৩] ॥ • **শালিনী**। (স্ত্রী)। স্নেহময়ী ॥ স্নেহশালিনী রমণী … য়ু-ডায়ারি ১।৬১০।২৬ ॥ তু. মাতৃহৃদয়-শালিনী ॥ [৪৩ ; ৪৪] ॥ • **সার**। তৈলপ্রধান। স্নেহসর্বস্ব ॥ আজন্মের স্নেহসার / কোথা সেই ঘরদ্বার / মানসী ২।১৫৯।১৮ ॥ [১৭ ; ৪৩ ; ৪৪] ॥ **স্নেহ-সিঞ্চিত**। সিঞ্চিত দ্র. ॥ • **সূত্র**। স্নেহ-ক্রম ॥ রমেশ তাহার সূক্ষ্ম বিচার শক্তি লইয়া একদিকে একা ; অন্য দিকে কমলা উমেশ এবং চক্রবর্তী তাহাদের কর্মসূত্রে, স্নেহসূত্রে, আমোদ-আহ্লাদের সূত্রে ঘনিষ্ঠভাবে এক। নৌকাডুবি ৫।২৬৮।৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **স্বর**। স্নেহপূর্ণ স্বর ॥ পরেশবাবু তাহাকে স্নেহস্বরে ডাকিলেন, "রাধে।" গোরা ৬।৩৬৬।১২ ॥ [৪৩ ; ৪৪] ॥ • **-উদ্‌বেল-কর**। যাতে বাৎসল্য উচ্ছ্বসিত হয় ॥ সদ্যঃকর্ষণে মাটি হইতে যে সৌরভটি বাহির হয়, অথবা শিশুর নবনীত-কোমল দেহের যে স্নেহোদ্‌বেলকর গন্ধ, তাহাকে পুষ্প চন্দন গোলাপ-জল আতর বা ধূপের সুগন্ধের সহিত এক শ্রেণীতে ভুক্ত করা যায় না। লোক-সা ৬।৬০৯।৩ ॥ [৪৩ ; ৪৪] ॥

**স্পন্দমান**। কম্পমান ॥ স্পন্দমান জলের উপর বৈকালের মন্দীভূত রৌদ্র ঝিকমিক করিতেছে। নৌকাডুবি ৫।২৫৮। ৩০; সমস্ত ছায়ালোক আমাদের উপররেই স্পন্দমান। বিচিত্র-প্র ৫। ৪৬৩।৪; জলস্থল দূর করি ব্রহ্ম অন্তর্যামী, / হেরিলাম তাঁর মাঝে স্পন্দমান আমি। কল্পনা ৭।২০০।২২; জীবপ্রাণের দাবি স্পন্দমান / ছোট্ট ঐ মাতৃমনের স্নেহরসে। শে-স ১৮।২৪।১ ॥ [২০।১৪] ॥

**স্পন্দিয়া**। না-ধা। স্পন্দিত হয়ে ॥ বেণুচ্ছায়া তোমার চেলাঞ্চলে উঠিছে স্পন্দিয়া। বীথিকা ১৯।৪৭।২২ ॥ [৩৭] ॥

**স্পর্ধি** / ছে। না-ধা। স্পর্ধা করছে ॥ স্পর্ধিছে অম্বরতল অপাঙ্গ-ইঙ্গিতে, চৈতালি ৫।১৯।১৭ ॥ [৩৭] ॥ ○ তগমন। সগর্বগমনকারী ॥ পাশ দিয়ে চ'লে গেল স্পর্ধিতগমন? ভগ্নহৃদয় অ-১। ২৫৬।৯ ॥ [৪৪] ॥

**স্পর্শ** / কাতর। স্পর্শে কাতর ॥ তাহার সূক্ষ্ম স্পর্শকাতর ভাবগুলি বিদেশী ভাষার গোলমালে একেবারে চুপ করিয়া যায়। সমালোচনা অ-২।১২২। ৩ ॥ [৪৪] ॥ ○ ক্রামকতা। স্পর্শেসংক্রমণ ধর্ম ॥ তথাপি সর্বপ্রকার ক্রিয়াকর্মে লৌকিকাচারে তাহাদের স্পর্শক্রামকতা হইতে আপন আভিজাত্যকে বাঁচাইয়া চলিবার কোনো উপায় নাই। পরিশিষ্ট ১০।৫৭৯।১৩ ॥ [২০।৩৩; ৪৪] ॥ ○ গম্য। যা স্পর্শ করা যায় ॥ কলিকাতার প্রকাণ্ড নিঃশব্দতা এবং সুপ্তি যেন স্তব্ধ সমুদ্রের জলরাশির ন্যায় স্পর্শগম্য বলিয়া বোধ হইতেছে — চো-বালি ৩।৪১২।২ ॥ অন্যত্র—স্পর্শযোগ্য (আ-সাহিত্য ৯। ৪৬৫।৩) ॥ [৪৪] ॥ ○ ন। স্পর্শ ॥ এ প্রেম বাহ্যজগতের দর্শন-স্পর্শনের প্রেম নহে, ইহা স্বপ্নের ধন, স্বপ্নের মধ্যে আবৃত থাকে, জাগ্রত জগতের সহিত ইহার সম্পর্ক নাই। সমালোচনা অ-২।১২০।২৮; শ্যামল স্পর্শনে আত্মহারা, মহুয়া ১৫।১৭।১৩; এঁকেছি বুকের রক্তে মানসীর ছবি বারবার / ক্ষণিকের পটে, মুছে গেছে রাত্রির শিশির জলে, / মুছে গেছে আপনার আগ্রহ স্পর্শনে—প্রান্তিক ২২।১০।১৮; যারা ঠাকুরের দর্শন স্পর্শন ও সেবার অধিকারী। চিঠি ৯।১৬৫।১০ ॥ [২০। ২] ॥ ○ নাড়ী। অনু. sensory nerve. তখন কাঁপনের ঢেউ আমাদের শরীরের স্পর্শনাড়ীকে ঘা মেরে তার মধ্য দিয়ে যে খবরটা চালিয়ে দেয় তাকে বলি গরম। বিশ্ব-প ২৫।৩৫৮।৫; আমাদের দেহে যেসব অনুভূতি ঘটছে আমাদের কাছে তার খবর-চালাচালির ব্যবস্থা করছে অসংখ্য স্পর্শনাড়ী। ৩৮৯।২৬ ॥ [৪২] ॥ ○ বিষ। যে বিষ স্পর্শে সংক্রামিত হয় ॥ শক্তিদম্ভ স্বার্থলোভ মারীর মতন / দেখিতে দেখিতে আজি ঘিরিছে ভুবন। / দেশ হতে দেশান্তরে স্পর্শবিষ তার / শান্তিময় পল্লী যত করে ছারখার। নৈবেদ্য ৮।৬৯।১৭ ॥ [৪২।১] ॥ ○ ভীরু। স্পর্শকে যার ভয় ॥ কিন্তু অবিচার

কোনো পরিচয় না পেয়েই মনে হল, ও আর-এক জাতের—এ কালের বাইরে আছে দাঁড়িয়ে নির্মল আত্ম-মর্যাদায়, স্পর্শভীরু মেয়ে। তিনসঙ্গী ২৫।২৫৪।২৩ ॥ [৪৪] ॥

**স্পর্শিতে**। না-ধা। স্পর্শ করতে ॥ নূতন দেশের নাম যত পাঠ করি, / বিচিত্র বর্ণনা শুনি, চিত্ত অগ্রসরি / সমস্ত স্পর্শিতে চাহে—সো-তরী ৩।১৩৪।১ ॥ [৩৭] ॥

**স্পানীয়**। অনু. Spanish. য়ুনাইটেড স্টেট্‌স্‌ ও ইংলণ্ডের ভাষা এক, স্পেন ও স্পানীয় আমেরিকার ভাষা এক, কিন্তু তাহারা এক নেশন নহে। আত্মশক্তি ৩।৫১৭।১১ ॥ [২০।২৯; ২৬।২] ॥

**স্ফোরণ**। বিস্ফোরণ ॥ এই স্ফোরণ ব্যাপারকে বাইরের কিছুতে না পারে উসকিয়ে দিতে, না পারে থামাতে। বিশ্ব-প ২৫।৩৭২।১৪; তারপরে তার থেকে পরে পরে স্ফোরণ ঘটতে থাকে, অবশেষে গিয়ে ঠেকে সীসেতে। ২০ ॥ [২২।১] ॥

**স্মরণ / নিলয়**। স্মৃতিসৌধ ॥ তোমার অক্ষয়-অমর স্মরণনিলয় বলিয়া সেই অগ্নিকে, তোমার সেই অন্তিমবিবাহের জ্যোতিঃসূত্রময় অনন্ত পট্টবসনখানিকে আমরা প্রত্যহ প্রণাম করিব। বিচিত্র-প্র ৫।৪৪৪।১০ ॥ [৪২।১] ॥ ∘ **স্মরণ-ফলক**। স্মৃতিপট ॥ সুতরাং সেই ঝাঁকানির কথাটা স্মরণফলক খোদিত হইয়া রহিল। বিচিত্র-প্র ৫।৪৯৪।২৮ ॥ [৪২।১] ॥ ∘ **সভা**। মৃতের স্মরণার্থে সভা ॥ কিন্তু যাঁহারা বর্ষে বর্ষে বিদ্যা-সাগরের স্মরণসভা আহ্বান করেন, ভারত ৪।৪৩৪।২৯; ৪৩৫।৩, ৪, ৫ ॥ [৪৪] ॥ ∘ **স্তম্ভ**। অনু. memorial. স্মরণস্তম্ভ, উৎস, বাগান, প্রাসাদ, পাথরে বাঁধানো রাস্তা, য়ু-পত্র ১।৫৪০। ১৯; বঙ্গসমাজের সর্বত্রই তাঁহার স্মরণ-স্তম্ভ মাথা তুলিয়া উঠিতেছে; চারিত্র-পূ ৪।৫১৫।১০-১১; আমরা যদি তাঁহার সেই শুভসংকল্প সিদ্ধ করি তবেই তাঁহার চিরস্থায়ী স্মরণস্তম্ভ পৃথিবীতে স্থাপন করিতে পারিব। ৫২৪।১; আজ আমরা স্বায়ত্তভাবে দেশের শিক্ষার উন্নতিসাধনে প্রবৃত্ত হইয়াছি, রাগারাগিই যদি তাহার ভিত্তিভূমি হয় তবে এই বিদ্যালয়ে আমরা জাতীয় অগৌরবের স্মরণস্তম্ভ রচনা করিতেছি। গ্রন্থ-প ১০।৬৬০।৮; অতিবিশ্বাসযোগ্য তথ্য স্তূপাকার করে তা দিয়ে স্মরণস্তম্ভ হতে পারে, কিন্তু জীবনচরিত হবে কী করে। যাত্রী ১৯। ৩৭৮।১; আমরা সিপাহি-যুদ্ধ-সময়ের আরো অনেক বীরের নামোল্লেখ করিতে পারি যাঁহারা ইউরোপে জন্ম-গ্রহণ করিলে ইতিহাসের পৃষ্ঠায়, কবির সংগীতে, প্রস্তরের প্রতিমূর্তিতে, অভ্র-ভেদী স্মরণস্তম্ভে, অমর হইয়া থাকিতেন। ইতিহাস ১০৫।১২ ॥ [৪২] ॥ ∘ **-আশ্রয়**। স্মৃতিভাণ্ডার ॥ তখনকার সমস্ত সুখদুঃখের সমস্ত প্রিয় ঘটনার এই একটি মাত্র স্মরণাশ্রয় রহিয়াছে। চো-বালি ৩।৪৭৩।২৫ ॥ [৪৪] ॥

**স্মিতবিকশিত**। মৃদুহাস্যবিভাসিত ॥ তালে তালে দুটি কঙ্কণ কনকনিয়া / ভবনশিখীরে নাচাও গনিয়া গনিয়া / স্মিতবিকশিত বয়নে, কল্পনা ৭।১২৩। ২৭ ॥ [৪২।২] ॥

**স্মৃত**। কৃতস্মরণ ॥ ডালিতে এনেছ ফুল স্মৃতবিস্মৃত, / কিছু-বা অপরিচিত। সানাই ২৪।১২৭।৭ ॥ [২৯ ; ৪২।২] ॥

**স্মৃতি / গম্য**। স্মরণযোগ্য ॥ যে খুবই পরিচিত, চোখ বুজে তার আকৃতির প্রত্যেক রেখাটি মনে আনা যায় না—এক সময় যা সর্বপ্রধান আর-এক সময় তা যথার্থরূপে স্মৃতিগম্য করাও শক্ত হয়ে ওঠে। ছিন্নপত্র ২০২।১৭ ॥ [৪৪] ॥ ∘ **মান**। স্মরণশক্তিশালী ॥ স্মৃতিমান, শুচিকর্ম, সাবধান, জাগ্রত, সংযত, রূপান্তর ৩১।২১ ॥ [২০।৩৮] ॥ ∘ **লীন**। স্মরণে পর্যবসিত ॥ ধৃতি হল দূর, রতি শুধু স্মৃতিলীন, / গান হল শেষ, ঋতু উৎসবহীন, / রূপান্তর ৬৩।১৭ ॥ [৪৪] ॥ ∘ **সম্পদ্**। স্মরণ-রূপে সম্পদ ॥ একটি হইতেছে সর্ব-সাধারণের প্রাচীন স্মৃতিসম্পদ আর একটি পরস্পর সম্মতি, একত্রে বাস করিবার ইচ্ছা—আত্মশক্তি ৩।৫১৮। ১১ ॥ [৪২।১] ॥

**স্যাস্তামি**। চালাকি ॥ আসুক তারা, আসুক আগে, দুনোদুনি নেব ভাগে—/ স্যাস্তামিতে আমার কাছে দেখব কে কেমন। বা-প্রতিভা ১।২০৭।১৭ ॥ [১০] ॥

**স্বকাল**। নিজের সময় ॥ 'পরকাল' দ্র.। চিঠিপত্র ২।৫১৫।২৬ ॥ [১০ ; ২৯] ॥

**স্বকীয় তন্ত্র**। অনু. original. একটি স্বকীয়তন্ত্র (original) মানুষ ; চারিত্র-পূ ৪।৫১০।২৬ ॥ [৪২ ; ৪৪] ॥ ∘ **তা**। ১. স্বকীয় বৈশিষ্ট্য ॥ এ দেখা দিল পরি-বিস্তৃত নির্জন সবুজ নিবিড়তার পরি-প্রেক্ষিতে একান্ত স্বকীয়তায়। তিন সঙ্গী ২৫।৩২২।২০ ॥ [২০।৩৩] ॥ ২. অনু. originality. তাঁর প্রত্যেক গানে একটা originality, যাকে আমি বলি স্বকীয়তা। র-র ১৪।১০০৮।৩০ ॥ [১৫] ॥ ∘ **শাসন**। অনু. home rule. আমরা স্বকীয় শাসনের অধিকারী নহি। শিক্ষা ১২।৫২৯।১৮, ২৩ ॥ [৪২] ॥

**স্বকীয়া**। (স্ত্রী)। আপনপতি অনুরক্তা নায়িকা। আপন ॥ কয়েক বৎসর পূর্ব তাঁর স্ত্রীবিয়োগ হয়েছে—কিন্তু নাত-নিতে পরিবৃত। সবগুলি তাঁর স্বকীয়া নয়। গল্প ২৩।৩৪৪।৪ ॥ [১৭] ॥

**স্বজাতি/ক**। স্বজাতীয় ॥ আমরা নিশ্চিত জানি যে, যে ইংরাজি সাহিত্যকে আমরা পেয়েছি সে দরিদ্র নয়, তার সম্পত্তি স্বজাতিক লোহার সিন্ধুকে দলিলবদ্ধ হয়ে নেই। সা-স্বরূপ ২৭। ২৬২।২৭ ॥ [২০।৪৩ ; ৪৩] ॥ ∘ **পূজা**। অনু. cult of nationalism. যে জাতির যেদিকে যতখানি বড়ো হবার শক্তি আছে, সেদিকে তাকে ততখানি বড়ো হয়ে উঠতে দিতে বাধা দেওয়া যে-স্বজাতিপূজা থেকে জন্মেছে তার মতো এমন সর্বনেশে পূজা জগতে আর কিছুই নেই। জাপানযাত্রী ১৯। ৩৩২।১১ ॥ [৪২] ॥

**স্বজাতীয়তা**। অনু. nationalism. যদি বল এই সাধনায় আমাদের স্বজাতীয়তা দৃঢ় হয়ে উঠবে না, তাহলে আমি বলব স্বজাতি-অভিমানের অতি নিষ্ঠুর মোহ কাটিয়ে ওঠাই যে মানুষের পক্ষে শ্রেয় এই শিক্ষা দেবার জন্যেই ভারতবর্ষ চিরদিন প্রস্তুত হয়েছে। শান্তি-নি ১৪।৫১৬।১৪ ॥ [২০।৩৩; ৪১।১; ৪৩] ॥

**স্বতঃ / সক্রিয়**। আপনা থেকে সক্রিয় ॥ বর্তমানযুগের নূতন বিদ্যাকে দেশের প্রাণনিকেতনে চিরন্তন করবার এই স্বতঃসক্রিয় উদ্‌যোগকে···শিক্ষা ২৫৫। ১৬ ॥ [৪৩] ॥ ∘ সঞ্চার। আপনা থেকে সঞ্চার ॥ তার পশ্চাতে কোনো আইন ছিল না, তাগিদ ছিল না; তার স্বতঃসঞ্চার ছিল ঘরে ঘরে, যেমন রক্ত চলাচল হয় সর্বদেহে। শিক্ষা ২১৫।৩১ ॥ [৪৩; ৪৪] ॥ ∘ **সৃষ্টি**। আপনা থেকে যা সৃষ্টি ॥ চৈতন্যের সতর্কতা থেকে মুক্তি দিয়ে স্বপ্নলোকের অসংলগ্ন স্বতঃসৃষ্টিকে কাব্যে উদ্ধার ক'রে আনবার একটা প্রয়াস দেখতে পাই। বাংল-প ২৬।৪০৫।২০ ॥ [৪৩] ॥ ∘ **স্বীকার্য / সত্য**। অনু. axiom. দুর্ভাগ্যের দিনে সকলের চেয়ে দুঃসহ লক্ষণ এই যে, সেইদিনে স্বতঃস্বীকার্য সত্যকেও বিরোধের কণ্ঠে জানাতে হয়। শিক্ষা ২৫০।৭ ॥ [৪২; ৪৩] ॥

**স্বত / শ্চালিত**। আপনা থেকে যা চালিত ॥ নিয়তক্রিয়াশীল নিরলস প্রাণই এই শরীরটাকে মাটি হইতে জল হইতে উচ্চ করিয়া, স্বতন্ত্র করিয়া, এক করিয়া স্বতশ্চালিত এক অপূর্ব ইন্দ্রজাল রচনা করে। চারিত্র-পূ ৪। ৫০৩।৬ ॥ [৪৩; ৪৪] ॥ ∘ **শ্চেষ্ট**। আপনা থেকেই সচেষ্ট ॥ সামাজিক দায়িত্ববোধের স্বতশ্চেষ্ট স্নায়ুজাল সর্বত্র পরিব্যাপ্ত ছিল। র-র ১৩।৫০৯।৩ ॥ [৪৩] ॥

**স্বতো / দীপ্তিমান**। অনু self-luminous. স্বতোদীপ্তিমান পদার্থ, বিশ্ব-প ২৫।৩৬৭।১৯ ॥ [৪২; ৪৩] ॥ ∘ ধাবিত। আপনা থেকে ধাবিত ॥ আশ্রমও স্বতোধাবিত হয়ে সেই পথেই চলেছে, বিশ্ব-ভা ২৭।৪১১।৩০ ॥ [৪৩] ॥ ∘ বিরুদ্ধ। অনু. self-contradictory. কথটা শুনতে স্বতোবিরুদ্ধ কিন্তু সত্য। সা-পথে ২৩।৪৩৫।১৫; যে-জানায় দুঃখ সেই জানাতেও আনন্দ এ কথা স্বতোবিরুদ্ধ। ৪৪১। ১৭; এর মধ্যে একটা স্বতোবিরুদ্ধ তত্ত্ব দেখতে পাই। প-প-প্রান্তে ৮৪। ১০; শুনতে কথাটা স্বতোবিরুদ্ধ, শিক্ষা ২০৭।৫ ॥ [৪২; ৪৩] ॥ ∘ **বিরুদ্ধতা**। অনু. self-contradiction. এ বললে স্বতোবিরুদ্ধতা দোষ ঘটে? শান্তি-নি ১৬।৪৬৪।১৮ ॥ [২০।৩৩; ৪২; ৪৩] ॥ ∘ **বিরোধ**। অনু. self-contradiction. জীবনের গতি স্বভাবতই রহস্যময়, তাহার মধ্যে অনেক আত্মখণ্ডন, অনেক স্বতোবিরোধ, অনেক পূর্বাপরের অসামঞ্জস্য থাকে। পঞ্চভূত ২।৫৪৫।২০; নানা স্বতোবিরোধ আত্মখণ্ডনসংকুল এই হিন্দুধর্মের এই হিন্দুসমাজের ঐক্যটা কোন্‌খানে। আত্মশক্তি ৩।৫৪৬।২৮;

আমরা ক্ষুদ্র সমালোচকেরা নিজের ঘরগড়া মত দিয়ে যদি তাকে ঘিরতে চেষ্টা করি তা হলে পদে পদে তার স্বতোবিরোধ বেধে যায়। সাহিত্য ৮। ৪৭৭।২০ ॥ [৪২; ৪৩] ॥ • **বিরোধী**। অনু. self-contradictory. তাহা অসাধ্য, অসম্ভব, তাহা স্বতোবিরোধী। ঔ-ব্রহ্ম অ-২।২১২।১০ ॥ [৪২ ; ৪৩] ॥ • **বিরোধিতা**। অনু. self-contradiction. প্রাণধর্মের মধ্যে স্বতো-বিরোধিতাকেও স্বীকার করে নিতে হয়। বিশ্ব-ভা ২৭।৪১১।২২ ॥ [২০।৩৩; ৪২ ; ৪৩] ॥

**স্বতন্ত্রশাসিত**। autonomous. সোভিয়েট সম্মিলনীর অন্তর্গত কতকগুলি রিপব্লিক ও স্বতন্ত্রশাসিত (autonomous) দেশ আছে। রা-চিঠি ২০।৩১৯।৮ ॥ [৪২] ॥

**স্বদেশলক্ষ্মী**। অনু. স্বদেশের অধিদেবতা ॥ এই-সকল স্থানেই আমরা স্বদেশলক্ষ্মীর স্তন্যসিক্ত স্নিগ্ধ বক্ষঃস্থলের সজীব কোমল মাতৃস্পর্শ লাভ করিয়া যাইতে পারি—আত্মশক্তি ৩।৬৩৬।৪ ॥ [৪৪] ॥

**স্বদেশীয়**। স্বদেশবাসী ॥ এবারে কোবে শহরে যখন আমার স্বদেশীয়দের অবাস্তব সস্তা সম্মাননার দ্বারা পীড়িত হচ্ছিলুম তখন ওখানকার ইংরেজ কন্সালের স্ত্রী আমার সঙ্গে দেখা করতে এলেন। প-প-প্রান্তে ৭৫।১৯ ॥ [১৩ ; ৪৩] ॥ • **তা**। অনু. patriotism. আজ স্বদেশের স্বদেশীয়তা আমদের কাছে যে প্রত্যক্ষ হইয়া উঠিয়াছে ইহা রাজার কোনো প্রসাদ বা অপ্রসাদে নির্ভর করে না; ভারত ৪।৪৭২।২৮ ॥ [২০।৩৩ ; ৪১।১ ; ৪৩] ॥

**স্বদৈহিক**। আপন দেহজাত ॥ যেটা তাদের স্বদৈহিক নয়, বিশ্বদৈহিক, মা-ধর্ম ২০।৩৭৫।৩ ॥ [২০।৪৩ ; ৪৩] ॥

**স্বধর্মী**। নিজধর্মনিষ্ঠ ॥ পতি এঁর স্বধর্মী যবন। কাহিনী ৫।১০৬।৫ ॥ [২০।১৯ ; ৪৩] ॥

**স্বপন দে**। সং-ধা। স্বপ্নে জানিয়ে দে ॥ নন্দ মুখুজ্জেকে মা গঙ্গা কি স্বপন দিয়েছেন সে খবর রাখ না? ব্যঙ্গ-কৌ ৭।৩৪৭।৩০ ॥ [৫ ; ৩৬।১] ॥ • **চারিণী**। (স্ত্রী)। স্বপ্নে যে আসাযাওয়া করে ॥ যে ছিল আমার স্বপনচারিণী / সানাই ২৪।১২১।১১ ॥ [৪৪] ॥

**স্বপ্ন / গতা**। (স্ত্রী)। অনু. somnabulist. প্রেমের আকর্ষণে, ঝড়বৃষ্টির আত্মবিহ্বল হয়ে স্বপ্নগতার মতো চলেছেন। ছিন্নপত্র ১১৩।১৬ ॥ [১৭ ; ৪৪] ॥ • **চালিত**। অনু. somnabulist. সে যেন স্বপ্নচালিতের মতো মহেন্দ্রের ঘরের সম্মুখ হইতে ফিরিয়া ... চো-বালি ৩।৩৮৯।২২-২৩ ॥ [৪২ ; ৪৪] ॥ • **বর্তী**। স্বপ্নভুক্ত ॥ নয়তো সেই স্বপ্নবর্তীকালের রেলগাড়িতে করে চলে যাওয়ার দরুন স্বপ্নের বাইরের জগৎটা রেলগাড়ির বাইরের দৃশ্যের মতো বেগে পিছিয়ে যেতে থাকত; সঞ্চয় ১৮।৪১৫।১৩ ॥ [৪৪] ॥ • **মুখী**। স্বপ্নপ্রবণ ॥ রয়েছি চকিত হয়ে আঁখির নিমেষ ভুলি— / এখনি দেখিব যেন

স্বপ্নমুখী ছায়াগুলি। ছবি-গা ১।১৫৯। ১৫ ॥ [৪৪] ॥

**স্বপ্রকৃতিস্থ**। স্বস্বভাবানুবর্তী ॥ পারস্যের আত্মসমাহিত স্বপ্রকৃতিস্থ মূর্তি… পারস্যে ২২।৪৮৮।১২ ॥ [৪৩ ; ৪৪] ॥

**স্ববিরোধী**। অনু. self-contradictory. এই-সব স্ববিরোধী কথা মানুষের সহজ বুদ্ধির সহজভাষার সীমার বাইরেকার কথা। মা-ধর্ম ২০।৩৮২।১১ ; চেষ্টা ক'রে সাধনা ক'রে স্বভাবকে পাওয়া, কথাটা শোনায় স্ববিরোধী অর্থাৎ স্বভাবকে অতিক্রম করে স্বভাবকে পাওয়া। ৩৮৬।১৩ ॥ [৪২ ; ৪৩] ॥

**স্ববুদ্ধিজীবী**। যে নিজের বুদ্ধিতে খায় ॥ যাঁহারা স্ববুদ্ধিজীবী তাঁহারাই বা কী করিবেন। পরিশিষ্ট ১০।৫৯০।১০ ॥ [৪৩ ; ৪৪] ॥

**স্বভাব/কোমল**। কোমল স্বভাব যার ॥ স্বভাবকোমল তুমি, নিদারুণ বুদ্ধি / এ তোমার নহে। বিসর্জন ২।৩৫৪। ১৩ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ **কৌতূহলী**। স্বভাবতই যে কৌতূহলী দ্বারলগ্নকর্ণ-দাসী নিরুর শাশুড়ীকে এই খবর দিল। গল্প ১৫।৪১০।১৬ ॥ [৪৩] t ◦ **চিত্র**। নিসর্গচিত্র ॥ কি চরিত্র-সৃজনে, কি স্বভাবচিত্রে, নিজের কাব্য-সম্পদের উপরেই তাহার একমাত্র নির্ভর। বিচিত্র-প্র ৫।৪৫২।১৫ ॥ [৪৩ ; ৪৪] ॥ ◦ **নিঃশঙ্ক**। স্বভাবত শঙ্কাশূন্য ॥ চন্দ্রবাবুর স্বভাবনিঃশঙ্ক মনে একটুখানি … প্র-নির্বন্ধ ৪।২৬৯।৪ ॥ [৪৩] ॥ ◦ **নিঃসৃত**। স্বভাবত ক্ষরিত ॥ তাহা স্বভাবনিঃসৃত অশ্রুজলের দ্বারা কলঙ্কক্ষালন করে, আন্তরিক ঘৃণার দ্বারা পাপকে দগ্ধ করে এবং সহজ আনন্দের দ্বারা পুণ্যকে অভ্যর্থনা করে। প্রাচীন-সা ৫।৫২৯।২৬ ॥ [৪৩] ॥ ◦ **পাপিষ্ঠ**। স্বভাবতই পাপিষ্ঠ ॥ মানুষের মধ্যে এমনতরো স্বভাব-পাপিষ্ঠ অমানুষ দেখা যায় নরহত্যায় যাহারা আনন্দবোধ করে। সঞ্চয় ১৮। ৪০৪।১১ ॥ [৪৩] ॥ ◦ **বন্ধু**। অকৃত্রিম বন্ধু ॥ যাঁহারা স্বভাববন্ধু তাঁহারা মানুষের মধ্যে আপন আনন্দকে প্রতিদিনের জীবনে প্রকাশ করিয়া থাকেন। প-সঞ্চয় ২৬।৫১৮।১১ ॥ [৪৩] ॥ ◦ **বিদ্রোহী**। স্বভাবত বিদ্রোহী ॥ স্বভাববিদ্রোহী স্বভাববিশ্বাসীকে শ্রদ্ধাই করে না। আত্মশক্তি ৩।৬০৬। ২০ ॥ [৪৩] ॥ ◦ **বিশ্বাসী**। অনু. credulous. উদ্ধৃতির জন্য 'পূর্বশব্দ' দ্র.। আত্মশক্তি ৩।৬০৬।২০ ॥ [৪২ ; ৪৩] ॥ ◦ **ভক্ত**। অকৃত্রিম ভক্ত ॥ সেইরূপ কোনো স্বভাবভক্ত যখন মূর্তিপূজার মধ্যে জন্মগ্রহণ করেন … আ-সাহিত্য ৯।৫১৭।৬, ১৯ ॥ তু ভক্তস্বভাব (পঞ্চভূত ২।৫৬৯।৮) ॥ [৪৩] ॥ ◦ **শিথিল**। যার প্রকৃতিতে শৈথিল্য আছে ॥ স্বভাবশিথিল রমেশ … নৌকাডুবি ৫। ২৯৩।১৮ ॥ [৪৩] ॥ ◦ **শ্রোতা**। অকৃত্রিম শ্রোতা ॥ যাঁরা স্বভাবশ্রোতা … সা-পথে ২৩।৪৮৮।১৬ ॥ [৪৩] ॥ ◦ **সন্দিগ্ধ**। স্বভাবত সংশয়ী ॥ শত শত বছর ধরে স্বভাবসন্দিগ্ধ লোকেরাও রামায়ণের প্রকাশ্যে যে-রস আছে তাই ভোগ করে এলেন—গ্রন্থ-প ১৫।

৫৪৫।২৫ ॥ [৪৩] ॥ ০ সুস্থ। স্বভাবত সুস্থ ॥ যেমন যুবাপুরুষ সহজে ঋজু হইয়া দাঁড়াইতে পারে তেমনই স্বভাব-সুস্থ যুবক জাতি সহজেই সত্যাচরণ করে। সমাজ ১২।৪৭৬।৬ ॥ [৪৩] ॥ • সৌম্য। স্বভাবত সৌম্য ॥ সেই রাজপথে খোলা আকাশের নীচে প্রভাতের আলোকে পরেশের শান্ত স্নেহপূর্ণ স্বভাবসৌম্য মুখ দেখিয়া সে যেমন ভক্তির আনন্দে তাঁহার পায়ের ধুলা লইল এমন আর কোনোদিন করে নাই। গোরা ৬।৪১৭।২৩ ॥ [৪৩] ॥ • অতিরিক্ত। অনু. abnormal. স্বভাবাতিরিক্ত বৃষ্টি পড়িয়াছে। অনু. অ-২।৫৪২।১৯ ॥ [৪২ ; ৪৩] ॥

**স্বভাবীকরণ**। অনু. acclimatization. এদেশের আবহাওয়ায় তার স্বভাবীকরণও ঘটে নি। শিক্ষা ২০১।৪ ॥ [২০।২৭ ; ৪১।১] ॥

**স্বভাষী**। সমভাষাভাষী ॥ তব ভাষা শুনে তোমারে হৃদয় / জেনেছে তাহার স্বভাষী। উৎসর্গ ১০।১৭।১৭ ॥ [২০।৯ ; ৪৩ ; ৪৪] ॥

**স্বয়ং(ম্)/ব্রতী**। অনু. volunteer. আর্যসেবক সভার স্বয়ংব্রতীদের নিকট হইতে...অনু. অ-২।৫২৫।১৩ ॥ [৪২ ; ৪৩ ; ৪৪] ॥ ০ ভুব। আপনা থেকেই যার জন্ম হয় ॥ সে কি এমন একটি স্বয়ম্ভুব [স্বয়ম্ভুব] বুদ্‌বুদ্ কোনো সমুদ্রের সঙ্গে যার কোনো যোগ নেই। মা-ধর্ম ২০।৪০২।৫ ॥ [১৩ ; ৪৩] ॥ • মাস্টার। নিজেই যে মাস্টার নির্বাচন করে ॥ সেকালে মেয়ে যেমন স্বয়ম্বরা হইত তেমনি ননীবালার ছেলে স্বয়ম্মাস্টার হইতে বসিল—সে যাহাকে না বরিয়া লইবে তাহার সকল পাস ও সকল সার্টিফিকেট বৃথা। গল্প ২২।৩২৮।১৬ ॥ [৪২।৩ ; ৪৩] ॥

**স্বরা/জতন্ত্র**। অনু. autonomy. লণ্ডন টাইম্‌স্ বললেন, স্পষ্টই প্রমাণ হচ্ছে স্বরাজতন্ত্র ওরিয়েণ্টালদের ক্ষমতার অতীত। পারস্যে ২২।৪৫৫।২১ ॥ [৪২ ; ৪৪] ॥ ০ জিয়া। স্বরাজসম্পর্কিত ॥ সেই নেশার বিষয়টা এই যে, স্বরাজিয়া সাধন হচ্ছে সহজিয়াসাধন। কালান্তর ২৪।৪১৫।১০ ॥ [২০।৫৮ ; ৪৩] ॥ ০ জী। স্বরাজপ্রাপ্ত ॥ পৃথিবীতে স্বরাজী এমন কোনো দেশই নেই যেখানে অন্য দেশের আমদানি জিনিস বহুল পরিমাণে ব্যবহার না করে। কালান্তর ২৪।৪৪৩।১৩ ॥ [২০।১৯ ; ৪৩] ॥

**স্বরাট্**। আত্মশাসক ॥ বাজিমাৎ করে দিয়ে তারপরে চালের কথা ভাবব ; আগে স্বরাট্ হব, তার পরে মানুষ হব। কালান্তর ২৪।৩৫৬।১৫ ; সেই মানুষই যথার্থ স্বরাট্ যে আপনার রাজ্য আপনি সৃষ্টি করে। আ-রু-বি ২৭।৩২০।৩ ॥ [১০] ॥

**স্বর্গ/খণ্ড**। টুকরা স্বর্গ ॥ দেখিতে দেখিতে সেই নিভৃত বাতায়নতলে দুইজনের মধ্যে একটি বাক্যবিহীন শান্তি ও সান্ত্বনার স্বর্গখণ্ড সৃজিত হইয়া গেল। নৌকাডুবি ৫।২০৫।৫ ॥ [৪৪] ॥ • ছাড়া। স্বর্গ থেকে বিতাড়িত ॥

দৈত্যদের উপদ্রবে স্বর্গছাড়া হইয়াছি। ব্যঙ্গ-কৌ ৭।৫২৩।২২॥ [৪৪]॥ ০ ময়ী। (স্ত্রী)। যাত্রা করি স্বর্গময়ী করুণার পথে, / শিরে ধরি সত্যের আদেশ। কড়ি-কো ২।৫৭।২৩ ॥ [২০।৩৯] ॥

**স্বর্গীয়তা**। অনু. divinity. কারণ গির্জা সংসারকে সর্বতোভাবে মুছিয়া ফেলিয়া আপন স্বর্গীয়তা প্রকাশ করিতে চেষ্টা করে। ভারত ৪।৪৫৭। ১১ ॥ [২০।৩৩] ॥

**স্বল্প / প্রাণ**। অল্পায়ু॥ এখানে দীর্ঘপ্রাণ ও স্বল্পপ্রাণ পরম ধৈর্য ও শান্তির সহিত জীবনযাত্রা নির্বাহ করিতেছে, কেহ কাহাকেও উপেক্ষা করিতেছে না। বিচিত্র-প্র ৫।৪৩৯।২২ ॥ [২৯; ৪৩]॥ ০ অক্ষরক। অল্পঅক্ষর-বিশিষ্ট॥ স্বল্পাক্ষরক পেচক শব্দ হইতে পেঁচা ও বহ্বক্ষরক কিঙ্কিলিক হইতে কেঁচো শব্দের উৎপত্তি তুলনা করা যাইতে পারে। শব্দতত্ত্ব ১২।৩৫৫।২৫ ॥ [২০।২৫; ৪৩]॥ ০ -উপকরণ। সরল॥ আজ আবার সেই শুচিশুদ্ধ, সেই মিত-সংযত, সেই স্বল্পোকরণ জীবন-যাত্রা গ্রহণ করিয়া আমাদের তপ-স্বিনী জননীর সেবায় নিযুক্ত হইতে পারিব না? আত্মশক্তি ৩।৫৫১।২০ ॥ [৪৩] ॥

**স্ব শ্রেণীয়**। নিজের শ্রেণীভুক্ত॥ গ্রীক উপসর্গ peri এবং para, পরি এবং পরা উপসর্গের স্বশ্রেণীয়। শব্দতত্ত্ব ১২। ৫৫৮।৩০ ॥ [২০।২৯; ৪৩] ॥

**স্বসমুত্থ**। আপনা থেকে উত্থিত॥ মৃত্তি-কার ভিত্তি ভেদি অঙ্কুর আকাশে দিল আনি / স্বসমুত্থ শক্তিবলে গভীর মুক্তির মন্ত্রবাণী। পরিশেষ ১৫।১৯৪। ৭ ॥ [৪৩] ॥

**স্বসাম্প্রদায়িক**। আপন সম্প্রদায়ভুক্ত॥ স্বসাম্প্রদায়িক পাদ্রিকে অনুরোধ করেন। যাত্রী ১৯।৪৪৬।৯ ॥ [২০।৪৩; ৪৩] ॥

**স্বাক্ষরখাতা**। অনু. autograph book. একটি বালিকা তার স্বাক্ষর খাতায় আমার কাছ থেকে একটি বাংলা শ্লোক চেয়েছিল। সা-পথে ২৩।৪৯১।২৩ ॥ [৪২] ॥

**স্বাঙ্গীকরণ**। অনু. assimilation. স্বাঙ্গীকরণ, শিক্ষা ২২৯ পৃ.। অধ্যায়ের নাম ॥ তু. স্বীকরণ॥ [২০।২৭; ৪১।১; ৪৩] ॥

**স্বাজাতিক**। অনু. national. আজ পৃথিবীতে অন্তত একটি দেশের লোক স্বাজাতিক স্বার্থের উপরেও সমস্ত মানুষের স্বার্থের কথা চিন্তা করছে। রা-চিঠি ২০।২৭৯।১২; কিন্তু স্বাজা-তিক ঐক্য সুদৃঢ় হয়ে গড়ে উঠতে পারে নি। বাংলা-প ২৬।৩৯০।১৬; দেশে দেশে আমরা মানুষকে তার বিশেষ স্বাজাতিক পরিবেষ্টনের মধ্যে খণ্ডিত করে দেখেছি, সেখানে মানুষকে আপন ব'লে উপলব্ধি করতে পারি নে। বিশ্ব-ভা ২৭।৩৭৫।১; আমাদের স্বাজা-তিক ইতিহাসের শিকড়কে জীর্ণ করছে, খর্ব করে দিচ্ছে সমস্ত জাতির মানসিক পরিবৃদ্ধিকে। শিক্ষা ২২৯। ৬ ॥ [২০।৪৩; ৪১।১; ৪৩]॥ ০ তা। অনু. nationalism. এইজন্যেই

ভারতবর্ষ ঐশ্বর্য বা স্বদেশ বা স্বাজাতিকতার মধ্যেই মানুষের বোধশক্তিকে আবদ্ধ করে তাকেই একান্ত ও অত্যুগ্র করে তোলবার দিকে লক্ষ্য করে নি। শান্তি-নি ১৪।৫১৩।২ ॥ [২০।৩৩ ; ২০।৪৩ ; ৪১।১ ; ৪৩] ॥

**স্বাজাত্য**। অনু. nationalism. স্বাজাত্য এবং স্বাদেশিকতা প্রভৃতি বড়ো বড়ো নামের বর্ম পড়িয়া নিজেরই শক্তির বিরুদ্ধে দাঁড়াইয়া লড়াই করে। কালান্তর ২৪।৩৯৭।১১ ; কোনো জাতি যদি স্বাজাত্যের ঔদ্ধত্যবশত আপন মর্ম ও সম্পদকে একান্ত আপন বলে মনে করে তবে সেই অহংকারের প্রাচীর দিয়ে সে তার সত্য সম্পদকে বেষ্টন করে রাখতে পারবে না। বিশ্ব-ভা ২৭।৩৫৩।১২ ; স্বাজাত্যের দম্ভে আমরা কোণঠাসা হয়ে গেছি। ৩৮২।৫ ॥ [২০।৪৪ ; ৪১।১] ॥

**স্বাতন্ত্র্য/চারিণী**। (স্ত্রী)। স্বেচ্ছাচারিণী ॥ পাপীয়সী / স্বাতন্ত্র্যচারিণী। কাহিনী ৫।৯৭।২৩ ॥ [৪৪] ॥ ● **পরতা**। স্বাতন্ত্র্যপরায়ণতা ॥ স্বাতন্ত্র্যপরতায় সম্পদশালী হইয়া উঠিয়াছে। কালান্তর ২৪।৩৯৭।৩০ ॥ [২০।৩৩ ; ৪৪] ॥

**স্বাতান্ত্রিক**। অনু. individualistic. স্বাতন্ত্রিক প্রণালীর চেয়ে ঐকত্রিক প্রণালীতে ঢের ভালো জাতের এবং অধিক পরিমাণে ফসল উৎপন্ন করানো যায়। রা-চিঠি ২০।২৯৩।২৯ ॥ [২০।৪৩ ; ৪১।১] ॥

**স্বাদেশিক**। ১. স্বদেশীয় ॥ স্বাদেশিক স্বার্থ, জাপানযাত্রী ১৯।৩৫৮।৫ ; তাদের স্বাদেশিক দলনায়কদের স্বপদে রক্ষা করেছেন। পারস্যে ২২।৪৬৭।২ ; দাশুরায়ের পাঁচালি শ্রেষ্ঠ, যেহেতু তা বিশুদ্ধ স্বাদেশিক। সা-পথে ২৩।৪১৭।২ ; আমাদের ভাষায় আমাদের স্বাদেশিক নাম নেই, বাংলা-প ২৬।৩৯১।৯ ; স্বদেশিক ঐক্য, ১৬ ॥ ২. patriot. যাহা নিতান্তই সহজ, যাহাতে দুঃখ নাই, ত্যাগ নাই, অথচ আড়ম্বর আছে, উদ্দীপনা আছে, তাহা ছাড়া আর কিছুকেই আমাদের স্বাদেশিকগণ সাধ্য বলিয়া গণ্যই করেন না। আত্মশক্তি ৩।৬১২।২৬ ; স্বাদেশিক হবার জন্যে মানুষকে শিশুকাল থেকে কি সাধনাই করতে হয়। শান্তি-নি ১৪। ৫১১।৩০ ; তাতে ভারতের ময়ূর যদি নেচে ওঠে তবে কোনো শুচিবায়ুগ্রস্ত স্বাদেশিক তাকে যেন ভর্ৎসনা না করেন ; সা-পথে ২৩।৪১৬।২৭ ; এইখানে স্বাদেশিক এসে পরিচয়পত্রে বলতে পারেন, আমি প্রকৃত ভারতবর্ষীয়, ৪১৯।২৬ ॥ [২০।৪৩ ; ৪১।১] ॥ ● **তা**। ১. স্বদেশীয়ভাব ॥ তাদের বিশুদ্ধ স্বাদেশিকতায় আমরা যতই উত্তেজিত হই-না কেন, সে সব পাঁচালির দেশ ও কাল সুনির্দিষ্ট ; কিন্তু সর্বদেশ ও সর্বকাল তাদের বর্জন করাতে তারা কুলীনের অনূঢ়া মেয়ের মতো ব্যর্থ কুলগৌরবকে কলা গাছের কাছে সমর্পণ ক'রে নিঃসন্ততি হয়ে চলে যাবে। সা-পথে ২৩।৩৭৮।১৩ ॥ ২. অনু. patriotism. ধর্মের স্থান

অধিকার করিয়াছে স্বাদেশিকতা— আত্মশক্তি ৩।৫৬০।১১ ; প্যাট্রিয়টিজমের প্রতিশব্দ দেশহিতৈষিতা নহে। জিনিসটা বিদেশী, নামটাও বিদেশী থাকিলে ক্ষতি নাই। যদি কোনো বাংলা শব্দই চালাইতে হয়, তবে 'স্বাদেশিকতা' কথাটা ব্যবহার করা যাইতে পারে। স্বাদেশিকতার ভাবখানা এই যে, স্বদেশের ঊর্ধ্বে আর কিছুকেই স্বীকার না করা। পরিশিষ্ট ১০।৬২০।২৪, ২৬ ; সে সত্য প্রধানত বণিগ্‌বৃত্তি নয়, স্বারাজ্য নয়, স্বাদেশিকতা নয় ; সে সত্য বিশ্বজাগতিকতা। শান্তি-নি ১৪।৪৭৯।৯ ; স্বাদেশিকতা, জীবনস্মৃতি ১৭।৩৪৮ পৃ.। অধ্যায়ের নাম ; ধর্মের নামে, কর্মের নামে, বৈষয়িকতার নামে, স্বাদেশিকতার নামে, যেখানেই মানুষ মানবলোকে ভেদ সৃষ্টি করেছে সেইখানেই দুর্গতির কারণ গোচরে অগোচরে বল পেতে থাকে। রা-চিঠি ২০।৩৫৯। ১২ ; আমাদের দেশের স্বাদেশিকতার একজন লোকপ্রসিদ্ধ নেতা একদা আমার কাছে আক্ষেপ করিয়া বলিয়াছিলেন যে, বাংলাসাহিত্য যে ভাবসম্পদে এমন বহুমূল্য হইয়া উঠিতেছে দেশের পক্ষে তাহা দুর্ভাগ্যের লক্ষণ। সা-পথে ২৩।৪৮৩।৩০ ; স্বাজাত্য এবং স্বাদেশিকতা প্রভৃতি বড়ো বড়ো নামের বর্ম পড়িয়া নিজেরই শক্তির বিরুদ্ধে দাঁড়াইয়া লড়াই করে। কালান্তর ২৪।৩৯৭।১১ ; পরীক্ষাপাসের জন্যে ইতিহাসপাঠে উপেক্ষা করবার জো নেই—আমাদের স্বাদেশিকতা সেই পুঁথির ঝুলি দিয়ে তৈরি, দেশের লোকের প'রে অনুরাগের ঔৎসুক্য দিয়ে নয়। প-প-প্রান্তে ৯৭।৭ ॥ [২০। ৩৩ ; ২০।৪৩ ; ৪১।১] ॥

**স্বাধিকারপ্রমত্ত**। নিজকার্যে অনবহিত ॥ কিন্তু পরের দিনে আবার সে স্বাধিকারপ্রমত্ত, মেঘদূতের যক্ষের মতন। দুইবোন ১১।৪৫৪।১৫ ; স্বাধিকারপ্রমত্ত, কালান্তর ২৪।৩৯২ পৃ.। প্রবন্ধের নাম ; আরো একটা বিষয়ে তিনি স্বাধিকারপ্রদত্ত হয়ে পরের অধিকারকে লঙ্ঘন করেছেন। চিঠি ৯।৩১।৯ ; সূর্যালোকপিপাসু আমার মন ['।'] স্বাধিকারপ্রমত্ত ঋতুর এই অন্যায় ব্যবহার সইতে পারচিনে। ৩৪৭।১৮ ॥ তু. স্বাধিকারে প্রমত্তা কি ছিলাম কোনোদিন (প্রহাসিনী ২৩। ২৭।৫) ॥ [২১।২] ॥

**স্বাধীন / গগনচারী**। যদৃচ্ছা আকাশে বেড়ায় যে ॥ পাষাণশৃঙ্খলে যথা বন্দী হিমাচল / আষাঢ়ে অনন্ত শূন্যে হেরি মেঘদল / স্বাধীনগগনচারী, মানসী ২। ২৫৯।৮ ॥ [৪৪] ॥ ◦ তন্ত্র। স্বাধীনপ্রকৃতি ॥ বিদ্যাসাগর স্বভাবতই সম্পূর্ণ স্বাধীনতন্ত্রের লোক ছিলেন, অব্যাহতভাবে আপন ইচ্ছা চালনা করিতে পাইলে তবে তিনি কাজ করিতে পারিতেন ; চারিত্র-পূ ৪।৪৯১।২০ ॥ [৪৪] ॥ ◦ তাসূত্র। স্বাধীনতাক্রম ॥ আমরা জেতৃজাতির সহস্র ক্ষমতা হইতে বঞ্চিত হইয়াও এই স্বাধীনতাসূত্রে অন্তরঙ্গভাবে তাঁহাদের নিকট-

বর্তী ছিলাম। রাজাপ্রজা ১০।৪৩০। ১০॥ [৪৫]॥ ০ বিবাহ। স্বেচ্ছাকৃত বিবাহ॥ বাল্যবিবাহ গেলে ক্রমশই স্বাধীনবিবাহ আসিয়া পড়ে। স্বাধীন-বিবাহ প্রচলিত করিতে গেলে সমাজের বিস্তর রূপান্তর অবশ্যম্ভাবী হইয়া পড়ে এবং জাতিভেদের মূল ক্রমে জীর্ণ হইয়া আসে। সমাজ ১২। ২১৫।১১, ১১ ॥ [৪২।১]॥

**স্বানুবর্তিতা**। স্বাধীন গতিবিধি ॥ মানব-সংসার চলবে, তার চলাই চাই; কিন্তু তার চলার রথের নানা অঙ্গ—কর্মীরাও একরকম করে তাকে চালাচ্ছে, গুণীরাও একরকম ক'রে তাকে চালাচ্ছে, উভয়ের স্বানুবর্তিতাতেই পরস্পরের সহায়তা এবং সমগ্ররথের গতিবেগ; উভয়ের কর্ম একাকার হয়ে গেলেই মোট কর্মটাই পঙ্গু হয়ে যায়। যাত্রী ১৯।৩৬৯।১৪; যন্ত্র আমাদের স্বায়ত্ত হতে পারে, কিন্তু তাতে আমাদের স্বানুবর্তিতা থাকে না। শিক্ষা ২৪১।১৯॥ [২০। ৩৩; ৪৩; ৪৪]॥

**স্বাবর্তন**। অনু. rotation. পৃথিবীর স্বাবর্তনকালের ও বুধগ্রহের স্বাবর্তন-কালের তুলনা করো। আ-প্রশ্ন অ-২। ৬৯২।২৩, ২৩; বৃহস্পতির সূর্যপ্রদক্ষিণ ও স্বাবর্তনের সময়-পরিমাণ। ৬৯৩। ২৫॥ [৪২; ৪৩]॥

**চি**। নিজের অভিরুচি॥ তার স্বাভিরুচি ও স্বাধীনতাকে বিলুপ্ত করে দেওয়া হয়েছে। কালান্তর ২৪। ৩১৬।২৯॥ [৪৩]॥

**স্বামী / দূরগতা**। প্রোষিত ভর্তৃকা॥ সেই রাত্রে স্বামীসনাথা ঐ একটি রমণী এবং স্বামীদূরগতা অন্য অবলা না জানি তাদের সরল কোমল হৃদয়ে কী আশঙ্কা বহন করে ঘুমিয়ে পড়ল। ভা-পত্রা ৮৪।১৫॥ [২৯; ৪৪]॥ ০ পুত্রখাদন। সংস্কৃতীকৃত—ভাতার-পুত খাওয়া॥ ওপাড়ার বোসগিন্নি; চোখা চোখা বানায়ে / স্বামীপুত্র-খাদনের আশা তারে যায় সে জানায়ে। প্রহাসিনী ৩।৫৬।১৪॥ তু ভর্তার পরমায়ুহন্ত্রী; ভর্তৃখাদিকা॥ [২৩]॥ ০ সনাথা। সভর্তৃকা॥ উদ্ধৃতির জন্য 'স্বামী দূরগতা' শব্দ দ্র.। ভা-পত্রা ৮৪।১৫॥ [২৯]॥

**স্বায়ত্ত**। নিজের অধীন॥ এমন জিনিস আমাদের চাই যাহা সম্পূর্ণ আমাদের স্বায়ত্ত, যাহা কেহ কাড়িয়া লইতে পারিবে না—সেই জিনিসটি হৃদয়ে রাখিয়া আমরা যদি কৌপীন পরি, যদি সন্ন্যাসী হই, যদি মরি, সে-ও ভালো। ভারত ৪।৪৫৫।৪; দেশের বিষয়ে আমাদের যাহা-কিছু শিক্ষণীয় বিদেশীর হাত দিয়া প্রস্তুত হইয়া বিদেশীর মুখ দিয়া উচ্চারিত হইলে তবেই তাহা আমরা কণ্ঠস্থ করিব, দেশের জ্ঞানপদার্থে আমাদের স্বায়ত্ত অধিকার থাকিবে না, দেবী ভারতীকে আমরা বিলাতি স্বর্ণকারের গহনা পরাইতে থাকিব, এ দৈন্য আমরা আর কতদিন স্বীকার করিব! সাহিত্য ৮।৫০৫।১০॥ [৪৩]॥ ০ কর্। সং-ধা। আয়ত্তে আন্॥ উদ্ভিজ্জ ও

পশু মাংসের মধ্যে যে জীবনীশক্তি আছে, তাহা যে আমরা স্বায়ত্ত করিতে পারি, তাহার কারণ আমাদের নিজের জীবন আছে। চারিত্র-পূ ৪।৫২৩।১ ॥ [৩৬।১] ॥ • **বিদ্যা**। নিজ আয়ত্তাধীন বিদ্যা ॥ তখন আয়র্লণ্ডের স্বায়ত্তবিদ্যা ও বিদ্যালয় একেবারে নষ্ট করিয়া দেওয়া হইল। শিক্ষা ১২। ২৯০।১৭ ॥ [৪৪] ॥

**স্বারা/জিক**। স্বরাজসংক্রান্ত ॥ আমাদের এই মজ্জাগত সনাতন অভ্যাসেরই জোরে আজ চরকা খদ্দর সর্বপ্রধান স্বারাজিক ধর্মকর্মের বেশে গদা হাতে বেড়াতে পারল, কেউ তাতে বিস্মিত হল না। কালান্তর ২৪।৪১২।৮ ॥ [২০। ৪৩; ৪৩] ॥ • **জ্য**। স্বাধীন শাসন ॥ সে সত্য প্রধানত বণিগ্‌বৃত্তি নয়, স্বারাজ্য নয়, স্বাদেশিকতা নয়; সে সত্য বিশ্বজাগতিকতা। শান্তি-নি ১৪। ৪৭৯।৯; এর পরে আর-একদিন আর-কোনো বলশালী ব্যক্তি হয়তো স্বারাজ্য-সিংহাসন থেকে প্রচার করবেন যে, ভাতের ফেন যে ফেলে দেয় সেই অন্নঘাতীকে মন্ত্রণাসভায় ঢুকতে দেব না। কালান্তর ২৪।৪১২।১১; কিন্তু দুটো ইচ্ছের দ্বৈরাজ্যের উপদ্রবে স্বারাজ্য মেলে না। চিঠি ৫।৬১।২২; সেই শতদীর্ণ ধর্মসমাজের স্বারাজ্য এই সুবৃহৎ ভারতবর্ষে স্থাপন করা কোনো মানুষেরই সাধ্যায়ত্ত নহে; ইতিহাস ৭৩।২২ ॥ [২০।৪৪] ॥

**স্বার্থ/-উদ্ধার**। স্বার্থহাসিল ॥ চতুরা বালিকা নিজের এই স্বার্থউদ্ধারের জন্য…লোক-সা ৬।৫৯১।৫ ॥ [৪২।১] ॥ • **জয়ী**। স্বার্থ জয় করে যে ॥ সমস্ত স্বার্থজয়ী এই অদ্ভুত মঙ্গলশক্তির মহিমা … ধর্ম ১৩।৩৯৭।১৮ ॥ [৪৪] ॥ • **তন্ত্র**। আপন অভীষ্টসাধনব্যবস্থা ॥ জাতীয় স্বার্থতন্ত্রই মনুষ্যত্বের চরম লাভ। পরিশিষ্ট ১০।৬২২।১৬ ॥ [৪৪] ॥ • **ত্যাগপর**। স্বার্থত্যাগপরায়ণ ॥ এই স্বদেশী প্রণালীর শিক্ষার প্রধান ভিত্তি স্বার্থত্যাগপর ভৃতিনিরপেক্ষ অধ্যয়ন-অধ্যাপনরত নিষ্ঠাবান গুরু… ভারত ৪।৩৮৬।২৯ ॥ [৪৪] ॥ • **নিষ্ঠুর**। স্বার্থজন্য নির্দয় ॥ আমাদের চতুর্দিকে সভ্যতাভিমানী বিজ্ঞানমদমত্ত বাহুবল-গর্বিত স্বার্থনিষ্ঠুর জাতিরা…ধর্ম ১৩। ৩৭১।১০ ॥ [৪৪] ॥ • **পুষ্টি**। স্বার্থ বৃদ্ধি ॥ রণজিৎ সিংহ স্বার্থপুষ্টির জন্যই সমস্ত শিখকে ছলেবলে-কৌশলে নিবিড় করিয়া বাঁধিয়াছিলেন। ইতিহাস ৬৩।২৩ ॥ [৪২।১] ॥

**স্বাস্থ্যকর**। হিতকর ॥ দেখো অবিনাশ, গাছপালা সম্বন্ধে তোমার যে আলোচনাটা ছিল সেটা অবহেলা ক'রো না। সেটা বড়ো স্বাস্থ্যকর, বড়োই আনন্দজনক। বৈ-খাতা ৪।১৯৭।২৭; সাধুত্ব-জিনিসটা স্বাস্থ্যকর। নৌকাডুবি ৫।৩২৪।১৭; এরূপ অবস্থা তাহার চরিত্রের পক্ষে স্বাস্থ্যকর নহে বলিয়া তিনি আশঙ্কা করিতেছিলেন। গোরা ৬।২৬৯।১৮; সেই বাধা বিনয়ের পক্ষে স্বাস্থ্যকর হয় নাই। ৩২২।১৮; সেই অশিক্ষিত অসংযত অসম্পূর্ণ দেখায় আমরা যাহা দেখি তাহাতে আমা-

দিগকে তৃপ্তি দেয় না, তৃষ্ণাই দেয়; খাদ্য দেয় না, মদ খাওয়াইয়া আহারের স্বাস্থ্যকর অভিরুচি পর্যন্ত নষ্ট করিতে থাকে। সাহিত্য ৮।৩৬৯।৭; খোলা পাইলে যে উৎসাহ স্বাস্থ্যকর হইত, বদ্ধ হইয়া তাহাই দূষিত হইতে থাকে। শব্দতত্ত্ব ১২।৩২৫।২; শেক্স্‌পিয়রের ফল্‌স্‌টাফ্‌ও স্বাস্থ্যকর দৃষ্টান্ত বলে সমাজে আদরণীয় নয়, স্পষ্ট প্রত্যক্ষ বলেই সাহিত্যে আদরণীয়। রামচন্দ্রের ভক্তদের আমি ভয় করি; তাই খুব চুপিচুপি বলছি, সাহিত্যে রামের চেয়ে লক্ষ্মণ বড়ো। যাত্রী ১৯। ৪৩৩।২৮ ॥ [৪৪] ॥ ॰ জনক। স্বাস্থ্যপ্রদ ॥ গুহার মধ্যে জায়গায় জায়গায় অতি পরিষ্কার একটু জল জমে রয়েছে, ইতস্তত সমুদ্র-শৈবাল জমে আছে, সমুদ্রের একটা স্বাস্থ্যজনক গন্ধ পাওয়া যাচ্ছে, চারদিকে পাথর ছড়ানো। য়ু-পত্র ১।৫৭৯।১৪; তোমরা যে নিত্য নূতন অভাব আবিষ্কার করে দরিদ্রের দারিদ্র্য উত্তরোত্তর বাড়াচ্ছ, গৃহের স্বাস্থ্যজনক আশ্রয় থেকে অবিশ্রাম কর্মের উত্তেজনায় টেনে নিয়ে যাচ্ছ, কর্মকেই সমস্ত জীবনের কর্তা করে উন্মাদনাকে বিশ্রামের স্থানে প্রতিষ্ঠিত করেছ, তোমরা কি স্পষ্ট জান তোমাদের কোথায় নিয়ে যাচ্ছে। —স্বদেশ ১১।৪৭৫।২৪; সকল লোকের পক্ষে যাহা বলকারক, স্বাস্থ্যজনক, রোগা লোকের পক্ষে তাহাও অনিষ্টকর হইতে পারে। সমাজ ১২।৪৯৭।১৩ ॥ [৪৪] ॥ ॰ তত্ত্ব। অনু. hygiene. সেখানে ম্যাজিক লণ্ঠন প্রভৃতির সাহায্যে সাধারণ লোকদিগকে স্বাস্থ্যতত্ত্বের উপদেশ সুস্পষ্ট করিয়া বুঝাইয়া দেওয়া হইত … আত্মশক্তি ৩।৫৩২। ১৮; পশ্চিম-ইস্কুল্‌-মাস্টারের আধুনিক হিন্দু ছাত্র বলবে, আসলে ওটা স্বাস্থ্যতত্ত্বের কথা। কিন্তু স্বাস্থ্যতত্ত্বের কোনো অধ্যায়ে তো পবিত্রতার বিচার নেই। শিক্ষা ১৮৫।৭, ৮ ॥ [৪২; ৪৪] ॥ ॰ নিবাস। অনু. health resort. যারা খেটে খায় তারা সোভিয়েট স্বাস্থ্যনিবাসে বিনাব্যয়ে থাকতে পারে, তাছাড়া এই স্বাস্থ্যনিবাসের সঙ্গে সঙ্গে থাকে আরোগ্যালয় (Sanatorium)। রা-চিঠি ২০।৩১৮।১৭, ১৮ ॥ [৪২; ৪৪] ॥

**স্বীকরণ**। নিজস্ব করণ। অনু. assimilation. অনুকরণই চুরি, স্বীকরণ চুরি নয়। মানুষের বড়ো বড়ো সভ্যতা এই স্বীকরণশক্তির প্রভাবেই পূর্ণ মাহাত্ম্য লাভ করেছে। সা-পথে ২৩।৪১৭।১৫, ১৬; অন্ধ অনুকরণ দোষের, কিন্তু স্বীকরণ নয়। র-র ১৪। ৯৪১।২৪ ॥ তু. আত্মীকরণ ॥ [২১।২; ৪৩] ॥

**স্বীকারী**। স্বীকারকারী ॥ যাঁহারা ইচ্ছা করেন মৃত্যুস্বীকারী শিখবীরদের কথা ইতিহাস হইতে সংগ্রহ করিয়া পড়িতে পারেন। আ-প্রশ্ন অ-২।৬৯৯। ১ ॥ অন্যত্র—মৃত্যুস্বীকার (পল্লী-প্র ২৭।৫৩১।২) ॥ [২০।১৯; ৪৪] ॥

**স্বেচ্ছাকৃত্য**। অনু. voluntary. Compulsory হল অবশ্যকৃত্য, voluntary

হল স্বেচ্ছাকৃত্য। চিঠি ৫।৭৩।২৩ ॥ [৪২ ; ৪৪] ॥ • ব্রতী। অনু. volunteer. এই বিদ্যালয়ে স্বেচ্ছাব্রতী শিক্ষকদের দ্বারা প্রজাস্বত্ব সম্বন্ধীয় আইন, জমি-জরিপ ও রাস্তাঘাট ড্রেনপুকুর ঘরবাড়ি তৈরি, হঠাৎ কোনো সাংঘাতিক আঘাত প্রভৃতির উপস্থিতমত চিকিৎসা ও কৃষিবিদ্যা প্রভৃতি বিষয় সম্বন্ধে মোটামুটি শিক্ষা দেবার ব্যবস্থা থাকা কর্তব্য। পল্লী-প্র ২৭।৫২৩।১৬ ॥ [৪২ ; ৪৩ ; ৪৪] ॥ • -অন্ধ। ইচ্ছা ক'রে যে অন্ধের ভান করছে ॥ বিপাশা, তোমার কাছে গোপন করব না—বিপদের জাল চারিদিকে ঘিরে আসছে, গ্রন্থির পর গ্রন্থি, তারই মাঝখানে নিশ্চিন্ত বসে আছেন আমাদের স্বেচ্ছান্ধ মহারাজ, প্রস্তুত হতে হবে আমাদেরই, আর সময় নেই। তপতী ২১।১৩৭।১২ ; এই স্বেচ্ছা-অন্ধগুলো ··· আত্ম-প ২৭। ২০১।১৭ ॥ [৪৩ ; ৪৪] ॥

**স্বেদাঞ্চিত**। ঘর্মশোভিত ॥ তাহার স্বেদাঞ্চিত লজ্জাশীতল হস্তে একটা গড়ে মালা দিয়া ভগিনীরা তাহাকে টানাটানি করিল কিন্তু সে কোনোমতে বশ মানিল না এবং সেই প্রধান মাল্যখানি নবেন্দুর কণ্ঠ কামনা করিয়া জনহীন নিশীথের জন্য গোপনে অপেক্ষা করিতে লাগিল। গল্প ২১। ২৪৮।২৫ ॥ [৪৪] ॥

**স্বৈচ্ছিক**। অনু. optional. আমাদের দেশে যে জনশিক্ষা তাকে আবশ্যিক বলব না, তাকে বলব স্বৈচ্ছিক। শিক্ষা ২১৫।৩০ ॥ [২০।৪৩ ; ৪১।১ ; ৪৩] ॥

**স্বৈরশাসক**। অনু. despot. উদ্ধৃতির জন্য 'সংশয়পর' দ্র.। অনু. অ-২।৫৪৬। ৩ ॥ [৪২] ॥

**হঠযোগ**। কুম্ভকাদি কৃচ্ছ্র যোগ। জবরদস্তির দ্বারা যোগ ॥ এখানে সুরকিতে ইটেতে, ধূলিতে নাসারন্ধ্রে, গাড়িতে ঘোড়াতে হঠযোগ চলিতেছে। বিচিত্র-প্র ৫।৪৯৩।১৮ ॥ [১৫] ॥

**হঠাৎ/নবাব**। আকস্মিকভাবে নবাবে পরিণত ॥ স্বল্পায়ু ফ্যাশন হঠাৎনবাবের মতো উদ্ধত—তার প্রধান অহংকার এই যে, সে অধুনাতন ; অর্থাৎ তার বড়াই গুণ নিয়ে নয়, কাল নিয়ে। র-১। অবতরণিকা ১৮০।১৬ ; পদ্যটা নাকি আধুনিক সৃষ্টি, সেইজন্য সে হঠাৎ-নবাবের মতো সর্বদাই পেখম তুলিয়া নাচিয়া নাচিয়া বেড়ায়, আমি তাহাকে দুচক্ষে দেখিতে পারি না। পঞ্চভূত ২।৫৯৮।৪ ॥ • **নবাবি**। (স্ত্র)। তার হঠাৎ-নবাবি আপন ইন্‌টেলেক্‌চুয়েল অত্যাড়ম্বরে ; সেটা স্বল্পায়ু মরণধর্মী। সা-স্বরূপ ২৭।২৬০। ২২ ॥ [৪৩] ॥ • **প্লাবনী**। (স্ত্রী)। যাতে আকস্মিকভাবে প্লাবন আছে ॥ মন যেন তার হঠাৎপ্লাবনী নদীর প্রায়, সানাই ২৪।১২৮।১৬ ॥ [৪৩] ॥ • **বন্যা**। আকস্মিকভাবে আগত বন্যা ॥ তাহাদিগকে হঠাৎবন্যার একটি মাত্র সংকীর্ণ ডাঙার উপরে একত্র

করিয়া দেয়। চো-বালি ৩।৪৭৯।২১ ॥ [৪৩] ॥ • রাজা। আকস্মিকভাবে রাজায় পরিণত ॥ নূতন হঠাৎ-রাজার মনোরঞ্জনার্থে এই এক অপূর্ব নূতন ব্যাপারের সৃষ্টি হইল। লোক-সা ৬। ৬৩৩।৭ ॥ [৪৩] ॥ • স্ফূর্ত। আকস্মিকভাবে প্রকাশিত ॥ কবরের 'পরে / উঠেছে হঠাৎস্ফূর্ত প্রতাপের স্পর্ধিত পতাকা। গ্রন্থ-প ২০।৪৩৫।৫ ॥ [৪৩] ॥

**হত** / **চারিত্র**। নষ্টচরিত্র ॥ অতএব এই প্রলোভনহীন পণ্ডিত জ্ঞানস্পৃহাকেই সর্বোচ্চে রাখিয়া জ্ঞানে, সাধনায়, কর্মে এই হতচারিত্র হতভাগ্য দেশের গুরু ও আদর্শস্থানীয় হইবেন, ইহাই আমরা একান্তমনে কামনা করি। চিঠি ৬।১১৫।৯ ॥ [৪৩] ॥ • জ্যোতি। নষ্টদীপ্তি ॥ অশ্বত্থশাখার / প্রান্ত হতে খসি গেলে জীর্ণতম পাতা / যতটুকু বাজে তার, ততটুকু / স্বর্গে নাহি লাগে, যবে মোরা শত শত / গৃহচ্যুত হতজ্যোতি নক্ষত্রের মতো / মুহূর্তে খসিয়া পড়ি দেবলোক হতে / ধরিত্রীর অন্তহীন জন্মমৃত্যুস্রোতে। চিত্রা ৪।৮৫। ১৬ ॥ [৪৩] ॥ • প্রাণ। মৃত ॥ মধুপাত্রে হতপ্রাণ পিপীলির মতো / ভোগসুখে জীর্ণ হয়ে থাকা, / ঝুলে থাকা বাদুড়ের মতো শির নত / / আঁকড়িয়া সংসারের শাখা। কড়ি-কো ২।৫৮।২৫ ; ওই হতপ্রাণ নটীকে। ন-পূজা ১৮।১৯০।১৫ ॥ [৪৩] ॥ • বিধি। দুষ্টদেব ॥ হায় হতবিধি, / সেদিন কী দেখেছিল ! চিত্রাঙ্গদা ৩।১৬৭।১৫ ; সেদিন আমি ভেবেছিলেম / মনে মনে / হতবিধির যত বিবাদ / আমার সনে। ক্ষণিকা ৭।৩০৪।৩, ৯ ; সন্ধে আটটার মধ্যে যদি না পাই তবে হতবিধিকে অভিসম্পাত দিয়ে বার্ট্রাণ্ড্ রাসেলের লজিক পড়বার চেষ্টা করব। শে-কবিতা ১০।৬৩২।৬ ; হারে হতবিধি, মনে পড়ে তোর সেই একদিন ছিল... গীত ৩।৮০৮।৩ ॥ [৪৩] ॥ • ভাগ্য-দরিদ্র। মন্দভাগ্য ও গরিব ॥ কিন্তু যিনি আমাদের মাতৃভাষাকে সর্বপ্রকার ভাবপ্রকাশের অনুকূল করিয়া গিয়াছেন তিনি এই হতভাগ্য-দরিদ্র দেশকে একটি অমূল্য চিরসম্পদ দান করিয়াছেন। আ-সাহিত্য ৯।৪০৯। ২৫ ॥ [৪২।২ ; ৪৩] ॥ • মনোরথ। ব্যর্থকাম ॥ তেমনি, এখনকার কবি কুমারসম্ভবে হতমনোরথ পার্বতীর দুঃখ ও লজ্জার মধ্যে কাব্য শেষ করিতেন। প্রাচীন-সা ৫।৫১১।২৪ ॥ [৪৩] ॥ • লাজ। নির্লজ্জ ॥ হতলাজ বিধি তোমারে ধিক। কাহিনী ৫। ৯১।২৪ ॥ [৪৩] ॥ • -অবশিষ্ট। হতের পর অবশিষ্ট ॥ যুবরাজের হতাবশিষ্ট তিন সহস্র সৈন্য ··· গল্প ১৪। ২৭৬।২১ ॥ [৪২।২ ; ৪৩] ॥ • -আশ্বাস। ভরসাহীন ॥ মাস্টার আমার ভাবীকালের সম্বন্ধে হতাশ্বাস। র-১। অবতরণিকা ১৩/০।২২ ; মা-খেলা ১। ২২৯।১৬ ; হতাশ্বাস রামমোহন ··· বউ-হাট ১।৪৬৮।৩ ; বিসর্জন ২।৩৫১। ৬ ; রাজর্ষি ২।৪৯১।১২ ; কহিলেন হতাশ্বাস হবুচন্দ্ররাজ, সো-তরী ৩।৩৩। ৩ ; যখন কোনো প্রবল অভিভাবক

একটা ইক্ষুদণ্ডের সমস্ত রস প্রায় নিঃশেষপূর্বক চর্বণ করিতে থাকে তখন হতাশ্বাস লুব্ধ বালকের ক্ষোভ উত্তরোত্তর যেমন অসহ্য বাড়িয়া উঠে, মহেন্দ্রের সেই দশা হইল। চো-বালি ৩।২৯৬।১২; আত্মশক্তি ৩।৫৩৫।৫; প্র-নির্বন্ধ ৪।২৪৪।৮, ৯; ভারত ৪। ৩৮০।১০; ৪০৪।৬; বিচিত্র-প্র ৫। ৪৯৩।৩; হতাশ্বাস মৃদুস্বরে / গুঞ্জরিয়া গুঞ্জরিয়া লাজে শঙ্কাভরে / কেন মৌন হল। উৎসর্গ ১০।৮৬।৯; কতবার ব্যর্থ আয়োজনে / এ জীবনে / হোমাগ্নি উঠে নি জ্বলি, / শূন্যে গেছে চলি / হতাশ্বাস ধূমের কুণ্ডলী। শে-কবিতা ১০।৩৪২।২০; প্রতিধ্বনি যেন অতীতকালের আরো অনেক হতাশ্বাস ব্যক্তির নিশ্বাস একত্রিত করিয়া ভীষণ গাম্ভীর্যের সহিত পাতাল হইতে স্তনিত হইয়া উঠিল। গল্প ১৭।২০৩। ১৭; আপনার ঘরে গিয়া দ্বার রুদ্ধ করিয়া নিতান্ত হতাশ্বাস ব্যক্তি যেমন করিয়া দেবতার কাছে প্রার্থনা করে তেমনি করিয়া বলিতে লাগিল, গল্প ১৮।৩০০।১৯; একটি হতাশ্বাস ভীত হৃদয়। ৩১৫।১২; ক্ষুব্ধ মন / যতই ধরিতে চায়, বিরুদ্ধ আঘাতে/তোমারে হারায় হতাশ্বাস। বীথিকা ১৯।৪০। ১৯; যাঁহারা আধুনিক বঙ্গসাহিত্যে বাস্তবতার তল্লাস করিয়া একেবারে হতাশ্বাস হইয়া পড়িয়াছেন তাঁহারা আমার কথার উত্তরে বলিবেন, সা-পথে ২৩।৬৬৩।১৪; হতাশ্বাস রজনীর মন্থর প্রহরগুলি ... রোগশয্যায় ২৫। ১৯।২৩; অনুক্ষণ / হতাশ্বাস হয়ে শেষে হার মানে মন। জন্মদিনে ২৫। ৯৭।১৩; গাছের পাতাগুলো শুকনো, হলদে, হতাশ্বাস। লিপিকা ২৬।৯৬। ২; চিঠি ১।৫০।৫; ৮২।২; বহু বিলম্বে তোমার জয় হইলেও আমি হতাশ্বাস হইতাম না—তবু নগদ পাওনার প্রবল আনন্দ। চিঠি ৬।৪২।৯; সকালবেলাকার একটা অত্যন্ত হতাশ্বাস করুণ রাগিণীর মতো ছিন্নপত্র ৭৮। ১৪; শিক্ষা ২৫৯।১৫॥ তু. নিরাশ্বাস॥ [৪৩]॥ ০ -উত্তম। নিরুত্তম॥ মাঝে মাঝে বিরুদ্ধ সমালোচনা শুনে হতাশ হতোত্তাম হতে হবেই। চিঠি ৮।১৭৭। ৭॥ [৪৩]॥

**হনুকরণ**। অনু. aping. আমরা যখন ইংরাজদের হনুকরণ করি, তখন বাধ্য হয়ে এই ল্যাজকোট পরতে হল কেননা ল্যাজকোট না পরলে হনুকরণ সর্বাঙ্গসুন্দর হয় না; র-র ১০। ২৪৭।৩৭॥ [৪১।১]॥

**হন্ত**। তীব্রখেদোক্তি॥ কোথা হা হন্ত, চিরবসন্ত! আমি বসন্তে মরি। কাহিনী ৭।৯৭।১৬॥ [৭]॥

**হন্তারক**। নাশক॥ যে ইংরেজের ছেলে বাঁদর ভ্রম করে শিকার করতে গিয়ে বাঙালীর ছেলেকে মেরেচে শুধু সেই নিহত ও হন্তারকের ভাগ্যফল গণনা করলে তো হবে না, চিঠি ৯।১১২। ২৩॥ কার্য ০। প্রয়োজনের সময় প্রবল পক্ষ ধর্মকে মান্য করা কার্যহন্তারক দীনতা বলে মনে করে, রাজাপ্রজা ১০।৪৪৯।২৭॥ [৭]॥

**হবিষ্যাশী**। হবিষ্যভোজী ॥ হবিষ্যাশী অধ্যাপক পণ্ডিতের সহিত আমিষাশী নব্য বাঙালীর তুলনা করিয়াছেন। সমাজ ১২।৪৬৫।১৩ ॥ [৪৪] ॥

**হবেক**। ধাতুরূপ—হবে ॥ কথার মধ্যে মিষ্টি অংশ / অনেকখানিই হবেক ধ্বংস। কাহিনী ৫।১৩৩।২৬ ॥ [৩৪] ॥

**হরষণ**। আনন্দ ॥ সহসা হে প্রিয়, কত গৃহ পথে / রেখে গেছ প্রাণে কত হরষন [হরষণ]। গীতাঞ্জলি ১১।২০। ১৩ ॥ [১০] ॥

**হরষিয়া**। না-ধা। হর্ষিত হয়ে ॥ নব রৌদ্রালোকে / তরুলতাতৃণগুল্ম কী গূঢ় প্রমোদরসে উঠে হরষিয়া– সোনার তরী ৩।১৩৭।১১ ; ছবির মতো ভাবনা পরশিয়া / একটু আছ মনেরে হরষিয়া। বিচিত্রিতা ১৭।৭।১৮ ॥ [৩৭] ॥

**হর্ম্যসংকুল**। সৌধপূর্ণ ॥ এই হর্ম্যসংকুল শহরের জনাকীর্ণ রাজপথে ··· গোরা ৬।৩৮৯।১১ ॥ [৪৪] ॥

**হর্ষজ্যোতি**। আনন্দাভা ॥ পরস্পরের নয়নের হর্ষজ্যোতির সহিত মিশিয়া সূর্যালোক কত মধুর বলিয়া মনে হয়। র-র ১৩।৮২৮।৪১ ॥ [৪৪] ॥

**হলধারী**। হলধর ॥ যে অসভ্য শুধু হাত দিয়া মাটি আঁচড়াইয়া চাষ করে তাহাকে হলধারীর কাছে হার মানিতেই হইবে। স-নীতি ২৭।৪৫৪।১৫ ॥ [৪৪] ॥

**হসনীয়**। হাস্যকর ॥ আমাদের কারও ইংরেজিতে ত্রুটি হলে দেশের লোকের কাছে সেটা যেমন হসনীয় হয় এমন কোনো প্রহসন হয় না। শিক্ষা ২৪০। ৪ ॥ [২০।৩] ॥

**হসীশ্বর**। হাস্যের-অধিদেবতা ॥ কোথা থেকে জুটল তাহার ছাত্র হসীশ্বর। খাপছাড়া ২১।৩৬।১৬ ॥ [৪১ ; ৪৪] ॥

**হস্তনির্দেশ**। হাতের ইশারা ॥ দ্বারের দিকে হস্তনির্দেশ করিয়া কহিল, "যাও"। চো-বালি ৩।৪৩০।২৯ ॥ [৪২।১] ॥

**হস্তীঅশ্ব**। সংস্কৃতীকৃত— হাতিঘোড়া ॥ গাঁথিছ ছন্দ দীর্ঘ হ্রস্ব— / মাথা ও মুণ্ড, ছাই ও ভস্ম ; / মিলিবে কি তাহে হস্তী অশ্ব, / না মিলে শস্যকণা। সো-তরী ৩।১০৯।৯ ॥ [২৩] ॥

**হাওয়া/গাড়ি**। অনু. motor car. ওদেরই হাওয়া-গাড়ির পায়দানের উপর লাফ দিয়ে আমরা উঠে পড়েছি। র-১। অবতরণিকা ১৮০।২০ ; ভালোমানুষ ছেলে দেখলে, ভায়াটি তার পাকা ফসলের খেত লণ্ডভণ্ড করে তার মধ্যে দিয়ে দিনে দুপুরে হাওয়াগাড়ি চালিয়ে বেড়াচ্ছে ; শিক্ষা ১৮০। ২৮ ॥ [৪২ ; ৪২।৩] ॥ • যন্ত্র। অনু. windmill. উদ্ধৃতির জন্য 'আয়ুর্বৈদিক' দ্র.। চার-অ ১৩।২৯৩।৩ ॥ তু. বায়ুচক্র ; বায়ু চলচক্রযন্ত্র ॥ [৪২ ; ৪২।৩] ॥

**হাঁ-ধর্মী**। অনু. positive. উদ্ধৃতির জন্য 'না-ধর্মী দ্র.। বিশ্ব-প ২৫।৩৬২। ২৫ ; ৩৬৪।১৭, ২১, ২২ ; ৩৭১।১০ ॥ [২৯ ; ৪২ ; ৪৪] ॥

**হাত/-অবসর**। কর্ম থেকে অবকাশ ॥ হাত-অবসর পাইলেই রজনীর শাশুড়ী রজনীকে লইয়া পড়িতেন, গল্প ২৭। ১৬৯।৫ ॥ [৪৩] ॥ • গাড়ি। ঠেলা-

গাড়ি ॥ হাতগাড়ি কিংবা ঘোড়ার গাড়িতে করে দোকানীরা মাংস-রুটি-তরকারি বাড়ি বাড়ি বিতরণ করে বেড়াতে লাগল। যু-পত্র ১।৫৭৭।২৬ ॥ [৪৩] ॥ • **ল (ল্যা)ণ্ঠন**। হাতে নেয় যে লণ্ঠন ॥ একটা হাতলণ্ঠন আনিয়া ঘরে রাখিল। নৌকাডুবি ৫।৩১৩।১ ; বিপুল হাতল্যাণ্ঠন চারদিকে আলো নিক্ষেপ করতে লাগল। ছিন্নপত্র ৩৬। ২৩ ॥ [৪২।৩ ; ৪৩] ॥

**হান্**। ধাতু—ঝিলিক মার্ ॥ দিগন্তে বিদ্যুৎ হানিতেছে। বউ-হাট ১।৪৫৬। ১৪ ॥ [৩৪] ॥

**হাঁপানি**। হাঁপকাস। শ্বাসবেগ ॥ মাঠে মাঠে শুকনো পাতার ঘূর্ণিপাকে / হাওয়ার হাঁপানি। জন্মদিনে ২৫।৯৬। ৬ ॥ [১৩] ॥

**হারিকা**। (স্ত্রী)। হরণকর্ত্রী ॥ মনো •। আনো বীণা মনোহারিকা ॥ কল্পনা ৭।১২৩।১১ ॥ [২০।৭৫] ॥

**হাসি/মার্**। সং-ধা। হাসির আঘাত হান্ ॥ চারিদিক হতে তারে ছোটো ছোটো হাসি মারে, / অবশেষে করে পরাজয়। কড়ি-কো। ২।৩৪।১১ ॥ [৩৬।১] ॥ • **কৌতুক**। হাসিঠাট্টা ॥ হাসিকৌতুক নিমন্ত্রণ আমন্ত্রণ খুব জমিয়া উঠিল। নৌকাডুবি ৫।১৮৩। ১১ ॥ [৪২।৪] ॥ • **প্রান্ত**। যার প্রান্তে হাসি লেগে আছে ॥ কোথা সেই হাসিপ্রান্ত চুম্বন-তৃষিত / রাঙা পুষ্প-টুকু যেন প্রস্ফুট অধর। কড়ি-কো ২। ৮৯।৩ ॥ [৪২।১] ॥ • **নী**। (স্ত্রী)। হাস্যযুক্তা ॥ **অতুল** •। হাসিজালখানি অতুলহাসিনী / ফেলিলা কবিরে ঘেরি। সো-তরী ৩।১২৯।২৭ ॥ **মধুর** •। তুমি হাস শুধু, মধুরহাসিনী, ১৫০।১৪ ॥ [২০।৯] ॥ • **য়ে**। অনু. humorous. ওরা খুব হাসিয়ে জাত। ইংরেজিতে যাকে বলে হিউমরাস্। সে ২৬।২৩৪। ১২ ॥ [২০।৫১ ; ৪১।১] ॥

**হাস্য/বক্র**। হাস্যকুটিল ॥ জীবনে অন্যায় যত, হাস্যবক্র যত নির্দয়তা, পুনশ্চ ১৬।৯২।৪ ॥ তু. পরিহাসকুটিল ॥ [৪৪] ॥ • **বর্ষিণী**। (স্ত্রী)। যে হাস্যবর্ষণ করে ॥ লেখকও তাঁহার সূক্ষ্মদর্শিনী হাস্যবর্ষিণী কল্পনাশক্তি দ্বারা আমাদের সম্পূর্ণ বিশ্বাস আকর্ষণ করিতে পারিয়াছেন। আ-সাহিত্য ৯।৪৭৯।১৪ ॥ [৪৪] ॥ • **রসরঞ্জিত**। পরিহাসরঞ্জিত ॥ আমাদের সেদিনকার চিত্র হাস্যরসরঞ্জিত তুলিকায় চিত্রিত হইয়াছে বলিয়া আমার বিশ্বাস। আত্মশক্তি ৩।৫৮৮। ২০ ॥ [৪২।১] ॥ • **রসরসিক**। অনু. humorist. যাঁহারা হাস্যরসরসিক তাঁহাদের অন্তঃকরণে একটি বোধশক্তি আছে ··· আ-সাহিত্য ৯।৪০৬।২৫ ॥ [৪২] ॥ • **রসীশ্বর**। হাস্যরসের অধিদেবতা ॥ মাস্টারিতে ভর্তি করো / হাস্যরসীশ্বর। খাপছাড়া ২১।৩৬।২৪ ॥ [৪১ ; ৪৪] ॥ • **-উজ্জ্বল**। হাসিতে উজ্জ্বল ॥ নলিনাক্ষের হাস্যোজ্জ্বল দৃষ্টি তাহার উপরেই পড়িয়াছে। নৌকা-ডুবি ৫।৪৩০।৭ ॥ [৪৪] ॥ • **-উৎপাত**। হাসির উপদ্রব ॥ বাসরঘরের হাস্যোৎ-পাত নতমুখে সহ্য করিল, নৌকাডুবি ৫।১৭০।২৬ ॥ [৪৪] ॥ • **তা বোধ**।

অনু. sense of humour. তবে বলিতে হইবে মেয়েদের হাস্যতাবোধ নাই—পঞ্চভূত ২।৫৬৮।৬ ॥ [৪২]॥

**হিংটিংছট**। অর্থহীন শব্দ ॥ হিংটিংছট, সো-তরী ৩।৩১ পৃ., কবিতার নাম; বেদে কানে কানে বলে—হিংটিংছট্। ৩১।২২; হঠাৎ ফুকারি উঠে—'হিংটিং-ছট্'। ৩২।১২; থেকে থেকে হেঁকে উঠে — 'হিংটিংছট্।' ২৮; সভাসুদ্ধ বলি উঠে — হিংটিংছট্। ৩৩।১৪; শুনিতে কী মিষ্ট আহা, হিংটিংছট্।' ৩৪।৪; পুনর্বার উচ্চারিল—'হিংটিং-ছট্।' ২২; ক্রমস্বরে কহে যবে—'হিংটিংছট্।' ৩৫।১২, সংক্ষেপে বলিতে গেলে — হিংটিংছট্।' ২৮; সবাই বুঝিয়া গেল—হিংটিংছট। ৩৬।১৬ ॥ [৪০] ॥

**হিংসক**। হিংসাকর্তা ॥ হিংসক আছে, কিন্তু ক্ষমাকে সে মারতে পারলে না। খৃষ্ট ২৭।৪৯৯।২৯ ॥ [১০] ॥

**হিংসুকে**। ঈর্ষাপরায়ণ॥ আমার হিংসুকে স্বভাব ছিল; সে ২৬।২৬৫।২০ ॥ [২৬] ॥

**হিজিবিজি**। আঁকাবাঁকা অবোধ্য। ১. শৃঙ্খলাহীনতা ॥ লোকজনের হিজি-বিজি···য়ু-পত্র ১।৫৭৫।৫; হিজিবিজির নৃত্য ... চিঠি ৩।৪০।৪ ॥ ২. শৃঙ্খলা-হীন ॥ হিজিবিজি বিদ্যা ··· চিঠি ৩। ৪০।৫ ॥ [১৫] ॥

**হিত / কর্ম**। মঙ্গলকর্ম ॥ দেশহিতৈষি-তার ও যথার্থ লক্ষণ দেশের হিতকর্ম আগ্রহপূর্বক নিজের হাতে লইবার চেষ্টা। আত্মশক্তি ৩।৫৭৫।২১; আমোদ বল, শিক্ষা বল, হিতকর্ম বল, সকলকেই একান্ত জটিল ও দুঃসাধ্য করিয়া তুলিলে, কাজেই সম্প্রদায়ের হাতে ধরিয়া দিতে হয়। ভারত ৪। ৩৭১।২৭; সেই কথা আওড়াইয়া বেড়ানোকে সে হিতকর্ম বলিয়া মনে করে; শিক্ষা ১২।৩৩৮।৩০ ॥ তু. পরশব্দ ॥ [৪৩]॥ ∘ কার্য। মঙ্গলকর্ম॥ তোমার ভাগনে না হয়ে ভাগনী হয়ে জন্মেছি বলেই কী তোমাদের হিতকার্যে যোগ দিতে পারব না? প্র-নির্বন্ধ ৪।২৬৯।২৬; এই হিত-কার্যটা নিজেই করব। রাজা ১০। ২৩১।১৮ ॥ তু. পূর্বশব্দ ॥ [৪৩; ৪৪]॥ ∘ জনক। মঙ্গলকর ॥ তবু সেখানে একটা হিতজনক পরিবর্তন সাধন করিতেও কত কৌশল কত অধ্যবসায় প্রয়োগ এবং কত সম্প্রদায়কে কত ভাবে চালনা করিতে হয়। রাজা-প্রজা ১০।৩৮৩।৫; যে-সমস্ত আচার-ব্যবহার এবং দৃশ্য চিরাভ্যাসক্রমে ইংরাজের সহজে শ্রদ্ধা আকর্ষণ করে সেইগুলি দেশে প্রবর্তন করা দেশের পক্ষে হিতজনক। ৩৯৫।২২ ॥ [৪৩; ৪৪]॥ ∘ পথ। শুভপথ ॥ যাহা-দিগকে বিশেষরূপে হিতপথে চালাইতে চেষ্টা করেন ··· গোরা ৬।৩৪৯।১৮ ॥ [৪৩] ॥ ∘ -ইচ্ছু। শুভকামী॥ বস্তুত-দেশের হিতেচ্ছু ব্যক্তিদের এইরূপ চেষ্টাই ··· আত্মশক্তি ৩।৬১৩।২৪ ॥ [৪৩; ৪৪] ॥

**হিম / বস্ত**। যাতে তুষার আছে ॥ হিম-বস্ত গিরি—রূপান্তর ৯।৭ ॥ [২০।৬৮;

২১।১]॥ ০ **বান**। যাতে তুষার আছে॥ হিমবান শৈলমালা—রূপান্তর ৭৭।১৭॥ [২১।১]॥ • **হস্ত**। অনু. icy hand. গুরুভার রক্তহীন হিমহস্তে তার / আলিঙ্গন কোরেছে সে হৃদয় তোমার। ভগ্ন অ-১।২৫৫।১৫; কে ছুঁইল দেহ মোর / হিমহস্তে তার? ছ-গান ১।১৫৪।১৮॥ [৪২]॥

**হিমেঘোলা**। হিমে-আবছা॥ হিমে-ঘোলা বাতাসেতে / কালো আবরণ পেতে / খড়-জ্বালা ধোঁওয়া ওঠে জমে। চিত্রবিচিত্র ৩৫।১৬॥ [৪২।১]॥

**হিল্লোলি** / ত। ঢেউখেলানো। কচি ধানের খেত হিল্লোলিত, ভা-পত্রা ২২। ২॥ [২০।১৮]॥ • **য়া**। না-ধা। হিল্লোলিত ক'রে॥ নদী হতে লতা হতে আনি তব গতি / অঙ্গে অঙ্গে নানা ভঙ্গে দিবে হিল্লোলিয়া—সো-তরী ৩। ৭৩।২০; দেখিনু চুপেচুপে / আমারি বাঁধা মৃদঙ্গের ছন্দ রূপে রূপে/অঙ্গে তব হিল্লোলিয়া দোলে / ললিতগীতকলিত কল্লোলে। মহুয়া ১৫।৪৯।১৪॥ [৩৭]॥

**হিস্‌হিসিয়ে**। না-ধা। হিস্‌হিস্ শব্দ ক'রে॥ ময়লা কাপড় হিস্‌হিসিয়ে / আছাড় মারে ধোবাতে; ছড়া ২৬। ১৯।১৭॥ [৩৭]॥

**হীনপদ**। লঘু-সম্মানের পদ॥ ধন এবং দারিদ্র্যের মধ্যেই হউক, উচ্চপদ ও হীনপদের মধ্যেই হউক, বা জ্ঞান ও অজ্ঞানের মধ্যেই হউক, যেখানে এত-বড়ো একটা বিচ্ছেদ ঘটে সেখানে ঝড় না আসিয়া থাকিতে পারে না। সাহিত্য ৮।৪৩৭।২৭॥ [২৯]॥

**হীহীকার**। হীহীশব্দ॥ চারিদিকে একেবারে হীহীকার পড়িয়া গেছে। গল্প ১৭।২২৪।১৯॥ [৪৪]॥

**হুহুংকার**। হুম্ হুম্ ভয়ানক শব্দ॥ নিরস্ত্র দর্পের হুহুংকার। কানিনী ৫। ৭২।১১; অবশেষে যখন বমনোদ্রেক হয় তখন চোখ রাঙাইয়া হুহুংকার দিয়া উঠে। রাজাপ্রজা ১০।৩৮২।১১; হুহুংকার শব্দপূর্বক সে যখন তাহার উপর ঝাঁপাইয়া পড়িয়া পরম আগ্র-হের সহিত দন্তহীন ক্ষুদ্র মুখের মধ্যে তাহার মুখ চক্ষু নাসিকা সমস্তটা গ্রাস করিবার চেষ্টা করিত, গল্প ১৯।২৮০। ২০; বাদল-হাওয়া পাগল হল সেই আগুনের হুহুংকারে। গীত ২।৪৫১। ১৭॥ [৭]॥

**হৃৎ(দ্) / পদ্মসম্ভব**। হৃদয়রূপ পদ্ম থেকে যা উদ্ভূত॥ তাহারা সমস্ত গ্রীস ও রোমের হৃৎপদ্মসম্ভব ও হৃৎপদ্মবাসী ছিল। প্রাচীন-সা ৫।৫০২।২১॥ [৪৪]॥ • **বিহারী**। হৃদে থাকে যে॥ তুমি আমার হৃদ্‌বিহারী / হৃদয় পানে হাসিয়া চাও। গীতাঞ্জলি ১১।২৮।১৩॥ [৪৪]॥

**হৃদয়** / কাড়্। সং-ধা। হৃদয় আকৃষ্ট কর্॥ এবার তুমি ফিরো না হে- / হৃদয় কেড়ে নিয়ে রহো। গীতাঞ্জলি ১১।৪৭।২৩॥ [৩৬।১]॥ • **গম্য**। হৃদয়বেদ্য॥ তা ছাড়া তাহার লীলা এত সূক্ষ্ম, এত অভাবনীয়, এত আক-স্মিক যে, তাহাকে পূর্ণ আকারে আমাদের হৃদয়গম্য করা অসাধারণ ক্ষমতার কাজ। সাহিত্য ৮।৩৪২।৯;

মানুষের সংসারে দ্বন্দ্ববহুল বৈচিত্র্য আমাদের উদ্‌ভ্রান্ত করে দেয়। যদি তার কোনো একটি প্রকাশকে স্পষ্ট-রূপে হৃদয়গম্য করতে হয় তা হলে আর্টিস্টের সুনিপুণ কল্পনা চাই। সা-পথে ২৩।৪৬০।৯ ॥ [৪৪] ॥ ◦ ঘাতী। অন্তরঘাতী ॥ হৃদয়ঘাতীরে হৃদে দিয়েছ আসন! ভগ্ন অ-২।২৬২।৯ ॥ [৪৪] ॥ ◦ দলনী। (স্ত্রী)। যে হৃদয় দলে ॥ দূর করে দাও/হৃদয়দলনী পাষাণীরে! বিসর্জন ২।৩৬৭।২০ ॥ [২০।৭৭] ॥ ◦ দাহকর। প্রাণজ্বালানো ॥ যুদ্ধ-নামক একটিমাত্র বিশেষ্যের তলায় হাজার হাজার ব্যক্তিবিশেষের হৃদয়-দাহকর দুঃখের জ্বলন্ত অঙ্গার বাস্তবতার অগোচরে ভস্মাবৃত। সা-পথে ২৩।৪৪৯।২৭ ॥ [৪৪] ॥ ◦ নাশা। চিত্তঘাতী ॥ বিকৃত এ ভালোবাসা / জীবনদায়িনী নহে, এ যে গো হৃদয়-নাশা। সন্ধ্যা-সং ১।২১।১৭ ॥ [৪২।১] ॥ ◦ প্রবণ। অনু. emotional. মেয়েদের স্বভাব হৃদয়প্রবণ (emotional), র-র ১৩।১৪।৩৩ ॥ [৪২; ৪৪] ॥ ◦ বান। হৃদয়শালী ॥ বর্তমান সভ্যতা প্রাকৃত বিজ্ঞানের সঙ্গে সন্ধি ক'রে আপন জয়যাত্রায় প্রবৃত্ত হয়েছিল, সেই বিজ্ঞানের ক্ষেত্রে হৃদয়বান মানুষের চেয়ে হিসাব-করা-ব্যবস্থা-যন্ত্র বেশি প্রাধান্য লাভ করে। পল্লী-প্র ২৭।৫৪৩।১১ ॥ [২০।৩৭] ॥ ◦ লক্ষ্মী। হৃদয়ের অধিষ্ঠাত্রী দেবী ॥ যেথা মাতৃভাষা / চিত্ত-অন্তঃপুরে নাহি করে যাওয়া-আসা / কল্যাণী হৃদয়লক্ষ্মী, নৈবেদ্য ৮।৫৯।৫ ॥ [৪৪] ॥ ◦ স্থ। মনোগত ॥ ওটা হৃদয়স্থ থাকলেই হয়, কাষ্ঠ আনবার দরকার কী? তপতী ২১।১৩৮।২৩ ॥ [৪৪] ॥ ◦ হরণ। যে হৃদয় হরণ করে ॥ এই তো তোমার প্রেম, ওগো / হৃদয়হরণ। গীতাঞ্জলি ১১।২৭।২, ১০; সেই অন্তরতম চিরসুন্দর প্রভু, চিত্তসখা, / ধর্ম-অর্থ-কাম-ভরণ রাজা হৃদয়হরণ। গীত ১।৭৯।৬; জগতে তুমি রাজা, অসীম প্রতাপ— হৃদয়ে তুমি হৃদয়নাথ হৃদয়হরণরূপ। ১৮৬। ১৭ ॥ (স্ত্রী)। ◦ হরণী। তোমার অভয় বাজে হৃদয় মাঝে হৃদয়হরণী ॥ গীত ১।২৫৬।১৮ ॥ তু. হৃদয়হারী ॥ [২০।৭৭; ৪৪] ॥ ◦ হারী। যে হৃদয় হরণ করে ॥ হৃদয়হারী, তোমারি পথ রহিব চেয়ে। গীত ৩।৮৩০। ১০ ॥ তু. হৃদয়হরণ ॥ [৪৪] ॥ ◦ -আলুতা। অনু. sentimentalism. শুধু অশিক্ষা নয়, অতিমাত্রায় হৃদয়ালুতা। পঞ্চভূত ২।৫৬৮।১৯ ॥ [২০।১৬; ৪১।১] ॥

**হৃদিরঞ্জন**। চিত্তপ্রফুল্লকর ॥ সুন্দর হৃদি-রঞ্জন তুমি নন্দন ফুলহার, গীত ২।২৮৩। ১ ॥ [৪২।১] ॥

**হেমন্তলক্ষ্মী**। হেমন্তঋতুর অধিদেবতা ॥ হায় হেমন্তলক্ষ্মী, তোমার নয়ন কেন ঢাকা—নটরাজ ১৮।২২৪।২০; ২২৫। ১, ১৫ ॥ [৪৪] ॥

**হেমন্তিকা**। হেমন্তের অধিদেবতা ॥ হিমের রাতের ওই গগনের দীপগুলিরে / হেমন্তিকা করল গোপন আঁচল ঘিরে। নটরাজ ১৮।২২৬।৭ ॥ তু.

হৈমন্তিকা ( নটরাজ ১৮।২২৫।১৩ )॥ [২০।২৫]॥

**হেলাহেলি**। পরস্পরের দিকে হেলে-পড়া॥ ফুলেতে ফুলেতে হেলাহেলি। সন্ধ্যা-সং ১।২০।৪॥ [৪২।১]॥

**হোঁশ**। চৈতন্য॥ 'স্ত্রী স্বামীর ছায়াসম' মনে যেন হোঁশ রয়। প্রহাসিনী ২৩। ১৩।১৫॥ [১০]॥

**হ্যাপা**। খপ্পর, পাল্লা॥ ভালমন্দ এবং মাঝারি বলে কিছু নেই বুঝি? তোমাদের হ্যাপায় পড়ে আমাকে কি কেবল খুব ভালোই লিখতে হবে? চিঠি ৮।১৪২।২॥ [১০]॥

**হ্রস্বযষ্টি**। তু. baton. আমার ক্ষুদ্র বুদ্ধিতে বোধ হয় ঘরের বধূশাসনের জন্য পুলিসের আইনের চেয়ে সেই গার্হস্থ্য আইন, কন্‌স্টেবলের হ্রস্বযষ্টির অপেক্ষা সহোদর ভ্রাতার হুকো-ঠেঙা ছিল ভালো। লোক-সা ৬।৬০৩।৩॥ [৪২]॥

# রবীন্দ্রশব্দকোষ

## ( পরিশিষ্ট )

এই অংশে রবীন্দ্রনাথকৃত ইংরাজি শব্দের বঙ্গানুবাদ ইংরাজি শব্দের বর্ণানুক্রমে দেওয়া গেল। এই তালিকান্তর্গত মূলকোষে ধৃত শব্দের পরে কোনোই উল্লেখ নেই। কেবল ভূমিকায় ধৃত শব্দের ক্ষেত্রে কোষের পৃষ্ঠাংক দেওয়া আছে। এতদ্‌ভিন্ন অন্যশব্দের পরে আকর-উল্লেখ আছে। রবীন্দ্রনাথ স্বয়ং যে স্থলে ইংরাজি ও বাংলা শব্দ একই সঙ্গে দিয়েছেন সে ক্ষেত্রে তা বোঝাতে বাংলা শব্দটির পূর্বে = চিহ্ন ব্যবহৃত হয়েছে। বর্তমান সংকলক ও কবির সংশয় স্থলে ইংরাজি শব্দটির অব্যবহিত পরে যথাক্রমে ? ও (?) চিহ্ন আছে। প্রসঙ্গত বলা যায় এই সংকলিত তালিকা সর্বাঙ্গসম্পূর্ণ ও নিঃশেষিত নয়। এই সংকলন ব্যাপারে শ্রীপুলিনবিহারী সেন মহাশয়, শ্রীকানাই সামন্ত মহাশয়, শ্রীচিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায় মহাশয়, শ্রীসুবিমল লাহিড়ী মহাশয়, শ্রীশুভেন্দুশেখর মুখোপাধ্যায় মহাশয় ও শ্রীপ্রশান্ত কুমার মণ্ডলের সহায়তা পেয়েছি। রবীন্দ্রনাথকৃত ইংরাজি শব্দের বঙ্গানুবাদের অপর তিনটি তালিকা বিশ্বভারতী পত্রিকা। ১৪শ বর্ষ। ৪র্থ সংখ্যায় পাওয়া যাবে। এই তিনটির অন্যতম রবীন্দ্রনাথের 'শব্দচয়ন' প্রবন্ধ। এটি ছাড়া শ্রীবুদ্ধদেব বসু মহাশয় ও শ্রীসমীরকান্ত গুপ্ত মহাশয়ের স্বতন্ত্র দুটি তালিকা ঐ সংখ্যায় মুদ্রিত আছে।

বস্তুত রবীন্দ্রব্যবহৃত এই অনুবাদগুলির সব শব্দই রবীন্দ্র-উদ্‌ভাবিত নয়। কিন্তু বর্তমান অবস্থায় কোনগুলি রবীন্দ্র-উদ্‌ভাবিত বা রবীন্দ্র-অনুদ্‌ভাবিত তা নির্ণয় করা অসম্ভব। তৎসত্ত্বেও যেগুলি অন্যকৃত অনুবাদ ব'লে জানা যায় তারও দুএকটি জ্ঞানত এই তালিকাভুক্ত করা গেছে। রবীন্দ্ররচনায় পাওয়া গেছে ব'লে নয়; পাঠকসাধারণের কাজে আসতে পারে এই আশায়।

রবীন্দ্রনাথ নানা কারণে ইংরাজি শব্দের প্রতিশব্দ ব্যবহার করেছেন। নির্বিচারে সেই সব শব্দকে অনুবাদ মনে করলে কবির প্রতি অবিচার করা হয়। বাংলায় অনেক সময় ইংরাজি শব্দের দ্যোতনা পরিস্ফুট করার মানসে কবি ইংরাজি শব্দটিও সঙ্গে সঙ্গে উল্লেখ করেছেন। যেমন—গণ্ডদেশ ( cheek )—দুইবোন ১১।৪৫৩।৯-১০ ; গোড়ায় গলদ ( Original sin )। এরূপ বহু শব্দও এই তালিকায় আছে।

এই তালিকাধৃত অনুবাদগুলি নির্বিচারে গ্রহণীয় নয়। কারণ বর্তমান সংকলকের সীমিত জ্ঞানবুদ্ধিতে ভ্রান্তির যথেষ্টই অবকাশ আছে। সংশয়স্থলে প্রসঙ্গবিচার অত্যাবশ্যক। তাছাড়া এমন কিছু শব্দ আছে যেগুলিকে অনুবাদ বললে বিতর্ক উঠবে। বস্তুত মূল বইয়ে সেগুলি অনুবাদ গণ্য করা হয় নি।

A bird in hand is worth two in the bush, দুটো পাখী ঝোপে থাকার চেয়ে একটা পাখী হাতে থাকা ভালো। পৃ ৭ ; ঝোপের মধ্যে গণ্ডাখানেক পাখি থাকার চেয়ে মুঠোর মধ্যে একটা পাখি ঢের ভালো—ছিন্নপত্র ১২।৫-৬

Abduction=অপহরণ (শব্দতত্ত্ব ১২।৫৫২।২০)

Abnormal, স্বভাবাতিরিক্ত; অতিপ্রাকৃত, (প্রাচীন-সা ৫।৫০৫।২১, ২২, ২৩ ; ৫০৬।১১)

Abstract=অবচ্ছিন্ন : =নির্বস্তুক ; বস্তুপরিচ্ছিন্ন

Abstraction=অবচ্ছিন্ন কথা (সা-পথে ২৩।৩৭১। ১৩) ; অবচ্ছিন্ন পদার্থ (সা-পথে ২৩।৩৮৭।১২) , =অবচ্ছিন্ন তত্ত্ব (সা-পথে ২৩।৪৪৯।২৪)

Accent, ঝোঁক (ছন্দ ২১।৩৯৯।১২)

Accented word, ঝোকালো শব্দ পৃ ৩৮

Accident, দৈবঘটিত অনু. অ-২।৫৮৮।২৫

Acclimatization, স্বভাবীকরণ

Achievable, আয়ত্তিগম্য

Active=সকারী ; কর্তৃবাচক (বাংলা-প ২৬।৪৪৮। ১৯) : ক্রিয়াবান (শিক্ষা ২৯৭।৭) ? , সকর্মক

Actual, প্রাকৃত (সাহিত্য ৮।৩৫০।৬, ৭, ৮, ১০)

Adaptability=অভিযুজ্যতা (রর ১৫।১৮৯ পৃ) , অভিসংযোগ

Adaptable=অভিযোজ্য (বর ১৫।১৮৯ পৃ.)

Adaptation=অভিযোজন (রর ১৫।১৮৯ পৃ)

Adapted=অভিযোজিত (রর ১৫।১৮৯ প)

Address=অভিদেশ, অভিনির্দেশ

Adduce=অভিনয়ন Adjacent=আসন্ন (শব্দতত্ত্ব (১২।৫৬১।১৭)

Adjective=আক্ষিপ্ত (শব্দতত্ত্ব ১২।৫৬১।১৭-১৮)

Adjective clause, বিশেষণ বাক্যাংশ (অনু. অ-২।৫১০।১৭)

Adjunct=আবদ্ধ (শব্দতত্ত্ব ১২।৫৬১।১৭-১৮)

Adjustment, অভিসংযোগ

Advent=অভিবর্তন

Aeroplane, দানবপক্ষী ; বায়ুতরী ; বায়ুপোত ; বায়ুরথ ; ব্যোমযান ; যন্ত্রগরুড়রথ ; যন্ত্রপক্ষীরাজ , খেচররথ (পারস্যে ২২।৪৩৫।৯) ; বায়ুযান (পারস্যে ২২।৪৩৩।৯) ; ব্যোমতরী (পারস্যে ২২।৪৩৪।২৫) ; ব্যোমবাহন (পারস্যে ২২।৪৪১।১৬) ; যন্ত্রপাখি (পারস্যে ২২।৫৩৬।৯)

Aesthetics=নন্দনতত্ত্ব

Affectionate person, স্নিগ্ধজন (দিনেন্দ্ররচনাবলি ভূমিকা) ; affectionate, স্নিগ্ধ (মৈত্রেয়ী দেবীকে লেখা চিঠি। ৪ অক্টোবর ১০৩৩।)

Affirmative, ইতিবাচক ; ইতিসূচক (অস্তিবাচক positive দ্র)

Agnostic, আজ্ঞেয়িক ; মধ্যস্থবাদী

Air, বাতাস ; Air Force. বায়ুনাবিক সৈন্য ; আকাশফৌজ (পারস্যে ২২।৪৪০।৭) ; বায়ুফৌজ (পারস্যে ২২।৪৪০।২০)

Alarm, ভীতধ্বনি পৃ ৭৮ ; সংকেত (warning দ্র.)

Album=চিত্রাবলী পৃ ৭

Ambiguity, অর্থদ্বৈধ ; ভাবদ্বৈধ

Ambitious, দুরাকাঙ্ক্ষী

Amiable=প্রিয়চারী

Amphibian soldier, নৌবায়ুরথী সৈনিক

Amputation, ছেদন (গোরা ৬।১৮২।৩০ , ১৮৩। ১, ২)

Anachronism=কালবিরোধদোষ, কালাতিক্রমণ-দোষ

Anarchist, নৈরাজ্য পন্থী

Anarchy, নৈরাজ

Anatomy, শরীরতত্ত্ব (শব্দতত্ত্ব ১২।৫৬৫।৯ , গল্প ১৬। ৩২৩।১৭ , গল্প ১৮।১১৮।৯ , শেষরক্ষা ১৮।১৩৭। ১১ ; সা-পথে ২৩।৪০১।৫) , শরীরবিজ্ঞান (সা পথে ২৩।৪০৫।৮ , বাংলা-প ২৬।৪৫৬।৭) , শারীর-তত্ত্ব (দুইবোন ১১।৪৩৮।২৬ , বাংলা-প ২৬।৪৫৬। ১৩) , শারীরবিদ্যা (শিক্ষা ২১০।৪) ; অস্থিবিদ্যা (গল্প ১৬।৩২৩।১৪)

Anatomist, দেহবিদ্ ; শারীরতত্ত্ববিদ্ (ছন্দ ২১। ৩১৯।১৪) ; (Physiologist দ্র.)

Animal husbandry, গোষ্ঠবিদ্যা

Animate, জীববাচক

Anniversary, সাম্বৎসরিক (দুইবোন ১১।৪৪৯। ২৯ ; ৪৫৮।২৭ , শান্তি-নি ১৬।৪৭৯।২১ , ৪৮৯।৮ , চিঠি ৫।২৭৩।২)

Anonymous letter, অনামা চিঠি (গোরা ৬। ৪০৬।২০)

Anthem, গাথা

Anthology, চয়নিকা

Apatheia=বৈরাগ্য (সমাজ ১২।৪৮০।২৭)

Aping, হনুকরণ

Apparatus, যন্ত্রতন্ত্র (আত্মশক্তি ৩।৫৯৯।২ ; ভারত ৪।৩৭১।২৪ ; ৪১০।২৮ ; নৌকাডুবি ৫।১৮৩।২৫ , ধর্ম ১৩।৩৭১।২ ; জীবনস্মৃতি ১৭।২৮৫।১৩)

Appeased, পরিশান্ত (রাজাপ্রজা ১০।৪৪২।১)

Appetizing, ক্ষুধাকর
Application, দরখাস্তপত্রিকা (পরিশিষ্ট ১০।৬২০। ১১)
Apron, আঁচলা
Archaeological, প্রাত্নিক
Archaeologist, পুরাবশেষবিৎ, প্রত্নতাত্ত্বিক, পুরাতত্ত্ববিৎ (লোক-সা ৬।৫৮৫।১৭ ; সমাজ ১২।৪৭২। ২১, ৪৭৪।২৯ ; সা-পথে ২৩।৪৪৪।২৯, কালান্তর ২৪।২৫৬।২৪) ; পুরাতাত্ত্বিক (যাত্রী ১৯।৪১৯।৮)
Architecture, স্থপতিবিজ্ঞান পৃ ৭৯
Aristocrat=অভিজাত পৃ ৮
Article=নির্দেশক (রর ১৫।১৭৩।৭)
Artificer, রূপকার
Artist, কলানায়ক, কলানিপুণ, রূপদক্ষ, রূপশিল্পী
Asian, ঐশিয
Ask me not and you will be told no lie, প্রশ্ন জিজ্ঞাসা করিয়ো না তাহা হইলে মিথ্যা জবাব শুনিতে হইবে না (গল্প ১৮।২৭১।১৫-১৬)
Assimilation, আত্মীকরণ, স্বাঙ্গীকরণ, স্বীকরণ
Association=ভাবানুষঙ্গ
Asteroids=গ্রহিকা
Astronomer, জ্যোতির্বিজ্ঞানবিৎ (পারস্যে ২২। ৪৮৮।৯), জ্যোতির্বিজ্ঞানী (ব-১। ভূমিকা ৷৵০৮, বিশ্বপরিচয় ২৫।৩৫৮।২৮)
Atmosphere, বাতাস ; ভাবরূপ পৃ ৭৮, বায়ুমণ্ডল আ-প্রশ্ন অ-২।৭৯৩।৭)
Attitude, ভঙ্গিমা
Attorney=আইনসচিব
Autobiographical, আত্মজৈবনিক (ছন্দ ২১। ৪২২।১৪)
Autocracy, একেশ্বর রাজত্ব (কালান্তর ২৪।২৬০।২)
Autograph book, স্বাক্ষর খাতা
Automobile, স্বতশ্চালিত
Autonomous=স্বতন্ত্রশাসিত
Autonomy, স্বরাজতন্ত্র
Aviator, বায়ুবিহারী
Axiom, স্বতঃস্বীকার্য সত্য
Axis, মেরুদণ্ড পৃ ৭
Awe=সভয় সম্ভ্রম
Awkwardness=অসৌষ্ঠব (ছিন্নপত্রাবলী ২৪৫।১৬)

Background, পটভূমিকা পৃ ৮
Balenese, বালিনি
Band, মণিবন্ধ
Baptism=অপ্‌দীক্ষা
Baptist, অভিষেকদাতা
Basin, জলাধার
Bathroom, স্নানশালা (গল্প ২০।২৭২।১১) ; নাবার ঘর (দুইবোন ১১।৪৫০।১৯)
Batik, বর্তিক, বাতিক
Baton, হস্তযষ্টি
Beware of tricks of style=স্টাইলের চালাকিতে ভুলিয়ো না (আ-সাহিত্য ৯।৫২৪।১)
Bigamy=দ্বৈধব্য
Bigot, ধর্মমূঢ়, Bigotry, ধর্মমূঢ়তা
Biological, জৈবতাত্ত্বিক, জৈবিক, Biological necessity, জৈবিক প্রয়োজন (মা-ধর্ম ২০।৩৭৮। ১৪), জৈবিক দায় (ছন্দ ২১।২৯৮।১৫) Biologist, জীববিজ্ঞানী, Biology, জন্তুতত্ত্ব, জীববিজ্ঞান, প্রাণীতত্ত্ব (প্র-নিবন্ধ ৪।২৮১।২৫)
Black and tan method (Ireland), কৃষ্ণাঙ্গিক পৃ ৭৯, Black and white Association, গোরা-কালা সম্মিলনী (চার-অ ১৩।৩২২।২৭)
Black hole tragedy, কালাগর্তের নৃশংসতা
Black nigger, অসিতচর্ম
Blank cheque, ফাঁকা চেক
Blank Verse=নেড়া ছন্দ
Blind lane, আঁধাগলি
Blood pressure, রক্তবেগ পৃ ৭০
Blotting paper, চুষিকাগজ (বি পা* ১৪ বর্ষ পৃ ১৭৩)
Blue blooded, নীলরক্তবান
Boat (steamer), লৌহতরী (বিচিত্র-প্র ৫।৪৮৬। ১৪ ; ৪৮৮।১০)
Bohemian, বোহিমীয
Bold Simile, সাহসিক উপমা (বঙ্গ অ-২।২০২।২)
Bonfire, অগ্নিসংকাব
Born with silver spoon in mouth, রুপোর চামচে মুখে নিয়ে জন্মেছিল পৃ ৮
Bourgeois=পরশ্রমজীবী, পরশ্রমভোগী পৃ ৭৩
Botany, উদ্ভিদতত্ত্ব (আত্মশক্তি ৩।৫৫০।২৮ ; গোরা ৬।২৫১।২৩ ; সাহিত্য ৮।৪৭০।১৫ ; শে-কবিতা

* বিশ্বভারতী পত্রিকা

১০।৩৪৯।২৭ ; পরিচয় ১৮।৫১৬।৬) ; উদ্‌ভিদ্‌-বিজ্ঞান (সা-পথে ২৩।৪১৯।১৮) ; উদ্‌ভিদ্‌বিদ্যা প্র-নির্বন্ধ ৪।২৬৬।২৫ ; Botanist, উদ্‌ভিদ্‌বেত্তা (ধর্ম ১৩।৩৩৭।১০) ; উদ্ভিদ্‌বিজ্ঞানী (রবীন্দ্রস্মৃতি পৃ ৩৬—বলাইচাঁদ মুখোপাধ্যায়)
Breakfast, ছোটা(টো)হাজরি
Breeding ground, জননযোগ্য স্থান
Bride=বধূ পৃ ৮
Bright, সমুজ্জ্বল ; উজ্জ্বল (যু-পত্র ১।৫৬৫।১০)
Brilliant=দেদীপ্যমান (তিনসঙ্গী ২৫।২৬৯।২)
Building castles in the air, আসমানের উপর কত ঘরবাড়ি না বাঁধিয়াছিল (বউ-হাট ১।৪২২। ১৮-১৯)
Bull's eye lantern, একচক্ষুলণ্ঠন ; গবাক্ষলণ্ঠন, বৃষচক্ষুলণ্ঠন
Bully, তেরিয়া
Bureaucracy, আপিসি শাসন (রাজাপ্রজা ১০। ৪৪০।১০) ; (তু. কালান্তর ২৪।২৯২ পৃ,)
Burlesque=কৌতুকনাট্য
Buzzing, গুঞ্জৎ

Calendar
Calorific food, তাপজনক খাদ্য
Camp follower, আনুযাত্রিক
Cannibal, নরভুক
Canvas, আঁকনপট, পট
Capitalist, মহাজন (আ-সাহিত্য ৯।৫১১।১৯)
Caption, শিরোনামা (চো-বালি ৩।৩০০।২০)
Carbon=আঙ্গারিক ; Carbon dioxide, অঙ্গার বাষ্প
Carbonic acid gas, অঙ্গারাম্ল
Carbonic gas, আঙ্গারিক গ্যাস
Caricature = ব্যঙ্গীকরণ (রবীন্দ্রস্মৃতি পৃ ৩৮-বলাইচাঁদ মুখোপাধ্যায়)
Caste, জাত পৃ ৭৩ ; জাতি, বর্ণ (রর ১৫। ১৮৪ পৃ)
Castle of indolence=কুঁড়েমির দুর্গ পৃ ৭ ; কুঁড়েমির কেল্লা (য়ু-ডা ১।৫৯৩।১৪-১৫)
Casual student, বহিরঙ্গ ছাত্র
Casualty=অপঘাত পৃ ১২
Centrifugal=কেন্দ্রাতিগ ; Centripetal, কেন্দ্রানুগ
Cemetry, সমাধিভূমি (বিচিত্র-প্র ৫।৪৭৭।২৪)
Ceremony=অনুষ্ঠান পৃ ৮
Certificate, অভিজ্ঞানপত্র পৃ ৭৮
Champion of cause, ব্রতপতি
Character=আত্মঘোষণা, = আত্মতা: চারিত্র ; =চরিত্ররূপ, (আর্টের—) = নৈতিক চরিত্র, =স্বভাব (যাত্রী ১৯।৪৩২।২০-২১) ; character hero, চারিত্র
Characterisation, চরিত্রচিত্র ; চরিত্ররচন (সা-স্ব ২৭।২৫৭।১৭) ; চরিত্রসৃষ্টি (সা-স্ব ২৭। ২৫৭।১৭-১৮)
Charade, নাট্যখেলা
Charter, আশ্বাসপত্র (পরিশিষ্ট ১০।৬১৭।২৫)
Cheek=গণ্ডদেশ পৃ ৮
Chemist, রসায়নী
Chivalry=বীরধর্ম (রা-চিঠি ২০।৩১৫।২১)
Chorus, সম্মেলক সঙ্গীত পৃ ৭১
Circular, পরওয়ানা, পরোয়ানা (গ্রন্থ-প ১২।৬২৫। ৪, ১০, ১৪), (মা-ধর্ম ২০।৩৮৭।৬ ; পরোয়ানা আ-শক্তি ৩। ৫২৭।৯, গ্রন্থ-প ১২।৬১৭।১৭)
Citizen, libertine=নাগর
Civil, অসৈনিক, civil war, ঘরাও যুদ্ধকাণ্ড
Civilization=সভ্যতা পৃ ৮
Clan system=গোত্র বন্ধন, =জ্ঞাতিবন্ধন
Classic=চিরাগত রীতি, classical=ধ্রুব-পদ্ধতি পৃ ৭৮
Cleaning, পরিষ্করণ
Close acquaintance, নিকট পরিচয় (রা-চিঠি ২০।২৮৩।১৯)
Close contact, নিকট সংস্পর্শ (মন্ত্রী-অ অ-২। ১৭২।২৩, সা-পথে ২৩।৪১৭।১১), নিকট সংস্রব, (গোরা ৬।২৭০।১২, শিক্ষা ২৭০।১০ ; ২৯৪।৮)
Cloud kissing, অভ্রচুম্বিত, মেঘচুম্বিত
Coachman, সারথি
Coal age, আঙ্গারিক যুগ (চিত্রা ৪। সূচনা ০৬)
Co-education, দ্বয়ীশিক্ষা ("রবীন্দ্র জানাইয়াছেন—co-education এর যথার্থ বাঙ্গালা প্রতিশব্দ দ্বয়ীশিক্ষা" — জ্ঞানেন্দ্রমোহন দাস, বাঙ্গালা অভিধান
Coffin, কাষ্ঠাধার
Cold blooded, শীতরক্ত
Collective, ঐকত্রিক ; Collectivization, একত্রীকরণ ; ঐকত্রিকতা
Colonial, colonist, উপনিবেশী

Colour Blind, রং(ঙ)কানা; colour scheme, =বর্ণকল্পনা (চিত্রবস্তুর—)
Column, বীথিকা, স্তম্ভ
Combination, সংঘটন (পঞ্চভূত ২।৫৪৬।১০)
Combustible, জ্বলনধর্মী; combustibility, আগ্নেয়তা
Comedy, মিলনান্তক নাটক, মিলনান্ত
Commandment, অনুশাসন (যু-পত্র ১।৫৬৩।৪, পঞ্চভূত ২।৫৮৯।২৯)
Common=সরকারি জায়গা (যু-পত্র ১।৫৭৭।২),
Common name=সামান্য বিশেষ্য (রর ১৫।১৭০। ১৬)
Comparative criticism, তুলনামূলক সমালোচনা, (সাহিত্য ৮।৪৩২।১৭-১৮; প-প-প্রান্তে ৩৪।১৪).
Companionate marriage=সখ্য বিবাহ*
Comparative grammar, তুলনাগত ব্যাকরণ (আত্মশক্তি ৩।৫৮৬।২৩); Comparative literature=বিশ্বসাহিত্য
Compartment =মহল
Complex, বহুলাঙ্গিক
Complex structure, বহুগ্রন্থিল
Composition=সংস্থান (চিত্রবস্তুর—)
Compositor, অক্ষরযোজক পৃ ৭৮
Compulsion. অবশ্যবাধ্যতা (ভারত ৪।৪৬৩।২)
Compulsory=অবশ্যকৃত্য, আবশ্যিক, compulsory education, অবশ্য শিক্ষা
Concept of trinity, ত্রিত্ববাদ
Concerted effort, ব্যূহবদ্ধ চেষ্টা
Concord, স্বৈক্য পৃ ৭৯
Congress, জনসভা, Congressman, জনসভাপতি
Consequence, পরিণামফল
Conservative, রক্ষণপটু, স্থিতিশীল
Constitution, গঠনপত্রিকা; নিয়মের কাঠামো পৃ ৭
Construction=নির্মিতি পৃ ৩
Contagiousness, স্পর্শক্রামকতা
Contradictory, প্রতিমুখ; অন্যোন্যবিরোধী (সমালোচনা অ-২।৮০।৯)
Controlled, নিয়মিত (রাজাপ্রজা ১০।৪১২।৫)
Controller, নিয়ামক (রা-চিঠি ২০।২৭৫।২২)
Co-operative Store=বিক্রয়ভাণ্ডার (আত্মশক্তি ৩।৬১৭।২০)
Copyist, নকলকর্তা
Countrywide, দেশপ্লাবী (ভারত ৪।৪৬৯।২১); দেশব্যাপ্ত (গোরা ৬।৫৫১।১১)
Corona=কিরীটিকা
Corporation, পুরসভা, পৌরপরিষৎ
Cosmic ray=মহাজাগতিক রশ্মি, আকস্মিক রশ্মি (বিশ্ব-প ২৫।৩৭৩।২১)
Cosmogeny, পরিণামবাদ
Cosmology, জগত্তত্ত্ব (বেদান্তের বিদেশীয় ব্যাখ্যা, সাধনা, ভাদ্র ১৩০১)
Cosmopolitan, সার্বভৌমক, সার্বভৌমিক (universal দ্র.)
Cosmopolitanism, বিশ্বজাগতিকতা
Cosmos, মহালোক, মহাকাশ
Couplet, দ্বিপদী
Courtship marriage, পূর্বরাগমূলক বিবাহ (সমালোচনা অ-২।১৪৮।৬, ২৬)
Cowardliness=কাপুরুষতা পৃ ৮
Cradle, (hammock), দোলাবিছানা
Creation=রূপ, =সৃষ্টি পৃ ৮
Creche=শিশুরক্ষণী
Credulity, বিশ্বাসমুগ্ধতা, credulous, স্বভাববিশ্বাসী
Crooked, তেড়া (বুদ্ধি)—রাজা ১০।২০২।৯)
Crossing, চতুষ্পথ (অনু. অ-২।৫৪২।১৬)
Crowded, ভীড়করা
Crowned, মুকুটিত
Crusade=ধর্মযুদ্ধ পৃ ৮
Cult and dogma, রীতি ও পদ্ধতি পৃ ৭১
Cult of nationalism, স্বজাতিপূজা
Cultural, প্রকৃষ্টচিত্ত বা প্রকৃষ্টমনা পৃ ৭৯
Cultural self, চিত্তপ্রকর্ষগত বা মনঃপ্রকর্ষগত সত্তা বা ব্যক্তিত্ব পৃ ৭৯
Culture, উৎকৃষ্টি পৃ ৭৩; কৃষ্টি, =চিত্তোৎকর্ষ; সমুৎকর্ষ (রর ১৫।১৮৮ পৃ); =ধর্ম; প্রকর্ষ; প্রকৃষ্টি; মনঃপ্রকর্ষ বা চিত্তপ্রকর্ষ পৃ ৭৯,

* শ্রীযুক্ত শোভনলাল গঙ্গোপাধ্যায়ের সাক্ষ্যে জানা যায় এটি রবীন্দ্রনাথ ৺মোহনলাল গঙ্গোপাধ্যায়কে জিজ্ঞাসার উত্তরে কোনো পত্রে জানান।

সংস্কৃতি, বৈদগ্ধ্য (রা-চিঠি ২০।২৭৭।১১); cultured, উৎকর্ষবান; কৃষ্টিমান; প্রকর্ষপ্রাপ্ত পৃ ৭৯, cultured mind = প্রাপ্তোৎকর্ষচিত্ত, =উৎ-কর্ষিতচিত্ত (রর ১৫।১৮৮ পৃ)
Current issue, বর্তমানসংখ্যক
Curve, তরঙ্গচিত্র (চিঠি ৬।১১৯।১১); =তরঙ্গরেখা (চিঠি ৬।১১৮।=৩, ১১৯।৮, ৮, ৯, ১০)
Custom, স্থিতি; custom house, মাসুলখানা (আ-শক্তি ৩।৫১৮।২৭)

Daemon, জীবনদেবতা
Dark heat=কালো আগুন
Dazzle, ধাঁধাঁ (শে-কবিতা ১০।২৭৬।১৩)
Dazzling, চোখধাঁধক
Deafening, কর্ণবধিরকর; বধিরকর
Decoration, সজ্জীকরণ (জাপানযাত্রী ১৯।৩০৯।২৪)
Deed of gift, ত্যাগপত্র
Definition, সংজ্ঞা পৃ ৮
Deformity=বিকৃতি (শব্দতত্ত্ব ১২।৫৬১।৩)
Degeneracy=অপজনন, অবজনন; =আপজাত্য (রর ১৫।১৮৮ পৃ);
Degenerate=অপজাত (রর ১৫।১৮৮ পৃ)
Degenerating, অবজননকর
Deluge, মহাপ্লাবন
Demand=চাহিদা পৃ ৮
Democracy=অধিকাংশ পৃ ১১
Depression, অধঃসরণ
Deserving, আনুকূল্যযোগ্য (অনু. অ-২।৫৪২।১)
Despot, স্বৈরশাসক
Destination, গম্যস্থান
Destructive, বৈনাশিক
Dialect=উপভাষা পৃ ৮
Diarchy, দ্বৈরাজ; =দ্বৈরাজ্য; দ্বৈধ
Dictator, নায়ক. dictatorship, নায়কতন্ত্র, একনায়কতা (-ত্ব)
Didactic, ঔপদেশিক
Dignity of labour=শারীর শ্রমের মর্যাদা (প-প-প্রান্তে ৮৯।১২-১৩)
Dining Room, ভোজনশালা (য়ু-ডায়ারি ১।৫৯৪। ৬; ৫৯৭।২৭)
Disconnected, অসংসক্ত (সাহিত্য ৮।৪২৪।৮) অসম্বদ্ধ (শে-কবিতা ১০।৩২২।২)
Discipline, সংযম (সমাজ ১২।৪৬৪।২৪)?
Disjointed=বিযুক্ত (শব্দতত্ত্ব ১২।৫৬১।২)
Dislike, অপ্রেম (রাজাপ্রজা ১০।৩৮৬।১)
Disyllabic, দ্বৈমাত্রিক
Diversity, প্রভেদ (পঞ্চভূত ২।৫৭৪।২৮)
Divinity, স্বর্গীয়তা
Do not look a gift horse in the mouth, দানের ঘোড়ার দাঁত পরীক্ষা করিয়া লওয়াটা শোভা পায় না (শিক্ষা ১২।৫১৬।৩১)
Document, প্রমাণপত্র পৃ ৭৮
Dogma=শাস্ত্রমত
Door knob, দ্বারকর্ণ
Down train, ভাঁটির ট্রেন
Dramatic, নাটিয় (প্র-প্র ১। ৴চনা ১।১৪)
Dramatic action, নাট্যঘটনা
Draughtsman, রেখাচিত্রকর
Driver, গাড়োয়ান পৃ ১২
Drop scene, চরম তিরস্করণী (তিরস্করণী দ্র.)
Duality, দ্বৈধ (কালান্তর ২৪।৩৩৮।১৩, ১৭)
Duet, দ্বন্দ্ব; যুগ্মসংগীত পৃ ৭৩
Dug-out, গর্তগড়
Darwan, দ্বারবান (রাজাপ্রজা ১০।৪০১।২৮)
Dynamic, গতিপ্রবণ

Eater of chaste food, নির্মলখাদ্যভোজী (অনু. অ-২।৫৩৪।১১)
Economics, অর্থতন্ত্র (রা-চিঠি ২০।৩৪৩।২৮), অর্থব্যবহারশাস্ত্র (ইতিহাস ১৪৫।১), অর্থশাস্ত্রিক তত্ত্ব (কালান্তর ২৪।৩৩৫।২৩); Economist, অর্থশাস্ত্রিক; অর্থতাত্ত্বিক (রা-চিঠি ২০।৩৪৫। ১৯)? অর্থশাস্ত্রবিৎ (কালান্তর ২৪।৩৩২।২৭)
Edentate=দন্তহীন (শব্দতত্ত্ব ১২।৫৫৩।২৩)
Educate=বহির্নয়ন; Educationist, শিক্ষাতত্ত্ব-বিৎ (কালান্তর ২৪।৩৩২।২৮)
Ego-centric, আত্মকেন্দ্রিত (self centred দ্র.)
Electric lamp, বিদ্যুদ্দীপ; Electricity= বৈদ্যুত, electricity generating, বৈদ্যুত-জনন
Electrified, বিদ্যুৎপ্রাণিত (প্রাণিত দ্র.)
Electron, বৈদ্যুতওয়ালা কণাবস্তু (বিশ্ব-প ২৫। ৩৬৭।৫)
Elementary, রুঢ়িক
Elixir of life=চিরজীবন রস
Embattled. দন্তুরাকৃতি

Embodied, অঙ্গবদ্ধ ; আকারবদ্ধ ; শরীরবদ্ধ
Embroidery, চিত্রবয়ন
Emotion=আবেগ, =হৃদয়ের বৃত্তি পৃ ৮ . =আবেগ, =হৃদয়াবেগ (রর ১৫।১৮৮ পৃ)
Emotional, হৃদয়প্রবণ ; =ভাবপ্রধান, =হৃদয়-প্রধান পৃ ৭৯
Energy=প্রৈতি ; =শক্তি পৃ ৮
Engaged, বাগ্‌দত্তা
Engineer, যন্ত্রতত্ত্ববিৎ ; যন্ত্রী
Enjambement=প্রবহমানতা পৃ ১২
Enlightened=আলোকিত ; জ্ঞানালোকিত
Enough is as good as a feast, যা যথেষ্ট সেটাই ভূরিভোজের সমান-দরের (মা-ধর্ম ২০। ৩৮২।২৮-২৯)
Eocene=প্রাগাধুনিক পৃ ৭৩
Eolith=প্রাক্‌-প্রস্তর পৃ ৭৩
Epicentre, ভূমি কাম্পনিক কেন্দ্র
Equalisation, সমীকরণ (কালান্তর ২৪।৪০১।৭)
Equality=সাম্য পৃ ৮
Eschatology—পরকালতত্ত্ব (বেদান্তের বিদেশীয় ব্যাখ্যা, সাধনা ভাদ্র ১৩০১)
Essence=আত্মতা (বি-ভা-প ১৪ বর্ষ ৩১৩ পৃ)
Ethical, চারিত্রনীতিগত, চারিত্রনৈতিক
Ethics=চারিত্র ; চারিত্রনীতি ; নীতি (রাজা-প্রজা ১০।৪০৬।২০) ; নীতিতত্ত্ব (ক-ই-ক ১৮।৫৬০।১৭)
Ethnologist, নৃতত্ত্ববিৎ , মানবতত্ত্ববিৎ
Ethnology=নৃতত্ত্ব ; নৃতত্ত্ববিদ্যা
Eugenics, সৌজাত্য , =সৌজাত্য বিদ্যা
Evanthropus, প্রাক্‌মানব পৃ ৭৩
Evening dress, সান্ধ্যপরিচ্ছদ (যু-পত্র ১।৫৪৫।৬) . সান্ধ্যবেশ (পঞ্চভূত ২।৬৩৩।২৮)
Evolution, ক্রমাভিব্যক্তি (সমাজ ১২।৪৮১।২৪ , শান্তি-নি ১৪।৩৩৬।২০)
Exaggeration, অতিকরণ (কালান্তর ২৪।৪৩৮। ২২) ; অতিকৃতি ; অত্যুক্তিপরায়ণতা (ভারত ৪। ৪৫১।৬) ; অমিতভাষণ (পঞ্চভূত ২।৫৬৭।১৮) ; Exaggerated, অতিকৃত ;
Examination Hall, পরীক্ষাশালা (আ-শক্তি ৩।৫৯৯।২)
Example is better than precept, উপদেশের অপেক্ষা দৃষ্টান্ত অধিক ফলপ্রদ (ব্যঙ্গ-কৌ ৭।৫১০। ১১)
Expanding, ব্যাপ্যমান (আ-শক্তি ৩।৫৬১।১৫)
Expert, ওস্তাদ (সা-স্বরূপ ২৭।২৫১।৫)
Exploitation=শোষণনীতি পৃ ৮ ; ৭৯
External, বহির্বিষয়ী (বউহাট ১। সূচনা ১।১)
Extremism=অতিশয়পন্থা ; extremist=চরম-পন্থী (সমূহ ১০।৫০২।২৬ . পরিশিষ্ট ১০।৬৩৬।১৩, ১৪, ১৬ . ৬৩৭।১৭)

Fact=তথ্য (আ-সাহিত্য ৯।৪৫৪।১) . =তথ্যমাত্র (সা-পথে ২৩।৪১৬।১৬, ১৭, ২৫, ২৬ ; ৪৬২।৩) . factual, তথ্যমূলক (আ-সাহিত্য ৯।৪৪৯।৩০)
Fair faced, চারুমুখী
Faith=ভক্তি (চারিত্র-পূ ৪।৫০২।১৬-২০)
Fancy ball=ছদ্মবেশী নাচ
Far reaching, দূরগামী (রাজাপ্রজা ১০।৩৮৩।১১) . দূরগামিনী (ভারত ৪।৪১৮।৫)
Farmer=জোতদার পৃ ৮
Fashionable, ফ্যাশনসংগত ; fashionable family, বিলাসিনী ঘর
Fatty degeneration of heart=বসাগ্রস্ত হৃৎ-পিণ্ডের বিকার (সমাজ ১২।৪৬৭।৩০ . ৪৬৮।১)
Feast, সুপ্রশস্ত ভোজন .
Feeling=ভাব (পরিচয় ১৮।৫১৫।৪ ; রর ১৫।১৮৭ পৃ) ; =হৃদয়ের ভাব (রর ১৫।১৮৮ পৃ)
Fever heat, জ্বরোত্তাপ
Fidelity, সাধ্বীতা (অনু. অ-২।৫১৬।১২)
Fire breathing, অগ্নিশ্বসিত, অনলনিশ্বাসী . অনলশ্বসন। . fire place, অগ্নিকুণ্ড (যু-পত্র ১। ৫৮০।১৬-১৭ , সা-পথে ৩।৩৯৭।২৫) , fire spewing, অগ্নিজিহ্ব
Five Year Plan, পাঞ্চবার্ষিক সংকল্প (রা-চিঠি ০।৩০১।৮ ; ৩০৩।২৬ . ৩০৪।১০)
Flying ship, উড়াকল
Force of gravitation=ভারাকর্ষণ
Forced labour, অগত্যাপ্রেরিত খাটুনি
Fore Front, পুরঃসীমা ; foremost duty, সর্বোচ্চ কর্তব্য (সমাজ ১২।৪৮১।২০)
Fort William, গড়-উইলিয়ম (রর ১৫।১৯০।১০)
Fortified, দৃঢ়দুর্গবদ্ধ পৃ ৭৮
Fossil=জীবশিলা ; শিলক পৃ ৭৩ ; =শিলা-বিকার ;
fossilized=শিলাবিকৃত ; শিলীকৃত পৃ ৭৩ ; = শিলীভূত
Fosterson, কৃতকপুত্র

Fragrance, সৌগন্ধ্য (ধ্য)
Frank, নিষ্কপট (অনু. অ-২।৫৬৫।৮)
Fraternity=সৌভ্রাত্র পৃ ৮
Frederic the Great, মহাফ্রেডারিক (সা-পথে ৩।৪৭৩।৪)
Free trade, মুক্তবাণিজ্য; free verse = নেড়াছন্দ; মুক্তছন্দ পৃ ৭৮; মুক্তপদিক পৃ ৭৮-৭৯
Freedom=স্বাতন্ত্র্য (সমালোচনা অ-২।৬৩১।২২—অনভিপ্রেত); freedom fighters, মুক্তি-ফৌজ; freedom worshipper, স্বাধীনতা-পূজক (রাজাপ্রজা ১০।৪২৯।২১)
Freely, মুক্তভাবে
Friends' circle, মিত্রগোষ্ঠী পৃ ৭৮

Galvanometer, তড়িৎমাপকসূচি
Gardener, উদ্যানপালিকা (য়ু-পত্র ১।৫৩৯।২০)
Gaseous, বাষ্পদেহী; গ্যাসদেহী (আ-প্রশ্ন অ-২। ৬৯২।১১); বাষ্পময় (সমা অ-২।৮০।১০)
Generalization=ব্যাপ্তিসাধন প্রণালী
Generation, প্রজন; =প্রজন্ম; =প্রজাত (রর ১৫।১৮৫ পৃ); প্রজাতি
Genetics=প্রজননতত্ত্ব (?) (রর ১৫।১৮৮ পৃ)
Genus=মহাজাতি (রর ১৫।১৮৪ পৃ)
Geology, ভূতত্ত্ববিদ্যা (প্র-নির্বন্ধ ৪।২৬৬।২৫); চি-স ১৬।১৯৭।২১)
Geometrical rule, জ্যামিতিক নিয়ম (প-প-প্রান্তে ৮।২১-২২)
Gesture=ব্যঞ্জনা
Girl friend, বন্ধুনী; স্ত্রীবন্ধু; girls' school স্ত্রীবিদ্যালয় (গোরা ৬।১৯৯।২);
Gist=ভাব (রর ১৫।১৮৭ পৃ)
Glandstone bag; চর্মপেটক
Global, ভৌমণ্ডলিক (শিক্ষা ২৭২।২)
Glutton, ভূরিভোজী
Goalless, গম্যবিহীন (শে-কবিতা ১০।২৭৪।১২)
Golden treasury, স্বর্ণভাণ্ডার (প্র-নির্বন্ধ ৪। ২৮১।৯)
Gospel of beauty=সৌন্দর্যের ধর্মশাস্ত্র (সাহিত্য ৮।৩৯০।৫-৬)
Government=রাজা (সমালোচনা অ-২।১৪৬।৯); রাজতন্ত্র (রাজাপ্রজা ১০।৩৮১।৭)
Governor, শাসয়িতা
Grammarian, বৈয়াকরণিক (রর ১৫।১৯৩।১৪); ব্যাকরণকার
Graphic, রেখাঙ্কন চিত্রিত (চিঠি ৬।১১০।১৩)
Granary, শস্যস্থলী; granary (collective), ধর্মগোলা (সমূহ ১০।৫১৪।১)
Gravitation=ভারাবর্তন; =মহাকর্ষ; The theory of gravitation, আকর্ষণতত্ত্ব, (শিক্ষা ১৯২।২); gravitational pull, ভারাকর্ষণ
Great day, বড়োদিন; মহাদিন; greatest good of the greatest number, প্রচুরতম লোকের প্রভূততম সুখসাধন (চতুরঙ্গ ৭।৪৩৫।৩-৪, ৮)
Guide, পরিচায়ক; পরিদর্শয়িতা, পাণ্ডা

Halo, কিরণকিরীট
Hammock, দোলাবিছানা (cradle দ্র)
Hard nut, কঠিন ত্বক্ ফল, ২২ ফাল্গুন ১৩০২। ঔপন্যাসিক প্রভাতকুমারের চিঠিতে উদ্‌ধৃত রবীন্দ্রনাথের বাক্য।
Harmony=সংগতি; =স্বরসংগতি পৃ ৭৯; স্বর-সংগ্রাম বা স্বর সংগতি পৃ ৭৯
Have not, কর্মিক
Health resort, স্বাস্থ্যনিবাস
Hartless, নির্বিবেক
Heater, তাপসঞ্চার যন্ত্র
Hedonism, সুখতত্ত্বশাস্ত্র (ছিন্নপত্র ১৭৪।২১); hedonist, সুখবাদী (সমাজ ১২।৪৮১।১৪)
Heredity=বংশানুগতি (রর ১৫।১৮৯ পৃ)
Hero, (character hero) চারিত্র
Home rule, স্বকীয়শাসন
Homicide, নরঘাতক
Honesty=সাধুতা (রর ১৫।১৯৩।২৪); অস্তেয়তা (অনুবাদচর্চার একটি পাণ্ডুলিপি)
Honeymoon, প্রথম প্রণয়যাপন (লোক-সা ৬। ৫৮৫।২)
Hook worm, অঙ্কুশ কৃমি পৃ ৭
Horn, শিঙে; শৃঙ্গ (পৃ ৮)
Hospitable, আতিথেয় (পারস্যে ২২।৪৫১।২১)
Hot bed, জননযোগ্য স্থান
Hotel, পান্থাবাস
Household commission=গার্হস্থ্যবিভাগ (রা-চিঠি ২০।৩২২।২, ৫)
Human, মানবিক; human interest=মান-

বের প্রতি ঔৎসুক্য পৃ ১২; humanity, মানবিকতা; =সার্বজনীন উদারতা; humanism, মানরস
Humdrum=তুচ্ছ (সাহিত্য ৮।৩৯০।২)
Humiliated, অবমানিত (কাহিনী ৫।৮৯।৮); humiliating, অবমানজনক (পঞ্চভূত ২।৬১১। ২১)
Humorist, পরিহাসরসিক; হাস্যরসিক
Humorous=হাসিয়ে
Hungerstrike=প্রায়োপবেশন
Hygiene, স্বাস্থ্যতত্ত্ব

I heard said, শ্রুত ছিলাম যে পৃ ৮
Icy hand, হিমহস্ত
Idea=ভাব (রর ১৫।২৮৭ পৃ ১; পরিচয় ১৮।৫১৫।১৫)
Ideal truth, ভাবসত্য
Idealistic, ভাবগত (সমালোচনা অ-২।৯, যাত্রী ১৯।৪৪২।৫)
Idle Capital, মরা ধন (রক্তকরবী ১৫।৩৪৭।৬, ৭, ১৫, ৩৪৮।৮, ৩৫২।২), idle tears,= অকারণ অশ্রুবিন্দু, =বাজে চোখের জল (বিচিত্র-প্র ৫।৪৫৯।২৩)
Ignition, আগ্নেয়তা (শে-কবিতা ১০।২৭০।১৫)
Illumination=উজ্জ্বলতা ('চিত্রবস্তুর—' বা-চিঠি ২০।৩০৬।২৬)
Image, উপছায়া (গোরা ৬।১৩৩।১২)
Immediate cause, আশুকারণ (বা-চিঠি ২০। ২৯০।২০)
Imperial, সাম্রাজ্যিক imperialism, সাম্রাজ্যিকতা
Impersonal অব্যক্তিক, =নির্ব্যক্তিক, =নৈর্ব্যক্তিক
Impulse, প্রৈতি;
Inaccurate=অযথা (নির্মলকুমারী মহলানবিশকে লিখিত পত্র। ৭ কার্তিক ১৩৩৫ দেশ ১১ চৈত্র ১৩৬৭।)
Inactive, অকর্মক
Inanimate, অজীববাচক; অজীব (সা-পথে ২৩। ৩৯৩।২৮); অপ্রাণ (বিশ্ব-প ২৫।৪১৩।৭); অপ্রাণী (বাংলা-প ২৬।৪৪৭।২৭); inanimate object, অপ্রাণ পদার্থ (সা-স্বরূপ ২৭।২৫৬।১৯)
Incoming, আগামিক
Indecent, কুশ্রী (য়ু-পত্র ১।৫৬২।৩, ৫)
Indelible, অপরিমোচনীয় (দুইবোন ১১।৪১৫।৬)
Indigo=অতিনীল, অতিনীলিম; নীলিম
Individual, =বিশেষব্যক্তি (সমালোচনা অ-১। ১০৯।৫-৬), Individualism=ব্যক্তিস্বাতন্ত্র্য (ধর্ম ১৩।৪২৬।৭), individualistic, স্বাতন্ত্রিক
Indology, প্রাচ্যবিদ্যা (রর ১৫।১৬৫।৭)
Informed, সংবাদী
Infra red ray, লালউজানি আলো
Inheritable=বংশানুলোম্য (রর ১৫।১৮৯ পৃ); inheritance=বংশাধিকার অথবা উত্তরাধিকার (?) (রর ১৫।১৮৯ পৃ), inherited=বংশানুগত (রর ১৫।১৮৯ পৃ)
Inn, পান্থাবাস (বা-চিঠি ২০।২৭৭।৫)
Inorganic matter=জড়পদার্থ (চিঠি ৬।১০৯।১১)
Inscribed, লিপীকৃত, inscription=প্রাচীনলিপি
Insomnia=অনিদ্রা পৃ ৮
Instantaneous, তাৎক্ষণিক (বিশ্ব-প ২৫।৩৮২।৪)
Instinct=সহজপ্রবৃত্তি, =সহজসংস্কার, প্রবৃত্তি (সা-পথে ২৩।৩৮২।১৪); বৃত্তি (সা-পথে ২৩।৩৮২। ১১, ১২) instinctively, সংস্কারাধীনে (চারিত্রপূ ৪।৪৮০।৮)
Institution=প্রতিষ্ঠান
Insular, দ্বৈপায়ন, insularity, দ্বৈপায়নতা
Insult, অসম্মাননা (লো-সা ৬।৬৩৬।১৯)
Intellectual friendship=বুদ্ধিগত বা বুদ্ধিমূলক বা বুদ্ধিপ্রধান মৈত্রী বা মৈত্রীবোধ পৃ ৭৯, intellectual passion=বুদ্ধিগত সংরাগ; intellectual self=বুদ্ধিগত ব্যক্তিত্ব পৃ ৭৯
Intelligible, প্রতীতিগম্য
Intensity=প্রগাঢ়তা পৃ ৮
Interest=ঔৎসুক্য; interesting = উপাদেয়; =ঔৎসুক্যজনক (?); কৌতুকাবহ (পঞ্চভূত ২। ৬২৪।২৩); চিত্তগ্রাহী
Interim, মধ্যকালীন (অনু. অ-২।৫৪৭।৬)
Intermediate education = মাধ্যমিক শিক্ষা (শিক্ষা ১২।২৯১।১৪, ১৫)
Internal, অন্তর্বিষয়ী (বউ-হাট ১। সূচনা ১।১)
International, সার্বজাতিক; internationalism, সার্বজাতিকতা
Interned, অন্তরায়িত; internment, অন্তরায়ণ
Introvert (introversive, introvertive), অন্তর্মনস্ক

Irony of fate, ভাগ্যের বিদ্রূপ

Islander, দ্বৈপায়ন (রা ১০।৪২৪।২৩ ; সে ২৬।১৯১।২২)

Javanese, জাভানি

Jingoism, সমরোৎসাহ

Journalese, খবরের-কাগজি ভাষা

Journalistic, খবুরে কাগজি, সংবাদপাত্রিক

Keepsake, স্মরণচিহ্ন (সমালোচনা অ-২।৬২।১১, ১২)

Kernel, শস্যাংশ (ধর্ম ১৩।৩৭৩।২১) ; শস্য-অংশ (প-সঞ্চয় ২৬।৫১৬।৭)

Kerosene stove, কেরোসিন চুলা

Knowledge is power, জ্ঞানই বল (সমাজ ১২।২৫৩।২০)

Laboratory, রাসায়নিক পরীক্ষাশালা নি ১৬।৩৫৮।৫) ; রাসায়নিক কারখানাঘর (আ-শক্তি ৩।৫৪৭।১৯ ; বিজ্ঞান পরীক্ষাগার (বিশ্ব-প ২৫।৩৮৬।৬) ; বিজ্ঞান পরীক্ষাশালা (পরিশিষ্ট ১০।৫৭৪।১০) ; বিজ্ঞানশালা (পুনশ্চ ১৬।১২৪।১৮) ; বীক্ষণাগার (নির্মলকুমারী মহলানবিশকে লিখিত পত্র ; ১২ ভাদ্র ১৩৩৬। দেশ ১৬ই বৈশাখ ১৩৬৮)।

Labour, মজুর (আ-সাহিত্য ৯।৫১১।২০)

Labour saving machine, মিত্রশ্রমিক যন্ত্র

Labourer, কর্মিক (রা-চিঠি ২০।২৮৬।১৮), শ্রমী (সমূহ ১০।৫১২।২৩)

Lacerta=গোধিকা (বিশ্ব-প ২৫।৩৮৪।৩)

Lamppost, দীপস্তম্ভ

Land haze=ডাঙার উপকার ঝাপসাভাব পৃ ৮ ; land scape, ভূদৃশ্য ; landscape painting, ভূদৃশ্যচিত্র

Language of motion=আবেগের ভাষা পৃ ৭

Law of compensation=ক্ষতিপূরণের নিয়ম পৃ ৮

Law and order=বিধি এবং ব্যবস্থা (স-সংকট ২৬।৬৩৯।১২)

Leader=কর্তাব্যক্তি পৃ ৮ ; যাত্রানেতা ; দেশ-নায়ক (সমূহ ১০।৪৮৭ পৃ)

Leather case, চর্মকোষ (বি-ভা-প ১৪ বর্ষ ১৭৩পৃ) ; leather suitcase, চর্মপেটক

Lemon grass, নেবুঘাস পৃ ৭৮ ; lemon grass oil, নেবুঘাস তেল পৃ ৭৮

Letter of resignation, ইস্তাফাপত্র (গল্প ২০।২২৯।৭)

Libertine, নাগর (citizen দ্র.)

Liberty=স্বাধীনতা পৃ ৮

Liberal, গতিশীল (যু-পত্র ১।৫৭৪।২০)

Life's fitful fever, জীবনের জ্বর (জ্বর দ্র.)

Lift, কলের দোলা

Light House, দীপস্তম্ভ (বি-ভা-প ১৪ বর্ষ পৃ ২৬৩) ; light year, আলো বছর (আলোচনা অ-২।৬৯১।২৪ ; বিশ্ব-প ২৫।৩৭৬।২৮ ; স্ফুলিঙ্গ ২৭।৪৩।১৪)

Lineation, রেখালংকার

Lion's share, সিংহের ভাগ

Literateur, সাহিত্যকার (সাহিত্য ৮।৩৪০।১৪)

Local, প্রাদেশিক (সা-স্বরূপ ২৭।২৬২।৯) ; স্থানিক (আ-শক্তি ৩।৫৬৪।২৪) ; local vernacular=স্থানীয় প্রচলিত ভাষা (গ্র-প ৩।৬৪৫।৭)

Logical, লজিকগত

Longeared, দীর্ঘকর্ণ

Loose, ঢলকো

Loyality=নিষ্ঠা ও শ্রদ্ধা (বাংলা-প ২৬।৪৮৮।৩)

Luminous, স্বতোদীপ্তিমান (বি-প ২৫।৩৬৭।১৯)

Lyrical, গীতিকাব্যিক, lyrical poetry, খণ্ডকাব্য (রর ১৫।১০৭।৪-৫)

Machinist, যান্ত্রিক

Mahomet must come to the mountain, মহম্মদকে পর্বতের কাছে আসতে হবে। (বি-ভা-প ১৪ বর্ষ পৃ ৯৫)

Majority, বৃহদাংশিক

Manners, শিষ্টাচার (গোরা ৬।১১৬।১৩)

Manuscript, পাণ্ডুলেখ্য (বি-ভা-প ১৪ বর্ষ ১৭১ পৃ)

Map, ভূচিত্র

Martial race, যোদ্ধৃজাতি (বিপ্র ৫।৪৪২।১৯)

Mass=জনসাধারণ পৃ ৮

Materialism=তামসিকতা (প-প-প্রান্তে ৯৬।২১) : materialistic=আধিভৌতিক ; materialist, বস্তুউপাসক, বস্তুবাদী ; বস্তুতান্ত্রিক (শিক্ষা ২২৫।২৫, ২৯)

Mathematician, গাণিতিক (পারস্যে ২২।৪৮৮।৯)

Matriarchy, মাতৃতন্ত্র পৃ ৭৮, মাতৃশাসনতন্ত্র (পরিচয় ১৮।৪৪৬।২৩)
Matron, কর্ত্রী
Matter of great importance=গুরুতর প্রয়োজনীয় ব্যাপার পৃ ৮
Mausoleum, সমাধিঘর (মা-ধর্ম ২০।৩৯৪।১১), সমাধিমন্দির (কবি-কা অ-১।৪৬।৫), সমাধিভবন (সমালোচনা অ-২।৭৯।১৬)
Mechanic, যন্ত্রী ; mechanics, যন্ত্রবিজ্ঞান (রা-চিঠি ২০।৩০২।১১) ; যন্ত্রবিদ্যা (তিনসঙ্গী ২৫।২৪৬।২৪) ; mechanisation, যন্ত্রীভবন, যান্ত্রিকতা ; mechanist, যান্ত্রিক (সাহিত্য ৮।৪৭৪।১ ; শান্তি-নি ১৩।৫৩৪।১৩)
Medical practitioner, চিকিৎসাব্যবসায়ী
Medium, মাধ্যস্থ্য
Mediterranean Sea, মধ্যধরণীসাগর
Meiosis, উনোক্তি (under statement)
Memorial, চিরস্মরণ গৃহ, স্মরণস্তম্ভ
Merciful=দয়াময় পৃ ৮
Mesmerism=সম্মোহন (শান্তি-নি ১৪।৪০৬।২৬)
Mess=ছাত্রাবাস পৃ ৮
Metamorphosed=শিলাবিকার
Metaphysics=তত্ত্ববিদ্যা (শব্দতত্ত্ব ১২।৫৮০।১৬-২৭)
Meteorology, আবহতত্ত্ব, নভোবিদ্যা (শব্দতত্ত্ব ১২।৫৮৯।২৯)
Metrist, ছান্দোবিৎ (ছন্দ ২১।১১৩।৬), ছান্দসিক (ছন্দ ২১।৩১৩।৩)
Mid-Victorian, মধ্যভিক্টোরিয়
Migratory bird, পান্থপাখি
Milk sop, ঘাতকাতর
Mince meat, ছিন্নকরা খাদ্য
Miner, খনিক, mineralogy, খনিজবিদ্যা
Miniature hill, ক্রীড়াশৈল ; খেলাপাহাড়
Mining, খনিবিদ্যা
Minority, ন্যূনাংশিক
Minuet, জুড়িনৃত্য (বিশ্ব-প ২৫।৩৬৭।৫)
Moderate, মধ্যমপন্থী (পরিশিষ্ট ১০।৬৩৭।১৭)
Modern=আধুনিক পৃ ৮ ; modernism, একালীয়তা (গোরা ৬।১৭৩।৬)
Monaticism=মঠাশ্রয়ী ব্যবস্থা
Monogamy=অন্বয়বিবাহ ; নিরনেক বিবাহ পৃ ৮
Monosyllabic=একমাত্রিক ; ঐকমাত্রিক
Moonlight sonata, চন্দ্রালোক গীতিকা
Moral education, চারিত্রনৈতিক শিক্ষা (গোরা ৬।২৮৬।২১)
Morbid=রুগ্ণ
Motor car, মোটরযান, মোটররথ পৃ ৭৯, হাওয়া গাড়ি
Mountain lake, শৈল সরোবর (সাহিত্য ৮।

Mourning dress, শোকবস্ত্র
Multiplied, বহুগুণিত, বহুগুণীকৃত (রা-চিঠি ২০।৩১৫।২১)
Municipal Corporation, পুরসভা, পৌর পরিষৎ
Museum, পরিদর্শনশালা, স্থাপত্যশালা (যু পত্র ১।৫৪১।২৭)
Mute inanimate things=নির্বাক নিশ্চেতন পদার্থ (গ্র-প ৭।৫৩৪, শে-কবিতা ১০।৩৫৪।১৬)
Mutual admiration=অন্যোন্যস্তুতি
Mystic, মরমিয়া (সা-পথে ২৩।১৯৪।১৪), mysticism=ভাবকুহেলিকা

Narrative=কাহিনী পৃ ৮
Nation=অধিজাতি (রব ১৫।১৮৪ পৃ) ; =মহাজাতি, রাষ্ট্রজাতি পৃ ৭১, national=আধিজাতিক, আধিজাত্য (রব ১৫।১৮৪ পৃ), স্বাজাতিক ; National Congress=মহাজনসভা, সার্বজনিক সভা (আ-শক্তি ৩।৫১৫।১১), nationalism, স্বজাতীয়তা, স্বাজাতিকতা, স্বাজাত্য
Nativity, জন্মসংগীত
Natural leader=প্রকৃত মোড়ল, =স্বাভাবিক অধিনেতা (পরিশিষ্ট ১০।৫৭৬।৩), =স্বাভাবিক চালক (পরিশিষ্ট ১০।৫৮০।৮), natural scienc, প্রাকৃত বিজ্ঞান (রা-চিঠি ২০।৩০২।৯-১০) ; natural selection=নৈসর্গিক নির্বাচন, প্রাকৃতিক নির্বাচন ; Theory of Natural Selection, প্রাকৃত নির্বাচনতত্ত্ব (ধর্ম ১৩।৪১৭।২০) ; naturalness, সহজতা (শিক্ষা ১২।৩০৬।৮)
Navigable=নৌবাহ্য
Negative, অভাবাত্মক, অভাবার্থক ; অভাবার্থসূচক ; ঋণাত্মক, নঞর্থক, না-ধর্মী, নাস্তিবাচক, নেতিবাচক ; নেতিভাবক (ভাবক দ্র.), নেতিসূচক ; শূন্যাত্মক

Neglect of duty, কর্তব্যের গাফেলি (তিনসঙ্গী ২৫।২৭৯।১২)

Nerve shattering, শিরাছেঁড়া

Neutral, সাম্যধর্মী

News Column, সংবাদবীথিকা (বীথিকা দ্র.)

Night dress, রাতকাপড়; night school, নৈশ স্কুল

Noble revenge=সুমহতী প্রতিহিংসা (বাঁশরি ২৪।১৮৬।৪)

Nod, শিরঃকম্প(ন)

Nomad=যাযাবর পৃ ৮

Non-cooperation Movement, অসহকার আন্দোলন; non-existence, অনস্তিত্ব (বি-ভা-প ১৪ বর্ষ পৃ ২)

Not the game but the goose=শিকার পাওয়া নহে, শিকারের পশ্চাতে অনুধাবন করা (ধর্ম ১৩।৪২৯।১৭-১৮)

Nude, বিবেশ; nudism, অনাবরণ (সাহিত্য ৮। ৪৮৪।২৩-২৫)

Nurse, শুশ্রূষাকারিণী, সেবাকারিণী; nursery, ধাত্রীশালা, শিশুপালনাবাস; nursing home =শুশ্রূষাগার; nursling, ধৃত

Objective, (Realistic দ্র.); objectivity= বহিরাশ্রয়িতা

Oblique form=তির্যকরূপ (বর ১৫।১৬৯।৫)

Oblivion, বিস্মৃতিলোক

Octopus, অষ্টপাদ (রিয়লিটি, পরিচয়, বৈশাখ ১৩৪১)

Official rule (Bureaucracy দ্র.)

Oil colour, বর্ণ তৈল

Oil paper, তেলা কাগজ

Omnibus=বিশ্ববহ

Optional=ঐচ্ছিক; স্বৈচ্ছিক

Organic=জৈব; জৈবিক (রাজাপ্রজা ১০।৪৬৪। ৮, ১১; সা-স্ব ২৭।২৫২।১১)

Organisation=বৃহবদ্ধতা; organised, বৃহবদ্ধ, সংহত (রর ১০।৪২২।২৫)

Orientalist, প্রাচ্যতত্ত্ববিদ পৃ ৭৮

Original=আদিম (রর ১৫।১৮৬ পৃ); অনন্যতন্ত্র (চারিত্র-পূ ৪।৪৭১।২৮); =স্বকীয়তন্ত্র; Original beauty=আদিম সৌন্দর্য; The original Ganges = আদি গঙ্গা; The original Buddha=আদিবুদ্ধ; The original light =আদি জ্যোতি; The original ancestor আদি পুরুষ (রর ১৫।১৮৬ পৃ.); original sin, আদিম পাপ; =গোড়ায় গলদ পৃ ৭; originality = অনন্যতন্ত্রতা(ত্ব); =অপূর্বতা; = আদিমতা (রর ১৫।১৮৭ পৃ); মৌলিন্য ;* = মৌলিন্য (রর ১৫।১৮৪।৪; ১৮৬।১); স্বকীয়তা; =স্বকীয়তা (রর ১৫।১৮৬ পৃ) originated, উদ্‌ভিন্ন (রাজাপ্রজা ১০।৫৯৮।২৪) *কুলীন শব্দে যেমন কুল গৌরব প্রকাশ করে তেমনি মূলীন শব্দে মূলগৌরব প্রকাশ করিবে এই মনে করিয়াই এই কথাটাকে আশ্রয় করিয়াছিলাম। কিন্তু শাস্ত্রীমহাশয় বলিয়াছেন কুলীন শব্দ ব্যাকরণের যে বিশেষ নিয়মে উৎপন্ন মূলীন শব্দে সেই নিয়ম খাটেনা শুনিয়া ভয় পাইয়াছি। ভুল পুরাতন হইয়া গেলে বৈধ হইয়া উঠে, নূতন ভুলের কৌলীন্য নাই বলিয়াই ভাষায় তাহা পংক্তি পায় না। বাংলায় সংস্কৃত ব্যাকরণের ব্যভিচার অনেক চলিয়াছে; কিন্তু আজকালকার দিনে পূর্বের চেয়ে পাহারা কড়াক্কড় হওয়ায় সে সম্ভাবনা আর নাই। অতএব জাতমাত্রই মৌলীন্য শব্দের অন্ত্যেষ্টি সৎকার করা গেল। —রর ১৫।১৮৬ পৃ.

Otherworldliness = পারলৌকিক বৈষয়িকতা (আ-সাহিত্য ৯।৫১৬।২০-২১)

Over-enthusiastic, অত্যুৎসাহিক (উৎসাহিক দ্র); over population, অতিপ্রজন, overruled, অতিদিষ্ট

Paperweight, কাগজ চাপা

Paradise lost=স্বর্গচ্যুতি (প্রাচীন-সা ৫।৫৩৪। ২১); Paradise Regained = স্বর্গপ্রাপ্তি (প্রাচীন-সা ৫।৫৩৪।২২)

Parallel line, সমরেখা (সাহিত্য ৮।৪৮৫।২৩)

Parasite, পরজীবী, =পরাশিত, পরাশ্রিত, পরাসক্ত

Park=আরাম বাগ (রা-চিঠি ২০।৩২৫।১৮; ছন্দ ২১।৩৫৬।২৫, ২৬)

Parliament, (?) রাষ্ট্রসভা (আত্মশক্তি ৩।৫১৭।২)

Part, অংশ, পালা; parts, খণ্ডসকল পৃ ১২; partial disarmament, অস্ত্রলাঘব (সা-পথে ২৩।৪৪৯।১৬)

Passive, অকর্তৃক, =অক্রিয়; =অকারী (রা-

চিঠি ২০।৩০৫।১৭) ; Passion=সংরাগ (সুধীর কুমার বন্দ্যো, উত্তরা শ্রাবণ ১৩৩৯)

Passport, ছাড়চিঠি

Patch work, গোঁজামিলন

Pathology, রোগতত্ত্ব (দুইবোন ১১।৪৩৮।২৬)

Patriarchy, পিতৃশাসনতন্ত্র (পরিচয় ১৮।৪৪৬।২৩)

Patriot, স্বাদেশিক ; দেশাত্মবোধী ; দেশহিতৈষী (আ-শক্তি ৩।৫৯০।১)

Patriotism, স্বদেশীয়তা : স্বাদেশিকতা ; দেশ-হিতৈষা (আ-শক্তি ৩।৫৮৫।১৯ ; ৫৮৬।৫ ; ৫৮৯। ২৮-২৯) ; দেশহিতৈষিতা (আ-শক্তি ৩।৫৭৫।২১ ; ৫৯০।৯) ; স্বদেশহিতৈষিতা (আ-শক্তি ৩।৫৭৫। ১৫, ২৫) ; দৈশিকতা (বি-ভা-প ১ম সংখ্যা ১৩৬২ পৃ ২)

Pattern=রূপকল্প

Pavilion=মণ্ডপ

Pedestrian, পদাতিক

Pen sketch, লেখনীচিত্র

Pendulum, দোলাদণ্ড

Penmanship, লেখকিয়ানা

Pennywise pound foolish, কড়ায় কড়া কাহনে কানা (সমাজ ১২।২০৬।১৮, ১৯), পয়সার বেলায় পাকা টাকার বেলায় বোকা (পথের সঞ্চয় ২৬।৫৪৬।২০)

Perceivable, প্রত্যক্ষগম্য ; Permanence, চিরত্ব (শে-স ৬।৫৭৮।২১)

Peripatetic school, পান্থশিক্ষালয়, ভ্রমণবিদ্যালয়

Person=পুরুষ (বি-ভা-প ১৪ বর্ষ পৃ ২)

Personal magnetism=বৈযক্তিক চৌম্বকশক্তি

Personality=ব্যক্তিস্বরূপ ; =পুরুষ (সা-পথে ২৩। ৪৪৩।১৯-২০)

Perspective, পরিপ্রেক্ষণিকা, পরিপ্রেক্ষণী, =পরি-প্রেক্ষিত ; প্রেক্ষণী ; science of perspective, পরিপ্রেক্ষণতত্ত্ব

Pessimist=আশাহীন পৃ ৮ ; দুঃখবাদী ; নৈরাশ্য-গ্রস্ত ('তিনি নৈরাশ্যগ্রস্ত pessimist ছিলেন…') রর ১৫।১৬৩।১৯)

Phantom, উপচ্ছায়া

Philogist, শাব্দিক ; ভাষাবিজ্ঞানী (বাংলা-প ২৬। ৩৭৬।১২, ২০, ২২ ; ৪৩৮।৪) ; শব্দতাত্ত্বিক (সাহিত্য ৮।৫০৭।২৩)

Philosophy of life, জীবনতত্ত্ব

Physical culture, দেহপ্রকর্ষচর্চা পৃ ৭৯

Physics, পদার্থতত্ত্ব ; =বস্তুতত্ত্ব ; বস্তুতত্ত্ববিদ্যা ; বস্তুবিদ্যা ; =বস্তুনির্মাণবিদ্যা পৃ ১২ ; physicist, বস্তুতত্ত্ববিদ্

Physiology=দেহতত্ত্ব পৃ ৭৯ ; শরীরবিদ্যা (শিক্ষা ১৭১।২৩) ; শরীরতন্ত্র (ভারত ৪।৩৯৯।২৩ ; ৪।২১। ১৬) ; শরীরবিজ্ঞান (সা-পথে ২৩।৪০৫।৮, বাংলা-প ২৬।৪৫৬।৭) ; physiologist, দেহ-বিদ ; শরীরতত্ত্ববিৎ ; শারীরতত্ত্ববিদ্ (ছন্দ ২১। ৩৩৯।১৪)

Physiognomy, দেহের আকৃতি (কালিদাস-নাগকে লিখিত ২১ বৈশাখ ১৩২৯)

Picture gallery, =চিত্রভাণ্ডার ; picturesque-ness, চিত্রযোগ্যতা

Pilot, মাঝি, সারথি

Pioneer=পুরোযায়ী

Pirouette, ঘূর্ণনৃত্য, ঘূর্ণিনাচ

Planchette, টেবিলচাপা

Plaything of fate, অদৃষ্টের খেলেনা (অদৃষ্ট দ্র.)

Pleasant, চিত্তপ্রফুল্লকর (প্রফুল্লকর দ্র.)

Point=ব্যাখ্যানসূচি

Police regime, পুলিশরাজকতা (রাজক দ্র.)

Politics, রাজ্যনীতি, =রাষ্ট্রিকতা ('এই মূল প্রবর্তনা যদি রাষ্ট্রিকতা (politics) হয়"— প্রবাসী শ্রাবণ ১৩৩০, কষ্টিপাথর।) ; রাষ্ট্রতন্ত্র (আ-শক্তি ৩।৫১৭।৭, স্বদেশ ১১।৪৮৫।১৮ ; পরিচয় ১৮।৫২৫।২৩ ; ক-ই-কর্ম ১৮।৫৬০।২৭) ; রাষ্ট্রনীতি (আ-শক্তি ৩।৫৫৯।১৯ ; রাজাপ্রজা ১০। ৪৪৯।২৪ ; রা-চিঠি ২০।৩৪০।১৭, কালান্তর ২৪। ৩৭২।২৩) ; রাষ্ট্রনীতিতন্ত্র (আ-শক্তি ৩।৫১৭।৬) ; political, রাষ্ট্রনৈতিক (আ-শক্তি ৩।৫৬৭।১৫ ; ৫৮১।২৩ ; পরিচয় ১৮।৫২৫।২১) ; রাষ্ট্রিক (যাত্রী ১৯।৩৬৯।১৯, ২১), রাষ্ট্রনীতিক (যাত্রী ১৯।৩৬৯। ২৭) ; Political activities রাষ্ট্রিক উদ্যোগ ; political leader, রাষ্ট্রনেতা (রা-চিঠি ২০। ৩৪১।১) ; Political movement, রাষ্ট্রচেষ্টা (গ্র-প ১৩।৫৪৩।৯) ; রাষ্ট্রপ্রচেষ্টা (গ্র-প ১৩।৫৪৪। ৬) ; রাষ্ট্র-আন্দোলন (গ্র-প ১৩।৫৪২।২১) রাষ্ট্রনেতা (রা-চিঠি ২০।৩৪১।১); political science, রাষ্ট্রতত্ত্ব (ক-ই-ক ১৮।৫৬১।২৩) ; political philosopher, রাষ্ট্রতাত্ত্বিক ; রাষ্ট্র-তত্ত্ববিৎ(দ্) (আ-শক্তি ৩।৫১৬।১৬ ; কালান্তর ২৪।৩৩২।২৮) ; politician, রাষ্ট্রনীতিক ; রাষ্ট্র-নীতিবিৎ (রা-চিঠি ২০।২৮৯।৮)

Polyarchy, বহুরাজকতা (রাজক দ্র.)
Polysyllabic, বহুমাত্রিক
Pompous, ধুন্দুমার (ব্যাপার), (গল্প ১৯।১৫৮।১৫)
Population, প্রজন পৃ ৭৩
Popular, জনাদৃত (রর ১৫।১৯৫।৬) ; জানপাদিক
Popularity, জনাদর
Position=অবস্থান পৃ ৮
Positive, অস্তিবাচক, অস্তিত্ববাচক ; অস্মিতা-সূচক, =ইতিবাচক : কর্তৃভাবক (ভাবক দ্র): ধনাত্মক, পূর্ণাত্মক, ভাবাত্মক, ভাবার্থক, সদর্থক, =হাঁধর্মী
Posterity=উত্তরকাল ; মহাকাল (সাহিত্য ৮। ৩৮৪।১৩)
Pottery=পাত্রশিল্প
Pouch, বহির্গর্ভের থলি
Power of observation, বীক্ষণশক্তি (আ-শক্তি ৫৮৬।১২), বীক্ষণাশক্তি (গ্র-প ৩।৬৪৭।১); power generating station, বৈদ্যুতজনন স্টেশন
Practical, বস্তুজগৎবদ্ধ (লো-সা ৬।৬০৪।১৮)
Pragmatist, আবশ্যকবাদী
President, অধিনায়ক, সভাপতী, president-ship (?) সভাকর্তৃত্ব (যাত্রী ১৯।৩৭২।৩)
Prestige=রাজসম্মান পৃ ৮
Priestology, পুরোহিতশাসনতন্ত্র (ভারত ৪।৪১৬। ২০)
Printing, মুদ্রাঙ্কন (রর ১৫।২১২।১৫)
Prism, তিনপিঠওয়ালা কাঁচ (বিশ্ব-প ২৫।৩৫৮। ১৮, ২৮ ; ৩৫৯।১৭)
Proboscis=প্রভক্ষক, =শুণ্ড
Productive=অবন্ধ্য
Programme, অনুষ্ঠানপত্র ; কার্যতালিকা ; কার্য-পদ্ধতি ; কর্মসূচি (চিঠি ৩।৫৪।৭), কর্মতালিকা (ভুইবোন ১১।৪৫৩।২৭) ;
Progress, অগ্রসরগতি, =অগ্রসরতা ; progre-ssive, প্রাগ্রসর (পৃ ৭৩) ;
Proletariat, পরার্থশ্রমী পৃ ৭৩ ; স্বশ্রমজীবী (রা-চিঠি ২০।৩০৬।১৩)
Prologue (?), পূর্বভূমিকা
Proper name=নামসংজ্ঞা (রর ১৫।১৭০।১০)
Propeller, যন্ত্রপক্ষ
Proportion, যথাপরিমিতত্তা
Prose-rhythm, গদ্যছন্দ
Protected trade, বদ্ধবাণিজ্য
Psychology=অধ্যাত্মতত্ত্ব ('বেদান্তের বিদেশীয় ব্যাখ্যা', সাধনা ভাদ্র ১৩০১) ; psyco-analytical, মনোবিকলনমূলক
Public=সর্বসাধারণ পৃ ৮ ; =সাধারণ্যক

Question paper, প্রশ্নপত্রিকা

Race=গণজাতি পৃ ৭৮, ৭৯, =জাতি, পৃ ৮ ; জাতি, প্রবংশ পৃ ৭৩ ; =প্রবংশ (রর ১৫। ১৮৪ পৃ) ; race preservation=প্রবংশরক্ষা (রর ১৫।১৮৪ পৃ) ; racial purity, জাতি-

Radical change=মৌলিক পরিবর্তন (রর ১৫। ১৮৬ পৃ) ; radical reformer, আমূল সংস্কারক
Radio Officer, বেতারবার্তিক
Rail, কাট(ঠ)রা
Reafforested, পুনর্বনান্বিত
Real=যথার্থ, =সার্থক (সা-পথে ২৩।৪০২।৩০, বস্তুতন্ত্র (পরিচয় ১৮।৫২৩।১, ৩ ; কালান্তর ২৪। ২৯৬।১৫) ; realism, বস্তুতন্ত্রতা পৃ ৭৮ ; বাস্ত-বিকতা (বি-প্রবন্ধ ৫।৪৫২।১৯ ; ৪৫৩।৯) ; বস্তু-গত (সমা অ-২।৯২ পৃ ; যাত্রী ১৯।৪৪২।৫) ; realist, বস্তুতন্ত্র (ঘরে ৮।১৮৫।২৭ ; ১৮৮।২৬), বাস্তবওয়ালা (যাত্রী ১৯।৪৩১।৮) ; realistic, বস্তুতান্ত্রিক ; সত্যমূলক
Reason=প্রজ্ঞা (মা-ধর্ম ২০।৩৮২।১৪) ; যুক্তি (যু-প ১।৫৬৩।৬)
Reciter, আবৃত্তিকার ; আবৃত্তিকারক
Recreation corner=আরামের জায়গা পৃ ৮
Red Sea, রোহিত সমুদ্র (সাগর) ; লোহিতসমুদ্র, (গীতিমাল্য ১১।১৫৬ পৃ)
Red tape, লালফিতে পৃ ৮
Reference Section, [লাইব্রেরীর] যাচাই বিভাগ (রর ১৫।২২২।২১)
Refinement, চিত্তোৎকর্ষ, চিৎপ্রকর্ষ
Reflex action=প্রতিবৃত্তিক্রিয়া
Regimentation, (organization দ্র.) ; regi-mented (organized দ্র.)
Region study=স্থানিক তথ্যসন্ধান
Rehearsal, অভ্যাসক্ষেত্র
Reinfection, পুনঃসংক্রমণ

Religion=ধর্ম পৃ ৮
Renaissance, নবজাগরণ
Repetition=পুনর্বৃত্তি
Report, তালিকা (আ-শক্তি ৩।৫৬৭।২৫)
Repulsion, বিপ্রকর্ষণ (ধর্ম ১৩।৪২৩।২৫)
Repulsive, বিদ্বেষবান
Resignation=দুঃখস্বীকার
Responsible, দায়িক, Restrain, সংবরণ (অচলা ১১।৩১৪।১২)
Retired, অবসৃত
Return, পাল্টাই (সমূহ ১০।৫১২।৯)
Retranslation, প্রত্যনুবাদ
Return ticket, ফিরতি টিকিট পৃ ৭
Reunion=মিলনসভা (আ-সাহিত্য ৯।৪০৭।২৫)
Righteous indignation=ঘৃণামিশ্রিত আক্রোশ (য়ু-ডা ১।৬১৬।২৯)
Rolling stone gathers no moss, গড়ানে পাথরের কপালে শ্যাওলা জোটে না, (শে-কবিতা ১০।৩০১।৭); গড়িয়ে যাওয়া পাথর শ্যাওলা জমাতে পারে না। —শান্তাদেবীকে লিখিত পত্র ১৭ অগস্ট ১৯২৭ (প্রবাসী অগ্রহায়ণ ১৩৩৯)
Romance=ঐতিহাসিক উপন্যাস রস, =কাহিনী-রস
Room heater, তাপসঞ্চার যন্ত্র
Rotation, স্বাবর্তন
Routine, কার্যপদ্ধতি ; কাল পর্যায় পৃ ৭৯ ; দিন-পদ্ধতি
Ruler, শাসয়িতা ; Ruling race, জেতৃজাতি (রা-প্র ১০।৪৩০।৯)
Russian, রাশীয়

Sacrifice=আত্মত্যাগ পৃ ৮
Safeconduct, অভয়পত্রী
Sailors' Home, নাবিকাশ্রম
Sanatorium=আরোগ্যশালা (রা-চিঠি ২০।৩২৭।১ ; প-প-প্রান্তে ভূমিকা ৭।৫) ; =আরোগ্যালয় (রা-চিঠি ২০।৩১৮।১৮) ; আরোগ্যাশ্রম (রা-চিঠি ২০।৩১৮।৮)
Sanctity of life=প্রাণের মাহাত্ম্য (স্বদেশ ১১।৪৮৯।১৩-১৪)
Sand paper, বেলে কাগজ
Sanskritized=সংস্কৃতায়িত
Sapling, তরুকা
Satellite State, উপরাজ্য
Saying, বচন
Scepticism, সংশয়বাদ, (স্ত্রী-স্মৃতি ১৭।৩৭৭।১১)
Scene, দৃশ্যপট (গল্প ২০।২০৩।১৭, তপতী ২১।১১৬।১ ; ১৩, ২০) ; পট (গল্প ২০।২০১।৫), তপতী ২১।১১৬।১৬, ১৯ ; পারস্যে ২২।৪৪৪।২৭) ; বিজ্ঞানশাস্ত্র (শে-রক্ষা ১৯।১৬৮।১৩)
Science, বিজ্ঞানশাস্ত্র (শে-রক্ষা ১৯।১৬৮।১৩) ; scientific, বিজ্ঞানী ; scientist, বিজ্ঞানী
Screen, তিরস্কর(রি)ণী
Sea bird, সমুদ্রপাখি, sea gull, সিন্ধু শকুন (শকুন দ্র.)
Security, নিরাপত্তি Self centred আত্ম-কেন্দ্রিত ; Self-complacence, আত্মসুখতৃপ্তি (আ-শক্তি ৩।৬০৮।১৪), Self-consciousness, আত্মচেতনা self-contradiction, স্বতো-বিরোধ, স্বতোবিরোধিতা, স্বতোবিরুদ্ধতা, selfcontradictory, স্বতোবিরোধী, স্ববিরোধী ; স্বতোবিরুদ্ধ
Self-giving, আত্মবিসর্জী (বিসর্জী দ্র.)
Self-government, স্বায়ত্ত শাসন (আ-শক্তি ৩।৫৭৩।১, ৪, ৬, ১০, রা-চিঠি ২০।২৮৪।১৭ ; ২৯।১৬, ১৮ ; ৩২১।৩০)
Sense, বোধ (রাজা ১০।১৯৫।১০)
Sense of humour, হাস্যতাবোধ
Sensitiveness, সাড়শক্তি (চিঠি ৬।১১৮।১১)
Sensory nerve, স্পর্শনাড়ী
Sentence=পদ, =বাক্য পৃ ৮
Sentimental, ভাববিলাসী (পরিচয় ১৮।৪৯০।২০)
Sentimentalism=(বাস্তববর্জিত) ভাবাতিকতা, =ভাবাতিশয্য ; ভাবালুতা ; sentimentality, হৃদয়ালুতা
Serious subject, গ্রাম্ভারি বিষয় (ন-প ১।৫৭১।১২)
Serpentine, বিসর্পিত
Sharp, তীক্ষ্ণধার ('রমণীটি খুব তীক্ষ্ণধার'—য়ু ডা ১।৬১৮।৩০)
Sickroom, রুগ্ন কক্ষ [ রুগ্‌ণ কক্ষ ] পৃ ৭৯
Sign of feeling=অনুভাবের চিহ্ন পৃ ১৩ ; sign of idea=ভাবের চিহ্ন পৃ ৭
Significant, ভাবগর্ভ
Signori=মহাশয়গণ (অনু. অ-২।৫৯৮।১১)
Silent spheres=নিঃশব্দ জ্যোতিষ্কলোক

